নিয়োগের ক্ষেত্রে কোন পথ বের করতে পারেন কিনা জানাবেন কি ?

**শ্রী প্রশান্ত কুমার শূর ঃ** এটা সরকারী নিয়ম বিরুদ্ধ। রিক্রুটমেন্টের একটা পলিসি আছে। আপনারাও সরকারে ছিলেন অনেকদিন, আপনারা জানেন যে এটার অসুবিধা আছে। আর একটা কথা হচ্ছে, আমাদের সময়ে নিয়োগ পত্র দিতে দেরী হয়না। আপনাদের সময়ে নিয়োগ পত্র কখন দিতেন? ৩।৪ বছর অপেক্ষা করে থাকতে হত। আমাদের সময়ে, এ্যাপয়েন্টমেন্ট লেটারে বলে দেওয়া হয় যে ২১ দিনের মধ্যে যদি জয়েন না করেন তাহলে ধরে নেওয়া হবে যে আপনার চাকুরী থাকছে না। আমাদের সময়ে রিক্রুটমেন্ট এবংপোষ্টিং দিতে দেরী হয় না। কিন্তু দুঃখের কথা হচ্ছে, যখন পোষ্টিং দেওয়া হয়, জয়েন করার কিছু দিনের মধ্যে তারা কলকাতার আসেপাশে দিন, বাড়ীর কাছে দিন, এসব কথা বলেন।

**শ্রী নন্দ দুলাল মাঝি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, গ্রামাঞ্চলে অনেক প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র হয়েছে। তার উন্নতির জন্য কমিউনিটি হেল্‌থ গাইড নিয়োগ করা হয়েছিল। ঔষধ পত্রের অভাবে সেখানে তারা কাজ করতে পারছেনা। এই ব্যাপারে সরকার কি কোন পদক্ষেপ গ্রহণ করছেন?

**শ্রী প্রশান্ত কুমার শূর ঃ** আপনি কমিউনিটি হেল্‌থ গাইডের যে প্রশ্ন করেছেন সেটা একটা ভাল প্রশ্ন করেছেন। এর সঙ্গে আমি আর একটি কথা বলতে চাই।

[12.40 - 12.50 p.m.]

আপনি কমিউনিটি হেল্‌থ গাইডের কথা বলছেন তো? কমিউনিটি হেল্‌থ গাইড আমাদের এখানে ৪২ হাজার মত আছে। এটাও কেন্দ্রীয় সরকারের প্রকল্প। ১৯৭১ সালে এটা প্রথম আমরা করি, কেন্দ্রের এই নিয়ম অনুযায়ী তারা ওষুধ দেয় রোগীদের এবং ঐ সব হেল্‌থ গাইডদের ৫০ টাকা করে ভাতা দেওয়া হয়। কিন্তু গত দুটো কনফারেন্সে কেন্দ্রীয় স্বাস্থ্যমন্ত্রী যিনি প্রিসাইড করেন, তিনি বারবার বলেছেন, এটাকে এ্যবলিশ করতে চাই, এটা আমার একটা হেডেক, তখন রশিদ মাসুদ হেলথ মিনিষ্টার ছিলেন। তিনি আমাকে চিঠি লিখে জানালেন যে ঐ ৫০ টাকার জায়গায় ১০০ টাকা ভাতা করলাম। আমি সেই অনুযায়ী পাবলিকলি বলেও দিলাম যে ১০০ টাকা করা হলো। তারপর যখন আমি তাঁর সঙ্গে দেখা করলাম, উনি বললেন, আমি খুব দুঃখিত, আমি কেন্দ্রীয় অর্থ দপ্তরের কাছে বিষয়টা পাঠিয়েছিলাম, সেটা তারা নাকচ করে দিয়েছে। আমি তাঁকে বললাম, আপনি একজন কেন্দ্রের হেল্‌থ মিনিষ্টার, আপনি লিখে পাঠালেন, সেই মত আমি প্রকাশ্য ভাবে বলেও দিলাম, এখন তো আমি নাজেহাল হয়ে যাচ্ছি। কমিউনিটি হেল্‌থ সার্ভিসের ব্যাপারে আমরা একটা কনডেনস্ড কোর্স চালু করার চেষ্টা করেছিলাম। গ্রামাঞ্চলে আমরা তাদের দেবার ব্যবস্থা করেছিলাম, যাতে তারা প্রিভেন্টিভ সাইডটা দেখতে পারে। কিন্তু মেডিকেল কাউন্সিল অব ইন্ডিয়া তারা রেকগনিশন দিলো না এবং তারা বললো যে এরা কোন সার্টিফিকেট দিতে পারে না, কোন কিছুতে সই করতে পারে না। এই ধরনের অব্যবস্থা মেডিকেল কাউন্সিল অব ইনডিয়া চায় না। রোগীদের প্রিভেন্টিভ সাইডটা ওরা দেখতে চায় না, যেটার উপর আমরা জোর দিয়েছিলাম। যেমন এক বছরের মধ্যে শিশুদের সমস্ত প্রিভেনটিভ টিকাগুলো যদি দিতে পারি, তাহলে ছয়টা রোগে আক্রান্ত হবে না, শিশু মৃত্যুর হার কমে যাবে, এই অবস্থার মধ্যে আমরা যেতে পারছি না।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** আমি মেডিকেল কাউন্সিলকে সাধুবাদ জানাই, ওরা যে হাফ ডাক্তার বা বেয়ার ফুটেড ডাক্তারদের অনুমোদন দেন নি, যদি ওরা দিতেন তাহলে ওরা লাইসেনসিয়েট মার্ডারার হতো, এর বেশী কিছু নয়। আমি যে কথা বলছিলাম এখানে ১৯ হাজার এর মত ডাক্তার এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নাম লিখিয়েছে। এদের নিতে পারা যাচ্ছে না। এখানে একটা সাব কমিটি স্পীকার করে দিয়েছেন। এই সম্পর্কে চিন্তা করার একটা সময় এসেছে। পোস্ট গ্রাজুয়েটের জন্য আমরা এখন বাইরে পাঠাচ্ছি না। পোস্ট গ্রাজুয়েট এডুকেশন এবং ফেসিলিটিজ এটার সঙ্গে যদি একটা লিংক করা যায়, যাতে

একটা কমপাল্শন বা ফোর্স থাকবে। এই সম্পর্কে স্পীকার যদি ইনিশিয়েটিভ নেন এবং আমাদের এখানে যে সব ডাক্তার এম. এল. এ. আছেন, যেমন ডাঃ দীপক চন্দ্র ও ডাঃ গৌরী দত্ত, এদের নিয়ে যদি একটা ব্রেড বেয়ার আলোচনা করা যায় তাহলে এই সমস্যার একটা সমাধান হতে পারে। আমি আপনাকে সাজেশন দিতে চেষ্টা করব এবং অন্যান্য রাজ্য থেকেও তথ্য নিয়ে আসবার চেষ্টা করব যে তারা কি প্রক্রিয়ায়, কি ইমপ্লাস্, কি ইনসেনটিভ দিয়ে ডাক্তারদের কাজে নিয়ে আসছে। আমার নিজের ধারণা আপনার দপ্তর নিরপেক্ষ এবং উৎসাহী হলে সমস্যা কিছুটা কমবে। এই ক'টি কথা আমি আপনাকে জানালাম।

**শ্রী প্রশান্ত কুমার শূর :** আমার মনে হয় আপনি যা বললেন তাতেও সম্ভব হবে না। কারণ আমরা মেডিকেল এডুকেশন সার্ভিস বিল এনেছিলাম, তা এখন এ্যাক্টে পরিণত হয়েছে। সে এ্যাক্টকে চ্যালেঞ্জ করে ডাক্তাররা হাই কোর্টে গিয়েছে এবং বলছে এটা চলবে না। একবার সেখানে হেরে যাবার পর ডিভিশন বেঞ্চে গেছে এবং আপনাদের নেতা সিদ্ধার্থ শঙ্কর রায় গত দু'দিন ধরে সেখানে আর্গুমেন্ট করছেন। সাবজেক্ট কমিটিতে আপনাদের সদস্যরা যে আইনকে সমর্থন করেছেন, সেই আইনের বিরুদ্ধে আপনাদের দলের নেতা আর্গুমেন্ট করছেন। আপনাদের লজ্জা করা উচিত।

**শ্রী শীশ মহম্মদ :** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বললেন যে, যে সমস্ত ডাক্তারদের এ্যাপয়েন্টমেন্ট দেওয়া হচ্ছে তাদের ৫০ পারসেন্ট কাজে যোগ দিচ্ছে না এবং যারা যোগ দিচ্ছে তারাও পরে কাজ ছেড়ে চলে যাচ্ছে। তার কেউ গ্রামে যেতে রাজী হচ্ছে না। এই অবস্থায় গ্রামের মানুষদের বাঁচাবার জন্য আপনি কি অন্য ষ্টেট থেকে ডাক্তার আনার কথা ভাবছেন।

**শ্রী প্রশান্ত কুমার শূর :** পশ্চিমবঙ্গ থেকে খুব বেশী চেতনা-সম্পন্ন রাজ্য ভারতবর্ষে নেই। সুতরাং অন্য রাজ্যের ডাক্তাররা মানব দরদী হয়ে উঠে পশ্চিমবঙ্গে আসবে বলে আমার মনে হয় না। তা ছাড়া আমাদের এমন দুর্ভাগ্যের দিন আসে নি যে তাদের ডেকে আনতে হবে। এখানে জয়নাল আবেদিন সাহেব যে কথা বললেন সে কথার সঙ্গে আমি একমত যে, এখানে যাঁরা ডাক্তার বাবুরা আছেন, ডাঃ মানস ভূঁয়া, ডাঃ অধিকারী এবং আমাদের পক্ষের যাঁরা আছেন তাঁদের সকলের বসা দরকার। তাঁরা বসে আলোচনা করতে পারেন যে, কেন যাচ্ছে না, কি অসুবিধা আছে এবং কি হলে আমরা এই সমস্যার সমাধান করতে পারি। আমার মনে হয় আমাদের রাজ্যের ডাক্তারদের উদ্বুদ্ধ করা দরকার, মোটিভেট করা দরকার, ইনভলভ করা দরকার। তাদের বোঝান দরকার যে আমাদের গ্রামেই শতকরা ৯০ ভাগ মানুষের বাস এবং ওরাই আমাদের খাইয়ে পরিয়ে বাঁচিয়ে রেখেছে। কৃষির ওপর গোটা ভারতবর্ষের অর্থনীতি নির্ভর করছে। সুতরাং কৃষকদের প্রতি আমাদের কিছু কর্তব্য আছে। কি বলব? যখনই এখানে ভূমি সংস্কারের কথা ওঠে তখনই আপনারা চিৎকার করেন। আমি বিরোধীদের বলছি, আপনারা ভূমি সংস্কারের কথা বললেই চিৎকার শুরু করেন এবং বলেন হেল্‌থ বাজেটে ভূমি সংস্কারের কথা কেন? এখানে আপনারা একথা বলেছেন। কিন্তু ওটা সঠিক কথা।

**শ্রী নাসিরুদ্দিন খান :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে ৫০ পারসেন্ট ডাক্তার যাচ্ছে না, এই তথ্য সম্বন্ধে তাঁরও সন্দেহ আছে, তিনি জানেন না তথ্যটি সঠিক কিনা। আমার প্রশ্ন হচ্ছে মন্ত্রী তাঁর দপ্তরের হিসাব নিয়ে সন্দেহ প্রকাশ করলেন কেন?

**শ্রী প্রশান্ত কুমার শূর :** সন্দেহ প্রকাশ করি নি, আমার কাছে সমস্ত সঠিক হিসাবই আছে। আমাদের এখনো ৫৪০ জন ডাক্তার দরকার। আড়াই হাজার ডাক্তার এ্যাপয়েন্ট করেছি, শতকরা ৮০ ভাগ ডাক্তারই জয়েন্ করছে না। ৫০ পারসেন্ট আসছেই না, বাকি ৫০ পারসেন্ট এর বেশীরভাগ এসে দু' একদিন কাজ করেই চলে যাচ্ছে। কেউ গ্রামে যেতে চাইছে না, বলছে কলকাতা এবং কলকাতার আশেপাশে দিতে। এই

তো এখানে আবুল হাসনাত সাহেব আছেন, ওঁর এলাকায় বেনিয়া গ্রামে নতুন প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র ওপেন করে এসেছি। দু'জন নতুন ডাক্তারকে ওখানে দিয়েছিলাম এবং আমি নিজে বসে তাঁদের সঙ্গে আলোচনা করে তাঁদের বলেছিলাম, নতুন হাসপাতাল হ'ল, আপনারা অবশ্যই এখানে থাকবেন।

[12.50 - 1.00 p.m.]

সমস্ত ষ্টাফ্ দেওয়া হয়েছে। হাসনাৎসাহেব ২ সপ্তাহ পরে এসে বললেন ২ জন ডাক্তারই চলে গেছে। কি ধরণের ডাক্তারদের মনোভাব এটা আপনাদের বুঝতে হবে।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার স্পেসিফিক প্রশ্ন হচ্ছে, ডাক্তাররা যদি গ্রামে না যায় সেক্ষেত্রে এ্যাড-হক বেসিসে ডাক্তার পাঠানো হবে কিনা?

**শ্রী প্রশান্ত কুমার শূর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের বিরোধী দলের নেতারা যদি আমাকে এ্যাসিওর করেন - এ্যাড-হক বেসিসে ডাক্তার দিলে তাঁরা বলবেন না যে মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির লোকদের নিয়োগ করা হয়েছে - এই কথা যদি এ্যাসিওর করেন বিধানসভায় তাহলে আমি চেষ্টা করতে পারি।

(ভয়েস ঃ- আমরাও লিষ্ট দেব)

**ডাঃ তরুণ অধিকারী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে বলছি, ডাক্তাররা গ্রামে যেতে চাচ্ছেন না এই সমস্যার কথা উনি বললেন এবং আরো বললেন গেলেও ২।১ মাস থেকে চলে আসছেন। এটা একটা সমস্যা এবং এই সমস্যাটা যদি খতিয়ে দেখা যায় তাহলে আপনি নিশ্চয় দেখবেন এটা গভীরে ভাবার ব্যাপার। গতবারে ১১২টি ঔষধ এনলিসটেড করা হয়েছিল হাসপাতালগুলিতে সাপ্লাই করার জন্য। এখন এটা কমে গিয়ে ২৪টি মাত্র ঔষধের লিষ্ট করা হয়েছে হাসপাতালে সাপ্লাই করার জন্য। একজন ডাক্তার গ্রামে গিয়ে যদি তিনি হাসপাতালে চিকিৎসার জন্য মেডিসিন না পান, মিনিমাম প্যাথোলজিক্যাল ফেসিলিটি না থাকে, কুকুরে কামড়ানোর প্রতিশেধক ওষুধ যদি না থাকে, স্নেক-বাইটের এ্যন্টি ভেনাম ওষুধ যদি না থাকে তাহলে স্বভাবতঃই সেই ডাক্তার ২ মাস পরে লোক্যাল প্রেসারে বলুন, পঞ্চায়েত সদস্যদের প্রেসারেই বলুন, গ্রামের মানুষের প্রেসারেই বলুন ভয়ে তাঁকে পালিয়ে আসতে হয়। এক্ষেত্রে আমার সাজেশন হচ্ছে, এই সমস্যার সমাধান কল্পে আপনি অন্তত একটি সর্বদলীয় কমিটি করুন, যাঁরা ডাক্তার আছেন তাঁদের নিয়ে, সবদলের সদস্যদের নিয়ে বা আপনি যাঁদের মনে করবেন তাদের নিয়ে কমিটি করুন। তাঁরা এই ব্যাপারটি খতিয়ে দেখবেন এবং রেকমেনডেশন দেবেন যাতে করে এই সমস্যার সমাধান করা যায়।

**শ্রী প্রশান্ত কুমার শূর ঃ** মাননীয় বিধায়ক ডাক্তারদের পক্ষে ব্রীফ্ নিয়েছেন ভালই। যে সমস্ত ডাক্তাররা গ্রামে না যেতে চান তাঁদের কাছ থেকে আপনি সমর্থন পাবেন। তবে আমি বাজেট বক্তৃতাতেও বলেছি, আমাদের ১১২টি ওষুধের লিষ্ট আছে, তাকে আমরা কমাতে চাইনি। কিন্তু আমাদের একটা টেন্ডার কল্ করার ২ বছর অপেক্ষা করতে হয়। সেটা শেষ হলে নতুন করে টেন্ডার করতে হয়। ইন-বিটুইন যে সময়টা থাকে সেই সময়ে আমরা পুরানো টেন্ডারের ভিত্তিতে ওষুধ চাই। কিন্তু যেহেতু ওষুধের দাম ১৫০ পারসেন্ট, ১৩০ পারসেন্ট বেড়ে যায় সেহেতু তারা ওষুধ দিতে চাচ্ছে না। আমাকে নগদ দামে ওষুধ কিনতে হচ্ছে। আর আপনি ২৪টা ওষুধের লিষ্টের কথা বললেন, এটা ২৪টা নয়, ৩০টা ওষুধ স্টেডি সাপ্লাই করতে পারি। নগদ টাকায়, টেন্ডার না দিয়ে বাজার থেকে কিনে সরবরাহ করবো। আমি এই বিষয়ে বলতে চাই, আপনি যদি প্রাইমারী হেলথ সেন্টারে যেতে চান যাবেন। আমি বহু প্রাইমারী হেলথ সেন্টারে গেছি সেখানে আমি প্রায় বেশীরভাগ ওষুধ দেখেছি। ওষুধের জন্য ডাক্তাররা চিকিৎসা করতে পারছে না কিম্বা

মানুষের ভয়ে পালিয়ে আসছেন এটা ঠিক নয়। আমাদের ওখানে কোয়াক ডাক্তার আছে, সেই কোয়াকডাক্তাররা সেখানে চিকিৎসা করছে। তারা কি সেখান থেকে ছেড়ে চলে আসছেন? তা ছাড়া হোমিওপ্যাথি, আয়ুর্বেদিক তাঁরাও আছেন। শুধু আপনাদের এ্যালোপ্যাথি ডাক্তাররা পালিয়ে আসছেন কেন সেটা বোঝা দরকার।

**শ্রী মনোহর তিরকি :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, ডাক্তার বাবুরা যেতে চাইছেন না, এটা সত্যিই খুব দুঃখের ব্যাপার। তবে ঘটনাটা আমরা জেনেছি ফ্রম একস-পিরিয়েন্স সাবসিডিয়ারী হেল্থ সেন্টারগুলি ইনটিরিয়ার গ্রামে গঞ্জে হয়, যেখানে অন্য কোন সুবিধা নেই, ফোন, রাস্তা, বাজার, ইলেকট্রিক এইসব অন্যান্য ইনফ্রাসট্রাকচার থাকে না। সেজন্য ডাক্তাররা ২।৪ দিন থেকেই পালিয়ে আসে। আপনার কাছে আমার জিজ্ঞাস্য এই যে এইসব ইনফ্রাসট্রাকচার করার জন্য সব দপ্তর মিলে কি করা যায় তার সম্বন্ধে কোন পরিকল্পনা করবেন কি ?

**শ্রী প্রশান্ত কুমার শূর :** আপনি জানেন যে গত ২৮ বছর ধরে ওঁরা রাজ্য শাসন করেছিলেন তখন শ্মশানের আশে পাশে বিনা পয়সায় জমি পেয়ে হেল্থ সেন্টার তৈরী করেছিলেন সেখানে লোকে যেতে পারে না। কিন্তু আমরা সেই সব জায়গা বাদ দিয়ে যেখানে রাস্তা আছে, পানীয় জল পাওয়া যায়, পাশে ইলেকট্রিসিটি আছে সেই সব ধরণের জায়গায় হেল্থ সেন্টার করছি। আপনার বক্তব্য সঠিক। আপনার সাজেসানটা আমি এ্যাকসেপ্ট করছি।

**শ্রী দেব প্রসাদ সরকার :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি - এটা খুবই সিরিয়াস কোয়েশচেন। উত্তেজিত হওয়ার ব্যাপার নয়, ডাক্তার নিয়োগের সমস্যা, ডাক্তার পাওয়া যায় না। আমরা সবাই উদ্বিগ্ন ডাক্তার না পাওয়ার কারণ কি ? এ বিষয়ে একটা যথার্থ তদন্ত হওয়া দরকার। আমি বলছি এটা আপনি একটু বিবেচনা করেদেখুন। আপনি যদি এ্যাসেম্বলী প্রসিডিংস দেখেন - বিরোধী পক্ষ নয়, এ পক্ষ এবং ও পক্ষ - দু পক্ষকেই চিন্তা করতেহবে যে, প্রয়োজনীয় সাজ সরঞ্জাম এই সব নিয়ে - মাননীয়া সন্ধ্যা চ্যাটার্জীও একদিন এই কথা বলছিলেন - সাপে বা কুকুরে কামড়ানোর ওষুধ এবং অন্যান্য সমস্ত ইনফ্রাসট্রাকচার বা এ্যাড-হক এ্যাপয়েন্টমেন্ট হবে কিনা এই সব বিতর্কে না গিয়ে বিধানসভা থেকে সর্বদলীয় তদন্ত কমিটি গঠন করবেন কি ?

**শ্রী প্রশান্ত কুমার শূর :** আপনি বোধহয় জানেন যে আমাদের মাননীয় অধ্যক্ষ মহাশয়ের নেতৃত্বে যে কয়েকটি সাবজেক্ট কমিটি এখানে হয়েছে তার মধ্যে হেল্থ সাবজেক্ট কমিটিতে বিভিন্ন দলের প্রতিনিধিরা ছিলেন আমার মনে হয় বিরোধী দলের বিধায়ক মাননীয় ডাঃ তরুণ অধিকারী ছিলেন। তাঁরা বিভিন্ন জেলায় জেলায় গিয়ে সব দেখে রেকমেন্ড করেছিলেন। কিন্তু কথা হল যে এই হাসপাতালে ডাক্তার থাকেন না। ফার্মাসিস্ট না থাকলে - এই অভিজ্ঞতা আমার আছে - ডাক্তার নেই, ফার্মাসিস্ট চলে গেছে, শুধু একজন মাত্র স্বাস্থ্য কর্মী হাসপাতালে বসে আছে। সুতরাং কথাটা আপনাদের বুঝতে হবে। আমাদের সাবজেক্ট কমিটি এটাই বলেছিলেন, এই এ্যাসেম্বলীতে রেকমেনডেসন দিয়েছিলেন যে, আমরা পরীক্ষা করে দেখেছি - আপনাদের রেকমেনডেসন আছে - এই সব স্বাস্থ্য কেন্দ্র তুলে দিন। একজন শুধু আউটডোর পেশেন্টদের দেখবে এই ধরণের সুপারিশ ওঁরা করেছিলেন। সুতরাং আমাদের সাবজেক্ট কমিটি যেটা আছে সেটাই যথেষ্ট। তাঁরা সমস্ত জেলায় জেলায়গিয়ে অনুসন্ধান করে আমাকে সাজেসান দেবার পর সেই সাজেসান অনুযায়ীই আমি কাজ করেছিলাম।

[1.00 - 1.10 p.m.]

**শ্রী অঞ্জন চ্যাটার্জী :** মাননীয় মন্ত্রী মহাশয় যে কম্যুনিটি হেল্থ গাইডদের সম্বন্ধে বলছেন, তাদের রেমুনারেশন বাড়াবার জন্য কেন্দ্রীয় সরকার ঘোষণা করেও পরবর্তীকালে করেন নি। এখনও তারা ৫০

টাকা করে পাচ্ছেন। কিন্তু তাদের যেসব ওষুধ দেওয়া হত সেসব ওষুধ তাদের দেওয়া হচ্ছে না বলে কোন কাজ নেই। কিছু ওষুধপত্র তাদের দিলে তারা গ্রামাঞ্চলে কাজ করতে পারেন। এ-সম্বন্ধে কিছু বলবেন কি?

**শ্রী প্রশান্ত কুমার শূর ঃ** এটা কেন্দ্রীয় সরকারের পরিকল্পনা । কিন্তু কেন্দ্রীয় সরকার ওষুধ দেওয়া বন্ধ করে দিয়েছেন। তার রেমুনারেশনও ঠিকমত পাচ্ছেন না। প্রথমে আমাদের তহবিল থেকে টাকাটা আমরা তাদের দিয়ে থাকি, পরে তা রিইম্বার্সমেন্ট হয়। কিন্তু কেন্দ্রীয় সরকার ধীরে ধীরে রাজ্য সরকারের উপর দায়িত্বটা ছেড়ে দিচ্ছেন। কেন্দ্রীয় সরকারের স্বাস্থ্য বাজেট দেখলেই বুঝতে পারবেন, দিনের পর দিন, বছরের পর বছর এই বাজেটটা তারা কমিয়ে আনছেন এবং রাজ্য সরকারের উপর ছেড়ে দেবার চেষ্টা করছেন। এক্ষেত্রে ওষুধ পত্র কেন্দ্রীয় সরকার দেবেন।

**Mr. Speaker :** The question hour is over.

## Held over Starred Questions
## (to Which oral Answers were laid on the table)

### * 59, * 75 and * 78. Held Over

### বীরভূম জেলায় মৎস্য প্রজনন প্রকল্প

*২১৯।(অনুমোদিত প্রশ্ন নং *১১৫৫) **শ্রী ধীরেন সেন ঃ** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ—

(ক) বর্তমান আর্থিক বৎসরে বীরভূম জেলায় মৎস্য প্রজনন প্রকল্প করার কোনরূপ পরিকল্পনা রাজ্য সরকারের আছে কিনা ; এবং

(খ) থাকিলে, এ ব্যাপারে কিরূপ পদক্ষেপ গ্রহণ করা হইয়াছে?

The Minister-in-charge of the Fisheris Department :

ক) হ্যাঁ।

(খ) ১৯৯১-৯২ আর্থিক বৎসরে বীরভূম জেলায় মৎস্য প্রজনন প্রকল্প রূপায়ণের জন্য প্রাথমিক ভাবে মোট ০.৩০ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে। এর মধ্যে ০.২০ লক্ষ টাকা সাধারণ পরিকল্পনা খাতে এবং ০.১০ লক্ষ টাকা তপশীলি উন্নয়ন পরিকল্পনা **(Special Component Plan)** খাতে বরাদ্দ করা হয়েছে।

### ঝুমঝুমি পি, এইচ, সিতে রুরাল হসপিটাল করার পরিকল্পনা

*২২৪।(অনুমোদিত প্রশ্ন নং *৩৪১) **শ্রী সঞ্জীব কুমার দাস ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ (স্বাস্থ্য) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ—

(ক) ঝুমঝুমি পি এইচ সি কে রুরাল হসপিটাল করার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা;

(খ) থাকিলে, কতদিনের মধ্যে উক্ত পরিকল্পনার কাজ শুরু হবে ;

(গ) ঐ হসপিটাল-এর [illegible] প্রদত্ত জমির পজিশান নেওয়া হয়েছে কিনা ;

(ঘ) 'গ' প্রশ্নের উত্তর না হলে তার কারণ কি ; এবং

(ঙ) জমিগুলি বর্তমানে কি অবস্থায় আছে ?

**The Minister-in-Charge of the Health & Family Welfare Department :**

ক) ঝুমঝুমি পি. এইচ. সি. রুরাল হাসপাতাল করার প্রস্তাব এলেও বিষয়টির সিদ্ধান্ত গ্রহণে বর্তমানে জমি সংক্রান্ত কিছু সমস্যা আছে।

(গ) (ঘ) (ঙ) জমি সংক্রান্ত বিষয়ে কিছু অসুবিধা থাকায় জমির পজেশান নেওয়া এখনও সম্ভব হয় নি। জমিগুলি বর্তমানে চাষ আবাদের কাজে ব্যবহৃত হচ্ছে।

## Closed Units of Dr. B. C. Roy Diagnostic and Research Laboratory

***228.** (Admitted Question No. *480) **Shri Sudip Bandyopadhyay** : Will the Minister-in-Charge of the Health and Family Welfare (Health) Department be pleased to state :–

(a) Whether it is a fact that some units of Dr. B. C. Roy Diagnositic and Research Laboratory have been closed down ;

(b) if so :–

(i) the brief outlines of such units which have been closed down;

(ii) the reasons for such closures ; and

(iii) the contemplation of the State Government in regard to improving the existing condition of these units ?

**The Minister-in-Charge of Health & Family Welfare Department:**

(a) b) (i) & b) (ii) - Only Biochemistry Department was closed down temporarily for a few months due to non-functioning of Chelerimeter Machine.

(iii) After repairing of the said machine the Deptt. has started functioning again.

## সোহাইকুমারপুর হইতে ইছাপুর রাস্তাটির সংস্কার

*২৫৩।(অনুমোদিত প্রশ্ন নং *১১৬৫) **শ্রী মহম্মদ ইয়াকুব :** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :—

(ক) দেগঙ্গা থানার অন্তর্গত সোহাইকুমারপুর হইতে ইছাপুর পর্যন্ত রাস্তা সংস্কারের কোন

পরিকল্পনা সরকারের আছে কিনা ; এবং

(খ) থাকিলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনার কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**The Minister-in-Charge of the Public Works Department :**

ক) সংস্কারের পরিকল্পনা গৃহীত হয়েছে।

(খ) বর্ষার পরেই কাজ শুরু হবে বলে আশা করা যায়।

* 256. Held over

## Starred Questions

## (To Which oral Answars were laid on the table)

### মৎস্যজীবীদের পরিচয়পত্র

*৫৫৪।(অনুমোদিত প্রশ্ন নং *১৭৮) **শ্রী শিবপ্রসাদ মালিক:** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :—

মৎস্যজীবীদের পরিচয়পত্র দেওয়ার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা?

**The Minister-in-Charge of the Fisheries Department :**

আছে

### Unauthorised Construction of Buildings in Calcutta

***555** (Admitted Question No. *484) **Shri Sudip Bandyopadhyay:** Will the Minister-in-Charge of the Housing Deapartment be pleased to state:–

(a) Whether the State Government has any proposal to take steps to regulate unscrupulous promoters and developers engaged in unauthorised construction of high rise buildings in Calcutta and Howrah ; and

(b) if so :–

(i) the brief outlines of the proposal ; and

(ii) the steps taken so far in the matter ?

**The Minister-in-Charge of the Housing Department.**

(a) Yes.

(b) i) The proposal is still under censideration ofthe

Government.

ii) Does not arise.

### Financial assistance for National Sports

***557** (Admitted Question No. *1361) **Shri Saugata Roy :** Will the Minister-in-Charge of the Sports and Youth Services (Sports) Department be pleased to state :–

(a) Whether the State Government has received financial assistance from the Government of India for implementation of the National Sports Policy during the period from 1986-87 to 1990-91 ; and

(b) if so ; the brief outlines of the assistance sanctioned/utilised so far ?

**The Minister-in-Charge of the Sports & Youth Services Department :**

(a) No.

(b) Does not arise

### জলপাইগুড়ি জেলায় পর্যটন কেন্দ্র

*৫৫৮।(অনুমোদিত প্রশ্ন নং *১৫১৯) **শ্রী মনোহর তিরকী :** পর্যটন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :—

জলপাইগুড়ি জেলায় বক্সা দুয়ার, টোটো পাড়া, জয়ন্তী ভূটান ঘাট প্রভৃতি জায়গায় পর্যটন কেন্দ্র গড়ার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা?

**The Minister-in-Charge of the Tourism Department :**

কেবল বক্সাদুয়ারে একটি পর্যটন কেন্দ্র গড়ার পরিকল্পনা আছে।

### এ-আর-ভি ভ্যাকসিনেশান

*৫৫৯।(অনুমোদিত প্রশ্ন নং *৯২৭) **শ্রী অরুণ কুমার গোস্বামী :** স্বাস্থ্যও পরিবার কল্যাণ (স্বাস্থ্য) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :—

(ক) ইহা কি সত্য যে, বর্তমানে সরকারী হাসপাতালগুলিতে ঠিকমত এবং সময়মত এ আর ভি ভ্যাক্সিনেশন সরবরাহ করা হচ্ছে না ; এবং

(খ) সত্য হলে, এ আর ভি ভ্যাক্সিনেশন ঠিক সময়ের মধ্যে পুরো কোর্স না দেওয়া হলে তার

কোন উপকারিতা আছে কিনা?

**The Minister-in-Charge of the Health & Family Welfare Department :**

ক) না, সত্য নয়।

(খ) প্রশ্ন ওঠে না।

### গঙ্গাসাগরে সৌরশক্তির সাহায্যে গ্রামীণ জলসরবরাহ প্রকল্প

*৫৬০।(অনুমোদিত প্রশ্ন নং *১৪৩৮) **শ্রী প্রভঞ্জন মন্ডল :** জনস্বাস্থ্য কারিগরী বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি:—

(ক) দক্ষিণ ২৪-পরগণা জেলার গঙ্গাসাগরে সৌরশক্তির সাহায্যে যে গ্রামীণ জল সরবরাহ প্রকল্পের কাজ চলেছে তা কবে নাগাদ শেষ হবে বলে আশা করা যায় ; এবং

(খ) উক্ত প্রকল্পের কাজ সমাধান হলে কতগুলি গ্রামে প্রয়োজনীয় জলসরবরাহ সম্ভব হবে?

**The Minister-in-Charge of the Public Health Engineering Department :**

ক) সৌর শক্তির সাহায্যে পরিচালিত এমন কোন নির্মীয়মান গ্রামীন পানীয় জলসরবরাহ প্রকল্প নেই।

(খ) প্রশ্ন উঠে না।

* 561. Held over

### গলদা চিংড়ি চাষ

*৫৬২।(অনুমোদিত প্রশ্ন নং *৮০০) **শ্রীমতী আরতি হেমব্রম :** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :—

(ক) ইহা কি সত্য যে, রাজ্য সরকার মিষ্টি জলে গলদা চিংড়ি চাষে সাফল্য অর্জন করেছেন ; এবং

(খ) সত্য হলে, বাঁকুড়া জেলায় কংসাবতী, তালেবেড়া, মিঠাআম, বৈরীপাল ড্যাম, কংসাবতী নদীর মধুপুর এবং রাইডি মৌজায় অবস্থিত নদীদহে চিংড়ি মাছের চাষ করে ঐ এলাকার মানুষের আর্থিক উন্নয়নের কোন পরিকল্পনা রাজ্য সরকারের আছে কিনা ?

**The Minister-in-Charge of the Fisheries Department :**

ক) আমাদের এই রাজ্যে মিষ্টিজলে গলদা চিংড়ি চাষ করা হচ্ছে।

(খ) মিষ্টি জলে চিংড়ি চাষের সুযোগকে কাজে লাগানোর জন্য পরিকল্পনা তৈরী করা হচ্ছে।

## West Bengal Madrasah Education Board Building

***563** (Admitted Question No. *1138) **Shri Fazle Azim Molla and Shri Saugata Roy :** Will the Minister-in-Charge of the Public Works Department be pleased to state :–

(a) Whether there has been some delay in construction of a building for use as the office of the West Bengal Madrasah Education Board in Calcutta; and

(b) if so :–

(i) the extent of deley ;

(ii) the reasons for delay ; and

(iii) when the funds for this building first sanctioned by the State Government ?

**The Minister-in-Charge of the Public Works Department :**

(a) Yes, there was some delay in construction of the Building for use as the office of the West bengal Madrasah Education Board.

(b) (i) Little more than $3^1/_2$ Yrs.

(ii) Initial delay was for procedural reasons and subsequent delay was due to constructional problems, constraint of fund and non-availablity of materials in time.

(iii) In February, 1981.

## ঘাটাল অরবিন্দ ষ্টেডিয়াম

*৫৬৪।(অনুমোদিত প্রশ্ন নং *১২০) **শ্রী রতন চন্দ্র পাখিরা :** ক্রীড়া ও যুবকল্যাণ (যুবকল্যান) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ—

(ক) মেদিনীপুর জেলার ঘাটালে অরবিন্দ স্টেডিয়াম নির্মাণের জন্য বরাদ্দকৃত অর্থেব পরিমাণ কত;

(খ) উক্ত অর্থ সম্পূর্ণ ব্যয় হয়েছে কিনা ; এবং

(গ) স্টেডিয়ামের কাজটি অসম্পূর্ণ থাকলে সম্পূর্ণ করার জন্য অর্থ মঞ্জুরের কথা ভাবছেন কি?

**The Minister-in-Charge of the Sports & Youth Welfare Department :**

ক) ৪,৭৫,৬৬৪ টাকা

খ) হ্যাঁ।

গ) সম্পূর্ণ।

## Carrying charges for transferring patients from rural Health Centres

***565** (Admitted Question No. *940) **Shri Abdus Salam Munshi:** Will the Minister-in-Charge of the Health and Family Welfare (Health) Department be pleased to state :–

(a) If it is a fact that the Government introduces hither to the carrying charges of patients for transferring them from rural Health Centres of Panighata Paglachandi to Nadia District Hospital ; and

(b) if so :–

(i) reason thereof ; and

(ii) whether the Government have any contemplation to exempt the poor patients from such charges ?

**The Minister-in-Charge of the Health & Family Welfare Department :**

a) No, it is not a fact.

(b) (i) and (ii) Does not arise.

## মৎস্যজীবীদের স্বার্থে পরিকল্পনা ও ব্যবস্থা

*৫৬৬।(অনুমোদিত প্রশ্ন নং *১২০৬) **শ্রী দিলীপ মজুমদার ঃ** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ—

(ক) গভীর সমুদ্রে বহুজাতিক সংস্থার ট্রলার ও বিদেশী ট্রলার মাছ ধরার ফলে রাজ্যে মৎস্যজীবীদের ক্ষতি হচ্ছে। এ সম্পর্কে কোন তথ্য রাজ্য সরকারের কাছে আছে কিনা ;

(খ) থাকলে, উক্ত ব্যাপারে কি ব্যবস্থা গ্রহণ করেছেন ;

(গ) রাজ্যে মাছ চাষকে উন্নত করার কোন পরিকল্পনা আছে কিনা ;

(ঘ) থাকিলে, কিভাবে করা হবে ;

(ঙ) মৎস্যজীবীদের প্রাকৃতিক দুর্যোগ সম্পর্কে আগাম হুঁশিয়ারী দেবার কোন ব্যবস্থা আছে কিনা;

(চ) রাজ্যে মৎস্যজীবীদের জন্য ১৯৮৭ সাল থেকে ৩০শে জুন, '৯১ পর্যন্ত মোট কয়টি বাড়ী রাজ্য সরকার নির্মাণ করেছেন ; এবং

(ছ) রাজ্যে বর্তমান মাছ ধরার জন্য যান্ত্রিক নৌকা ব্যবহার করা হচ্ছে কি ?

**The Minister-in-Charge of the Fisheries Department :**

ক) সমুদ্রে যে সমস্ত ক্ষুদ্র মৎস্যজীবিরা মাছ ধরেন তাদের কাছ থেকে এরকম অভিযোগ পাওয়া গেছে।

খ) গভীর সমুদ্রে অনুপ্রবেশকারী ট্রলারদের ধরার ব্যাপারটি কেন্দ্রীয় সরকারের এক্তিয়ারে পড়ে। আমরা কেন্দ্রীয় সরকারকে এ বিষয়ে আমাদের অভিমত জনিয়েছি।

গ) অবশ্যই আছে।

ঘ) ১) পুকুরে উৎপাদনশীলতা বৃদ্ধির জন্য বায়ু সঞ্চালক যন্ত্রের ব্যবহার,

২) সমুদ্র ডপকূলবর্তী অব্যবহৃত নোনাজলের জলাশয়গুলিতে চিংড়ী মাছের খামার তৈরীর ব্যবস্থা,

৩) ব্যাপক প্রশিক্ষণের ব্যবস্থা,

৪) পার্বত্য এলাকায় অগ্রগতি ঘটানোর উদ্দেশ্যে আরও ঝোরায় মাছ চাষের ইউনিট করা,

৫) বিল ও বাউরগুলিতে মৎস্য চাষের পরিকল্পনা।

ঙ) বেতারের মাধ্যমে প্রাকৃতিক দুর্যোগের আগাম হুঁশিয়ারী দেওয়া হয় ; এ ছাড়া আবহাওয়া দপ্তর থেকে।

চ) ১২১১৭টি

ছ) হ্যাঁ।

## Ritz Continental Hotel in Calcutta

***567** (Admitted Question No. *357) **Shri Deoki Nandan Poddar and Shri Saugata Roy :** Will the Minister-in-Charge of the Tourism Department be pleased to state :–

(a) What progress has so far been made in regard to the steps taken for opening Ritz Continental Hotel in Calcutta ; and

(b) the reasons for delay ?

**The Minister-in-Charge of the Tourism Department :**

(a) After negotiations with different established hotel groups and agencies interested in hotel business the State Govt. has finally decided to purchase the property of erstwhile Ritz Continental Hotel Ltd. from the Life Insurance Corperation of India at a price of Rs. 3.20 crores and lease out the same to the Peerless General Finance & Investment Company Ltd.

for the purpose of re-opening the hotel in celleboration with Quality Inns India Pvt. Ltd. which holds franehise rights of Quality Inns International which is one of the World's largest hotel chains. The Peerless General Finance & Investment Co. Ltd. will make an advance payment of Rs. 3.65 crores to the State Govt. against rent which will be adjusted against annual lease rent payable by the firm. The agreement for lease and the lease deed between the State Govt. and Peerless General Finance & Investment Co. Ltd. as well as the Deed of conveyance for purchase of the property between Life Insurance Corpn. of India Ltd. and the State Govt. have been finalised and are now ready for execution. These are expected to be executed shortly.

(b) The State Govt. earlier made several attempts to re-open the hotel. The State Govt. at first selected ITC for re-opening the hotel and started negotiations with it. But the question of payment of compensation to the exetwhile employees of Ritz Continental Hotel Could not be satisfactorily settled by them. These factor have contributed to the delay in re-opening the hotel.

### ইলামবাজার-নলহাটী রাস্তার সেতুগুলি থেকে কর আদায়

*৫৬৮। (অনুমোদিত প্রশ্ন নং *৬৯৫) **শ্রী সাত্ত্বিক কুমার রায় :** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :—

(ক) ইহা কি সত্য যে, বীরভূম জেলায় ইলামবাজার হইতে নলহাটী পর্য্যন্ত রাস্তার উপর সেতুগুলি হইতে যানবাহন চলাচল বাবদ কর আদায় করা হত তা বর্তমানে বন্ধ আছে ; এবং

(খ) সত্য হলে,

(১) কারণ কী ; ও

(২) এ বিষয়ে কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**The Minister-in-Charge of the Public Works Department :**

ক) না, সত্য নহে, উক্ত সেতুগুলি হইতে কর (টোল ট্যাক্স) আদায় করা চলিতেছে।

(খ) (১) ও (২) প্রশ্ন ওঠে না।

### মথুরাপুর হাট হেল্‌থ সেন্টার—মথুরাপুর হাট রাস্তা

*৫৬৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৯৫) **শ্রী সত্যরঞ্জন বাপুলী :** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :—

মথুরাপুর প্রাইমারি হেল্‌থ সেন্টার হইতে মথুরাপুর হাট পর্যন্ত রাস্তা মেরামত হয়েছে কিনা?

**The Minister-in-Charge of the Public works Department :**

ক) হ্যাঁ, গত বছরে ঐ রাস্তাটি আংশিক মেরামত করা হয়েছে।

### Bolpur sub-Divisional Hospital

***570** (Admitted Question No. *730) **Shri Tapan Hore :** Will the Minister-in-Charge of the Health and Family Welfare (Health) Department be pleased to state :–

(a) How many Doctors and Staffs are there in Bolpur Sub-divisional Hospital ; and

(b) what measures have been taken so far to run the Hospital properly?

**The Minister-in-Charge of the Health & Family Welfare Department :**

(a) Doctors - 15

Staffs - 109

(b) All necessary measures are being taken by the Govt. regarding smooth administration, appointment of staff, supply of medicine and equipments etc. as required from time to time.

### বরাকর-পুরুলিয়া রাস্তায় দামোদর নদীর উপর ব্রীজ নির্মাণ

*৫৭১।(অনুমোদিত প্রশ্ন নং *৮১৫) **শ্রী নটবর বাগদী :** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :—

(ক) ইহা কি সত্য যে, বরাকর-পুরুলিয়া রাস্তার মাঝখানে দামোদর নদীর উপর ব্রীজ নির্মাণের জন্য ই সি এল (কোল ইন্ডিয়া লিমিটেড) রাজ্য সরকারকে টাকা দিয়েছেন; এবং

(খ) সত্য হলে, উক্ত ব্রীজটির নির্মাণকার্য এখনও আরম্ভ না হওয়ার কারণ কি ?

**The Minister-in-Charge of the Public Works (Roads) Department:**

ক) সত্য নহে। ই. সি. এল. উক্ত ব্রীজ নির্মাণের জন্য রাজ্যসরকারকে কোন টাকা দেয় নি।

খ) প্রশ্ন ওঠে না।

* 572. Held over

**মুর্শিদাবাদ জেলার বড়ুয়ায় হট মিক্সচার প্ল্যান্ট**

*৫৭৩।(অনুমোদিত প্রশ্ন নং *৯৯৭) **শ্রী মোজাম্মেল হক :** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :—

(ক) ইহা কি সত্য যে, মুর্শিদাবাদজেলার বেলডাঙ্গা থানা এলাকার বড়ুয়ায় একটি হট্ মিক্সচার (পাথর ও পিচ্ মিশ্রণ) প্ল্যান্ট অনুমোদন করা হয়েছে ; এবং

(খ) সত্য হলে, উক্ত প্ল্যান্টের কাজের অগ্রগতি কিরূপ?

**The Minister-in-Charge of the Public works (Road) Department :**

ক) হ্যাঁ,

(খ) হট্ মিক্স প্ল্যান্ট স্থাপনের জন্য আনুষঙ্গিক বিষয়ের কাজ এখনও শেষ হয়নি। সুতরাং কাজের অগ্রগতি সম্বন্ধে এখনই কিছু বলা যাচ্ছে না। তবে স্থানান্তকরণের কাজ এগোচ্ছে।

**ডাক্তারের অভাবে বন্ধ মহম্মদপুর হাসপাতাল**

*৫৭৪।(অনুমোদিত প্রশ্ন নং *১২৫২) **শ্রীশক্তি বল :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ (স্বাস্থ্য) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :—

(ক) ইহা কি সত্য যে, নন্দীগ্রাম ১ নং ব্লক— মহম্মদপুর হাসপাতালটি ডাক্তারের অভাবে দীর্ঘদিন বন্ধ হয়ে আছে ;

(খ) সত্য হলে ,

(১) কারণ কী;

(২) কতদিন যাবৎ বন্ধ আছে ; এবং

(গ) ঐ হাসপাতালে কবে নাগাদ ডাক্তার নিয়োগ করা হবে বলে আশা করা যায় ;

**The Minister-in-Charge of the Health & Family Welfare Department :**

(ক) না।

(খ) প্রশ্ন উঠে না।

(গ) দুইজন ডাক্তারের নিয়োগপত্র দেওয়া হয়েছে কিন্তু যোগদান করেন নি। পুনরায় নিয়োগপত্র দেওয়া হচ্ছে।

**উলুবেড়িয়া মহকুমা হাসপাতালে ঔষধের অভাব**

*৫৭৫।(অনুমোদিত প্রশ্ন নং *১০৫৯) **শ্রীরবীন্দ্র ঘোষ :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ (স্বাস্থ্য) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :—

(ক) ইহা কি সত্য যে উলুবেড়িয়া মহকুমা হাসপাতালে বর্তমানে কোন ঔষধ নাই ; এবং

(খ) সত্য হলে, উক্ত হাসপাতালে ঔষধ সরবরাহের উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা হবে কিনা?

**The Minister-in-Charge of the Health & Family Welfare Department :**

(ক) না, সত্য নহে।

(খ) প্রশ্ন ওঠে না।

### তপন দীঘি সংস্কার

*৫৭৬।(অনুমোদিত প্রশ্ন নং *১৪২০) **শ্রী খারা সরেন ঃ** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ—

(ক) ইহা কি সত্য যে, পশ্চিম দিনাজপুর জেলার তপন থানার তপন দীঘি সংস্কার করার পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে ;

(খ) সত্য হলে, উক্ত পরিকল্পনাটির জন্য কত অর্থ মঞ্জুর করা হইয়াছে; এবং

(গ) কবে নাগাদ কাজটি শুরু হবে বলে আশা করা যায়?

**The Minister-in-Charge of the Fisheries Department :**

(ক) আপাততঃ নেই।

(খ) প্রশ্ন উঠে না।

(গ) প্রশ্ন উঠে না।

* 577 Held Over

### বাগমুন্ডী ও মিরদাবাদ প্রাইমারী হেলথ সেন্টারগুলিকে রুরাল হেলথ সেন্টারে রুপান্তর

*৫৭৮।(অনুমোদিত প্রশ্ন নং *১৩৮৫) **শ্রী নিশিকান্ত মেহেতা ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ (স্বাস্থ্য) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ—

(ক) ইহা কি সত্য যে, পুরুলিয়া জেলার বাগমুন্ডী ও মিরদাবাদ প্রাইমারী হেলথ্ সেন্টারগুলিকে রুরাল হেল্থ করার পরিকল্পনা আছে; এবং

(খ) সত্য হলে, কবে নাগাদ তা কার্যকর হতে পারে বলে আশা করা যায়?

**The Minister-in-Charge of the Health & Family Welfare Department :**

(ক) ও (খ) পুরুলিয়া জেলায় বাগমুন্ডী ও মিরদাবাদ নামে কোন প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র নেই। কাজেই তাদের গ্রামীণ হাসপাতালে উন্নীত করার প্রশ্ন উঠে না।

**জল দূষণে মৎস্য উৎপাদন ব্যাহত**

*৫৭৯।(অনুমোদিত প্রশ্ন নং *১২৩০) **শ্রী দিলীপ মজুমদার :** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :—

হুগলী নদীর জল পার্শ্ববর্তী অঞ্চলের কলকারখানার জলদ্বারা দূষিত হবার কারণে মৎস্য উৎপাদনের পরিমাণ বৃদ্ধি-রোধ হচ্ছে কি ?

**The Minister-in-Charge of the Fisheries Department :**

হ্যাঁ।

**শীলাবতী, শালি, তারাপুর ও জয়পন্তা সেতু পুন নির্মাণ**

*৫৮০।(অনুমোদিত প্রশ্ন নং *৩৯৫) **শ্রীপার্থ দে :** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :—

(ক) বাঁকুড়া জেলার খাতড়া সড়কে শীলাবতী সেতু, গঙ্গাজলঘাটি সড়কে শালি সেতু, মেজিয়া সড়কে তারাপুর সেতু এবং রাইপুর সড়কে জয়পন্তা সেতুগুলি কবে নাগাদ পুনর্নির্মাণ হবে বলে আশা করা যায়?

**The Minister-in-Charge of the Public Works (Road) Department:**

পূর্ত (সড়ক) বিভাগের অধীনস্থ কাওড়া সড়কের উপর শীলাবতী সেতুটির এবং পূর্ত বিভাগের অধীনস্থ মেজিয়া সড়কের উপর তারাপুর সেতুটির পুনর্নির্মানের প্রস্তাব বিবেচনাধীন আছে। কিন্তু এখনও পর্য্যন্ত চূড়ান্ত সিদ্ধান্ত নেওয়া হয়নি। প্রকল্পগুলি যথাবিধি সরকারী অনুমোদন লাভ করলে এবং ঐ বাবদ অর্থ বিভাগ কর্তৃক প্রয়োজনীয় আর্থিক বরাদ্দ পেলে কাজ শুরু হবে বলে আশা করা যায়। এখুনি নির্দিষ্ট করে কিছু বলা সম্ভব নয়।

পূর্ত বিভাগের অধীনস্থ গঙ্গাজলবাটি সড়কের উপর শালি সেতু এবং রাইপুর সড়কের উপর জয়পানজা সেতু দুটির পুনর্নির্মাণের কোন পরিকল্পনা বা প্রস্তাব এখনও পর্য্যন্ত গৃহীত হয় নাই।

**জয়পুর ব্লকে প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র**

*৫৮১।(অনুমোদিত প্রশ্ন নং *১৩৮৯) **শ্রী বিন্দেশ্বর মাহাতো :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ (স্বাস্থ্য) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :—

(ক) ইহা কি সত্য যে, পুরুলিয়া জেলার জয়পুর ব্লকের মধ্যে আই পি পি ফোর মাধ্যমে একটি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র স্থাপিত হয়েছে ;

(খ) সত্য হলে, ঐ স্বাস্থ্যকেন্দ্রে মোট কর্মচারীর সংখ্যা কত ; এবং

(গ) স্বাস্থ্যকেন্দ্রে কোন এম বি বি এস ডাক্তার নিয়োগ করা হয়েছে কি ?

**The Minister-in-Charge of the Health & Family Welfare Department :**

ক) সত্য।

(খ) সাত (৭)।

(গ) হয়েছে।

*** 582 Held Over**

**বাঁকুড়া জেলার জন্য বরাদ্দ কেন্দ্রীয় সড়ক তহবিলের অর্থ**

*৫৮৩।(অনুমোদিত প্রশ্ন নং *৩৯৬) **শ্রী পার্থ দে :** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :—

পশ্চিমবঙ্গের জন্য বরাদ্দ কেন্দ্রীয় সড়ক তহবিলের (সি আর এফ) অর্থের শতকরা কত অংশ ১৯৯০-৯১ সালে বাঁকুড়া জেলার সড়কগুলির জন্য রাখা হয়েছে ?

**The Minister-in-Charge of the Public Works (Road) Department :**

ক) ১৯৯০-৯১ সালে কেন্দ্রীয় সরকার কেন্দ্রীয় সড়ক তহবিলের (সি. আর. এফ) কোন অর্থই বাঁকুড়া জেলার জন্য বরাদ্দ করেন নাই।

**সুতি থানা এলাকায় স্টেট জেনারেল হাসপাতাল নির্মাণ**

*৫৮৪।(অনুমোদিত প্রশ্ন নং *১৫৩৯) **শ্রী শীশ্ মহম্মদ :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ (স্বাস্থ্য) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :—

(ক) ইহা কি সত্য যে, মুর্শিদাবাদ জেলার সুতি থানা এলাকায় স্টেট জেনারেল হাসপাতাল নির্মাণ করার পরিকল্পনা সরকারের আছে ; এবং

(খ) সত্য হলে, ঐ পরিকল্পনা কতদিনের মধ্যে বাস্তবে রূপায়তি হবে বলে আশা করা যায়?

**The Minister-in-Charge of the Health & Family Welfare Department :**

ক) একরকম কোন পরিকল্পনা আপাততঃ সরকারের কাছে বিবেচনাধীন নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

*** 585 Held Over**

**মাতাপাড়ায় দামোদরের উপর ব্রীজ নির্মাণ**

*৫৮৬।(অনুমোদিত প্রশ্ন নং *১৪১০) **শ্রী রবীন্দ্র ঘোষ :** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :—

(ক) ইহা কি সত্য যে, শ্যামপুর থানার মাতাপাড়ার দামোদরের ওপর ব্রীজ নির্মাণের পরিকল্পনা আছে; এবং

(খ) সত্য হইলে,

(১) উক্ত পরিকল্পনার কাজ কতাদনের মধ্যে হইবে ; এবং

(২) কত টাকা মঞ্জুর করা হইয়াছে ?

**The Minister-in-Charge of the Public Works (Road) Department:**

ক) না, সত্য নয়।

(খ) (১) এবং (২) প্রশ্ন ওঠে না।

বাগদা ও মাউটিয়া হাসপাতাল পুনর্নির্মাণ

*৫৮৭।(অনুমোদিত প্রশ্ন নং *১৪৬৬) **শ্রী রঞ্জিত পাত্র :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ (স্বাস্থ্য) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :—

মেদিনীপুর জেলার মোহনপুর থানার বাগদা ও মাউটিয়া হাসপাতালকে পুনরায় নির্মাণ করে আন্তঃ বিভাগটি কবে নাগাদ চালু হবে বলে আশা করা যায়?

**The Minister-in-Charge of the Health & Family Welfare Department :**

ক) দুইটি স্বাস্থ্যকেন্দ্রেরই (হাসপাতাল নহে) মেরামতি ও কিছু ক্ষেত্রে পুনর্নির্মান প্রয়োজন। মেরামতি ও পুনর্নির্মানের প্রাককলন দুটি বিবেচনাধীন। সেই জন্য দুটি স্বাস্থ্যকেন্দ্রেই কবে অন্তর্বিভাগ চালু হবে বলা সম্ভব নয়।

**Decentralisation of the Central Medical Stores**

***588** (Admitted Question No. *630) **Shri Saugata Roy : Will the** Minister-in-Charge of the Health and Family Welfare (Health) Department be pleased to state : –

(a) the steps taken so far for decentralisation of the Central Medical Stores and/or for starting District Drug Stores and the results thereof ; and

(b) the reasons for slow progress if any ?

**The Minister in-Charge of the Health & Family Welfare Department :**

(a) Decentralisation of the Central Medical Stores is being done in a phased manner. All the teaching hospitals of the State and the big

hospitals of Calcutta including M.R. Bangur Hospital are already functioning as decentralised units. Steps are being taken for decentralisation of purchase of drugs in respect of more units, from Central Medical Stores. During the current year budget provision for C.M.S. has been cut down and the same for districts have been augmented appropriately with the intention to bring down the supply from C.M.S. on the one hand and to allow the Health Units of the districts to make more direct purchases on the other.

There are already District Reserve Stores for drugs for all the districts of the State. In addition there are four Subdivisional Reserve Stores for drugs and one sub-store at Siliguri for North Bengal dist.

(b) Question does not arise.

### ধুবুলিয়া বি. সি. রায় চেষ্ট স্যানেটোরিয়াম

*৫৮৯।(অনুমোদিত প্রশ্ন নং *১৫৪২) **শ্রী সুনীল কুমার ঘোষ :** স্বাস্থ্য ও পরিবার কল্যান (স্বাস্থ্য) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :—

(ক) নদীয়া জেলার অন্তর্গত ধুবুলিয়া বি সি রায় চেষ্ট স্যানেটোরিয়াম-এ বর্তমানে কতগুলি শয্যা চালু আছে ; এবং

(খ) খাদ্য সরবরাহকারীদের কি সরকারী নিয়ম-কানুন মেনে নিয়োগ করা হয়েছে ?

**The Minister-in-Charge of the Health & Family Welfare Department :**

ক) ৮৪৫টি।

খ) হ্যাঁ।

*** 590 Held Over**

## Unstarred Questions

## (to Which Written answers were laid on the table)

### শ্যামপুর পঞ্চায়েত এলাকায় নলকূপ

৯৮। (অনুমোদিত প্রশ্ন নং ৩৩৯) **শ্রী সঞ্জীব কুমার দাস :** জনস্বাস্থ্য ও কারিগরী বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :—

ক) হাওড়া জেলার শ্যামপুর ১নং ও ২নং পঞ্চায়েত এলাকায় নলকূপের সংখ্যা কত ;

খ) উক্ত এলাকায় কতগুলি নলকূপ অকেজো হয়ে আছে ;

গ) উক্ত অকেজো নলকূপগুলি অবিলম্বে সংস্কারের কোন পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে কিনা?

**জনস্বাস্থ্য কারিগরী বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় :**

(ক) হাওড়া জেলার শ্যামপুর ১ নং পঞ্চায়েত সমিতি এলাকায় নলকূপের সংখ্যা ৪৩৫টি এবং ২নং পঞ্চায়েত সমিতি এলাকায় নলকূপের সংখ্যা ৪৫৭টি।

(খ) শ্যামপুর ১নং পঞ্চায়েত সমিতি এলাকায় অকেজো নলকূপের সংখ্যা ১১৫টি এবং ২ নং পঞ্চায়েত সমিতি এলাকায় অকেজো নলকূপের সংখ্যা - ৯৫টি।

(গ) গ্রাম পঞ্চায়েত, পঞ্চায়েত সমিতি এবং জিলা পরিষদের মাধ্যমে, বিভিন্ন প্রকল্পে এই অকেজো নলকূপগুলি সংস্কার কিংবা পুনর্খনন করা হচ্ছে।

**রাজ্যের যোজনা খসড়া পরিকল্পনায় জেলাস্তরে আলোচনা**

৯৯। (অনুমোদিত প্রশ্ন নং ৪৬৩) **শ্রী সুব্রত মুখার্জী :** উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :—

(ক) ইহা কি সত্য যে, রাজ্যের জেলাস্তরের পরিষদ সভাপতি ও জেলাশাসকদের সঙ্গে আলোচনার পর ১৯৯০-৯১ আর্থিক বছর সহ অন্যান্য আর্থিক বছরগুলির জন্য যোজনার খসড়া পরিকল্পনা কেন্দ্রীয় সরকারের কাছে প্রেরণ করা হয়েছিল ;

(খ) সত্য হইলে খসড়ায় বরাদ্দকৃত অর্থের কত শতাংশ গ্রামাঞ্চলে ব্যয় করার জন্য রূপরেখা তৈরী করা হয়েছিল ;

(গ) রাজ্যের যোজনা খাতে অতিরিক্ত কেন্দ্রীয় সম্পদ কত পরিমাণ যুক্ত করার প্রস্তাব রাজ্য সরকার প্রেরণ করেছেন ;

(ঘ) উক্ত খাতে রাজ্যের সমস্যাগুলি সমাধান কল্পে কি কি প্রস্তাব রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের কাছে প্রেরণ করেছেন?

**উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় :**

ক) হ্যাঁ।

জেলাগুলি কর্তৃক প্রণীত পরিকল্পনা রাজ্য পরিকল্পনার অবিচ্ছেদ্য অংশ এবং জেলা পরিকল্পনা কমিটিগুলির সঙ্গে আলোচনা করেই রাজ্যের পরিকল্পনার খসড়া প্রস্তাব তৈরী করা হয়।

(খ) বিগত ক' বছর গ্রামাঞ্চলে বরাদ্দকৃত অর্থের শতাংশ নিম্নরূপ :—

| | | |
|---|---|---|
| ১৯৮৭-৮৮ | : | ৩৯.৭৪ শতাংশ |
| ১৯৮৮-৮৯ | : | ৪৩.৬৪ শতাংশ |
| ১৯৮৯-৯০ | : | ৪৭.৫১ শতাংশ |
| ১৯৯০-৯১ | : | ৫০ শতাংশ |

(গ) সাধারণতঃ রাজ্য প্রকল্প খাতে মোট খরচের শতকরা ৩০ ভাগ কেন্দ্রীয় সরকার পরিকল্পনা সাহায্য হিসাবে দিয়ে থাকেন। এছাড়া ১৯৯০-৯১ অর্থ বছরে রাজ্য সরকার সেচ ও বন্যা নিয়ন্ত্রণ খাতে তিস্তা ব্যারেজ প্রকল্পের জন্য কুড়ি কোটি টাকা অতিরিক্ত বরাদ্দের প্রস্তাব প্রেরণ করেছিলেন।

(ঘ) উক্ত তিস্তা ব্যারেজ প্রকল্পের জন্য কুড়ি কোটি টাকার প্রস্তাব খসড়াতে রাখা হয় এবং পরবর্তীকালে সরকারের সেচ ও জলপথ বিভাগ কেন্দ্রীয় সরকারের জলসম্পদ মন্ত্রকের সহিত উক্ত অর্থ প্রাপ্তির জন্য যোগাযোগ রেখে চলেছেন।

## The length of Roads increased during the periods from 1986-87 to 1990-91

**100** (Admitted Question No. 662) **Dr. TARUN ADHIKARY and Shri SAUGATA ROY :** Will the Minister-in-Charge of the Public Works (Roads) Department be pleased to state –

To what extent the length of roads maintained by Public Works and Public Works (Road) Department increased in West Bengal during the periods from 1986-87 to 1990-91 ? (Year arise break up figures).

**Minister-in-Charge of Public Works (Roads) Department :** Increase in the length of different categories of roads during the period from 1986-87 to 1990-91 is indicated below :–

(in kilometres)

| Financial years | State High-ways (S.H.) | Major District Roads (M.D.R.) | Other District Roads (O.D.R.) | Village Roads (V.R.) | Total |
|---|---|---|---|---|---|
| 1986-87 | Nil | 7 | 8 | 87 | 102 |
| 1987-88 | Nil | 6 | 38 | 60 | 104 |
| 1988-89 | Nil | 6 | 38 | 58 | 102 |
| 1989-90 | Nil | 5 | 35 | 50 | 90 |
| 1990-91 | Nil | 10 | 20 | 30 | 60 |

* No Plan fund allocation was made for construction of new state Highways during the 7th Five year Plan.

## Defaulting Companies in depositing the Provident Fund Contribution

**101** (Admitted Question No. 667) **Dr. TARUN ADHIKARY :** Will the Minister-in-Charge of the Labour Department be pleased to state–

(a) Whether it is a fact that some companies in West Bengal are defaulters in depositing the provident fund contribution.

(b) if so :

(i) the names of such defaulting Companies having Rs. 5 lakhs or more as outstanding as on 31st March, 1991.

(ii) the amount outstanding against such companies as on 31st March, 1991.

(iii) the period of default ?

**Minister-in-Charge of Labour Department :**

(a) Yes.

(b) (i) to (iii) : A statement showing the particulars required under question (b) laid on the Libary Table.

## কাঁথি ১ নং ব্লকের ঘাটুয়া জলাধার

১০২। (অনুমোদিত প্রশ্ন নং ৬৭৯) **শ্রী শৈলজা কুমার দাস :** জনস্বাস্থ্য ও কারিগরী বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :—

(ক) ইহা কি সত্য যে মেদিনীপুর জেলার কাঁথি ১ নং ব্লকের অন্তর্গত ঘাটুয়া জলাধারটি দীর্ঘদিন ধরে অকেজো হয়ে পড়ে আছে ;

(খ) সত্য হলে, উক্ত জলাধারটি কবে থেকে অকেজো অবস্থায় পড়ে আছে ;

(গ) উক্ত জলাধারের মাধ্যমে কোন কোন অঞ্চলে জল সরবরাহের ব্যবস্থা করা হয়েছিল ;

(ঘ) উক্ত প্রকল্পটি পুনরায় চালু করার কোন পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে কিনা ; এবং

(ঙ) 'ঘ' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, কবে নাগাদ কাজ শুরু হবে বলে আশা করা যায় ?

**জনস্বাস্থ্য কারিগরী বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় :**

(ক) হ্যাঁ।

(খ) উক্ত জলাধারটি ১৯৮৩-৮৪ সাল থেকে অকেজো অবস্থায় পড়ে আছে।

(গ) উক্ত জলাধারের মাধ্যমে ঘাটুয়ার নিম্নলিখিত অঞ্চলে জল সরবরাহের ব্যবস্থা করা হয়েছিল।

(১) পাতাপুখুরিয়া

(২) গামারটোলিয়া

(৩) কলতলিয়া

(৪) শঙ্করকুন্তি

(৫) বাইধরনীয়া

(৬) নরসিংপুর

(৭) পশ্চিম গোবিন্দপুর

(৮) দুর্গাপুর

(৯) বলভদ্রপুর

(১০) পাইলাছনপুর

(১১) ছত্রধারা

(১২) লাউডাঙা

(১৩) শ্রীরামপুর

(১৪) বনমালীপুর

(১৫) জগন্নাথপুর

(১৬) কুলুয়াপদিমা

(১৭) পায়রাছলি

(১৮) মহিমাগোট

(১৯) নয়াপুট ও

(২০) বক্সীপুর

(ঘ) হ্যাঁ।

(ঙ) আশা করা যায় এই আর্থিক বছরে কাজটি শুরু করা যাবে।

**অযোধ্যা থেকে বাগমুন্ডী ও শিরকাবাদ থেকে অযোধ্যা পর্য্যন্ত রাস্তা নির্মাণ**

১০৩। (অনুমোদিত প্রশ্ন নং ১০৩৫) **শ্রী নিশিকান্ত মেহেতা :** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :—

(ক) ইহা কি সত্য যে.

(১) অযোধ্যা হইতে বাগমুন্ডী রাস্তা এবং

(২) শিরকাবাদ হইতে অযোধ্যা পর্য্যন্ত রাস্তা তৈয়ারী করার সরকারী পরিকল্পনা আছে;

(খ) থাকলে, কবে নাগাদ ঐ কাজ শুরু হবে?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় :**

ক) (১) না, সত্য নয়।

(২) হ্যাঁ, সত্য। পরিকল্পনাটি এই দপ্তরের বিবেচনাধীন আছে।

(খ) শিরকাবাদ হইতে অযোধ্যা পর্য্যন্ত রাস্তা তৈয়ারী করার প্রস্তাবটি সরকারী অনুমোদন লাভ করার পর যথাযথ আর্থিক সংস্থান করতে পারলে কাজ শুরু হবে।

**Average monthly index of Industrial Production in West Bengal**

**104** (Admitted Question No.1100) **Shri AMBICA BANERJEE :** Will the Minister-in-Charge of the Development and Planning Department be pleased to state -

(a) whether there has been any rise in the average monthly index of industrial production in West Bengal in 1990-91 against that on 1989-90

(b) if so :

(i) to what extent (percent) the index has increased during 1990-91 ; and

(ii) how the above increase in West Bengal compared with the increase in industrial production at All India Level ?

**Minister-in-Charge of the Development and Planning Department :**

(a) The average monthly index number (base : 1980=100) of industrial production for West Bengal was 117.6 in 1990-91 as against 121.0 in 1989-90.

(b) (i) The index has decreased by 2.8% during 1990-91.

(ii) The same for All India (base 1980-81=100) registered an increase of 8.4% during 1990-91 against that of 1989-90. It was 196.4 in 1989-90 and rose to 212.9 in 1990-91.

**Per Capita Income from Registered manufacturing Sector**

**105** (Admitted Question No. 1114) **Shri DEOKINANDAN PODDAR and Shri SAUGATA ROY :** Will the Minister-in-Charge of the Development and Planning Department be pleased to state–

(a) the growth rate (per cent per Annum) in the State's per Capita income from Registered manufacturing Sector during 1977-78 to 1989-90;

(b) the reasons for slow growth/negative growth if any ;

**Minister-in-Charge of Development and Planning Department:**

(a) 1.6

(b) Does not arise.

## Growth of Industrial, Agricuitural Production Power Generation in West bengal

**106** (Admitted Question No. 1365) **Shri SAUGATA ROY :** Will the Minister-in-Charge of the Development and Planning Department be pleased to state–

the Industrial Growth, Growth of Agricultural Production and Power Generation in West Bengal as compared to that in other major States and at All India level during the Seventh Plan Period (1984-85 to 1989-90)?

**Minister-in-Charge of Development and Planning Department:** Average Annual Growth Rate (In per cent) :–

| | Industry | Agriculture | Electricity |
|---|---|---|---|
| West Bengal .. | 3.9 | 5.4 | 9.8 |
| Bihar .. .. | 8.1 | 1.5 | 32.3 |
| Uttar Pradesh .. | 12.9 | 4.4 | 9.9 |
| Panjab .. .. | 8.5 | 5.1 | 13.2 |
| Maharashtra .. | 8.2 | 3.2 | 9.2 |
| Andhra Pradesh .. | 6.3 | 4.4 | 7.5 |
| Karnataka .. | 8.2 | 3.7 | 6.5 |
| Tamil Nadu .. | 3.7 | 1.3 | 43.4 |
| All India level .. | 8.4 | 4.0 | 9.4 |

## The Growth of per capita State Domestic Product in West Bengal

**107** (Admitted Question No. 1369) **Dr. TARUN ADHIKARY and Shri SAUGATA ROY** : Will the Miniter-in-Charge of the Development and Planning Department be pleased to state –

The Growth of the per capita State Domestic Product in West bengal compared to the growth of per capita Net Domestic Product of India during the Seventh Plan period (1984-85 to 1989-90) ?

**Minister-in-Charge of Development and Planning Department:** Annual growth rate in West Bengal is 2.5% against national growth rate of 3.5%.

## পুরুলিয়া জেলা পরিষদের অধীনে রাস্তা তৈরী

১০৮। (অনুমোদিত প্রশ্ন নং ১৩৮২) **শ্রী নিশিকান্ত মেহেতা :** পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :—

(ক) পুরুলিয়া জেলা পরিষদের অধীনে ১৯৮৮ হইতে ১৯৯১ পর্যন্ত কতগুলি রাস্তা তৈয়ারী হয়েছে ; এবং

(খ) তন্মধ্যে

(১) কাঁচা ও

(২) পাকা রাস্তার পরিমাণ কত (পৃথকভাবে)?

**পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় :**

ক) মোট ৫০টি।

(খ) (১) কাঁচা রাস্তা ৪০ কিলোমিটার।

(২) পাকা রাস্তা ৭৮.৫০ কিলোমিটার।

## কমলপুর রুদ্রনগর গ্রামীণ জল সরবরাহ প্রকল্প

১০৯। (অনুমোদিত প্রশ্ন নং ১৪৩৭) **শ্রী প্রভঞ্জন মন্ডল :** জনস্বাস্থ্য ও কারিগরী বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :—

(ক) ইহা কি সত্য যে, কমলপুর রুদ্রনগর গ্রামীণ জল সরবরাহ প্রকল্পটি সাগর পঞ্চায়েত সমিতির নিয়ন্ত্রণে দেওয়ার প্রস্তাব ছিল ; এবং

(খ) সত্য হলে, এখনও পর্যন্ত কার্যকরী না হওয়ার কারণ কী?

**জনস্বাস্থ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ঃ**

(ক) না।

(খ) রাজ্য সরকার নীতিগতভাবে সব গ্রামীণ নলবাহিত জল সরবরাহ প্রকল্পগুলির আংশিক বা সম্পূর্ণভাবে রূপায়ণের পর ঐ প্রকল্পগুলির দৈনন্দিন পরিচালন ও রক্ষণাবেক্ষণের জন্য সংশ্লিষ্ট জেলা পরিষদকে দায়িত্ব অর্পণ করতে সিদ্ধান্ত নিয়েছেন, এই ক্ষেত্রেও পানীয় জলের দ্বিতীয় উৎসের কাজ শেষ হলেই প্রকল্পটি রূপায়ণের কাজ সম্পূর্ণভাবে শেষ হবে এবং তার পরেই দৈনন্দিন পরিচালনা ও রক্ষণাবেক্ষণের জন্য প্রকল্পটির নিয়ন্ত্রণভার দক্ষিণ ২৪-পরগণা জেলা পরিষদের উপর দায়িত্ব দেওয়া হবে।

**লেনিন নগরের অধিবাসীদের জমির পাট্টা দেওয়ার পরিকল্পনা**

১১০। (অনুমোদিত প্রশ্ন নং ১৪৯৬) **শ্রী সত্যরঞ্জন বাপুলী ঃ** ভূমি ও ভূমি রাজস্ব বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ—

(ক) ডায়মন্ডহারবার থানার অন্তর্গত লেনিন নগরের অধিবাসীদের জমির পাট্টা দেওয়ার পরিকল্পনা সরকারের আছে কিনা ; এবং

(খ) থাকলে—

(১) কবে নাগাদ উক্ত পাট্টা বিলি করা হবে;

(২) সম্ভাব্য পাট্টা প্রাপকদের নাম কি কি ?

**ভূমি ও ভূমি রাজস্ব বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ঃ**

(ক) উক্ত জমি সেচ ও জলকর বিভাগের। তাঁদের জমিতে পাট্টা দেওয়ার প্রথা নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**শিশুদের গ্রন্থাগার সংখ্যা**

১১১। (অনুমোদিত প্রশ্ন নং ১৫৮৩) **শ্রী শান্তি রঞ্জন গাঙ্গুলী ঃ** শিক্ষা (গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ—

(ক) পশ্চিমবঙ্গে বর্তমানে কতগুলি শিশুদের গ্রন্থাগার আছে (জেলাওয়ারী হিসাবে) ;

(খ) উক্ত গ্রন্থাগারের সংখ্যা বর্তমান অর্থ বৎসরে বৃদ্ধি করিবার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(গ) থাকলে, বর্তমান অর্থ বৎসরে কতগুলি শিশু গ্রন্থাগার স্থাপিত হইবে (জেলাওয়ারী হিসাবে)?

**শিক্ষা (গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ঃ**

ক) শিশুদের জন্য নির্দিষ্ট কোন গ্রন্থাগার নাই। তবে অনেক জেলা ও মহকুমা গ্রন্থাগারে শিশুদের জন্য পৃথক বিভাগ আছে।

(খ) আপাততঃ সেরূপ কোন পরিকল্পনা নাই।

(গ) প্রশ্ন ওঠে না।

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** Today I have received two notices of adjournment Motion. The first is from Shri Saugata Roy and the second is from Dr. manas Bhunia both on the subject of reported police atrocities on the demonstration of students at Midnapore town on 28th Autgust, 1991.

The Members may avail of other opportunities namely Calling Attention, Mention, etc. to draw the attention of the Minister concerned.

I, therefore, withhold my consent to the motion.

One member may, however, read out the text of his motion, as amended.

**ডাঃ মানস ভূঁঞ্যা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ এবং নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাততঃ তার কাজ মূলতবি রাখছে। বিষয়টা হল - মেদিনীপুর জেলা শহরে ছাত্রছাত্রীদের বিক্ষোভ সমাবেশে গতকাল, ২৮.৮.১৯৯১, জেলা প্রশাসন বিশেষ করে পুলিশের অত্যাচারে অসংখ্য ছাত্র-ছাত্রী আহত। ন্যায়সঙ্গত দাবী-দাওয়া তুলে ধরতে গিয়ে ছাত্র-ছাত্রীরা অত্যাচারের শিকার হয়েছে, গুলিও চলেছে। উচ্চ মাধ্যমিকের ফলাফলের অবস্থা পরিস্থিতিকে আরো জটিল করে তুলেছে।

. . . (noise). . .

## CALLING ATTENTION

**Mr. Speaker :** I have received six notices of Calling Attention, namely:–

| | Subject | | Member |
|---|---|---|---|
| 1) | Alleged danger of "Gouranga Setu" by the erosion of river Bhagirathi | : | Shri Biswanath Mitra |
| 2) | Detection of a time bomb at Barasat Station on 28.8.91 | : | Shri Saugata Roy, Dr. Manas Bhunia, Shri Shish Mohammad, Shri Id. Mohammad. |
| 3) | Reported police firing at Midnapore on 28.8.1991 following students agitation | : | Shri Lakshman Chandra Seth |

4) Irregular rainfall caused damage to the cultivation of the State : Shri Subhas Goswami

5) Extension of term of the copy right of "Rabindra Rachanavali." : Shri Nirmal Das

6) Reported police outrage of the stall owners of Hague Market. : Shri Tapan Hore.

I have selected the notice of Shri Saugata Roy, Dr. Manas Bhunia, Shri Shish Mohammad, and Shri Id. Mohammad on the subject of 'Detection of a time bomb at Baraset Station on 28.8.91.'

The Minister-in-charge may please make a statement today, if possible of give a date.

**Shri Prabodh Chandra Sinha :** The statement will be given on 3rd September, 1991, Sir.

**Mr. Speaker :** Now the Minister-in-charge of Power Department to make a statement on the financial Assistance for bakreswar Thermal Power Project from the Soviet Union.

(Attention called by Shri Nirmal Das on the 21st August, 1991).

**শ্রী প্রবোধ চন্দ্র সিংহ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার অনুমতি নিয়ে জানাই যে, গত ২১.৮.৯১ তারিখে মাননীয় সদস্য শ্রী নির্মল দাস সোভিয়েত রাশিয়ায় রাজনৈতিক পট পরিবর্তনের ফলে প্রস্তাবিত বক্রেশ্বর তাপ বিদ্যুৎ কেন্দ্রে ইন্দো-সোভিয়েত সহযোগিতা অনুযায়ী আর্থিক সাহায্য পাওয়ার ক্ষেত্রে অনিশ্চয়তার ইঙ্গিত সংবাদমাধ্যমগুলির দ্বারা প্রচারিত হওয়ায় জনমানসে আশংকা দূর করার জন্য এই প্রকল্প রূপায়ণে নিশ্চয়তা ঘোষণার দাবীতে সরকারের দৃষ্টি আকর্ষণ করে নোটিশ দিয়েছিলেন। মাননীয় সদস্যের অবগতির জন্য জানাই যে, বক্রেশ্বর তাপ বিদ্যুৎ প্রকল্প রূপায়ণের ব্যাপারে সোভিয়েত সাহায্যের পরিমান ও পরিধী সম্পর্কে চূড়ান্ত কোন চুক্তি বা দরপত্র এখনও পর্যন্ত করা হয়ে ওঠেনি।

মাননীয় সদস্যরা অবগত আছেন যে সোভিয়েত সাহায্য পাওয়া যাবে এটা জানার আগেই ১৯৮৮ সাল থেকেই রাজ্য সরকার নিজস্ব সীমিত আর্থিক ক্ষমতার মধ্যেই এই প্রকল্প রূপায়নের কাজ শুরু করেছেন। ১৯৯০ সালে ফেব্রুয়ারী মাসে সোভিয়েত সাহায্য এই প্রকল্প রূপায়নের ব্যাপারে পাওয়া যাবে বলে রাজ্য সরকার জানতে পারেন। সোভিয়েত সাহায্য সাহায্য পাওয়ার আগেই রাজ্য সরকার এই প্রকল্পে নিজস্ব আর্থিক সংস্থানের মাধ্যমে ১৯৯১ সালের মার্চ মাস পর্যন্ত প্রায় ১২০ কোটী টাকা ব্যয় করেছেন। সুতরাং এই প্রকল্প রূপায়নের ব্যাপারে বিন্দুমাত্র সংশয় নেই এবং মাননীয় সদস্যদের এই আশ্বাস আমি দিতে পারি যে রাজ্য সরকার বক্রেশ্বর তাপ বিদ্যুৎ প্রকল্প রূপায়ন করতে বদ্ধপরিকর।

সোভিয়েত সাহায্য নিয়ে চূড়ান্ত কোন চুক্তি বা দরপত্র এখনও না হওয়ায় রাজ্য সরকার যথেষ্ট উদ্বিগ্ন। ভারত সরকার এ বিষয়ে সম্পূর্ণ ওয়াকিবহাল এবং রাজ্য সরকার ভারত সরকারের সঙ্গে এ বিষয়ে সদা সর্বদা যোগাযোগ রেখে চলেছেন। ভারত সরকারের পরামর্শ অনুযায়ী রাজ্য সরকারকে আরো

কিছুদিন এই ব্যাপারে অপেক্ষা করতে হবে। এই প্রসঙ্গে এটাও বলা দরকার যে এই মুহূর্তে বক্রেশ্বর প্রকল্পে প্রাইভেটাইজেশানের কোন কথা ভাবা হচ্ছে না। আগামী দিনে ঘটনার মোড় কী নেয় তার উপর নির্ভর করবে প্রকল্প রূপায়নে সুনির্দিষ্ট পন্থা। ইত্যবসরে রাজ্য সরকারের সীমিত আর্থিক ক্ষমতানুযায়ী যতটা সম্ভব সেই সব কাজ চালিয়ে যাওয়া হচ্ছে এবং হবে যে কাজগুলি সোভিয়েত সাহায্যের আওতার মধ্যে পড়েনা।

রাজ্য সরকারের পক্ষথেকে আমি আবার মাননীয় সদস্যদের আশ্বস্ত করতে চাই যে সমকালীন ঘটনার পরিপ্রেক্ষিতে কিছুটা বিলম্বে হলেও বক্রেশ্বর প্রকল্প রূপায়িত হবেই।

[1.10 - 1.20 p.m.]

(গোলমাল)

**মিঃ স্পীকার :** মিঃ প্রবোধ সিন্‌হা, আপনি ফোর্ট উইলিয়ামের ব্যাপারে কি ষ্টেটমেন্ট করবেন, সেটা করুন।

**শ্রী প্রবোধ চন্দ্র সিন্‌হা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল এই বিধানসভায় একটা গুরুত্বপূর্ণ বিষয়ে আলোচনা হয়েছিল। কিছুদিন আগে এই বিধানসভায় সর্বসম্মত একটি প্রস্তাব গ্রহণ করা হয়েছিল ফোর্ট উইলিয়াম দূর্গকে সিরাজউদ্দৌলা নামকরণ করার জন্য।

(এই সময়ে কংগ্রেস সদস্যরা একযোগে ওয়াক আউট করেন।)

এই প্রস্তাব গ্রহণ করা হয়েছিল এবং কেন্দ্রীয় সরকারের কাছে পাঠানো হয়েছিল। এই বিষয়ে সংবাদ সংগ্রহ করে আপনি হাউসে পেশ করতে বলেছিলেন। যে তথ্য পাওয়া গেছে তা হচ্ছে, বিধানসভায় গৃহীত সর্বসম্মত প্রস্তাব এই বিধানসভা সচিবালয় থেকে রাজ্যের স্বরাষ্ট্র (রাজনৈতিক) - হোম (পলিটিক্যাল) - বিভাগের কাছে পাঠানো হয়েছিল। স্বরাষ্ট্র দপ্তর সেটা কেন্দ্রীয় সরকারের স্বরাষ্ট্র মন্ত্রকের কাছে পাঠিয়ে ছিলেন। কেন্দ্রীয় স্বরাষ্ট্র মন্ত্রক সেটা প্রতিরক্ষা মন্ত্রকের কাছে পাঠিয়েছিলেন। প্রতিরক্ষা মন্ত্রক সেটাকে শিক্ষা ও সংস্কৃতি মন্ত্রকের কাছে পাঠিয়েছিলেন। সবকিছু বিবেচনা করে কেন্দ্রীয় সংস্কৃতি দপ্তরের, ডিপার্টমেন্ট অব কালচারের ডেপুটী এডুকেশন্যাল এ্যাডভাইজার আমাদের স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের সেক্রেটারীর কাছে চিঠি দিয়ে জানিয়েছিলেন। সেটা আমি পড়ে দিলে আমার মনে হয় সদস্যদের সুবিধা হবে। সেজন্য আমি সেটা পড়ে দিচ্ছি। Sir, I am directed to refer to your letter No. 4343-P dated 22nd May, 1989, addressed to the Secretary, ministry of Home Affairs, New Delhi, on the above subject and to state that according to the Ministry of Defence, the existing Fort William at Calcutta is the Second Fort built by the British in Calcutta. The original Fort Willam namded after King William III was constructed at a different site which was captured by Nawab Siraj-ud-dulla in 1755-56. However, the Fort was recaptured by Clive in 1757. The present Fort William was completed in 1781 and it was never a scene of battle. The older names are synonymous with millitary grandedur and identity of the older Army Cantonments. Fort William has a special place in the psyche and history of Calcutta and the country.

In view of the above position, the proposal to change the name of 'Fort William' as 'Siraj-ud-daula Fort' is not an agreeable one and may

not be pursued further. Yours faithfully,

এই চিঠিটা এসেছে। এই চিঠিটা আমি হাউসের সামনে আপনার মাধ্যমে রাখলাম। আমার যেটুকু মনে হয়েছে, একটা জায়গায় আমাদের নিশ্চয়ই প্রতিবাদ করার আছে। 'মে নট বি পারস্যুড্ ফার্দার' এই কথাটা না রাখলে ভালো হোত। কেননা, একটা দাবী সেটা গ্রহণ করা হলো না। প্রয়োজনে আমরা আরও উর্দ্ধতন কর্তৃপক্ষের কাছে এটা পাঠাতে পারতাম। আমি এটা রাখলাম। আপনি যদি পরবর্তী নির্দেশ দেন তাহলে আমরা সেই ভাবে অগ্রসর হতে পারি।

**Mr. Speaker :** Now the Minister-in-charge of Industrial reconstruction Department to make a statement on the reported closure of Standard Pharmaceuticals Limited at Srirampur, Hooghly.

(Attention called by Shri Abdul Mannan on the 26th August, 1991).

**Shri Prabodh Chandra Sinha :** Mr. Speaker, Sir, with your kind permission, I rise to make a statement in reply to the Call Attention Notice raised by Shri Abdul Mannan on the 26th August, 1991 relating to M/s. Standard Pharmaceuticals Ltd.

M/s. Standard Pharmaceuticals (a division of M/s. Ambalal Sarabhai Enterprises Ltd. of Wadi Wadi, Baroda - 390007) by a notice dated 29.5.1991 declared suspension of work at their factories and also of their offices at Calcutta with effect from 30.5.1991 on grounds of alleged wrongful acts by the workmen such as gherao, cirminal intimadation etc. and also acute financial stringency.

According to the Management, SPL was passing through an acute financial crisis and the accummulated losses during the last 10 years have crossed Rs. 20 crores. The extent of financial stringency was such that the company was unable to make payment of electricity bills as a result of which the WBSEB disconnected power since 24.1.1991. The operation of the factory came to a stand still with effect from 10.10.1990. Wages to the employees have been cleared only upto December, 1990. SPL employing about 400 people with an annual wage burden of Rs. 126 lakhs. Management have also failed to deposit P.F. amount, ESI contribution, employees co-operative dues etc., diducted from the wages of the workmen. The exact amount of these arrear liabilities is, however, not known.

Incidentally, it may be mentioned that M/s. Opec Innovations Ltd. A subsidiary of M/s. Ambalal Sarabhai Enterprise was have also been passing through an acute crisis caused by paucity of funds. Due to lack of funds, production in Opec came to a grinding halt. Wages to the employ-

ees have been paid only upto December, 1990. Though the business of drug formulations of SPL was assigned to OPEC along with all assets, rights and properties on and from 1.4.1982, no licence for formulation of drugs have been transferred to OPEC which could and should have been done as Opec is a separate registered company. Excise duty is being paid in the name of SPL and no duty is paid by Opec. Products of Opec are being sold in the market in the name of SPL. The financial condition of Opec was such that the Company had to apply to the BFTR in September, 1987 and the matter is still pending for consideration of the appropriate authority. There was a proposal to reduce the existing work-force and actually a memorandum of understanding was arrived on 26.10.1990 after series of discussion among the representatives of three negotiating Unions. the management, and the operating agency (namely Bank of Baroda). but in the absence of any will of the promoters to rehabilitate both SPL and OPEC, there is not much evidence of any progress towards that goal till date.

**Mr. Speaker :** I have received a notice of Privilege from Shri Goutam Roychowdhury regarding misreporting of the proceedings of the House dated 9th August 1991 through the T. V. Centre, Calcutta. I asked my Secretariat to enquire into the matter. A letter was sent to the Director, Door-Darshan Kendra narrating the incident. After proper inquiry the Director, Door-Darshan Kendra sent a D. O. letter to us. The letter runs as follows :

To
The Secretary, West Bengal Legislative Assembly,
Assembly House, Calcutta.

Sir,

Please refer to your letter No. 202/L.A. PVC dated 19.8.91. The complaint made by the Hon'ble M.L.A. Shri Goutam Roychoudhury recording incorrect reporting in Assembly Review Programme telecast from Doordarshan kendra, Calcutta on 9th August, 1991, Which was immediately corrected in the news telecast on the same day.

Our Reporter in his professional enthusiasm made an error in reporting under pressure of time which is regretted.

I assure that care will be taken not to repeat such mistakes in future.

Thanking you,

Yours faithfully,

Sd. Yakub Sayed,

DIRECTOR.

The question of privilege arose out of the fact that on 9.8.91 from 7.20 p.m. to 7.30 p.m. the T.V. Centre of Calcutta in its Bidhan Sabha Parjyalochana transmitted in the 1st Channel stated that the House passed the Budget on Health and Family Welfare Department, though the fact is that due to certain unavoidable circumstances the budget of the aforesaid Department could not be passed on that day, and the House was adjourned at about 6.40 p.m. the budget of the said Department was again taken up for discussion on 12.8.91 as the remaining item of the last day and duly passed on 12.8.91.

Now in view of the above letter received from the Director, Door-Darshan kendra we do not like to proceed on the matter. He assured that care will be taken not to repeat such mistakes in future. As such the Privilege notice is rejected.

**শ্রী সৌগত রায় :** স্যার, প্রথমে আমি একটা পয়েন্ট অপ অর্ডার তুলেছিলাম মেদিনীপুরের ব্যাপারে এবং তারজন্য প্রতিবাদও করেছি, হাউস থেকে ওয়াক আউট করে আবার ফিরেও এসেছি। কিন্তু এবার যে বিষয়ে পয়েন্ট অফ অর্ডার তুলছি সেটা হচ্ছে সরকারী কাজের বিষয়ে। স্যার, সরকারী কাজে যে কি ধরণের ভুল হচ্ছে সেটা দেখার জন্য আগষ্ট ২৭ তারিখে যে বাজেট ছিল সেই বিষয়ে আপনাকে বলতে চাই। ২৭.৮.৯১ তারিখে ট্রান্সপোর্ট মিনিস্টার তাঁর বাজেট বক্তৃতার এক পাতায় উল্লেখ করেছেন যে তার ডিমান্ড হচ্ছে ২২ কোটি ৬৩ লক্ষ টাকা। এবং যে লিস্ট অফ বিজনেস দেওয়া হচ্ছে ২৭.৮.৯১ তারিখে সেখানেও ডিমান্ড দেখানো হয়েছে ২২ কোটি ৬৩ লক্ষ টাকা। সরকারের যে বাজেট পাবলিকেশান থাকে, সেই বাজেট পাবলিকেশানের ১৫ পাতায় লেখা আছে ২২ কোটি ৬৩ লক্ষ টাকা। এ্যানুয়েল ফিনানসিয়াল স্টেটমেন্ট যেটা বেরোয় তার ২০ পাতায় এষ্টিমেটেড বাজেট হচ্ছে ২২ কোটি ৬৩ লক্ষ টাকা। এই যে ২৭ তারিখের যে বুলেটিন পার্ট ১ পাবলিশড্ হচ্ছে তাতে ২৭.৮.৯১ তারিখে দেখা যাচ্ছে এ সাম অফ রুপিজ ২৬ কোটি ২৪ লক্ষ টাকা বি গ্রান্টেড ফর এ কস্‌পেনডি চার আন্ডার ডিমান্ড নং ৮১। এটা থেকে দেখা যাচ্ছে যে আসল ডিমান্ড হচ্ছে ২২ কোটি ৬৩ লক্ষ টাকা। কিন্তু ডিমান্ড পাস হয়েছে ২৬ কোটি ২৪ লক্ষ টাকা। এটা একটা প্রিন্টিং মিসটেকও হতে পারে। এই ব্যাপারে আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। এ ছাড়াও আগষ্ট ২৮ তারিখে য়ে বুলেটিন পার্ট টু বেরিয়েছে তাতে মোশান আন্ডার ১৮৫ যে নোটিশদেওয়া হয়েছে, সেখানে বলা হয়েছে সত্য রঞ্জন এ্যান্ড আদার্স। এখানে পুরো নামটাও ছাপা হয় নি। প্রাইভেট প্রেসে ছাপানোর জন্য এই ঘটনা ঘটছে। এগুলো আমার মনে হয় আপনার দেখা উচিত। আর ঐ ৪কোটি টাকার ব্যাপারটাতে ডিসক্রিপেন্সি দেখা দিয়েছে সেটার প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি কারণ এটা একটা সিরিয়াস ম্যাটার।

[1.20 - 1.30 p.m.]

**Mr. Speaker :** A point of order has been raised by Shri Saugata Roy. *I find from my original record that on that day the voted amount was* for Rs. 22,63,00,000 under Demand No. 81 : Major Head -7075 - Loans for other Transport Services. This is inclusive of Rs. 11,31,74,000 already voted on account. That is what had been voted in the House on that day. But it appears from Bulletin part 1 that there was a discrepancy. That discrepancy might have been made as the Minister made certain corrections and which perhaps led to the entire mistake. I will go into it. I don't pass any ruling today. In printing of Bulletin part 1, I find slight mistake is there. But correct amount had been voted which was Rs. 22.63 crores. There is no mistake in that. The Mistake which has been does most probably due to corrections made by the concerned Minister. However, I will go into it. If there is any mistake, then connections will be made. Whatever is necessary, I will do that. Nothing is very serious in it. No irregularity has taken place. Anyway I do not pass any ruling today. I will deal with it afterwards. Now Mention.

**শ্রী দেব প্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে একটি গুরুত্বপূর্ণ বিষয় এখানে রাখছি। আপনি জানেন স্যার, যে উচ্চ মাধ্যমিক পরীক্ষার রেজাল্ট কেলেঙ্কারী এবং এর সাথে সাথে আজকে বিভিন্ন ক্ষেত্রে শিক্ষার বিভিন্ন স্তরে তথা সরকারের যে সীমাহীন দায়িত্বজ্ঞানহীনতা এবং সর্বোপরী সরকারের যে ভ্রান্ত ভাষার শিক্ষা নীতির ফলশ্রুতি আজকে গোটা শিক্ষা নৈরাজ্য দেখা দিয়েছে। এবং তাঁকে কেন্দ্র করে পশ্চিমবাংলার ছাত্র শিক্ষক অভিভাবক ও মহিলারা স্বভাবতঃই বিক্ষুব্ধ ও অসন্তুষ্ট। সহানুভূতির সঙ্গে এই সমস্ত বিক্ষোভ ও অভিযোগগুলির কথা বিবেচনা করা দূরে থাক আজকে সরকার তার সরকারি ক্ষমতা ও ঔদ্ধত্যয় এমন একটা জায়গায়পৌঁচেছে যে ভাবে পুলিশ প্রশাসনকে তারা ব্যবহার করছে ন্যায় সঙ্গত গণতান্ত্রিক, ছাত্র আন্দোলনে, শিক্ষক আন্দোলনের উপর কথায় কথায় গুলি চালাচ্ছেন সেটা অতীত দিনের কংগ্রেস সরকারের আমলের নজিরকেও হারিয়ে দেয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল পশ্চিমবাংলার বিভিন্ন জেলায় এবং মেদিনীপুরেও এস. ইউ. সি.-র ছাত্র সংগঠন ডি. এস. ও.-র আহ্বান এই উচ্চ মাধ্যমিক পরীক্ষার রেজাল্ট কেলেংকারী, প্রাথমিক স্তরে পাস ফেল তুলে দেওয়ায় তার পুনঃপ্রবর্তন, প্রাথমিক স্তরে ইংরাজী পুনঃপ্রবর্তন, মাধ্যমিক স্তরে অবৈজ্ঞানিক ইংরাজী সিলেবাস বাতিল, মাধমিক স্তরে রেজিস্ট্রেশান ফি বাতিল করা এই সমস্ত ন্যায়সঙ্গত দাবী-দাওয়া নিয়ে পশ্চিমবাংলায় বিক্ষোভ কর্মসূচী ছিল। মেদিনীপুর জেলায় ডি.এস. ও.-র আহ্বানে জেলা প্রশাসনের সামনে, ডি. এম. অফিসের সামনে বিভিন্ন ব্লকের থেকে হাজার হাজার ছাত্র-ছাত্রী গিয়ে এই বিক্ষোভ সমাবেশে উপস্থিত হয়েছিল এবং সেখানে সেই সমাবেশে ১২।১৪ বছরের কিশোর কিশোরী উপস্থিত ছিল। কিন্তু দুঃখের বিষয় বিনা প্ররোচনায় বামফ্রন্ট সরকারের পুলিশ সেই ছাত্র-ছাত্রীদের উপর নির্বিচারে বেপরোয়া লাঠিচার্জ করে, তারা মহিলাদের পর্য্যন্ত ছাত্রীদের পর্য্যন্ত চুলের মুঠি ধরে পেটে লাথি মারে। নির্মম ভাবে পুলিশ অত্যাচার করে। তার পর পুলিশ সেখানে লাঠিচার্জ করে, টিয়ার গ্যাস চালায় এমন কি ৫ রাউন্ড গুলিও চালায়। এরপরও তারা চুপ করে থাকেনি, তারা মেদিনীপুরের বিভিন্ন মোড়ে মোড়ে গিয়ে ছাত্র-ছাত্রীদের এবং সাধারণ লোকেদের এ্যারেষ্ট করতে থাকে, বাসে উঠেও তারা এ্যারেষ্ট করে। এমন কি শিক্ষকদের উপর জয়েন্ট কাউন্সিলের শিক্ষকরা যখন ডি. এম অফিসের সামনে . . . .

(এই সময় মাইক বন্ধ হয়ে যায়)

**শ্রী সাত্ত্বিক কুমার রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনাদের মাধ্যমে শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে। স্যার, বীরভূম জেলার সাঁইথিয়াতে হিন্দুস্তান ফ্লাওয়ার মিল এবং এর যে মালিক তাঁর আট, দশটা ফ্যাকটারী আছে। ইচ্ছাকৃত ভাবে গরীব, শ্রমিক, কর্মচারীদের সে কোনো বেতন দিচ্ছে না। এ যেন একেবারে মনে হয় তাঁদের মৌরসীপাটটা। তাঁদের মনোভাব অত্যন্ত খারাপ। স্যার, আর দুই নম্বর স্যার, সুজিত সুনীল পুগলিয়া অয়েল মিল তাঁরা এক মাস ধরে বেতন দিচ্ছে না। কোনো কারণ না দর্শিয়ে তাঁরা এই জিনিষ করছেন। স্থানীয় প্রশাসনকে জানিয়েছি। এইভাবে বামফ্রন্ট সরকারের আমলে শ্রমিক কর্মচারীদের ছাঁটাই করবার ইচ্ছা এটা উদ্দেশ্য প্রণোদিত। সমস্ত বেতন বে-আইনীভাবে বন্ধ করে দিচ্ছেন। প্রতিকার হওয়া উচিৎ। আমি শ্রমমন্ত্রীকে আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করছি যাতে অবিলম্বে এর প্রয়োজনীয় ব্যবস্থা গরহণ করা হয়।

(অ্যাট দিস স্টেজ দি এস. ইউ. সি. আই. মেম্বারস ওয়াকড আউট অফ দি হাউস)

**শ্রী শোভন দেব চট্টোপাধ্যায় :** মাননীয় স্পীকার মহাশয়, আমি একটি গুরুত্ব বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। আপনি দেখেছেন বা খবর পেয়েছেন তিনজন শিখ উগ্রপন্থী গতকাল গ্রেপ্তার হয়েছে উড়িষ্যার ভদ্রকে। যাঁদের কাছে স্বয়ং ক্রিয় রাইফেল ছিলো, গোলা, বারুদ ছিলো। পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী এখন নেই। আমি কাউন্সিল অফ মিনিস্টারসের কাছে আবেদন করতে চাই, তাঁদের হাতে যে সমস্ত কাগজ পত্র পাওয়া গেছে সেই কাগজপত্রের মধ্যে দেখা যাচ্ছ আমাদের দলের নেতা শ্রীসিদ্ধার্থ শঙ্কর রায় মহাশয় তাদের খুনের তালিকায় রয়েছেন। তারা আসছিলেন পশ্চিমবঙ্গে। আমরা জানি গত কয়েক বছর ধরে পশ্চিমবঙ্গ শিখ উগ্রপন্থীদের অবাধ বিচরণের ক্ষেত্র হয়ে দাঁড়িয়েছে। অতীতেও দেখেছি, বাংলার মুখ্যমন্ত্রীর সঙ্গে উগ্রপন্থীদের এসপ্ল্যান্ডে ইস্টে মিটিং হয়েছে। সুতরাং তাঁর জীবনের আশংকা নেই। কিন্তু সিদ্ধার্থ শঙ্কর রায় মহাশয়ের জীবন নাশের আশংকা আছে। আপনার মাধ্যমে পশ্চিমবঙ্গের পুলিশমন্ত্রী তথা কাউন্সিল অফ মিনিস্টারের কাছে আবেদন করতে চাই, এই ধরণের প্রবণতা যেখানে রয়েছে, এই ধরণের ঘটনা ঘটছে এবং আমাদের দলের নেতা সিদ্ধার্থ শঙ্কর রায় মহাশয়ের জন্য যেন বিশেষ প্রতিরোধ ব্যবস্থা যেন সরকার করেন। উগ্রপন্থীরা বরাবরই এবং এর আগেও অনেকবার এসেছেন এখানে। সুতরাং তাঁর জীবনের আশংকা আছে। তাই আমি আপনার মাধ্যমে সভার দৃষ্টি আকর্ষণ করলাম এবং সাথে সাথে মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করছি এবং তাঁর জন্য যেন উপযুক্ত প্রোটেকশান নেওয়া হয়।

**শ্রী বিশ্বনাথ মিত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে রেল কর্তৃপক্ষের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার নবদ্বীপ বিধানসভা কেন্দ্রে নবদ্বীপধাম রেল স্টেশান আছে। শহরে ঢোকবার প্রধান রাস্তাটি দীর্ঘদিন ধরে ভেঙ্গে গেছে। এই রাস্তাটির ব্যাপারে রেল কর্তৃপক্ষকে বারবার বলা হয়েছে। ইস্টার্ণ রেলের জি. এম. তিনি নিজেও যান এবং বলে আসনে রাস্তাটি অবিলম্বে মেরামত করতে হবে। কিন্তু মজার ব্যাপার হলো, ডি. আর. এম অফিস থেকে রিপোর্ট এলো যে সমস্ত রাস্তাটি মেরামত হয়ে গেছে। যে কোনো সময় বড় রকমের দুর্ঘটনা ঘটবে। গতকাল বিকেলে চারটে পনেরো মিনিটে কলেজের একটি ছাত্রী মারা গেছে। এবং ওই ঘটনা নিয়ে সমস্ত এলাকাতে প্রচন্ড উত্তেজনা হয়। বিষয়টা সামাল দেওয়া গেছে। আপনার মাধ্যমে রেল কর্তৃপক্ষের দৃষ্টি আকর্ষণ করছি। অবিলম্বে রাস্তাটি মেরামত করবার জন্য দাবী জানাচ্ছি রেল কর্তৃপক্ষর কাছে আপনার মাধ্যমে।

[1.30 - 1.40 p.m.]

**ডাঃ তরুন অধিকারী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী এবং

শিল্পমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে ব্যারাকপুর-কল্যাণী এক্সপ্রেসওয়ের সঙ্গে কল্যাণী এবং বাঁশবেড়িয়ার যোগাযোগ রক্ষার জন্য একটি সেতু তৈরী করা হয়েছে। ফলে নৈহাটি ও বীজপুরের সঙ্গে সারা পশ্চিমবাংলার একটি যোগ সূত্র তৈরী হয়েছে। বিধান রায়ের স্বপ্ন ছিল কল্যাণীকে শিল্পনগরী হিসাবে গড়ার। নৈহাটি এবং বীজপুরের পার্শ্ববর্তী অঞ্চলে কল্যাণী একসপ্রেস ওয়ের ধারে যদি ক্ষুদ্র এবং মাঝারি শিল্পের উন্নয়নের স্বার্থে একটা ইন্ডাসট্রিয়াল এস্টেট তৈরী করা যায়, তাহলে আগামী দিনে পশ্চিমবাংলায় নৈহাটী এবং বীজপুর জেলায় শিল্পোন্নয়নের বিকাশ সম্ভবপর হবে। এই ব্যাপারে বিভাগীয় মন্ত্রীর সঙ্গে আমি আলোচনা করেছি। যাতে এটাকে অবিলম্বে কার্যকরী করা যায় সে ব্যাপারে তিনি অগ্রণী ভূমিকা নেবেন।

**শ্রী ব্রজগোপাল নিয়োগী :** (হাউসে অনুপস্থিত ছিলেন)

**শ্রী সুনীল রঞ্জন দাস :** স্যার, আপনার মাধ্যমে আমি পরিবেশ মন্ত্রীর এবং শিল্পমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটা গুরুত্বপূর্ণ বিষয়ের উপর। বর্ধমান জেলার সালামপুর থানায়, হরিসাদী মৌজায়, ভাতিয়া কেমিক্যালস্ বলে একটি রাসয়নিক কারখানা আছে। সেখানে সোডিয়াম ডাইক্রোমেট উৎপন্ন হয়। তার ফলে ঐ কারখানার পার্শ্ববর্তী এলাকায় পুকুরের জল, মাটি, সব দূষিত হয়ে যাচ্ছে। সেখানে একমাত্র পানীয় জলের উৎস হল কুয়োর জল। সেই ঘনবসতি এলাকায় প্রত্যেক বাড়ীতে কুয়ো আছে এবং তার জলগুলি দূষিত হয়ে যাচ্ছে। বারবার টেস্টের জন্য আবেদন করা সত্ত্বেও টেস্ট করা হয়নি। আসানসোল মাইনবোর্ড জলটাকে টেস্ট করে জানা গেল, ঐ জল আনস্যাটিসফ্যাকটারী এবং নট ফিট ফর হিউম্যান কন্সামপ্শান।

**শ্রী আবদুল মান্নান :** স্যার, আপনার মাধ্যমে আমি ইন্ডাসট্রিয়াল রি-কন্সট্রাকশান মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটা গুরুত্বপূর্ণ বিষয় সম্বন্ধে। আমার কেন্দ্র চাঁপাদানি এলাকায় অ্যাঙ্গাস জুটমিল বলে একটি কারখানা আছে। কিন্তু ঐ কারখানার মালিক কে সেটা কেউ জানেনা। সেখানে কাজ হচ্ছে, কিন্তু শ্রমিকরা কোন টাকা-পয়সা পাচ্ছে না। কর্তৃপক্ষ ই. এস. আই, পি. এফের কোন টাকা জমা দিচ্ছে না। এর আগে তিন মাস ধরে কারখানাটা বন্ধ ছিল, কিছুদিন আগে ঐ কারখানার একজন ম্যানেজার খুন হয়েছিল, এই রকম অবস্থার মধ্যে দিয়ে কারখানাটা চলছে। শ্রমিকরা সব কিছু থেকে বঞ্চিত। কয়েকজন মালিক ঐ কারখানাটা নেওয়ার চেষ্টা করছেন। তাদের কয়েকজন ১০ মাস কারখানাটা চালিয়ে গেছেন, কিন্তু সরকারের বিভিন্ন রকম নিয়ম-কানুনের জন্য তারা কারখানাটা নিতে পারেনি। মন্ত্রীমহাশয়কে আমি অনুরোধ করব কারখানাটি যাতে সরকারি পরিচালন ব্যবস্থার মধ্যে আসে তার জন্য ব্যবস্থা নেওয়া হোক। এই ধরনের আরও কয়েকটি কারখানা আছে, যেমন - ভিক্টোরিয়া জুট মিল, অ্যাঙ্গাস জুটমিল, শ্যামনগর জুটমিল, টিটাগড় জুটমিল। সেখানে ১৪ হাজারের উপর শ্রমিক কাজ করে এবং তারা একটা অসহায় অবস্থার মধ্যে পড়ে আছে। অবিলম্বে এই চারটি কারখানার পরিচালনভার গ্রহণ করে ঐ ১৪ হাজার শ্রমিকের রুজি-রোজগারের ব্যবস্থা করবেন।

**শ্রী অঞ্জন চ্যাটার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের রাজ্যের সুসংহত শিশু বিকাশ প্রকল্প, আই. সি. ডি. এস. প্রকল্পে কয়েক হাজার মহিলা কাজ করছে। কিন্তু অতি অল্প তাদের রেমুনারেসন। এই রেমুনারেসন বাড়াবার জন্য দীর্ঘদিন ধরে তারা আন্দোলন করছেন। গত ২৬ তারিখে তারা কলকাতায় জমায়েত করেছিলেন এবং মুখ্যমন্ত্রীর কাছে রেমুনারেসন বাড়াবার জন্য দাবী পত্র পেশ করেছেন কিন্তু এখন পর্যন্ত কোন পদক্ষেপ গৃহীত হয়নি। তাই আমি বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি যে, অবিলম্বে এই প্রকল্পে নিযুক্ত মহিলাদের বর্তমান মূল্য বৃদ্ধির সাথে সমতা রেখে যাতে রেমুনারেসন বাড়ানো যায় সেই জন্য প্রয়োজনীয় পদক্ষেপ গ্রহণ করবেন। ইতিমধ্যে মাননীয় মুখ্যমন্ত্রী বলেছেন যে, এই বিষয়টি

নিয়ে তিনি কেন্দ্রীয় সরকারের সংশ্লিষ্ট দপ্তরের সঙ্গে কথা বলবেন। এ প্রকল্পে নিযুক্ত মহিলাদের অধিকাংশই হচ্ছে সমাজের পিছিয়ে পড়া অংশের মানুষ। তাদের এই অল্প বেতনে চলছে না। কাজেই এটার প্রতি গুরুত্ব দিয়ে বর্তমান মূল্য বৃদ্ধির সঙ্গে সামঞ্জস্য রেখে যাতে তাদের রেমুনারেসন বাড়ানো হয়, সেই আবেদন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী কেন্দ্রীয় মন্ত্রীর সঙ্গে দেখা করেছেন। আমাদের নেতা সিদ্ধার্থ শঙ্কর রায় দিল্লীতে জানিয়েছিলেন যে, কংগ্রেস কর্মীরা খুন হচ্ছে। আমাদের পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী তিনি একটি অসত্য ভাষণ সেখানে রেখেছেন। এবং অসত্য কথা বলেছেন যে, আমরা নাকি আজ পর্যন্ত কারা খুন হয়েছে বলতে পারিনি। আমি আপনাকে বলি - এই হাউসে বসে ক'টা খুন হয়েছে আমরা বহু মেনসন করেছি। আমরা এখানে তথ্য দিয়েছি। তাছাড়া এটা মুখ্যমন্ত্রীর কাজ যে, কোন দলে খুন হয়েছে - আমাদের দেবার দরকার নেই। স্বরাষ্ট্রমন্ত্রি হিসাবে তাঁর দায়িত্ব - তিনি গ্রহণ করবেন, বলবেন। আমরা খুন পছন্দ করি না। এই নির্বাচনের পরে শত শত কংগ্রেস কর্মী খুন হচ্ছে। কান্দুয়া থেকে আরম্ভ করে চারিদিকে এই ঘটনা ঘটেছে। পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী হিসাবে এটা দিল্লীতে জানাবার জন্য আমাদেরনেতা সিদ্ধার্থ রায় জানিয়েছিলেন। কিন্তু আমি আপনাকে বলি - পশ্চিমবাংলায় খুন হচ্ছে, খুন বাড়ছে, পুলিশ খাতে বেশি টাকা দেওয়া হচ্ছে, খুনের কিনারা হচ্ছে না, এটাই হচ্ছে ঘটনা। এখানে কংগ্রেস হোক, সি. পি. এম. হোক, খুন হচ্ছে - সকলেই বলছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী আজকে সকলের কাছে সহযোগিতা নিয়ে বলুন না যে, খুন বন্ধ করতে হবে, খুনের উৎস আমাদের বন্ধ করতে হবে - আজ পর্যন্ত সেটা আমরা জানতে পারলাম না। খালি একটা জায়গায় সব সময়ই বলেন - কংগ্রেসকে গালাগাল দেন, আমাদের বলেন কংগ্রেস নাকি গুণ্ডা- আমি আপনাকে বলি, এ গুন্ডামীর ইতিহাসটা খুঁজুন - সি. পি. এম. এর মধ্যে যে গুন্ডা প্রবেশ করেছে ১৪ বছরে, তাতে বাইরে আর কেউ নেই - সব গুন্ডা সি. পি. এম. এর মধ্যে ঢুকে গেছে।

(এই সময় মাইক অফ্ হয়ে যাওয়ায় কিছুই শোনা যায়নি।)

**শ্রী চিত্তরঞ্জন বিশ্বাস :** মাননীয় স্পীকার, স্যার, আমি আপনার মাধ্যমে কেন্দ্রীয় স্বরাষ্ট্রমন্ত্রী এবং আমাদের পশ্চিমবাংলার স্বরাষ্টমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, আপনি জানেন আমার নির্বাচন কেন্দ্র নদীয়া জেলার করিমপুর হচ্ছে একটা মারাত্মক জায়গা। এটা সীমান্ত এলাকা। গত বছর মারাত্মক ভাবে সেখানে খুন, জখম হয়েছে এবং প্রচন্ড ভাবে চোরাকারবার হয়েছে। কিছু ব্যবস্থা বাম ফ্রন্ট সরকার নিয়েছিলেন, যার ফলে সেটা বন্ধ হয়েছিল। ইদানীংকালে আবার সেই ধরণের মারাত্মক চোরাকারবার শুরু হয়েছে। এই চোরাকারবার যদি রাত্রে হত, গোপনে হত তাহলে অন্য কথা ছিল। কিন্তু একেবারে দিনের বেলায় গবাদি পশু মিছিল করে যাচ্ছে কেন্দ্রীয় সরকারের শক্তিশালী বি. এস. এফ. এবং আমাদের রাজ্য পুলিসের সামনে দিয়ে। এই ধরণের গবাদি পশুর মিছিল দিনের বেলাতেই যাচ্ছে। এবং সেই সঙ্গে সঙ্গে ইদানীং আবার ডাকাতি খুনও শুরু হয়েছে। অবিলম্বে এটা বন্ধ করার জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় স্বারষ্ট্র মন্ত্রীর দৃষ্টি বিশেষ ভাবে আকর্ষণ করছি।

[1.40 - 1.50 p.m.]

**শ্রীসৌগত রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আবার এই হাউসের দৃষ্টি আকর্ষণ করছি বামফ্রন্ট সরকারের পুলিশের নিলজ্জ ও বর্ব্বর অত্যাচারের প্রতি। স্যার, যে ঘটনা গতকাল মেদনীপুর শহরে ঘটে গিয়েছে সাম্প্রতিককালে তার খুবই কম তুলনা আছে। স্যার, আমরা এই হাউসে বারবার অভিযোগ করেছি এখানে শিক্ষা ক্ষেত্রে চূড়ান্ত নৈরাজ্য চলেছে এবং তার ফলে ছাত্রছাত্রীদের মধ্যে ক্ষোভ বাড়ছে। স্যার,

তারই বহিঃপ্রকাশ গতকাল মেদনীপুর শহরে ঘটেছে। সেখানে একটি বামপন্থী ছাত্র সংগঠনের ছাত্ররা বিক্ষোভ দেখাচ্ছিল উচ্চ মাধ্যমিক পরীক্ষার অসম্পূর্ণ ফলের বিরুদ্ধে এবং প্রাথমিক স্তরে ইংরাজী চালু করার দাবীতে। পুলিশ সেখানে হঠাৎ ক্ষেপে উঠে নির্মমভাবে লাঠিচার্জ করে। লাঠিচার্জের ফলে ১০।১২ জন আহত হয়। তারপর জনতা ক্ষিপ্ত হয়ে ওঠে। পুলিশ এই সময় প্রথমে কাঁদানে গ্যাস ও পরে ৫ রাউন্ড গুলি চালায়। পুলিশের লাঠিচার্জে যারা আহত হয় তাদের মধ্যে মহিলারা রয়েছেন এবং দু জন শিক্ষক রয়েছেন। স্যার, মেদনীপুরে আজ ১২ ঘন্টার বন্ধ ডাকা হয়েছে। স্যার, আশ্চর্যের ব্যাপার, পুলিশ সেখানে ৫৩ জনকে গ্রেপ্তার করেছিল তারমধ্যে দু জন স্কুল শিক্ষক আছেন এবং নিরীহ ১৪।১৫ বছরের ছাত্ররা আছে। সারা মেদনীপুর শহরে পুলিশ তান্ডব চালাচ্ছে এবং সি. পি. এমের লোকদের সেখানে খুঁজে পাওয়া যাচ্ছে না। সি. পি. এমের লোকেদের এর মুখোমুখি হবার ক্ষমতা নেই। স্যার, মেদনীপুরে আজ বন্ধ হচ্ছে এবং সারা জেলায় আন্দোলন ছড়িয়ে পড়েছে। আমি পুলিশের এই অত্যাচারের তীব্র নিন্দা করছি এবং গুলি চালনার তদন্ত দাবী করছি।

**শ্রী রাজকুমার মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্ব পূর্ণ বিষয়ের প্রতি মন্ত্রীমন্ডলির দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, বর্তমানে হুগলী নদীতে খরা চলছে, সেখানে কোন মাছ নেই। বর্ষার সময় সাধারণত সেখানে ইলিশ ছাড়া অন্য কোন মাছ থাকে না কিন্তু বর্তমানে হুগলী নদীতে সেই ইলিশ মাছ পাওয়া যাচ্ছে না। এর ফলে হাজার হাজার মৎস্যজীবী সেখানে বেকার হয়ে পড়েছেন এবং পরিবার পরিজন সহ তাদের অর্ধাহারে, অনাহারে দিন কাটাতে হচ্ছে। আমার আবেদন মন্ত্রীসভার কাছে যে, কৃষিতে খরার সময় যে রকম কৃষি মজুরদের সাহায্য করা হয় অনুরূপভাবে হুগলী নদীর দু পারের হাজার হাজার মৎস্যজীবীকে সেই রকম সাহায্য করা হোক কারণ তাদের রোজগার নেই, তারা নিদারুন কষ্টের মধ্যে দিন কাটাচ্ছে।

**শ্রী নরেন হাঁসদা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে এখান সি. পি. এম কি ভাবে গনতন্ত্রের কণ্ঠরোধ করছে তার একটা উজ্জ্বল দৃষ্টান্ত তুলে ধরছি এবং এ ব্যাপারে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, বাঁকুড়া জেলার জয়পুর থানার হাটবাড়ী গ্রামের ১৫/২০ টি পরিবারের প্রায় ১২০/১২৫ জন ঝাড়খন্ডি বাড়ীছাড়া। বিনা কারণে এদের জমিতে সি. পি. এম হামলা করলে ঝাড়খন্ডীরা হাইকোর্টের রায় পায়। সি. পি. এম এই রায়ের অবমাননা করে পুনরায় ঝামেলা করার ফলে থানাও হামলাকারীদের বিরুদ্ধে রিপোর্ট দেয়। সি. পি. এম সেখানে আসগর আলি শেক ও অন্যান্যদের সঙ্গে নারী, শিশুর উপর অত্যাচার করে এবং লুঠপাট করে। তারা মেদনীপুর জেলাতে পালিয়ে গেছে। আমি স্যার, এর বিচার চাইছি। তারা যাতে নিজের গ্রামে ফিরে যেতে পার এবং শান্তিপূর্ণভাবে বসবাস করতে পারে তার ব্যবস্থা করার জন্য আমি দাবী জানাচ্ছি। যে সি. পি. এম পার্টি করবে না সে আর দেশে থাকতে পারবে না — এ হতে পারে না। আমি এর বিচার দাবী করছি।

**শ্রী সঞ্জীব কুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্ব পূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় পরিবহণমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার ওখানে যাতায়াতের একটিই মাত্র পথ। বাগনান থেকে কমলপুর, বাগনান থেকে শিবগঞ্জ, বাগনান থেকে গাদিয়াড়া। সন্ধ্যা ৬ টার সময় যদি বাগনান ষ্টেশনে নামেন তাহলে দেখতে পাবেন হাজার হাজার মানুষ সেখানে বাসের অপেক্ষায় দাঁড়িয়ে আছেন। পরিবহন দপ্তরের কোন বাস সেখানে চলে না। একটি চাঞ্চল্যকর তথ্য স্যার, দিচ্ছি। আমাদের আর. টি. এ অফিসে ঐ রুটে ২৬টি বাস চালু বলে লিখিত আছে। কিন্তু কখনও ২টি, কখনও ৩টি, আবার কখনও একটাও বাস চলেনা। এই সমস্যা সমাধান না করলে মানুষের মনে যে ক্ষোভ দানা বেঁধে উঠছে সেটা না ভাবে প্রকাশিত হতে পারে। তাই আমি পরিবহন মন্ত্রীর এই ব্যাপারে দৃষ্টি আকর্ষণগ করছি।

**শ্রী দেব নারায়ণ চক্রবর্ত্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে কয়েকটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। বর্তমান বিচার ব্যবস্থার উপরে মানুষ আস্থা হারিয়ে ফেলছে। বহু বিচারের মামলাগুলি দিনের পর দিন পেন্ডিং হয়ে আছে। ৮৪ হাজার ভূমি সংক্রান্ত সরকারী আদেশ ইনজাংশান হয়ে পড়ে আছে। কৃষকরা জমি পাচ্ছে না, জমিতে ইনজাংশান হয়ে পড়ে আছে। ৩ হাজার হাসপাতাল, শিল্প ইত্যাদি উন্নয়ণ প্রকল্পের উপরে ইনজাংশান হয়ে পড়ে আছে। ৫ হাজার পাট্টা বিলি করা জমির উপরে ইনজাংশান হয়ে পড়ে আছে। কৃষকরা জমি চাষ করতে পারছে না। ৮৫০ টি বাস রুট চালু হবে তার উপরে ইনজাংশান হয়ে আছে। ৫৫০ টি প্রথমিক বিদ্যালয় হবে তার উপরে ইনজাংশান হয়ে পড়ে আছে। বর্তমান আর্ত-সামজিক কাঠামোর মধ্যে এই বিচার ব্যবস্থা মানুষের স্বার্থ রক্ষা করার জন্য করা হয়েছে। বামফ্রন্ট সরকার জনগনের বিপুল ভোট পেয়েছে। কাজেই আপনার কাছে নিবেদন করছি যে হাউসে আপনি আপনার সময় মত একটা দিন ধার্য করে আধ ঘন্টা আলোচনা করুন। এই বিষয়ে মানুষের কল্যাণের জন্য যে বিচার ব্যবস্থা - এই রাজ্যে এবং কেন্দ্রে কি অবস্থায় আছে তা নিয়ে কি করে মানুষকে রিলিফ দেওয়া যায় সেই ব্যাপারে আমরা সাজেশান পাঠাতে পারি। এই আবেদন আপনার মাধ্যমে আমি করছি।

**শ্রী সুব্রত মুখার্জী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয় এই হাউসে সভার দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে কলকাতা পুলিশ কি নৈরাজ্য তৈরী করেছে এবং কি ভাবে জনজীবনে বিপর্যয় নিয়ে আসছে। স্যার, এরা মেহনতী, গরীব মানুষের কথা বলে। আমি সেই মেহনতী মানুষের কথা এখানে উল্লেখ করছি। গত কয়েকদিন ধরে এখানকার ডি. সি ট্রাফিক, [**] এবং [**] বে-আইনী ভাবে, বেপরোয়া ভাবে যে সমস্ত ঠেলা গাড়ীকে কর্পোরেশান লাইসেন্স দিয়েছে সেই রকম হাজার হাজার ঠেলা গাড়ীকে বুলডজার দিয়ে ভেঙ্গে দিয়েছে। বেআইনী বলছি এই কারণে যে কর্পোরেশানের লাইসেন্স দেওয়া হয় এবং সেখানে একটা টিনপ্লেট মারা থাকে। সেগুলি থাকা সত্বেও তারা নৃশংস ভাবে গরীব লোকের এই ঠেলাগুলিকে ভেঙ্গে দেয়। আমার বিধান সভা কেন্দ্রে গত ৪ দিনে এই দুই অফিসার বিশাল টাকা খেয়ে জবরদস্ত আফালে বুলডজার দিয়ে এগুলি ভেঙ্গে দিয়েছে। মানুষ যারা এর প্রতিবাদ করছে তাদের গ্রেপ্তার করছে। শুধু তাই নয়, আমি আপনার কাছে একটা লিফলেট দেব যে সি. পি. এম-এর পক্ষ থেকে বলা হচ্ছে যে ঐ রাজদেও গোয়ালা তার বাড়ী যাও বা আর এক জন কি নাম সাম মাঝী তার কাছে যাও, সি. পি. এম-এর, তার থ্রু দিয়ে যদি আসতে পার তাহলে ঠেলা ভাঙ্গা হবেনা। এই [**] এবং [**]—

**মিঃ স্পীকার ঃ** নাম বাদ যাবে। সন্দীপ মুখার্জী এবং হান্ডার নাম বাদ যাবে। কোন ব্যক্তির নাম করা যাবে না, নাম বাদ যাবে।

**শ্রী সুব্রত মুখার্জী ঃ** ডি. সি. ট্রাফিক তো এ্যালাউ করবেন? এই ডি. সি. টাফিক, এগুলি ডাকাত, তারা এই অত্যাচার করছে। এগুলি যদি কয়েকদিনের মধ্যে বন্ধ না হয় তাহলে এক হাজার লোক নিয়ে পুলিশকে ঘেরাও করে রেখে দেব ঘন্টার পর ঘন্টা। একথা আপনার মাধ্যমে জানিয়ে রাখছি।

**শ্রী দেবেশ দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে খাদ্য সরবরাহ দপ্তরের মন্ত্রী মহাশয়ের একটা গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী কেন্দ্র, তালতলা বিধানসভা কেন্দ্রের মুন্সিপাড়া জোনে রেশান অফিসে সাধারণ মানুষকে হেনস্থা করা হচ্ছে বলে সাধারণ মানুষ অভিযোগ করেছে। দীর্ঘ সুত্রতার চুড়ান্ত, আমলাতান্ত্রিকতা এবং কখনও কখনও দুর্নীতির অভিযোগ শোনা যাচ্ছে। এই রেশান অফিসে যেখানে লোক নূতন রেশন কার্ডের জন্য আবেদন করছে। সেখানে শতকরা ২ভাগ রেশন কার্ড দেওয়া হচ্ছে, বাকী ৯৮ ভাগ লোককে দুর্নীতিগ্রস্ত বলা হচ্ছে। এটা কারণ হতে পারেনা।

কাজেই জনসাধারণের এই অভিযোগ ক্ষতিয়ে দেখার জন্য আমি খাদ্য সরবরাহ মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

[1.50 - 2.00 p.m.]

**শ্রী আবদুস সালাম মুন্সী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, কালিগঞ্জ থানার পলাশী, শুধু কালিগঞ্জ নয়, শুধু পশ্চিমবাংলা নয়, সারা ভারতবর্ষের মধ্যে একটা ঐতিহাসিক দ্রষ্টব্য স্থান, ওখানে মনুমেন্ট আছে, রাম নগর সুগার মিল আছে, এই একটা গুরুত্বপূর্ণ ঐতিহাসিক যে জায়গা, যেখানকার সঙ্গে রোজ ৩০।৪০ হাজার মানুষের যোগাযোগ হয়। সেখানে একটা সাবসিডিয়ারী হেলথ সেন্টার অত্যন্ত দৈন্য অবস্থায় আছে। সেখানে একজন ডাক্তার আছেন, কোন ওষুধ নেই, ভাল নার্স নেই, সেখানে কুকুর কামড়ের ওষুধ নেই, সাপের কামড়ের ওষুধ নেই। । যার ফলে এই ঐতিহাসিক ঐতিহ্য মন্ডিত গুরুত্ব পূর্ণ জায়গার হসপিটালটিকে অবিলম্বে গ্রামীণ হাসপাতাল করা হোক, ৫০ শয্যা বিশিষ্ট গ্রামীণ হাসপাতাল করবার অনুরোধ মন্ত্রী মহাশয়ের কাছে জানাচ্ছি এবং সেখানে যাতে এ্যাম্বুলেন্সের ব্যবস্থা থাকে, এক্সরে মেশিনের যাতে ব্যবস্থা হয়, সেদিকে দৃষ্টি দেবেন, মন্ত্রী মহাশয়ের কাছে এই অনুরোধ জানাচ্ছি।

**শ্রী গৌতম রায় চৌধুরী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আসানসোলে বেতার কেন্দ্র স্থাপনের সিদ্ধান্ত কেন্দ্রীয় সরকার গ্রহন করেন ১৯৭৭-৭৮ সালে। কিছু কিছু যন্ত্রপাতিও সেখানে আসে, কিন্তু বর্ত্তমানে স্থানাভাবের অজুহাতে সেটা করা হচ্ছে না। রাজ্য সরকারের বিভিন্ন দপ্তরের সেখানে জমি আছে। রাজ্য সরকার জমি দিতেও প্রস্তুত আছে, এই সম্পর্কে কিছু করা যায় কী না সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয় বিষয়টি দেখবেন। আর একটি বিষয়, আসানসোলের টি. ভি রিলে সেন্টার থেকে কলকাতা দূর দর্শনের সেকেন্ড চ্যানেল যাতে প্রোগ্রাম দেখানো হয়, সেই আবেদন যেন মন্ত্রী মহাশয় করেন, যদিও জানি এটা কেন্দ্রীয় সরকারের ব্যপার, তবুও সংশ্লিষ্ট দপ্তরের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী অরুণ গোস্বামী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রী মহাশয়ের একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি, তিনি এখানে উপস্থিত আছেন, তিনি বিষয়টি শুনুন। এ. আর. ভি. ভ্যাক্সিনেশন অনেকে পাওয়া যাচেছ না বলে অভিযোগ করছেন। অনেক সদস্যও এই সম্পর্কে অভিযোগ করছে না না সময়ে। বিভিন্ন হাসপাতালে এই এ. আর. ভি. ব্যবহার করা হয়। বিশেষ করে গরীব মানুষরা, কুকুরে কামড়ালে হাসপাতালে গেলে এই এ.আর. ভি ব্যবহার করা হয়। এই এ. আর. ভি. তৈরী হয় পাস্তুর ল্যাবরেটারী থেকে, পশ্চিমবঙ্গ সরকারের একটি সংস্থা। পাস্তুর ল্যাবরেটরীতে এই এ. আর. ভি. যারা তৈরী করে, সেই সমস্ত কর্মচারী তার ট্রেন্ড নয়, অথচ এটা বাধ্যতা মূলক, এই ব্যাপার সম্পর্কে মন্ত্রী মহাশয়ের কাছ থেকে জানতে চাইছি।

**শ্রী প্রশান্ত কুমার শূর :** এই সব কর্মচারী যারা এ. আর. ভি. তৈরী করেন, তাদেরকে কৌশলী থেকে ট্রেনিং দিয়ে আনা হয়েছে।

**শ্রী কালি প্রসাদ বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি বিষয়ের দৃষ্টি আকর্ষণ করছি। হরিপাল ষ্টেশন থেকে, হরিপাল জংগীপাড়া যে পাকা রাস্তাটি আছে, সেই রাস্তার অবস্থা খুব খারাপ এবং একটা বিপর্য্যস্ত অবস্থায় রয়েছে। এই রাস্তা দিয়ে রুটের বাস চলে। এই রাস্তার ধারে হাসপাতাল আছে, এই রাস্তার ধারে তিনটে হায়ার সেকেন্ডারী স্কুল আছে, প্রাইমারী স্কুল আছে, দুর্ভাগ্যের

---

*Note :* [** Expunged as ordered by the Chair]

বিষয় ঐ রাস্তায় প্রায়ই দুর্ঘটনা হয়। গত দু তিন বছর ধরে বিভাগীয় দপ্তরের কাছে আবেদন নিবেদন করেও সংস্কারের কোন ব্যবস্থা এখনও পর্য্যন্ত হলো না। এই আপনার মাধ্যমে পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে অবিলম্বে ঐ রাস্তাটি সংস্কার হয়, তা নাহলে স্থানীয় জনসাধারণ বিক্ষুব্ধ হচ্ছে। সেখানে যাত্রী সাধারণ দুর্ভোগের মধ্যে আছে এবং যে কোন সময়ে বড় রকমের দুর্ঘটনা ঘটতে পারে। ইতি মধ্যেই কয়েকটা প্রাণ নষ্ট হয়েছে। অবিলম্বে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করার জন্য আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি।

**শ্রী নাসিরুদ্দিন খান :** স্পীকার স্যার, আমার নওদা কেন্দ্রের অধীন মরুটিয়া উপস্বাস্থ্য কেন্দ্রটি বর্তমানে কুকুরে পাহারা দিচ্ছে। সেখানে ডাক্তার নেই, নার্স নেই, ওষুধনেই। শুধু একজন কমপাউণ্ডার মাঝে মাঝে যায়, তার বেতন নেয়। সুইপার কোন দিন হাসপাতাল পরিষ্কার করে না। স্বাস্থ্যমন্ত্রী এখানে হাজির আছেন, তাঁর কাছে আমার অনুরোধ তিনি বিষয়টি দয়া করে দেখুন। আমি একেবারে সত্যি কথা বলছি, বাড়িয়ে বলছি না, আমি নিজে গিয়ে দেখে এসেছি মরুটিয়া স্বাস্থ্য কেন্দ্রে কিছু নেই, সেটি এখন কুকুরে পাহারা দিচ্ছে।

**শ্রী ইউনুস সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি জরুরী বিষয়ের প্রতি মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমরা জানি যে গত বছর স্বাস্থ্য খাতে যে পরিমাণ অর্থ বরাদ্দ করা হয়েছিল তার চেয়ে বেশী অর্থ এ বছর বরাদ্দ করা হয়েছে। কিন্তু তা সত্বেও আমরা লক্ষ্য করছি যে, বিশেষ করে আমাদের মুর্শিদাবাদ জেলায় জলঙ্গী, রাণীনগর, সাগরপাড়া, নবিপুর, ডোমকল প্রভৃতি স্বাস্থ্য কেন্দ্র গুলিতে কোন ওষুধ সরবরাহ করা হচ্ছে না। আমি নিজে গত ২৭ তারিখ একটা হাসপাতালে গিয়েছিলাম, সেখানে এই অবস্থা দেখে এলাম। আমি জিজ্ঞাসা করেছিলাম, ওঁরা বললেন গত বছরের চেয়ে এ বছর খুবই অনিয়মিত ওষুধ সরবরাহ করা হচ্ছে। আমি বিষয়টির প্রতি মাননীয় স্বাস্থ্য মন্ত্রীকে একটু নজর দিতে অনুরোধ করছি। ইতিপূর্বে ম্যালেরিয়া প্রতিরোধের জন্য যে ডি. ডি. টি স্প্রে করা হত, স্বাস্থ্যের কারণে এবং অন্যান্য কয়েকটি কারণে তা এখন আর স্প্রে করা হয় না। কিন্তু এবিষয়েও বিকল্প কোন ব্যবস্থা গ্রহণ করা যায় কিনা সেটাও আমি স্বাস্থ্য মন্ত্রীকে একটু চিন্তা করতে অনুরোধ করছি। এ ছাড়াও হাসপাতাল এবং স্বাস্থ্য কেন্দ্র গুলিতে ডাক্তারের বিশেষ অভাব রয়েছে। আনি নবিপুর স্বাস্থ্য কেন্দ্রে দেখেছি একজন কবিরাজকে শুধু মাত্র নিয়োগ করা হয়েছে। একজন ডাক্তার মাঝে মাঝে সেখানে যায় এবং সঙ্গে সঙ্গে তল্পি তল্পা নিয়ে চলে আসে। এ বিষয়টিও দেখা দরকার।

**শ্রী প্রবীর ব্যানার্জী :** মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় ভূমি ও ভূমি রাজস্ব মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, বর্তমান সরকার বিরাট ঢাকঢোল পিটিয়ে ভূমি সংস্কারের কথা বলছেন। কিন্তু ভূমি ও ভূমি রাজস্ব বিভাগের ৫ থেকে ২০ বৎসরের পুরোন দীর্ঘ দিনের পুরোন কর্মচারী রাজ্যে প্রায় ৩৩০৫ জন তহশীলদার, মোহরার দীর্ঘ ৭ বছর ধরে পশ্চিমবঙ্গ সরকারের এক শ্রেণীর আমলার চক্রান্তের শিকার হয়ে বেকারত্বের অভিশাপ বহণ করছে। অথচ প্রাক্তন ভূমি ও ভূমি রাজস্ব মন্ত্রী প্রয়াত হরেকৃষ্ণ কোঙার ৭.৭.৬৭ তারিখে এই বিধানসভায় বাজেট ভাষণে বলেচিলেন, - ভূমি ও ভূমি রাজস্ব প্রথার আমূল পরিবর্তন সাধনে ৩ বছরের মধ্যে তহশীল কর্মচারীগণকে নিয়মিত করণের ক্ষেত্রে একটা সুষ্ঠু ব্যবস্থা গ্রহণ করা হবে, তাদের একটা সুষ্ঠু ব্যবস্থার মধ্যে আনা হবে। তিনি এই কথা বলা সত্বেও ১৯৬৩ সাল থেকে ১৯৮৪ সাল পর্য্যন্ত ক্যাজুয়াল হিসাবে কাজ করা সত্বেও অঘোষিত ভাবে তাদের ছাঁটাই করা হ'ল। পশ্চিমবঙ্গ তহশীলদার ও মোহরার সমিতির পক্ষ থেকে যখন আন্দোলন করা হচ্ছিল তখন সেই আন্দোলনকারীদের সামনে গিয়ে আপনাদের বর্তমান মন্ত্রীসভার অনেক মন্ত্রী ভাষণ দিয়েছিলেন এবং তাদের চাকরী দেবার কথা বলেছিলেন। কিন্তু এখন পর্য্যন্ত তাদের চাকরিতে নেওয়া হয় নি। তাদের আশ্বাস দেওয়া হয়েছিল যে, তাদের মধ্যে কেউ বেকার থাকবে

না। ৫ থেকে ২০ বছর পর্যন্ত চাকরি করার পরেও তারা আজকে বেকার হয়ে রয়েছেন, তাদের অঘোষিত ছাঁটাই করা হয়েছে। আজকে বিনয়বাবু এখানে উপস্থিত আছেন, আমি আশা করব তিনি এই বিষয়ে কিছু বলবেন এবং আমি তাঁর কাছে দাবী করছি অবিলম্বে ওদের জন্য চাকরির ব্যবস্থা করা হোক।

[2.00 - 2.10 p.m.]

**শ্রী সুশীল বিশ্বাস :** মাননীয় স্পীকার স্যার, আমার বিধানসভা কেন্দ্র নদীয়া জেলার কৃষ্ণগঞ্জ। আমার ঐ এলাকায় যে রাস্তাগুলি আছে - আর কয়েকদিন বাদে পূজো - সেই পূজার আগে এইসব রাস্তাগুলি মেরামত করা দরকার। কৃষ্ণগঞ্জ থেকে গেদে পর্যন্ত রাস্তাটি খারাপ হয়ে গেছে, বাস চলাচল বন্ধ হয়ে গেছে। কৃষ্ণগঞ্জ থেকে ভাজনঘাট রাস্তাটি মেরামত করা দরকার এবং কৃষ্ণগঞ্জ থেকে গোবিন্দপুর এই রাস্তাটি সীমান্ত এলাকায় অতি গুরুত্বপূর্ণ রাস্তা - এই রাস্তাটি প্রচন্ড খারাপ, বাস চলাচলের অনুপযুক্ত। আর একটি রাস্তা কৃষ্ণনগর থেকে মাজদিয়া যার উভয় পাশে ১ মিটার করে চওড়া করবার জন্য কাজ চলছে। জেলার একজিকিউটিভ ইঞ্জিনিয়ারের (পি. ডবলু . ডি. রোডস) সঙ্গে কথা বলেছি। তিনি বলেছেন, এই রাস্তার কাজ চলছে, বাকি ১৫ কিলোমিটারের কাজ সুরু হবে। আমি মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এই কারণে, ঐ রাস্তাটির সয়েল পরীক্ষা করা দরকার, পরীক্ষা না করলে রাস্তা যাঁরা করছেন নষ্ট হয়ে যাচ্ছে। এই রাস্তার কাজ এখন বাকি আছে ১৫ কিলোমিটার, অবিলম্বে মেরামত করা দরকার। পূজোর আগে এই রাস্তাগুলি যাতে মেরামত করা হয় এবং বাস চলাচল ঐ রাস্তাদিয়ে যাতে করতেপারে তারজন্য আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**ডাঃ মানস ভূঁইয়া :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, শিক্ষাক্ষেত্রে পশ্চিমবঙ্গে একটা চূড়ান্ত অরাজকতা সৃষ্টি হয়েছে। বামফ্রন্ট সরকারের এই ভ্রান্ত শিক্ষানীতির ফলে এবং প্রশাসনিক অপদার্থতার ফলে ছাত্র-সমাজ দিশেহারা। উচ্চমাধ্যমিকের ফলাফল সম্পর্কে আপনি অবগত আছেন এবং আমরা সবাই জানি। এই সুযোগ নিয়ে একশ্রেণীর লোক জাল মার্কশিটের কারবার ফেঁদেছে। তারা এই সমস্ত ছাত্র-ছাত্রীদের এবং তাদের অবিভাবকদের প্রলোভিত করছে। এই নিয়ে একটা বিপজ্জনক অবস্থার সৃষ্টি হয়েছে। এইসব জাল মার্কশিট দিয়ে ছাত্র-ছাত্রীদের ভবিষ্যৎ অন্ধকার করে দেবার ভাল পথ বের করেছেন। এছাড়া কলেজগুলিতেও চূড়ান্ত নৈরাজ্য সৃষ্টি হয়েছে। যেখানেই ছাত্র আন্দোলন হচ্ছে তার উপর পুলিশ নির্বিচারে গুলি চালাচ্ছে, লাঠি চালাচ্ছে। গণতান্ত্রিক আন্দোলনের উপর পুলিশ নির্বিচারে লাঠি-গুলি চালাচ্ছে। ছাত্রদের হত্যা করছে, যুবকদের হত্যা করছে, কৃষক-শ্রমিকদের হত্যা করছে। গতকাল মেদিনীপুরে যারা ছাত্র আন্দোলন করতে গেছে - আমাদের সংগঠন ছাত্রপরিষদ কর্মীদের তো খুন করছে, গুলি করছে, মারছে - এমনকি বামপন্থী ছাত্রদের আন্দোলনের উপর পুলিশ গুলি চালালো নির্বিচারে। আজকে যাঁরা বড় বড় নেতা এবং মন্ত্রী হয়েছেন, যাঁরা ছাত্র-আন্দোলনের পুরোধা হিসাবে দাবী করেন তাঁরাই আজকে পুলিশ প্রশাসন দিয়ে নক্কারজনক ভাবে ছাত্র-আন্দোলনের উপর গুলি চালিয়ে খুন করার চেষ্টা করছে। আমি অবিলম্বে মাননীয় মন্ত্রী মহাশয়ের বিবৃতি দাবী করছি।

**শ্রী শীশ মহম্মদ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি বিশেষ গুরুত্বপূর্ণ বিষয়ে বিশেষ করে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। কারণ আমরা আপনার নোটিশ পেয়ে এখানে আসি। আমরা অর্থাৎ ওয়েষ্ট দিনাজপুর এবং মালদার এম. এল. এ-রা যখন গৌর এক্সপ্রেসে চাপি তখন ভয়ে জড়োসড়ো হয়ে থাকি। ১৭ তারিখে যখন আসছিলাম হঠাৎ দেখলাম বনিডাঙ্গা গোমানী নদীর মাঝামাঝি ডাকাতি হল। ৭টি গুলি চললো কিন্তু একটা ডাকাতও মরলো না। আবার মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ২৫ তারিখে খানা জংশন এবং ঝাপটারঢাল এই দুই ষ্টেশনের মাঝামাঝি ৪০ মিনিট ধরে ডাকাতি হল এবং ৩ জন প্যাসেঞ্জার খুন

হয়েগেল অথচ পশ্চিমবাংলার জি. আর. পি সেখানে থাকলো। আমি একদিন নিউজলপাইগুড়ি প্যাসেঞ্জারে আসছিলাম। আমি খোঁজ করলাম জি. আর. পির ৩টি সিট আছে, ৩০ টাকায় বিক্রি করে চলে গেছে ব্যান্ডেল পর্যন্ত, তারা ঐ ফাস্ট ক্লাসে গিয়ে বসে থাকে, এ. সি কারে গিয়ে বসে থাকে। অথচ যারা সেকেন্ড ক্লাসে প্যাসেঞ্জাররা যায়, ব্যবসায়ীরা যায় রিজারভেশন করে তাদের প্রোটেকশন থাকে না।

সুতরাং আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী এবং ইনসপেকটার জেনারেলের কাছে আবেদন করতে চাই যে ৪০ মিনিট ধরে দাঁড় করাল, ট্রেণে ডাকাতি হবে জি. আর. পি. পুলিশ দেখবে না? ফায়ারিং করলে মরবে না? তাই আমি বলছি যে, এদের সঙ্গে ডাকাতদের যোগাযোগ আছে বলে আমি মনে করি। সুতরাং আমি আপনার মাধ্যমে বলতে চাই যে, এইগুলি তদন্ত করা দরকার যে কেন ঐ খানা এবং ঝাঁপটারঢল ষ্টেশনে ডাকাতি হল, কেন ধরতে পারল না? সুতরাং আমি একটি তদন্ত দাবী করছি এবং পুলিশ ও দোষীদের যাতে শাস্তি হয় তার জন্য দাবী জানাচ্ছি।

**মিঃ স্পীকার ঃ** মিঃ প্রবোধ সিন্‌হা, এটা আমি আপনাকে অতীতে বলেছি। এটা গভর্ণমেনটকে জানাবেন। গৌড় এক্সপ্রেসে উত্তরবঙ্গে মাননীয় এম. এল. এ. রা যাতায়াত করেন, সেজন্য এটাতে বিশেষ একটা সিকিউরিটির ব্যবস্থা দরকার। একাধিকবার ডাকাতি হয়ে গেল, তাতে গত বারে বিধায়করাও ইনভল্‌ভ ছিলেন, সিরিয়াস ভাবে দেখতে হবে কারা যুক্ত, কেন ডাকাতি হয়েছে। গভর্ণমেন্টকে বলে বিশেষ করে নজর দেবেন সেই ট্রেণটাতে যেটাতে ডাকাতি হয়।

**শ্রী আবুল হাসনাত খান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি বিশেষ গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি সেটা হচ্ছে ফারাক্কা বাঁধের উজানে গঙ্গানদীতে নূতন চর দেখা গেছে। বিহারের সাহেবগঞ্জ এবং পশ্চিমবঙ্গে মালদা ও মুর্শিদাবাদের বর্ডার। নূতন চরের দখল নিয়ে ৩ জেলার কৃষকদের মধ্যে বিবাদের সৃষ্টি হচ্ছে এবং সংঘর্ষ হচ্ছে। তাই আমি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি যে বিহার সরকারের সঙ্গে যোগাযোগ করে যেন সঠিক সীমানা নির্ধারণ করা হয় এবং সংঘর্ষ যাতে বন্ধ হয়।

**শ্রী ঈদ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে ক্ষুদ্র সেচ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভার কেন্দ্র সালার সেখানে কিছুদিন আগে ক্লাস্টার শ্যালো বসান হয় এবং বসানোর কিছুদিন পরেই ঐ এলাকার ইলেকট্রিকের তার এবং ট্রান্সমিটার চুরি যায়। ফলে ঐ ক্লাসটার শ্যালোগুলি অকেজো হয়ে পড়ে এবং ওখানে কিছু সরকারী কর্মচারী আছেন তাঁরা বসে বসে বেতন নিচ্ছেন, চাষের কোন কাজেই লাগছেন না। যাতে ঐ ক্লাস্টার স্যালোগুলিকে কাজে লাগান যায় চালু করা যায় এবং ঐ এলাকায় চাষের জন্য চাষীরা কাজে লাগাতে পারে তার সুব্যবস্থার জন্য মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী শিব প্রসাদ মালিক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। যখন কুষ্ঠ রোগ নির্মূল করার জন্য নানা প্রচেষ্টা চালান হচ্ছে সেই সময় - আরামবাগে প্রায় ১৯৪২ সাল থেকে একটি কুষ্ঠ হাসপাতাল মঞ্জুরী লাভ করা সত্ত্বেও সেখানে কাজ সুরু হয় নি। হাসপাতালটির জন্য ৫ লক্ষ ৫৬ হাজার টাকা মঞ্জুর হয়। গত ৯ বছরেও হাসপাতালটির কাজ সুরু হয় নি। এ জন্য আরামবাগ মহকুমায় যে সমস্ত কুষ্ঠ রোগগ্রস্ত লোক রয়েছে তাদের প্রচন্ড অসুবিধা হচ্ছে। তাদের কোন চিকিৎসা হচ্ছে না। অবিলম্বে যাতে ঐ হাসপাতালটির কাজ শুরু হয় সেজন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সত্য রঞ্জন মাহাতো ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় পূর্ত মন্ত্রীর দৃষ্টি

আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্রে জাবগোমোর থেকে তোরাং পর্য্যন্ত যে কাঁচা রাস্তাটি রয়েছে সেটিকে পাকা রাস্তা করা দরকার। বর্ষার জন্য রাস্তাটি খুবই খারাপ হয়েছে, এত খারাপ হয়েছে যে পথে হাঁটা যাচ্ছে না। তোরাংয়ের কাছে একটি সবজী মার্কেট আছে, প্রায় ৫০/৬০ হাজার টাকার সবজী ওখানে নিত্য কেনা বেচা হয়। ওখানকার চাষীদের ঐ সবজী বিক্রি করেই জীবিকা নির্বাহ করতে হয় কারণ ওটা খরা প্রবণ এলাকা, প্রতি বছরই খরা লেগে থাকে, কোন রকম সেচের ব্যবস্থা নেই। তারপর ঐ সবজী বাজারের কাছে ইলু গ্রামে যে হেলথ সেন্টার আছে সেই হেল্‌থ সেনটারে রোগীদের যাতায়াতেরও খুব অসুবিধা হয়। ঐ কাঁচা রাস্তাটি পাকা করার খুবই প্রয়োজনীয়তা দেখা দিয়েছে, তাই আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্ত্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

[2.10 - 2.20 p.m.]

**শ্রী শৈলেন্দ্রনাথ মন্ডল ঃ** নট প্রেজেন্ট।

**শ্রী বিজয় বাগদি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাধ্যমিক এবং প্রাথমিক শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার নির্বাচনী এলাকা রাজনগরে উচ্চ মাধ্যমিক লেখাপড়া করবার কোন স্কুল নেই। একটিমাত্র স্কুল যা আছে, সেটা রাজনগর থেকে ২০ কিলোমিটারেরও উপর। সেজন্য সেখানকার ছেলেমেয়েরা ১১ এবং ১২ ক্লাশে পড়তে পারছে না, কারণ তাদের পক্ষে অত দূর যাওয়া-আসা করা সম্ভব নয়। রাজনগরে একটা সেকেন্ডারী স্কুল আছে যাতে ছাত্র সংখ্যা অনেক। যাতে ঐ স্কুলটিতে ১১ এবং ১২ ক্লাশ খুলে স্কুলটিকে উচ্চ মাধ্যমিক স্কুলে পরিণত করা হয় তারজন্য আমি মাধ্যমিক শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী তোয়াব আলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাধ্যমিক দপ্তরের শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। শিক্ষাক্ষেত্রে বামফ্রন্ট সরকার বিগত ১৪ বছরে বিরাট সাফল্য অর্জন করেছেন একথা নিশ্চয়ই সকলে স্বীকার করবেন। কিন্তু উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছি, মুর্শিদাবাদ জেলার ডি. আই. অফিস বাস্তু ঘুঘুর বাসা হয়ে গেছে। সেখানে ডি. আই. অফিসের এ. আইকে টাকা না দিলে যে কাজটা এক মাসের মধ্যে হবার কথা সেটা এক বছর আটকে থাকছে। সেজন্য শিক্ষাক্ষেত্রে হয়রাণী হচ্ছে। বিষয়টা নিয়ে অসন্তোষ বাড়ছে। ঐ এ. আই. যার নাম দেববাবু, তিনি মুর্শিদাবাদ ডি. আই. অফিসে গত ১৮ বছর ধরে রয়েছেন। দ্বিতীয় কথা হল, বর্তমানে শিক্ষক নিয়োগের যে পদ্ধতি, তাতে দুর্নীতি বাড়ছে। একজন শিক্ষক নিয়োগ করতে গিয়ে এখন ৪০।৫০ হাজার টাকানেওয়া হচ্ছে। সেক্ষত্রে মেধা বিচার করা হচ্ছে না। ফলে মেধাবী যারা তারা মার খাচ্ছেন। সেজন্য শিক্ষক নিয়োগ পদ্ধতি পরিবর্তন হওয়া দরকার। সেখানে কংগ্রেস পরিচালিত ম্যানেজিং কমিটি আছে, কিন্তু শূন্য পদে ২ বছর ধরে শিক্ষক নিয়োগ হচ্ছেন না টাকা লেনদেনের ফয়সালা হয়নি বলে ঔরঙ্গাবাদে ৬০ হাজার টাকা নিয়ে শিক্ষক নিয়োগ হয়েছে। আজকে শিক্ষক নিয়োগ নিয়ে দূর্নীতি চলছে। বর্তমান শিক্ষক নিয়োগ পদ্ধতির পরিবর্তন না হলে মেধার উপর এ্যাপয়েন্টমেন্ট সম্ভব হবে না। এই পদ্ধতি পরিবর্তন করে যদি স্কুল সার্ভিস কমিশনের মাধ্যমে শিক্ষক নিয়োগ করা হয় তাহলে দূর্নীতি বন্ধ হবে। মেধা নিয়ে চাকরী পাবার আশায় যারা বসে আছেন, এরফলে তারা বঞ্চিত হচ্ছেন। বিষয়টির প্রতি দৃষ্টি দিতে মাধ্যমিক শিক্ষামন্ত্রীকে অনুরোধ করছি।

**শ্রী রঞ্জিত পাত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে খাদ্য ও সরবরাহ দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর জেলার দাঁতন, মোহনপুর, বেলদা প্রভৃতি থানার গ্রামাঞ্চলে যে সমস্ত রেশনের দোকান আছ সেখানে বিগত এক মাস ধরে চিনি পাওয়া যাচ্ছে না। যদিও গ্রামাঞ্চলে তেল ডাল ইত্যাদি কখনও রেশনের দোকানের মাধ্যমে পাওয়া যায় না। এখন চিনি যদি রেশনের দোকানের মারফৎ

না দেওয়া হয়, খোলা বাজারে চিনির দাম বাড়ছে, গ্রামাঞ্চলে যে সমস্ত গরীব মানুষ থাকে তাদের অবস্থা নাজেহাল হয়ে যাচ্ছে। জিনিস পত্রের দাম বাড়ছে, চিনির আকাল রয়েছে, রেশন থেকে যদি চিনি না দেওয়া হয় তাহলে খোলা বাজার থেকে চিনি কেনা অসম্ভব হয়ে যাবে। এই ব্যাপারে আমি খাদ্য সরবরাহ দপ্তরের মন্ত্রী মহাশয়ের বিবৃতি দাবি করছি এবং দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী রতন চন্দ্র পাখিরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী ক্ষেত্র ঘাটালের উপর দিয়ে বহু নদী এবং খাল প্রবাহিত হয়েছে। এই নদী এবং খাল গুলি ভাঙ্গনের ফলে বেশ কিছু মৌজার হাজার হাজার বিঘা জমি বালির স্তুপে পরিনত হয়েছে, সেখানে চাষ আবাদ করা যাচ্ছে না। শুধু তাই নয় এই নদীর তীরে অবস্থিত ঘর-বাড়ি ভয়ঙ্কর ভাবে নদী গর্ভে যেতে বসেছে। ঝুমি নদী ভাঙ্গনের ফলে খাসবাড় মৌজায় হাজার হাজার বিঘা জিম বালির স্তুপে পরিনত হয়েছে এবং এই নদী ভাঙ্গনের ফলে মনসুকা হাই স্কুল ভাঙ্গনের মুখে যেতে বসেছে। তারপর কাটান খালের ভাঙ্গনের ফলে মোহনচক মৌজায় হাজার হাজার বিঘা জমি বালির স্তুপে পরিনত হয়েছে। এই খালের পার্শ্ববর্ত্তী গ্রাম মোহনচক, আলুই, ঈশ্বরপুর ধর্মপুর গ্রামের বেশ কিছু ঘর-বাড়ি ভয়ঙ্কর ভাবে ক্ষতিগ্রস্ত হয়েছে। এই ভাবে ভাঙ্গন হলে এই এলাকার বেশ কিছু মানুষকে ঘর-বাড়ি ছেড়ে চলে যেতে হবে। তাই আমি বালি অপসারণ এবং ভাঙ্গন রোধের জন্য সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী যোগেশ চন্দ্র বর্মন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি জনজীবনের একটা গভীর সমস্যার ব্যাপারে আপনার মাধ্যমে উল্লেখ করতে চাই এবং সাথে মাননীয় অর্থমন্ত্রীর এবং স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, উত্তরবঙ্গের মেডিক্যাল কলেজ এ্যান্ড হাসপাতাল উত্তরবঙ্গের প্রাণ স্বরূপ। এই মেডিক্যাল কলেজে অনেক গুলি ডিপার্টমেন্ট আছে এবং উত্তরবঙ্গের মানুষ সেখানে চিকিৎসা পায়। তবুও আমার দাবি এমন কিছু জটিল অসুখ আছে যে গুলি এখানে চিকিৎসা হয় না। স্ক্যানিং সেখানে হয় না, আই. ভি. পি সেখানে হয় না, ক্যানসার রোগের জন্য রে দেওয়া সেখানে হয় না। এই ধরনের কঠিন জটিল অসুখের চিকিৎসা হয় না। তার জন্য সেখান থেকে গরীব মানুষকে রোগ সারানোর জন্য কলিকাতায় আসতে হয়। কলিকাতা আসার সমস্যা আছে, এখানে থাকার সমস্যা আছে তার উপর পি. জি কিংবা বাঙ্গুরে সিট পাওয়ার সমস্যা আছে। শুনলাম ৫ কোটি টাকা বরাদ্দ হয়েছে। এই ব্যাপারে যথাযত ব্যবস্থা গ্রহনের জন্য মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এই রাজ্যে বামফ্রন্ট সরকার ক্ষমতাসীন হবার পর সরকার থেকে চাকুরীর পাওয়ার বয়স সীমা বাড়িয়ে ৩৫ বছর করেছে সর্ব সাধারণের ক্ষেত্রে কিন্তু রাজ্যের পরিবহন দপ্তরে ড্রাইভার এবং কণ্ডাকটরদের ক্ষেত্রে হঠাৎ বয়সসীমা কমিয়ে কন্ট্রাকটারদের জন্য ২৫ এবং ড্রাইভারদের জন্য ৩০ করে দিয়েছে। এই কাজের জন্য প্রশিক্ষন নিয়ে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নাম লিখিয়েছে, যারা লাইসেন্স নিয়েছে হঠাৎ করে তারা সেই সুযোগ থেকে বঞ্চিত হচ্ছে। এই দপ্তরে ভেইকেল ইন্সপেকটার পদের জন্য এমন সব যোগ্যতার কথা বলা হয়েছে, যেমন হাইট এতো চাই, চেষ্ট এতো চাই, ওয়েট এতো চাই, যার ফলে সেই রকম লোক পাওয়া যাচ্ছে না। ফলে পদ গুলি পড়ে থাকছে। এদের নিয়ে কি যুদ্ধে পাঠানো হবে যার জন্য এই রকম সব চেয়েছে? এই বিষয়ে আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী বীরেন ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্ত্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বর্দ্ধমান জেলার মেমারী থেকে কালনা সংযোগকারী রাস্তা মেমারী বিটরা বাস রুটে দেবীপুর

গাঙ্গুর নদীর উপর যে ব্রীজটি আছে সেটা ক্ষতিগ্রস্ত হয়েছে। এখানে বাস চলাচলের পক্ষে বিরাট অসুবিধার মধ্যে পড়তে হচ্ছে। মাননীয় পরিবহন মন্ত্রীকে এই ব্রীজটি সংস্কারের জন্য আবেদন জানাচ্ছি।

[2.20 - 2.30 p.m.]

**শ্রী কমলেন্দু সান্যাল :** মিঃ স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে পূর্ত্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কর্মক্ষেত্র বাড়ানোর একটা জায়গা তৈরী হয়েছে। রাস্তার ধারে সমস্ত জেলাগুলোতে রাস্তার পাশে বনায়ন হয়েছে, গাছগুলো বাড়ছে। বাস চলতে গেলে গাছের ডালপালা যাত্রীদের গায়ে লাগে এবং যখন গাড়ী পাশাপাশি চলে তখন গাছের ডালে ধাক্কা লাগছে। এরফলে বাসের উপরের যাত্রীরা অনেক সময়ে পড়ে গিয়ে আহত হচ্ছেন। সেজন্য লোক নিয়োগ করে ডালপালা ছেঁটে যদি গাছগুলোর যথাযথ লালন করা যায়, তাহলে আমার মনে হয় এর দ্বারা শুধু যাত্রীদের যাতায়াত এর ক্ষেত্রে স্বাচ্ছন্দ্য আসবে না, সাথে সাথে সরকারের কিছু আয়ও হবে। গাছগুলোর নিলাম করে বিক্রির ব্যবস্থা করা যেতে পারে। রক্ষক যেন ভক্ষক না হয় এই রকম ব্যবস্থার মধ্যে দিয়ে এগুতে বলবো। মাননীয় পূর্তমন্ত্রী এটা একটু দেখুন।

**শ্রী ধীরেন্দ্র নাথ সেন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর কাছে একটি আবেদন রাখছি। আশাকরি তিনি আমার আবেদনটি বিচার করে দেখবেন। বীরভূমের মহম্মদ বাজারের কাছে ময়ুরাক্ষী ব্যারেজ আছে। দারোকা নদীতে বারোমাস জল থাকে, যারফলে ৭/৮ টি গ্রাম বিচ্ছিন্ন হয়ে আছে এবং নদীর ওপারে আদিবাসী সম্প্রদায়ের মানুষ, যারা বাস করে তাদের যাতায়াত করতে লেখাপড়া করার জন্য, বাস ষ্ট্যান্ডে যাওয়া ইত্যাদি ব্যাপারে সাত-আট মাইল ঘুরে যেতে হয়। ব্যারেজটি আজ থেকে প্রায় ৩৫ বছর আগে নির্মিত হয়েছিল। একটি সেতু নির্মাণের জন্য ওখানকার বাসিন্দারা এর আগে অনেক আবেদন নিবেদন করেছেন পূর্তমন্ত্রীর কাছে। তবুও ঘুম ভাঙছে না। আশাকরি, পূর্তমন্ত্রী সেতু নির্মাণের এই নিবেদনটি বিবেচনা করবেন।

**শ্রী তপন হোড় :** মিঃ স্পীকার স্যার, আপনার অনুমতি নিয়ে বলছি। গতকাল কলেজ ষ্ট্রীটে কফি হাউসের সামনে আমরা সাম্প্রদায়িক বলে চিহ্নিত করেছি যে দলকে, সেই দলের (বি. জে. পি.র) ছাত্র সংগঠন লেনিনের কুশ পুত্তলিকা পুড়িয়েছে। এবং তারা হুমকী দিয়েছে যে লেনিন স্কোয়ারে অর্থাৎ ধর্মতলায় লেনিন স্কোয়ারে হামলা করবে। বিষয়টি হচ্ছে লেনিন সারা পৃথিবীর কাছে শুধু আদর্শ নয়, সারা পৃথিবীর শোষিত, বঞ্চিত মানুষের কাছে আদর্শ নয়, আমাদের ভারতবর্ষের স্বাধীনতা সংগ্রামে ভারতবর্ষের সাম্রাজ্যবাদী শাসনের সময়ে তিনি - এই মূর্খেরা জানেনা - কংগ্রেসকে মঞ্চ হিসাবে ব্যবহার করতে বলেছিলেন। ওদের সেই সৌজন্য বোধটুকুও নেই। আমি রাজ্য সরকারের কাছে বলতে চাই যে, যে সাম্প্রদায়িক শক্তি এই কীর্তিটা ঘটিয়েছে - মহামতি লেনিন সারা পৃথিবীর কাছে, শোষিত-বঞ্চিত মানুষের কাছে স্বীকৃত নন, আমাদের সাম্রাজ্যবাদী শাসনকালে তিনি কংগ্রেসকে মঞ্চ হিসাবে দেখেছিলেন। সেখানে দাঁড়িয়ে আমি দৃষ্টি আকর্ষণ করতে চাই, এই নিন্দা আমরা বামপন্থীরা শুধু নয়, কংগ্রেসীদের কাছেও আবেদন জানাচ্ছি, তাঁরাও নিন্দা করুন। ধর্মতলার লেনিনের মূর্ত্তিকে তার তুলে নেবার জন্য যে ষড়যন্ত্র করছে তার বিরুদ্ধে ব্যবস্থা নিতে আমি রাজ্য সরকারের কাছে আবেদন করছি।

**শ্রী ননী কর :** স্যার, আজকে সঠিকভাবেই প্রশ্ন উঠেছে। আমাদের রাজ্যে কিছু সমাজবিরোধী লোক, সামন্ততান্ত্রীবাদীও বটে তারা আজকে লেনিনের মূর্তি সরাতে চাইছে। আজকে ওই দুঃসাহসীরা লেনিনের মূর্তি সরাতে চাইছে এবং লেনিনের কুশ পুত্তলিকা দাহ করেছে। এটা যে বলছি খুব খুশির কথা যে আমাদের বিরোধীদলের নেতা সিদ্ধার্থবাবু, তিনিও বলেছেন যে লেনিনের মূর্তি থাকুক। কারণ এটা সকলের গর্ব। এই মার্কস, এ্যাঙ্গেলস্ এরা দার্শনিক, সমাজের পরিবর্তন করেছিলেন। সেই দার্শনিক হিসাবে ওঁরা সকলেরই

শ্রদ্ধার পাত্র। আজকে কংগ্রেস বন্ধুদের আমি বলবো এটা হয়তো ভুল করে চেঁচিয়ে ফেলেছেন কিন্তু বিষয়টা আজকে গোটা ভারতবর্ষের। দার্শনিক, গান্ধীজীর মূর্তিও এবং অন্যান্য আরো অনেকের মূর্তি রাস্তায় রয়েছে, এটা সকলেরই সম্মান করার কথা। বিশেষ করে কংগ্রেস বন্ধুদের মনে রাখার দরকার আজকে যে ফ্যাসিস্ট কায়দায় শুরু হয়েছে সেটা এক সময়ে ১৯৭০-৭১ সালেই শুরু হয়েছিল এবং তখন আপনারা ভেবেছিলেন এটা শুধুমাত্র সি. পি. আই (এমের) উপরেই আক্রমন হবে। কিন্তু দেখা গেল যে কংগ্রেসও পার পায় নি। ঠিক তেমনি আজকে আপনারা খুশী হতে পারেন কিন্তু এইধরণের ফ্যাসিস্ট বাদী আক্রমন শুরু হয়েছে, যেটা লেনিনের মূর্তি দিয়ে শুরু হয়েছে তার থেকে কেউ বাদ যাবে না এবং সারা ভারতবর্ষে একটা সর্বনাশ হতে চলেছে। এই কারণে লেনিনের বিরুদ্ধে এই ধরণের কথাবার্তা এর তীব্র প্রতিবাদ করছি।

**শ্রী লক্ষ্মণ চন্দ্র শেঠ** : মাননীয় স্পীকার মহাশয়, সোভিয়েত রাশিয়ার ঘটনাতে আজকে সাম্রাজ্যবাদীরা উল্লসিত এবং আমাদের দেশের ধনিক বণিক শ্রেণীও সোভিয়েত ঘটনার পরিপ্রেক্ষিতে উল্লসিত। এতোদিন ধারণা ছিল যে, কংগ্রেস দল সাম্রাজ্যবাদীদের পক্ষে কিন্তু এখন দেখছি বি জে পিও সাম্রাজ্যবাদীদের সেবাদাস। এতোকাল কংগ্রেসই এই ধরণের ভূমিকা পালন করে এসেছে, এখন আমরা লক্ষ্য করছি যে সাম্রাজ্যবাদীর দালাল হিসাবে ভারতীয় জনতা পার্টি বিভিন্ন চক্রান্ত করছে এই ভারতবর্ষের মাটিতে। গতকাল তারা একটা মিটিং করেছে এবং সিদ্ধান্ত নিয়েছে যে, ধর্মতলার থেকে লেনিনের মূর্তি সরিয়ে ফেলবেন এবং আমাদের পার্টির অফিস আলিমুদ্দিন স্ট্রীটে আগুন লাগাবে। কিন্তু আমিও বলছি যে তাদের ক্ষমতা থাকে তার ওই মূর্তি সরাক এবং আগুন লাগাক। আমি একথা বলছি যে যতদিন পশ্চিমবঙ্গে কমিউনিষ্ট পার্টি থাকবে ততদিন ধর্মতলা থেকে লেনিনের মূর্তি সরানো যাবে না। আমাদের পার্টির অফিসেও আগুন লাগাতে পারবেন না। একথাটা মুর্খের দল এবং অর্বাচিনীরে দলরা বুঝুন। এই প্রসঙ্গে ফরাসী দেশের কথা বলি সেখানে প্যারা কমিউনে ৭০ দিনে পতন হয়েছিল এবং সেই অভিজ্ঞতা নিয়েই ৭০ বছরের সমাজতান্ত্রিক দেশ গড়ে উঠেছিল। এই ৭০ বছরের সমাজতান্ত্রিক দেশ রাশিয়ার উপরে বিপর্যয় হল কিন্তু আগামী দিনে রক্ত মাংসের সংগ্রামের মধ্যে দিয়ে পৃথিবীতে ৭০০ বছরের সমাজতান্ত্রিক দেশ গড়ে উঠবে। সুতরাং মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীকে অনুরোধ করছি তিনি যাতে অবিলম্বে পদক্ষেপ গ্রহণ করেন।

**মিঃ স্পীকার** : ডাঃ আবেদিন, লেনিনের মূর্তি যখন বসানো হয়েছিল তখন তো আপনি মন্ত্রী ছিলেন। লেনিনের স্ট্যাচু যখন বসানো হয় তখন তো চীফ মিনিষ্টার সিদ্ধার্থ শঙ্কর রায় এবং আপনিও তো সেই সময়ে মন্ত্রী ছিলেন। লেনিনের স্ট্যাচু যখন এসপ্ল্যানেডে বসানো হয় তখন মুখ্যমন্ত্রী তো সিদ্ধার্থ বাবু এবং আপনিও মন্ত্রী ছিলেন?

**ডাঃ জয়নাল আবেদিন** : স্যার, আমি ছিলান না। এটা আমার সময়ে হয়নি। আই ডিসটিংটলি রিমেমম্বার যে এটার সময়ে হয় নি, সুতরাং আমার স্মৃতিভ্রমের কোন কারণ নেই, আমার সময়ে এটা হয় নি। আজকে সোভিয়েত রাশিয়াতে লেনিনকে নিয়ে যে পরিবর্তন এসেছে সেটা অপনাদের একটা গবেষণার কারণ আছে। আজকে লেনিনের উপরে যে আক্রমন হয়েছে, আগামীকাল আপনার লেলিন বিরোধী যারা তারা আপনাকে আক্রমণ করবে। আমরা চেষ্টা করবো আপনাকে নিরাপত্তা দিতে কারণ ইউ আর দি কাস্টডিয়ান আমরা চেষ্টা করবো। কিন্তু আপনার দুবৃত্তের দল যদি জেগে ওঠে আপনাকে ছাড়বে না।

[2.30 - 2.40 p.m.]

আপনি তো জানেন ছোট ছোট কিছু কথা এ্যান, নট ফর এই কতকগুলি কথা এমন ভাবে ব্যাখ্যার

পরিবর্তন করে দেয়, আমার ধারণা এখানে তো কিছু মনীষী আছেন আপনারা যারা লেনিনবাদে বিশ্বাস করেন জীবনে যা পালন করার কথা বিশ্বাস করেন তারা আর একবার গবেষণায় বসুন। কেন আপনাদের এই পরাজয়, কেন একটা মতবাদ ধসে গেল তাসের ঘরের মতন। স্যার, আমরা জানি ম্যান ইজ মর্টাল বাট দি এ্যাচিভমেন্টস এ্যান্ড থটস আর ইমমর্টাল। আজকে কেন এই আঘাতটা এসেছে; আপনি তো অনেকটা সুবিধাই দেন একদিন যদি আলোচনার সুযোগ দেন ঐ তাত্ত্বিক ননীবাবু আছেন আর ঐ হলদিয়ার এম. এল. এ. শেঠজী আছেন আমাদেরকে এদের সঙ্গে মোকাবিলা করার সুযোগটা দিন। রাশিয়ার লেনিন মূর্ত্তি যদি ওরা সরিয়ে দেন তাহলে আমরা চাঁদা দিতে প্রস্তুত আপনারা এখানে মূর্ত্তি নিয়ে আসুন। মহামানবের উপর এই জিনিষ কষ্টদায়ক। আমি নিজে পরিণত বয়সে রাজনীতি করতে এসেছি, আমি ছাত্র রাজনীতি করিনি, যুব রাজনীতি করিনি, এটা আমার প্রফেশান ছিল না। কিন্তু আমি যখন পরিণত বয়সে এসেছি তখন আমি বুঝেছি যে এটা হচ্ছে হিউম্যান নেচারের এগেনষ্টে একটা ফাইট। এটা থাকতে পারেনা। গান্ধীবাদ আজকে ১০৫ বছর অতিক্রম করে গেল আপনাদের লেনিনবাদ মার্কসবাদ শতবর্ষ হতে ৩০ বছর বাকি আছে কিন্তু তার আগেই ধষে গেল। স্যার, আপনারা এত ভোল পালটাতে ওস্তাদ, আজকে যখন আলোচনা হবে তখন আমি মেহেবুব জাহিদিকে কিছু কমপ্লিমেন্ট দিতে প্রস্তুত, আপনি যদি এখানে আলোচনা দেন তাহলে আমি কিছু বক্তব্য রাখতে পারি। স্যার, ইতিহাস তো কারুকে ক্ষমা করবে না, আপনারা যে ষ্টিম রোলার চালাচ্ছেন তার প্রতিবাদ করবে, তবে আপনাদের গায়ে কারুকে হাত দিতে দেব না তার আগে আমাদেরই জীবন যাবে আমাদের জান কবুল রইল। স্যার, আপনি জানেন স্ট্যালিনের এখানে কি পরিণতি হয়েছে, স্যার, আজকে এদেরও এই পরিণতি হবে। আমি আশা করিনা, কামনাও করিনা বিভিন্ন মতবাদ থাকবে কিন্তু ভুল মতবাদ পৃথিবীতে কখনই স্থায়ী হয়নি। তাই সংশোধনের সময় আছে। ভারতে বুদ্ধ গান্ধীর জন্ম হয়েছিল, ইউরোপে জন্ম হয় হিটলার নিরো এখানে জ্যোতি বসুর জন্ম হয়, এখানে হাসিম আবদুল হালিমের জন্ম হয়।

**মিঃ স্পীকার :** এখানে ডাঃ জয়নাল আবেদীনের মতন লোকের জন্ম হয়।

**ডাঃ জয়নাল আবেদীন :** সুতরাং আমি আপনার কাছে নিবেদন করব আমি বিশ্বনাথ বাবুর জেলের বক্তব্য দেখেছি সেখানে যা দেখলাম তাতে মনে হয়েছে এ্যাসেম্বলীতে থাকার চেয়ে জেলে থাকা ভাল, অনেক বেশী আরামের, অনেক বেশী নিরাপদ।

**মিঃ স্পীকার :** তা সত্ত্বেও এরা আপনাদেরকে জেলে ভরবে না।

**ডাঃ জয়নাল আবেদীন :** স্যার, আমরা দেখেছি গান্ধীর কি ভাবে মৃত্যু হয়েছে, ইন্দিরা গান্ধী কি ভাবে মারা গিয়েছে, রাজীব গান্ধী কি ভাবে মারা গিয়েছে। জীবনে আমরা ভোগ বলে কিছু জানিনা, ত্যাগেই আমাদের মহত্ত্ব, কিন্তু এদের যে ভোগবল তা জেলে রূপায়িত করেছে।

**মিঃ স্পীকার :** ডাঃ আবেদীন আমার শুধু কয়েকটি কথা বলার আছে। কেউ তো হিন্দু থেকে খৃষ্টান হয়, মুসলিম থেকে খৃষ্টান হয়, এই যে ধর্ম পালটায় কেন পালটায় ধর্ম খারাপ বলে না বিশ্বাস হারায় বলে?

**ডাঃ জয়নাল আবেদিন :** আমাদের ধর্মে কিছু সুবিধাবাদ আছে। পরিবর্ত্তন বেশী হয়নি। ইতিহাস যদি গবেষণা করে দেখি - এদের মধ্যে অচ্ছুৎবাদ ছিলো সমালোচনা করা ঠিক হবে না, বিদ্যার্থী পরিষদ বাইরে চীৎকার করবেন। আমি উস্কানি দিতে প্রস্তুত নই। মান্যবর প্রফেসর এখানে আছেন। মুসলমান থেকে যখন হিন্দু হয় তখন বারো মাস কালীপূজো করেন আর যখন হিন্দু থেকে মুসলমান হয় তখন রাস্তায় গরু খেয়ে বেড়ায়।

**মিঃ স্পীকার ঃ** ধর্ম খারাপের জন্য কি এই পরিবর্ত্তন হয়?

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** ধর্মতো একটা রিলিজিয়ান ম্যাটার। রিলিজিয়ান মীনস রুল অফ লাইফ। স্যার, শরৎচন্দ্রের পথের দাবীতে সকল ধর্ম মিথ্যা, "আদিম যুগের কুসংস্কার মাত্র, মানুষের এতোবড় শত্রু আর নেই।"

**মিঃ স্পীকার ঃ** ধর্ম বলতে, একটা মোহতে পড়ে মানুষ ধর্ম চেঞ্জ করে? ভালোবাসা বা প্রেম, টেমের কোনো রকম ব্যাপার থাকতে পারে, তার মানে কি ধর্মটা খুব খারাপ ছিলো যার জন্য সে ধর্ম পাল্টাচ্ছে? প্রেমে পড়ে করছে না ভালোবাসায় পড়ে করছে এটার ব্যাখ্যা কে করবে?

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** (অফ দি রেকর্ড)।

**মিঃ স্পীকার ঃ** এটা নিয়ে এখন বিস্তারিত আলোচনার দরকার। প্রনস এ্যান্ড কনস আলোচনার দরকার। যে কোনটা ভালো কোনটা খারাপ।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মার্কসবাদ হ্যাজ বিন অ্যাবানডান্ড বাই হোল ওয়ার্ল্ড। ত্রিপুরা অ্যান্ড কেরালা এরা সব মার্কসবাদ অ্যাবানডান্ড করেছে। ওয়েস্ট বেঙ্গল একাট ছোট আইল্যান্ড এবং সেখানে মার্কসবাদ রয়েছে। এবং আমার মনে হয় দ্যাট ইজ অনলি সিক্স মান্থস অ্যান্ড হাপ।

**মিঃ স্পীকার ঃ** আমার এই প্রসঙ্গে একটা গল্প মনে পড়ে যাচ্ছে, সার্কাসে একটা গাধা ছিলো। কিন্তু তার মালিক তাকে খুব খাটাতো, ভালো খেতে দিতো না, অযত্ন করতো। সেই সার্কাসে আর একটা কুকুর ছিলো। কিন্তু তাকে মালিকের মেয়ে খুব যত্ন করতো, ভালো খেতে দিতো, একদিন মেয়েটি তারের উপর দিয়ে যখন খেলা দেখাচ্ছিল তখন গাধা এবং কুকুর তলায় ছিলো দাঁড়িয়ে। তখন কুকুরটা গাধাকে বললো— তোকে তো ভালো খেতে দেয় না, যত্ন করে না, খাটায়, তুই পালিয়ে যা। তখন গাধা বললো যে না, আমি যাবো না। তার কারণ মালিক বলেছে আমার মেয়ে যেদিন খেলা দেখাতে গিয়ে তারের ওপর থেকে পড়ে যাবে সেদিন তোর সঙ্গে আমার মেয়ের বিয়ে দেবো। আমি সেই আশাতেই আছি।

**ডাঃ গৌরীপদ দত্ত ঃ** স্যার, ওদের কথা শুনে আমার একটা শ্লোক মনে পড়ছে। শ্লোকটা উদ্ভট শ্লোক এবং শ্লোকটার দুটো মানে আছে। শ্লোকটা হচ্ছে—

কেশবং পতিত দৃষ্টা, দ্রোণ হর্ষ মুপাগমত্।

রুদন্তি পান্ডব সর্ব্বে, হা কেশবঃ, হা কেশবঃ।।

তার প্রথম মানে হচ্ছে, কেশব মানে হচ্ছে কৃষ্ণ, কৃষ্ণের পতন দেখে দ্রোণ খুব আনন্দিত হয়েছে এবং তা দেখে পান্ডবরা হা কৃষ্ণ, হা কৃষ্ণ করছে। আর দ্বিতীয় মানে হচ্ছে— কে মানে জল, আর শব মানে মড়া। তার মানে জলে মড়া পড়ে আছে; আর দ্রোণ মানে কাক, তা দেখে কাক খুব আনন্দিত হয়েছে; আর পান্ডব মানে শৃগাল, তা দেশে শৃগালরা চিৎকার করছে, অর্থাৎ ওরা। জলে মড়া পড়ে আছে বলে কাক খুব আনন্দিত কিন্তু ঐ মড়া খেতে পাচ্ছে না বলে ঐ শৃগালরা চিৎকার করছে। আর এখানে জয়নাল বাবুরাও চিৎকার করছে। আপনারা ভেবে দেখুন স্বাধীনতার পর জওহরলাল নেহেরুর নেতৃত্বে এখানে ক্যাপিটালিস্টদের শিল্প গড়ার ব্যাপারে দুয়ার খুলে দিয়েছিলেন। কারণ তারা ভেবেছিলেন ঐ ক্যাপিটালিস্টরা টাকা-পয়সা তুলে আমাদের ইন্ডাস্ট্রিকে ডেভালপ্ করবে। ক্যাপিটালিজিম্ ইজ অলসো ইন্টারন্যাশনাল ফেনোমেনন্। ওরা ভেবেছিলেন বিদেশী ক্যাপিটালিস্টরা ইনভেস্ট করলে অনেক বেশী লাভ হবে, দেশে অনেক শিল্প গড়ে উঠবে। কিন্তু তা হয়নি, ওরা কাঁচামাল নিয়ে নিজেরা অনেক লাভ

করল, কিন্তু আমাদের এখানে ইন্ডাসট্রি গড়ে উঠল না। ১৯৫৬ সালে আমাদের কাছে সোভিয়েতরা বেসিক ইন্ডাস্ট্রি করার জন্য যে টার্মস্ অ্যান্ড কন্ডিশান দিয়েছিল, সেই কথাটা আমাদের বন্ধুরা ভুলে যাচ্ছে। তারা এও ভুলে যাচ্ছেন যে একটা বড় সোসালিস্ট ক্যাম্প বন্ধু আমাদের ছিল বলে, আজ ভারতবর্ষ মাথা তুলে একটা পজিশানে যেতে পেরেছে, আমেরিকার সঙ্গে একটা বারগেনিং পজিশানে যেতে পেরেছে। সোসালিস্ট কান্ট্রি যদি বালকানাইজেশান হয়ে যায়, তাহলে ডেভালপিং কান্ট্রির পাশে দাঁড়াবার কোন শক্তি থাকবে না এবং শক্তি যদি না থাকে তাহলে এই কান্ট্রিগুলো আর ডেভালপড্ হতে পারবে না। ভারতবর্ষও বালকানাইজড্ হয়ে যাবে। সুতরাং আজকে সোভিয়েতের দুরাবস্থা দেখে আমাদের কংগ্রেসী বন্ধুদের আনন্দিত হওয়ার কিছু নেই, এই কথাটা আমি তাদের মনে করিয়ে দিতে চাই যে জলে মড়া পড়েছে দেখে ওদের আনন্দিত হবার কিছু নেই।

**শ্রী পরেশ চন্দ্র অধিকারী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি প্রথমিক ও মাধ্যমিক শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সংবাদপত্রেও এই সংবাদটা বেরিয়েছে। আমাদের উত্তরবঙ্গ শহরে জলপাইগুড়ি জেলার ধুমপুড়ির একটি স্কুলে একজনকে করনিকের চাকরির নিয়োগপত্র দেওয়া হয়েছে। তিনি ১৯৭২ সালে বাংলাদেশের ঢাকার জোড়কলেজ থেকে পাশ করেছেন। আমরা সকলে জানি যে মার্চ ১৯৭১ সালেরপর যারা বিদেশ থেকে এসেছেন তারা কেউ আমাদের দেশের নাগরিকত্ব পাইনি। কিন্তু ঐ ব্যক্তিটি ১৯৭১ সালেরপর অনুপ্রবেশ করেছে, এই অভিযোগ প্রমাণিত হওয়া সত্বেও তার নিয়োগপত্র বাতিল হল না। তাহলে সে চাকরি পেল কি করে এই বিষয়ে তদন্ত করা হোক।

**শ্রী নির্মল দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এই অভিযোগটা এখানে অনেকই বলেছেন, সম্প্রতি আমাদের জলপাইগুড়ি জেলার একটি ব্লকে ৪৯ জন লোক ম্যালেরিয়ায় মারা গেছে। ওখানে যিনি সি. এম. ও. এইচ আছেন তার নাম আমি উল্লেখ করতে চাই না। সেখানে আপৎকালীন ও জরুরী অবস্থার ভিত্তিতে রোগ নিরাময় ও নির্ণয় ব্যবস্থা করার দরকার ছিল, কিন্তু তিনি তা করেননি। জেলা পরিষদের সভাপতি যিনি আক্রান্ত হয়ে হাসপাতালে ভর্ত্তি হন, তার ট্রিটমেন্টের ব্যাপারে ডি. এম থেকে আরম্ভ করে সবাই অনুরোধ করলেন, কিন্তু তিনি এমন অপদার্থ যে সেখানে কোন ব্যবস্থা নেননি। জেলা পরিষদের সভাধিপতি তিনি বাথরুমে কমোট থেকে পড়ে যান, কিন্তু সেখানে কোন সুইপার ছিল না বা কোন লোক ছিল না। ফলে সঙ্গত কারণেই আমি স্বাস্থ্যমন্ত্রীকে অনুরোধ করছি যে ঐ ভদ্রলোককে অবিলম্বে হাসপাতালে সি. এম. ও. এইচ পদ থেকে সরানোর ব্যবস্থা করা হোক। তাছাড়া জলপাইগুড়ি জেলাতে মানুষের মৃত্যুর মিছিল চলছে। সেখানে একটা জেলাতেই প্রায় ২০ হাজার মানুষ আক্রান্ত হয়েছে, এটা খেলনা জিনিস নয়। সরকারী রিপোর্ট বলছে যে সেখানে শতাধিক মানুষের মৃত্যু হয়েছে, কিন্তু বেসরকারী মতে এই মৃত্যুর সংখ্যা আরও বেশী। অবিলম্বে জলপাইগুড়ি জেলার সি. এম. ও. এইচ-কে সরিয়ে নিয়ে আসা হোক।

**শ্রী লক্ষ্মী রাম কিস্কু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, গত বিধানসভা নির্বাচনের পরে কংগ্রেস যেহেতু আমার বিধানসভা এলাকায় অনেক কম ভোট পেয়েছে তাদের ভোট যেহেতু অনেক কমে গেছে সেই জন্য ইদানীংকালে কংগ্রেসীরা ছদ্মবেশে ঝাড়খন্ডীদের মধ্যে ঢুকে গেছে এবং ওখানকার নানা এলাকায় সবুজ ফেট্টি বেঁধে সন্ত্রাস সৃষ্টি করছে। কিছু জায়গায় ঘর পুড়িয়েছে, গরু, ছাগল লুঠ করেছে। এই সব ঘটনা ঘটেছে। তাই আমার এলাকায় বোরোতে একটা থানা হবার কথা বিবেচনাধীন আছে। অবিলম্বে সেই থানা নির্মান করার কাজ শুরু করা হোক এবং থানা চালু করার ব্যবস্থা করা হোক।

**শ্রী সুভাষ চন্দ্র নস্কর** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রথম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় ১৯৫১ সালে দক্ষিণ ২৪ পরগনার সুন্দরবনের মোল্লাখালিতে একটি স্বাস্থ্যকেন্দ্র গড়ে ওঠে। ৪০ বছরের মধ্যে এই মোল্লাখালি স্বাস্থ্য কেন্দ্রটির অবস্থা এমন হয়েছে - বাসন্তী, গোসাবা, হিঙ্গলগঞ্জ, সন্দেশখালির মানুষ এই স্বাস্থ্যকেন্দ্রে চিকিৎসার জন্য যায়। ডাক্তার, নার্স অন্যান্য ষ্টাফরা সেখানে বসতে পারে না, উপরথেকে জল পড়ে, মাথায় ছাতি ধরে চিকিৎসা করতে হয়। এমতাবস্থায় ঐ বিশাল এলাকা জুড়ে সমস্ত রকম চিকিৎসা প্রায় বন্ধ হতে চলেছে। ডাক্তার আছে, ষ্টাফ আছে, ওষুধ যায়, কিন্তু বসার জায়গা নেই। আমাদের জেলার সুন্দরবনের এই স্বাস্থ্য কেন্দ্রটি সব চেয়ে পুরাতন এবং এটি ১৯৫১ সালে তৈরী হয়েছিল, সেটা মেরামত করার জন্য আপনি যথোপযুক্ত ব্যবস্থা গ্রহণ করুন, নাহলে ঐ এলাকার সমস্ত চিকিৎসা ব্যবস্থা ভেঙ্গে পড়বে। আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুরেন্দ্র নাথ মাঝি** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিদ্যুৎ, মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, শিক্ষা প্রতিষ্ঠানের বিদ্যুৎ বিল ব্যবসায়িক প্রতিষ্ঠানের মত নেওয়া হচ্ছে। স্কুলের ফিজ এমনিতেই কম নেওয়া হয় - ব্যবসায়িক প্রতিষ্ঠানের হারে স্কুলের বিদ্যুৎ বিল নেওয়া হচ্ছে। স্কুল হচ্ছে শিক্ষা প্রতিষ্ঠান। তাই স্কুলের ক্ষেত্রে একটা নতুন নীতি অনুসরণ করার জন্য অনুরোধ করছি।

**শ্রী নন্দদুলাল মাঝি** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে উচ্চ শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। ইন্দাস, পাত্রসায়র থানা এলাকায় কোন কলেজ নেই। ঐ এলাকার ছাত্র ছাত্রীদের দূরবর্তী শহর, বর্ধমান শহরে উচ্চ শিক্ষার জন্য আসতে হয়। ফলে সাধারণ গরীব ছেলেরা আসতে পারে না। আমি তাই মাননীয় উচ্চ শিক্ষা মন্ত্রীর নিকট অনুরোধ করছি, অবিলম্বে এই ইন্দাস, পাত্রসায়র এলাকায় একটি কলেজ করা হোক।

**শ্রী ভন্দু মাজি** : মিঃ স্পীকার, স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী এলাকা বলরামপুরে প্রায় ২৫ থেকে ৩০ হাজার লোক বাস করে। সেখানে নানা রকম অফিস আছে, রেল ষ্টেশন আছে, নিয়ন্ত্রিত বাজার আছে, স্কুল কলেজ আছে। এত জনসংখ্যা থাকা সত্বেও এখন পর্যন্ত পৌর এলাকা সেখানে হয়নি। আমি তাই আপনার মাধ্যমে পৌর মন্ত্রীর নিকট দাবী রাখছি যে, অবিলম্বে এই শহরটিকে পৌর এলাকা বলে ঘোষণা করা হোক।

[2.50 - 3.00 p.m.]

**(Including adjournment)**

**শ্রী দ্বিজেন্দ্র নাথ রায়** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে প্রাথমিক, মাধ্যমিক, মাদ্রাসা শিক্ষা বিভাগের মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। ১৯৮২ সালে আমার ওখানে একটা মাদ্রাসা তৈরি হয়েছিল - বাসন্তি হেদায়াতুল্লা মাদ্রাসা। ক্লাস ফাইভ, সিক্স পর্যান্ত সেটা অনুমোদিত। আমার অনুরোধ, এটা ক্লাস সেভেন, এইট পর্য্যন্ত যাতে হয় অর্থাৎ ৪ টি ক্লাস হয় তার জন্য আমি আবেদন জানাচ্ছি। ঐ এলাকায় ইতিমধ্যেই অনেক ছাত্রছাত্রী বেড়ে গিয়েছে। আশেপাশের এলাকায় সেখানে কোন শিক্ষার সুযোগ নেই। হাইস্কুল ৫ কি. মি.ঃ দূরে। আগে মাদ্রাসায় এ্যাডাল্টরা পড়তেন কিন্তু এখন অল্প বয়স থেকে ছাত্ররা মাদ্রাসায় পড়ে। বাচ্ছাদের পক্ষে এতো দূরের স্কুলে যাওয়া সম্ভব নয়। মাননীয় মন্ত্রীমহাশয়ের কাছে অনুরোধ, অবিলম্বে সেখানে এটা অনুমোদন করুন।

**শ্রী সমর হাজরা** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় পরিবহণ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। মেমারী, তারকেশ্বর, চকদীঘি রোডে যে বাসের রুট রয়েছে তা দীর্ঘদিনের। বহু

যাত্রী এই রুটের মাধ্যমে যাতায়াত করেন কিন্তু সেখানে রাস্তার অবস্থা খুব খারাপ। একে তো রাস্তার পীচ উঠে মাঝে মাঝে গর্ত হয়ে গিয়েছে তার উপর জল জমে থাকায় অবস্থা আরো ভয়াবহ হযে উঠেছে। যে কোন মুহূর্তে সেখানে বাস, ট্রাকের এ্যাকসিডেন্ট হতে পারে। সন্ধ্যার পর সেখানে বাস থাকে না। রাস্তাটি অবিলম্বে মেরামত করার জন্য পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পরিবহণমন্ত্রীর কাছে আবেদন করছি সেখানে সরকারী বাস চালানো হোক।

**শ্রী বীরেন্দ্র কুমার মৈত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে অনেক ধন্যবাদ, আপনি আমাকে সময় দিয়েছেন। স্যার, আমি একটি অত্যন্ত জরুরী বিষয় এখানে তুলতে চাই। আপনিও স্যার, এক জায়গার এম. এল. এ, আপনিও নিশ্চয় এটা অনুভব করবেন। স্যার, পাটের দাম কোলকাতায় প্রতিদিন ১০ টাকা করে কমছে - ৪ দিনে ৪০ টাকা কমেছে। আমাদের ওখানে কুইন্টাল প্রতি ৮০ টাকা কমেছে। মিল মালিকরা পরিষ্কার বলছে যে আমরা পাট কিনব না। কিছুদিন পরে পুজো আসছে। তারা যদি না কেনে তাহলে বাজারে বায়ার, পারচেসাররা আসবে না ফলে জলের দামে কৃষককে পাট বিক্রি করে দিতে হবে। আগামীকাল আমাদের নন অফিসিয়াল ডে আছে, আমি অনুরোধ করবো, কাল এ বিষয়ে আলোচনা করে প্রস্তাব গ্রহন করা হোক।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, আমাদের দলের নেতা শ্রী সিদ্ধার্থ শঙ্কর রায় এবং একজন মিলিটারি জেনারেলকে হত্যা করার জন্য উগ্রপন্থী দল যারা এসেছিল উড়িষ্যাতে তারা ধরা পড়েছে। এ ব্যাপারে আমার মনে হয় এই হাউস থেকে একটা প্রস্তাব নেওয়া দরকার। সিদ্ধার্থ রায়কেহত্যা করার জন্য যারা এসেছিল তাদের বিরুদ্ধে প্রস্তাব নিয়ে সেটা কেন্দ্রীয় সরকারের কাছে পাঠানো দরকার এবং সকলে মিলে এ ব্যাপারে সিদ্ধান্ত নেওয়া দরকার। এই যে উগ্রপন্থীরা চলে আসছে তারা যে কোন নেতাকে হত্যা করতে পারে কাজেই আমি আবার বলব, এর প্রতিবাদ করে সকল সদস্যের একমত হয়ে এখানে প্রস্তাব গ্রহন করা হোক।

**শ্রী লক্ষণ বাগদী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। জি. টি. রোড থেকে অন্ডাল ষ্টেশান ও বাজার পর্য্যন্ত যে রাস্তাটি গিয়েছে তার মাঝখানে সিঙ্গাবনী বলে একটি ছোট নদীর উপর একটি ব্রীজ আছে। এটা অনেকদিন আগে করা হয়েছিল। বর্তমানে এর অবস্থা খুব খারাপ। এর উপর দিয়ে ট্রাক, বাস সিঙ্গল লাইনে চলাচল করে। মাননীয় মন্ত্রীমহাশয়ের কাছে অনুরোধ, এটা ভালোভাবে তৈবী করা হোক এবং যাতে ডবল লাইনে সেখানে গাড়ী যেতে পারে তার ব্যবস্থা করা হোক।

## Zero Hour

**শ্রী আবদুল মান্নান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমাদের সংবিধানে তপশীল সম্প্রদায়ের লোকদের জন্য কিছু সুযোগ সুবিধার ব্যবস্থা করা আছে। সেই সুযোগ সুবিধা পেতে গেলে প্রামান্য প্রমানপত্র বা সার্টিফিকেট জমা দিতে হয়। এই সার্টিফিকেট দেওয়া হয় এস. ডি. ও-র অফিস থেকে। কিন্তু রাজ্যের সর্বত্র কয়েক বছর ধরে তপশীল সম্প্রদায়ের লোকেরা আবেদন পত্র জমা দিয়েছে সার্টিফিকেট নেবার জন্য, বিশেষ করে যারা শিক্ষার দিক থেকে পিছিয়ে আছে তারা এই সার্টিফিকেট পেতে অত্যন্ত কষ্ট ভোগ করছে। ৩/৪ বছর ধরে কোন সার্টিফিকেট তাদের ইস্যু করা হচ্ছে না। তার ফলে ছেলেদের বয়স বেড়ে যাচ্ছে, তারা চাকুরীর জন্য দরখাস্ত করতে পারছে না। আমি এস. ডি.ও অফিসে খোঁজ নিয়ে জেনেছি, তারা বলছেন যে ষ্টাপ না থাকার জন্য ইনকোয়ারী করে উঠতে পারা যাচ্ছে না, সে জন্য এগুলি হচ্ছে

না। ফলে আমাদের সমাজের তপশীল সম্প্রদায় খুবই অবহেলিত হচ্ছে। কাজেই তাদের স্বার্থে এই সার্টিফিকেটগুলি ইমিডিয়েট তারা যাতে পেতে পারে তার জন্য ব্যবস্থা করুন।

**শ্রী আবুল হাসনাত খান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে সংশ্লিষ্ট দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বহরমপুর পৌরসভা কংগ্রেসের দ্বারা পরিচালিত। দীর্ঘদিন ধরে সেখানে অব্যবস্থা, দুর্নীতি চলছে এবং স্বজন পোষণের চরম অবস্থার বিরুদ্ধে আজকে সারা পশ্চিম বাংলাব্যাপী ওয়েষ্ট বেঙ্গল মিউনিসিপ্যাল ওয়ার্কার্স ফেডারেশন তারা প্রতিবাদ এবং ধিক্কার জানাচ্ছে। বিষয়টি খুবই গুরুত্বপূর্ণ সে জন্য আমি সভায় উত্থাপন করছি। এই বিষয়ের সংশ্লিষ্ট দপ্তরের মন্ত্রী মহাশয়ের কাছে আমার অনুরোধ যাতে এই সম্পর্কে বিশেষ ব্যবস্থা গ্রহণ করা হয়।

**শ্রী প্রবীর ব্যানার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটা গুরুত্বপূর্ণ বিষয়ে বর্ধমান জেলার জামালপুর থানার আবুহাসিক এক নম্বর ব্লকে আন্ত্রিক রোগের মত এক প্রকার রোগ দেখা দিয়েছে। স্থানীয় মানুষরা আমার কাছে অভিযোগ করেছে যে এই রোগে এর মধ্যে ২ জন মারা গেছে। বহু মানুষ আক্রান্ত হয়েছে এবং একটা মহামারীর আশংকা দেখা দিয়েছে। অথচ স্থানীয় প্রশাসক কোন ব্যবস্থা নিচ্ছেন না। আমি অনুরোধ করবো সরকারের কাছে যে অবিলম্বে এই ব্যাপারে ব্যবস্থা অবলম্বন করুন এবং খোঁজ নিন কতজনের ইতিমধ্যে মৃত্যু হয়েছে।

**শ্রী গৌতম রায় চৌধুরী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই সভায় একটা গুরুত্বপূর্ণ বিষয়ে উল্লেখ করেছি। বর্তমান কাগজের মালিক তার নিজের নামে এবং তার বোনের নামে আই. ডি. বি. আই থেকে প্রাক্তন মন্ত্রীর দাক্ষিন্যে সেই সময়ে কয়েক কোটি টাকা লোন নিয়েছিলেন কিন্তু তার সুদ বা আসল জমা দেননি। এটা পত্রিকার ইন্ডাষ্ট্রি নয়, সেই লোন জমা দেওয়া হচ্ছে না এবং সুদও দেওয়া হচ্ছে না। অথচ ইন্ডাষ্ট্রি তৈরী করার ব্যাপারে ইন্ডাষ্ট্রিয়াল ডেভেলপমেন্ট ব্যাঙ্ক অব ইনডিয়া থেকে সেই সুযোগ পাওয়া যায়না। ঐ পত্রিকা বামপন্থীদের বিরুদ্ধে এবং অন্যান্য বিষয়ে জনগণের বিরুদ্ধে কি ভাবে বলা দরকার সেটা লাগাতার ভাবে চালিয়ে যাচ্ছে। এর পিছনে কেন্দ্রীয় মন্ত্রীর সম্পর্ক আছে সে জন্য বিষয়টি এখানে উল্লেখ করলাম।

**শ্রী তপন হোড় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। গত ২৭ তারিখ বোলপুর কলেজে ছাত্রপরিষদের নেতৃত্বে কিছু গুন্ডা বাহিনী বাইরে থেকে আমদানী করা হয়। এই গুন্ডা বাহিনী বোলপুর কলেজে আরো যে সমস্ত ছাত্ররা আছে তাদের উপরে আক্রমন করে বিশেষ করে এস. এফ. আই এবং ডি. এস. ইউ ছাত্রদের উপরে আক্রমণ করে। সেখানে এস. এফ. আই-এর অরূপ মুখার্জী এবং দোদন মাঝীকে প্রচন্ড ভাবে প্রহার করা হয়। তারা গুরুতর অবস্থায় হাসপাতালে ভর্ত্তি হয়ে আছে। আমি আপনার মাধ্যমে এই বিষয়ে প্রতিকারের জন্য সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সৌগত রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, পশ্চিম বাংলার বিভিন্ন জায়গায় সি. পি. এম ক্যাডাররা জোর করে জমি দখল করছে। সোনারপুর থানার গোয়ালবাটি, বানতলা ইত্যাদি এলাকায় ছোট ছোট যে ভেড়ি ছিল সেগুলি সি. পি. এম-এর লোকেরা কো-অপারেটিভ স্যোসাইটি করার নামে বেআইনী ভাবে দখল করেছে। বর্ধমান জেলার রায়না থানার ফজলে করি বলে একজন লোক, সে রেভিনিউ অফিসারের মাধ্যমে জমি পেয়েছিল। সি. পি. এম-এর লোকেরা তার জমি দখল করেছে। সামসুন্দরপুর, রায়না থানার অশোক কুমার চন্দ, সে একজন বর্গাদার, সে রেভিনিউ অফিসারের মাধ্যমে জমি পেয়েছিল, কিন্তু তার জমি সি.

পি. এম-এর লোকেরা জোর করে দখল করেছে। তারা হাই কোর্টের অর্ডার মানছে না। আর একজন অমলেন্দ্র কোহর, জামাই পোতা, সামসুন্দরপুর, সে রেভিনিউ অফিসারের মাধ্যমে জমি পেয়েছিল কিন্তু সি. পি. এম-এর লোকেরা তাকে ভয় দেখিয়ে উচ্ছেদ করে দিয়েছে।

**মিঃ স্পীকার ঃ** এখন বিরতি। আবার আমরা ৩.৩০ সময় মিলিত হব।

**[3.30 - 3.40]**

[After adjournment]

**Mr. Speaker :** To-day is the last day for voting on Demands for Grants. There are as many as 26 heads of Demands of Grants for disposal. In conformity with the previous practice and in pursuance of rule 209 (3) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly, I fix that the House will sit to -day upto 7.30 p. m. and I also fix that the Guillotine will fall at 6.30 p.m. Immediately after 6.30 p.m. I shall put all the outstanding questions to vote without any debate. I hope the members will try to be brief in their speeches.

**Demand Nos. 49 & 50**

**Mr. Speaker :** Now discussion of Demand Nos. 49 & 50.

There are one cut motion to Demand No. 49. The cut motion is in order and taken as moved.

There are three cut motions to Demand Nos. 50. All the cut motions are in order and taken as moved.

I now request the members to move their motions.

**Demand No. 49**

**Shri Saugata Roy :** Sir, I beg to move that the amount of the Demand be reduced to Rs. 100/-

**Demand No. 50**

| | |
|---|---|
| **Shri Saugata Roy** | Sir I beg to move that |
| **Shri Sudip Bandyopadhyay** | the amount of the Demand |
| **Shri Sibdas Mukherjee** | be reduced to Rs. 100/- |

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মিঃ স্পীকার স্যার, মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি প্রথমে জিজ্ঞাসা করি, এখানে আপনাদের বাজেট বক্তৃতা ছাপিয়ে পুস্তিকা আকারে মন্ত্রী মহাশয়রা বিলি করেছেন। দেখলাম কেউ রঙের দিকে যান নি। কিন্তু আপনি রঙটা লাল করেছেন। আমি জিজ্ঞাসা করছি এবং স্পীকার মহাশয়কেও জিজ্ঞাসা করছি এটা লাল নয়, লালটা ফিকে হয়ে গেছে।

**মিঃ স্পীকার ঃ** জয়নাল আবেদিন সাহেব বুঝতে পারছেন না, হিজ ডিপার্টমেন্ট ইজ ইন দি রেড। এই জন্য এটা লাল।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** আমি আপনার কাছে কৃতজ্ঞ যে আপনি বলেছেন দ্যাট ডিপার্টমেন্ট হ্যাভ বিকাম রেড।

মাননীয় মন্ত্রী মহাশয়, আপনাকে আমি সরাসরি জিজ্ঞাসা করি যে আপনি যে বক্তব্য এখানে উপস্থিত করেছেন, আমরা মনে করছি এখানে দুটো আলোচনাই এক সঙ্গে হচ্ছে ডিমান্ড নং ৪৯ এবং ৫০। এই দুটো ডিমান্ডের উপর আলোচনা করতে গিয়ে আপনাকে সরাসরি প্রথমে প্রশ্ন করি, আপনার দপ্তরে এককালে, আই ওয়াজ ফর শর্ট টাইম ডেপুটি মিনিষ্টার, তখন থেকে একটা আপনাদের মধ্যে দাবী ছিল দুটো ডিরেক্টারকে এক করার জন্য। এটা সম্বন্ধে আপনার বই পড়ে কোথাও দেখলাম না, হাউ দিজ আর ফাংশানিং। এটা যদি আপনি পরিষ্কার করেন তাহলে ভাল হয়। অন্ততঃ একটা ইংগিত থাকলে ভাল হতো, দুটো ডিরেক্টারেট এক হয়েছে কী না। সেকেন্ডলি, উইদিন দি ডিপার্টমেন্ট ডিভিশন আছে। তারপর আলোচনার মাধ্যমে আপনার কাছ থেকে দুটো কথা আমি জানতে চাই, প্রথম স্যার, আপনি জানেন গত ১৫ই আগষ্ট আনন্দবাজার পত্রিকায় অমিতাভ চৌধুরীর একটা আর্টিকেল বেরিয়েছিল। আমি তাকে কোন পলিটিক্যাল গুরুত্ব দিচ্ছি না। কিন্তু তাতে তিনি বলেছেন, 'দুই বাংলাকে এক করা যায় না, দুই বাংলাকে এক করায় বাধা কোথায়?' তারপরে বলেছেন, 'যদি বাংলা এক থাকত তাহলে লোকসভায় বাংলার ১৩৫টি সিট্ থাকত। ৮৫টি সিট্ নিয়ে যদি উত্তরপ্রদেশ থেকে প্রাইম মিনিষ্টার হয় তাহলে বাংলাও চিরকাল ভারতের প্রাইম মিনিষ্টার হয়ে থাকত। বাঙালী যেমন ভারতের প্রাইম মিনিষ্টার হ'ত তেমন বাংলার মুখ্যমন্ত্রীও বাঙালী হত।' এরপরে লেখক এক জায়গায় বলেছেন, 'ওখানে মুসলমান যেমন প্রধানমন্ত্রী হত, তেমন এখানে মুখ্যমন্ত্রী হত মুসলমান। আর হিন্দুদের জন্য বরাদ্দ থাকত পঞ্চায়েত, প্রথমিক শিক্ষা এবং এ্যানিম্যাল হাজ্‌বেন্ড্রি দপ্তর।' তারপরে ঐ আর্টিকেলের মধ্যে আর একজনকে দিয়ে রসিকতা করে বলান হয়েছে, 'দুই বাংলা পৃথকই থাক, এ জিনিস আমরা চাই না।' মাননীয় মন্ত্রী মহাশয়, আমরা দেখছি আপনি সিনিয়র মানুষ, আপনি বর্ধমান জেলা পরিষদের দায়িত্বে ছিলেন, অনেক কংগ্রেসী মেরেছেন আমরা জানি, তথাপি আপনাকে বলছি যে আপনি মুসলমান বলে আপনার ওপর দায়িত্ব পড়েছে জন্তু জানোয়ার দেখার। যেমন আনিসুরের ওপর দায়িত্ব পড়েছে মাদ্রাসার। আমি অবশ্য আপনার দপ্তরকে ছোট করে দেখছি না। কারণ আজকে যে কোন দেশের ইকনমি প্রাণী বিকাশের ওপর অনেকটা নির্ভরশীল। স্যার, মিনু মাসানীর 'আওয়ার ইণ্ডিয়া' বই-তে আমরা পড়েছি — India is a land of Plenty but it is again a land of poverty. It is a paradox for the whole world.

এখন আমরা বলছি আমাদের ভারতবর্ষে যে সম্পদ আছে সে সম্পদকে যদি আমরা একসপ্লয়েট্ করতে পারি তাহলেই আমাদের অর্থনৈতিক অগ্রগতি ঘটবে। প্রোফেসর ফদিকার এখানে উপস্থিত আছেন, তিনি নিশ্চয়ই এ বিষয়ে আমার সঙ্গে এক-মত হবেন। মাননীয় মন্ত্রী মহোদয় আমি যখন এই দপ্তরের ডেপুটি মিনিস্টার ছিলাম তখন দুটো স্ক্রিম ছিল, একটা হচ্ছে এ্যানিম্যাল হ্যাসবেন্ড্রি, এ্যাণ্ড দি নেক্সট ছিল ভেটিরিনারি সার্ভিস। তখন একটা স্কলারসিপ্ চালু ছিল। এ্যানিম্যাল হ্যাসবেন্ড্রি এ্যাণ্ড ডেয়ারী

টেক্নোলজিতে কিছু ছেলেকে স্কলারসিপ্ দিয়ে ট্রেন-আপ করা হত। সেটার সম্বন্ধে আজকে আপনার বাজেট বক্তৃতায় কিছু দেখলাম না। আজকে এই সাবজেক্টটা হচ্ছে, It is an art and it is a science combined together.

মাননীয় মন্ত্রী মহোদয়, আপনি কি হল্যাণ্ড গিয়েছেন? বোধ হয় যান নি। আমি গিয়েছিলাম। সে দেশে কি সম্পদই না দেখে এসেছি। I had been there for some time.

আমি দেখেছি ১৬০ লিটার একটা গাই দুধ দেয়। ক্যান ইউ ইমাজিন? শুনলে মনে হবে এ-ও কি পসিব্‌ল্, কিন্তু এটা পৃথিবী রেকর্ড। ৭ম আশ্চর্যের মত এটাকে ৮ম আশ্চর্য বলা যায়। অথচ আমরা এখানে বহু চেষ্টা করেও দুধের প্রডাকশন বাড়াতে পারিনি। আপনাদের ইকনমিক রিভিউতে দেখছি, এত উদ্যোগ সত্ত্বেও এস্টিমেটেড প্রোডাকশান অফ্ কাউ মিল্ক ইন ডিস্ট্রিক্টস- পুরুলিয়া জেলায় ১৯৮৫-৮৬ সালে ছিল ১২ মেট্রিক টন, ১৯৮৯-৯০ সালে ৪১ মেট্রিক টন ইনস্টেড অফ্ ইনক্রিসিং। এত গুলি আদর্শ পরিকল্পনা নেওয়া সত্ত্বেও আমাদের এখানে মিল্ক প্রেডাকশন বাড়তে পারছে না। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনাকে দুধ বাইরের রাজ্য থেকে আনতে হচ্ছে, অন্য ভাবে দুধ তৈরী করতে হচ্ছে। আপনার দপ্তরের কাজ হচ্ছে ডিস্ট্রিবিউশন করা, প্রোডাকশনে হেল্প করা, এ্যানিম্যাল প্রোডাকশনে হেল্প করা। নট অনলি কাউ, বাফেলো এবং অন্যান্য প্রাণী বিকাশের ক্ষেত্রে সাহায্য করার দায়িত্ব আপনার রয়েছে।

[3.40 - 3.50 p.m.]

আপনি গোটারি, পিগারি, ডাকারি সব কথা বলেছেন, কিন্তু সার্থকভাবে কাজে লাগাননি। We are to depend on others. এটার ঠিক ইমপ্লিকেশন হয়নি। আমাদের এখানে সেল্ফ-সাফিসিয়েন্সি করতে পারতেন both in point of meat and in point of milk. তাহলে বাইরের উপর ডিপেনডেন্ট হতাম না, আন-সার্টেনটি চলে যেত। আপনাকে তো টাকা দিয়ে নিতে হচ্ছে, আমাদের যে দারিদ্রতা আছে We could have fought with the poverty line.

আপনার দপ্তর দুটোতেই ফেল করেছেন। ডাঃ রায় এই দপ্তরের রূপরেখা তৈরী করে দিয়েছিলেন। এন. এইচ ৩৪ ধরে গেলে হরিণঘাটায় বিস্তৃত মরুভূমি তৈরী হয়েছে যেখানে আগে সবুজ বাগান ছিল কিন্তু এখন আর কিছু নেই। হাজার হাজার হবার কথা ছিল বোথ কাউস এ্যান্ড বাফেলস, কিন্তু এখন একবার মিলটিং হবার পরেই these are to go to the slaughter house. এখানে প্রোটেকশন দেওয়া হয়নি। অনলি দুটো জিনিসের প্রয়োজন । To maintain the progeny and artificial in semination. আপনার যে এ্যারেঞ্জমেন্ট আছে, আপনার যে রেমিফিকেশন থ্রু আউট দি ষ্টেট আছে - আপনি কি তার সুপারভিশন করে যাচ্ছেন ? জন্তু-জানোয়ার এখানে অনেক আছে This has become unsuccessful. টোটালি, ম্যান্ড হয় না কিম্বা জাস্ট ফার্স, কার্স সুপারভিশনের ব্যবস্থা নেই দেখছি লাইফ ষ্টক ডিপার্টমেন্টের মধ্যে পড়ে - এটা আপনি দেখছেন না। আপনি বলেছেন সেনসাস এভরি ৪ ইয়ারস হয়। আমার মনে হয় য়্যানুয়াল সেনসাস করা দরকার, এদিকে লক্ষ্য করা দরকার। ডিপার্টমেন্টের দায়িত্ব হওয়া দরকার কতখানি প্রডাকশন বাড়ালে কতখানি এলিমিনেশন হলে পুওর ভ্যারাইটিজ, পুওর প্রোজেনি, এলিমিনেট করে শঙ্কর জাতীয় গরু-মোষ কতখানি বাড়াতে পারছি। এইদিকটা দেখছেন না। এটা দেখতে হলে শুধু এ্যানিমেল প্রোজেনি বাড়ালেই হবে না ফডারের ব্যবস্থা করতে হবে - বোথ গ্রিন ফডার এ্যান্ড ম্যানুফাকচারড ফডার। হিমুল এবং এপিক - প্রসঙ্গক্রমে আমি বলেছিলাম হিমুল বন্ধ হয়ে গেছে, শুধু বন্ধ হয়ে যায়নি ওখানকার মানুষ দুধ পাচ্ছে না। আপনি বলেছিলেন ব্যবস্থা নেবেন। কি ব্যবস্থা নিয়েছেন জানাবেন। এইরকম বিভিন্ন জায়গায় সাবসিকোয়েন্টলি যে ফার্মগুলি গড়ে উঠছে সেগুলির

সুপারভিশন কতখানি সেটা দেখতে হবে এবং আপনার ট্রানজিট পয়েন্টে মাদার ডেয়ারী আপনাদের অত্যাচারের ফলে অনেক দুধ নষ্ট হয়ে যায়, বেলগাছিয়ার অনেক দুধ নষ্ট হয়ে যায়। এ বিষয়ে সায়েনটিফিক সুপারভিশন হচ্ছে না ট্রেড-ইউনিয়নের আন্দোলনের ফলে। দুধ শিশুর খাদ্য রোগীর খাদ্য, মানুষের খাদ্য, হিউম্যান কনজামসন আমাদের এখানে নিল, অলমোষ্ট নিল। সুতরাং এইদিকটা দেখা দরকার ফডার ঠিকমত পাচ্ছে কিনা। আমি দেখি, It is most irregular- the supply of both Epic and Himul. The poultry and Dairy Development corporation is under your Department. But I am sorry say to that the supply is most irregular.

আপনার গ্রিন ফডার, এগুলি আসছে না। এরজন্য কত জমিতে করতে বলেছেন, কত জায়গায় এই ব্যবস্থা হয়েছে? শরৎচন্দ্রের একটি গল্প মনে পড়ছে, মহেষ হঠাৎ মারা গেলে গোফুর বললো, আল্লা, যারা মহেষের খাওয়া বন্ধ করেছে, জল বন্ধ করেছে তাদের তুমি ক্ষমা করো না, আমাকে যা শাস্তি দেবার দিও। আপনারা ল্যান্ড রিফর্মস করে চলে যাচ্ছেন, একবারও ভেবেছেন পাসচার ল্যান্ড করা দরকার? একবারও ভেবেছেন? দার্জিলিং অঞ্চলে কিছু পাহাড় আছে। এখানে কেন করতে পারবেন না? প্রত্যেক জায়গায় এক একর করে পশচার ল্যান্ড গ্র্যানারী থাকবে, এই ব্যবস্থাটা কেন থাকবে না? যদি গ্রীণ ফডার না পায়, ম্যানুফ্যাকচার না হয়, এ্যানিম্যালগুলি কি করে মেনটেন হবে? সেদিকটা দেখবেন। আপনি অনেক কথা বলেছেন, গোটারীর কথা বলেছেন, এতে ব্ল্যাক বেঙ্গলের সাহায্যে শংকর সৃষ্টি করতে পারবেন। ভেড়ার কথা বলেছেন, সে তো চোখে দেখতে পাওয়া যায় না। উই ক্যান অবটেন মিট ফর দি পিপ্‌ল অফ আওয়ার ষ্টেট, আপনি এই জিনিষগুলি দেখবেন। পোলট্রি ফার্ম থেকে আমরা এগ এবং এগের খানিকটা বাজার পাচ্ছি, মিট পাচ্ছি, এর ডিমান্ড আছে, দামও অনেকটা কমিয়েছেন, কিন্তু এদের রাণী ক্ষেত ইত্যাদির জন্য যে মড়ক হয় তাকে কনট্রোলের জন্য আপনারা কি ইঞ্জেকসনের ব্যবস্থা করতে পেরেছেন? আজকে যদি সেই জিনিষগুলি না দেখেন, মানুষকে ট্রেনডআপ না করেন তাহলে হবে না, সেজন্য আপনাকে অনুরোধ করব - ভেটারিনারি সার্ভিসের কথায় পরে আসছি - এই জিনিষগুলি দেখার দরকার, আপনি শেখার জন্য ওদের একটু বাইরে পাঠান। আমাদের ইনডেজেনার কোন প্রোডাক্ট নেই, নীল, অলমোষ্ট নীল। আমরা আপনার জন্য ২৪/২৫ টাকা করে ঘি পাচ্ছি, কিন্তু এটাতে তো আমরা তৃপ্ত নই, বাংলার ঘরে ঘরে এটা প্রোডিউস হোক, এটাই আমরা চাইছি। আর একটা জিনিষ আছে, আপনাদের যেহেতু এষটাবলিসমেনট নেই সেজন্য অনেক জায়গায় ডিসট্রেস সেল অফ মিল্‌ক হচ্ছে। এখানে ৮ টাকা করে মিল্ক, আর ইনটিরিয়ারে গিয়ে দেখুন, দু টাকা করে দুধ কেনার লোক নেই, আজকে ভ্যানের কথা বলছেন লাইফ নেই, এটাতে হবে না, এক একটা অর্গানাইজেসন সেট আপ করতে হবে হাউ ডু ইউ প্রোপজ টু প্রোকিওর ইট ? এটাতো আপনাদের প্রয়োজন। হিমুল ইজ এ কো-অপারেটিভ ভাগীরথী ইজ এ কো-অপারেটিভ, যদি এগুলিকে এনকারেজ না করেন তাহলে তো হবে না। এনকারেজ করতে গেলে ৪টি জিনিযের দরকার, গভর্ণমেন্টকে কিছু ইনসেনটিভ দিতে হবে। বিশেষ করে যেখানে প্রভার্টি লাইন তাদের এ্যাট্রাক্ট করতে গেলে দায়িত্বটা গভর্ণমেনটকে নিতে হবে। সেই দায়িত্ব নিচ্ছে না, সেজন্য এডুকেসন দরকার। এখানে তো সাহিত্যের দরকার নেই, আপনারা তো বর্ধমান, মেদিনীপুরে ইললিটারেসী বন্ধ করেছেন, হুগলীও প্রায় হয়ে যাবে, তবে এর মধ্যে ইললিটারেসী কেন থাকবে? আপনারা সংক্ষেপে লিখে দেবেন, স্মল ইললিটারেসী যাতে এতে না থাকে সেজন্য অনুরোধ করছি। এগুলি চাওয়ার পরে আমি দুটো ব্যাপারে আসছি, ষ্ট্রে ডগ এবং কোয়ালিটি ডগ এদের সম্বন্ধে। ষ্ট্রে ডগ এত বেশী এইগুলির সম্বন্ধে কিছু ভেবেছেন? আপনারা তো ক্রুয়েলটি টু এ্যানিম্যাল হতে চান না। এদের কি অবস্থা সেটা দেখার মানুষ নেই, এই জিনিষগুলি দেখার দরকার বলে মনে করি। এরপর আমি আসছি কাউজ এ্যান্ড বাফেলোজ। আজকে গোয়ালারা অধিক দুধের লোভে ইঞ্জেকসন দিয়ে দুধ বার করছে, ফলে তারা এত দুর্বল হয়ে যাচ্ছে

যে পরবর্তীকালে তাদের স্লটার হাউসে দেওয়া ছাড়া আর কোন গতি থাকছে না। এ জিনিষগুলি দেখার উপায় নেই। আপনারা তো কলকাতাকে খাটাল মুক্ত করতে চেয়েছেন, আমি যেখানে থাকি সেখানে পথে যেতে আসতে দেখি গাই এবং মোষ ঘুড়ে বেড়াচ্ছে, এইগুলি দেখার কোন ব্যবস্থা নেই। আর কুকুরের ব্যাপারে, যেগুলি ষ্ট্রে ডগ সেগুলি কামড়ালে তো ইঞ্জেকসন পাওয়া যায় না, তা ছাড়া কোয়ালিটিক ডগদের কোন চিকিৎসার ব্যবস্থা নেই। আমার হাতী, ঘোড়া এবং কুকুর ছিল, কিন্তু আপনাদের চিকিৎসার কোন ব্যবস্থা নেই বলে তারা চলে যাচ্ছে। কোন ওষুধের ব্যবস্থা নেই, দে হ্যাভ নট দি মিনিমান নলেজ অফ ট্রিটিং দি কমন ডিজিজ, আপনি তো এই ডগদের কথা বলেন নি, তাদের জন্য যা দেবার কথা, শেষ পর্য্যন্ত তা দেওয়া হয় নি। আমি তো বুঝতে পারি না যে কেন দেওয়া হয় নি? অনেক জায়গায় তো পাওয়াই যায় না, নামই হয় তো শোনেনি। তারপর বায়োগ্যাসের কথায় আসছি। এগুলি দেখবেন বলে মনে করি, বায়োগ্যাসের স্মল ইনডাসট্রি করা দরকার। কম্যুনিটি ওয়াইজ বায়োগ্যাসের ব্যবস্থা করা দরকার। কাউডাং থেকেও গ্যাস তৈরী হয়, সেটা যদি ঠিকমত পরিচালনা করা হয় তাহলে মানুষের উপকার হবে। কাউডাংয়ের অপচয় হতে চলেছে। হরিণঘাটার কাউডাং কোথায় যায়? এই গুলির ব্যাপারে যদি একসঙ্গে একটা কমপ্রিহেনসিভ পরিকল্পনা করেন তাহলে সুবিধা হবে বলে আমি মনে করি।

[3.50 - 4.00 p.m.]

আজকে আপনার প্রয়োজন আছে এদিকটা দেখার।

নাউ আই কাম টু দি ট্রিটমেন্ট এ্যান্ড ভেটেরেনারী সার্ভিসে। আপনাদের এখানে একটা কলেজ আছে, কিন্তু সেই কলেজ সম্বন্ধে বেশী উল্লেখ করেন নি। এই কলেজে যারা হিউম্যান মেডিক্যাল কলেজ, ডেন্টাল কলেজে ভর্তি হতে পারেনি, তারাই যান। আজকে তাদের যদি ইনসেনটিভ এবং ষ্ট্যাটাস না দেন, যদি স্কোপ অফ প্রমোশনের সুযোগ না থাকে, তাহলে এটা এ্যাট্রাকটিভ হবে না। বাট ইট ইজ ইক্যুয়ালি ইমপর্টেন্ট টু দি মেডিক্যাল প্রফেশন ফর হিউম্যান বিয়িং। এটাকে আপনাদের সেই মর্যাদা এবং গুরুত্ব দিতে হবে। রিজেকটেড যারা, অন্য জায়গায় যারা জায়গা পেলো না, তারাই ভেটেরেনারী কলেজে পড়বে - এই মনোভাবের পরিবর্তন করা প্রয়োজন। মেডিক্যাল কলেজে স্কলারশিপ, মেডেল ইত্যাদি আছে সেগুলো যদি এখানেও ইন্ট্রোডিউস করেন তাহলে ভাল ছাত্ররাও এ্যাট্রাকটেড হতে পারে। আমরা বরাবার দেখছি, ক্রোনিক ডিষ্টার্বেন্স এখানে হচ্ছে। এখানে ইউনিটগুলি যা আছে সেখানে ব্লকওয়াইজ গ্রাম পঞ্চায়েতে আমার ধারণা বাজেট বরাদ্দ হয়। পঞ্চায়েত তো প্যানাশিয়া অফ দি লেফট্ ফ্রন্ট গভর্ণমেন্ট। আজকে আপনি যদি পঞ্চায়েত ওয়াইজ ভেটেরেনারী সার্ভিসের ব্যবস্থা করেন, তাহলে মানুষ সুচিকিৎসার সুযোগ পাবেন। কারণ গ্রামের মানুষের গরুই সম্পদ। রিসোর্স হচ্ছে গরু। আজকে আপনারা বামফ্রন্ট সরকার করে সবাইকে গরু দিতে পারেন নি। কিন্তু তাদের গরুটা মারা গেলে সবই চলে গেলো। এর জন্য প্রয়োজন ইনস্যুরেন্স। কিন্তু এই ইনস্যুরেন্স ফেসিলিটি সব জায়গায় নেই। রেসের ২ লক্ষ টাকা দামের একটি ঘোড়া, কিন্তু ৩০ হাজার টাকার বেশী ইনস্যুরেন্স ভ্যালু দেয় না। এরজন্য সার্টেন গাইড লাইন থাকা দরকার। আপনি দেখবেন, গ্রামাঞ্চলে যাতায়তের বাহন গরুর গাড়ি। সেখানে মোটর ইত্যাদি নেই। কাজেই এরজন্য ব্যবস্থা না থাকলে তো হবে না। পৃথিবীতে যে সমস্ত স্পিসিস্ রেয়ার হয়ে যাচ্ছে, ঘোড়া তারমধ্যে অন্যতম। এর মাথা নাকি ছোট হয়ে যাচ্ছে। এবং ক্রমশঃ ক্ষয়মান হয়ে যাচ্ছে। কিন্তু আপনি এরজন্য কোন ব্যবস্থা করেন নি। মাননীয় মন্ত্রী মহাশয় জানবেন য়ে শুধু চিকিৎসা-ব্যবস্থা করলেই হবে না, সেখানে মাঝে মাঝে ইনস্পেকশন এবং সুপারভিশন থাকা দরকার। কিন্তু আজকে সেই ব্যবস্থা মোটেই নেই। আর সাপ্লাই অফ মেডিসিন - জিরো। এছাড়া কোন এ্যাপ্রোপ্রিয়েট ডিসপেনসারীও গড়ে ওঠেনি এবং এক্ষেত্রে ফার্মসিষ্টও তৈরী হয় নি যেখান থেকে ফার্মাররা তাদের পশুর ওষুধ কিনতে পারে। এদিকটা একটু দয়া করে দেখবেন।

ইন্টারন্যাশনাল না হোক, ইন্টার স্টেট ক্যাটেল সাপ্লাই এক্ষেত্রে হরিয়ানা, বিহার থেকে যে ভাবে আসে এই চ্যানেলের ব্যবস্থা কোথাও নেই। আই নেভার সিন কোয়ারেন্টাইন ফর দিজ্ ইনফেকটেড এ্যানিমেলস্। এটা কোথাও দেখিনি। এই ব্যাপারে ব্যবস্থা গ্রহণ করবেন। আপনার দপ্তরকে যতই লঘু করে দেখা হোক — সুব্রতবাবুরা মুসলিমকে কোনদিন ভাল দপ্তর দেন নি - এই এ্যানিমেল হাজবেনড্রি দপ্তর যা আপনাকে দিয়েছেন, এটা কিন্তু প্রয়োজনীয় দপ্তর। আজকে অপারেশন ফ্লাড স্কিমে হিউজ ইন্টারন্যাশনাল সাপ্লাই - এটা আপনি দেখবেন। ইট ইজ ডিবেটেবল্। আজকে একটা বিতর্ক উঠেছে, জু উঠে যাবে কিনা। উড়িষ্যায় 'নন্দন' আছে। কোথায় নাকি একটা করবেন বাইপাসের ধারে। কিন্তু আলিপুরে যেটা আছে সেটা কার দপ্তর? দপ্তরটা ফরেষ্টের হলেও জন্তুগুলি কিন্তু সবই আপনার। সেগুলো ইওর চিলড্রেন। কাজেই এদিকটা দেখবেন। আমার মনে হয় দপ্তরের ডিষ্ট্রিবিউশন দেখা দরকার। আজকে এই গুলিকে আপনার দেখার দরকার আছে। গ্রামাঞ্চলে চিকিৎসা ব্যবস্থা না পারেন এই ফুট এ্যান্ড মাউথ-এর যে রোগ এটার প্রিভেনশান পসেবিল। এই জাতীয় রোগের জন্য একটা প্রোফাইল একসারসাইজ করতে পারেন এই প্রিভেনটেবেল ডিজিজের জন্য। আপনি এখানে পয়সা নেন পশুর চিকিৎসার জন্য। গ্রামের মানুষের চিকিৎসা করার জন্য পয়সার ব্যবস্থা করতে পারে না,পশু চিকিৎসার জন্য সে কি ব্যবস্থা করবে? এই ব্যাপারে আপনি ব্যবস্থা নিন, আপনি প্রিভেনসানের ব্যবস্থা করবেন না? foot and mouth disease is preventable disease and certain other diseases are preventable disease.

যার জন্য মর্ডান প্রোফাইল একসারসাইজ এ্যাভেলেভেল, আপনি এই গুলো কেন দেখবেন না ? এই গুলো দেখার জন্য আপনাকে অনুরোধ করছি। তারপর আমাদের ন্যাচারাল ক্যালামিটি আছে, বন্যা আছে। আজকে বন্যা হলে কনসেন্ট্রশান অফ এ্যানিম্যাল হয়, সেখানে মানুষই জায়গা পায় না হাই ল্যান্ডে। বন্যার সময় অনেক পশু খারাপ অবস্থার মধ্যে পড়ে, সেই সময় মানুষ গুলোর দিকে দেখা হয় কিন্তু জন্তু গুলোকে কেউ দেখে না। এই গুলোকে দেখার জন্য অনুরোধ করছি। যদি কনসেনট্রেশান হয় তাহলে এপিডেমিকের সম্ভবনা থাকে। এটা আপনি দেখতে পারেন। এই ব্যাপারে এ্যাটেনশান কোথায় হয়েছে বলে আমরা জানি না। আমি যে এরিয়া থেকে রিপ্রেজেন্ট করছি একাধিকবার সেখানে ভয়ঙ্কর বন্যা হয়েছে, কোন সময় আমরা সেটা দেখতে পাই না। মাননীয় মন্ত্রী মহাশয় সাধু মানুষ, আপনাকে সন্দেহ করছি না, আপনার স্টেট মিনিষ্টারকে সন্দেহ করছি না, আপনাদের মোবিলিটি থাকা দরকার, আপনাদের সুপারভিশান থাকা দরকার। এটা যদি না হয় তাহলে কিন্তু ডিপার্টমেন্ট উইল নট সোল্ডার দি রেসপনসিবিলিটি। কারণ এখানে প্রতিটি ডিপার্টমেন্টের ক্ষেত্রেই বলে গেছি-ওটার্ক এথোজ নেই, ওয়ার্ক কালচার নেই। এখানে শুধু সল্ট লেক কালচার দানা বেঁধেছে। এই দায়িত্ব আপনাকে নিতে হবে। এখানে কিছু ডিসকনটেন্টমেন্ট আছে আপনার both the Directorate personnel with regard to service conditions, promotions and salary and scale.

এটাতে আপনি পাবলিক সারভিস কমিসনের সঙ্গে ফিনান্স ডিপার্টমেন্টের যে ডিসকনটেন্টমেন্ট-এর দূর করে দেবেন, ডিসকনটেন্টমেন্ট এলিমেন্ট নিয়ে আপনি বেশী দূর অগ্রসর হতে পারবেন না। সেই জন্য আপনাকে অনুরোধ করবো এই জিনিসটা একটু দেখবেন। মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি আর একটা অনুরোধ করবো সেটা হলো আমাদের যে ন্যাশানাল ড্রেনেজ আছে, আমাদের এখানে প্রায় ৩ হাজার কিলো মিটার বর্ডার উইথ দি নেবারিং কানট্রি আছে, আমি নাম করতে চাই না, আমাদের বেষ্ট অফ দিজ স্পিসিস আজকে যোগসাযোসে কিনা জানিনা, আপনাদের লোক গুলো ষড়যন্ত্রে লিপ্ত থাকতে পারে, বর্ডার দিয়ে চাল যাচ্ছে নেবারিং কানট্রিতে। সেই কানট্রির আমি নাম করতে চাই না কিন্তু আপনি দেখবেন যে আমাদের বেষ্ট অফ দি এ্যানিম্যাল চুরি হয়ে চলে যাচ্ছে অন্যত্র। এটা চেক হওয়া দরকার। এই ব্যাপারে আপনি

বি. এস. এফ-এর সঙ্গে কন্ট্রাক্ট করা দরকার, আপনার পুলিশের সঙ্গে কন্ট্রাক্ট করা দরকার। এ্যানিম্যাল গুলো চুরি হয়ে চলে যাচ্ছে, রাতের অন্ধকারে সেভেট এরিয়া থেকে গরু ডাকাতি হচ্ছে। Animals have been taken away by the robbers from the other side of the border.

এর প্রতিকার আপনি করবেন, বেষ্ট অফ দি এ্যানিম্যালস চলে যাচ্ছে বাই ফোর্স। যদিও এটা আন্তর্জাতিক বিষয়, কিন্তু আপনি বি. এস. এফ-কে নিয়ে, পুলিশকে নিয়ে তদন্ত করে দেখতে পারেন। এখানে যদি মার্ক থাকে, এ্যানিম্যাল নিয়ে ইনোকুলেশান কিছু কিছু মার্ক দেওয়া হয় তাতে আইডেনটিফিকেশান সম্ভব হয়, এই জিনিসটা আপনি দেখবেন। তারপর আর একটা আমাদের এখানে বিপদ আসছে, আমাদের এখানে বিহার হরিয়ানা পাঞ্জাব এবং উত্তরপ্রদেশ থেকে এ্যানিম্যাল আসছে, মাঝ পথে হাই জ্যাক হয়ে চলে যাচ্ছে অন্য খানে with the connivance of the people responsible to guard.

এটা আপনি দয়া করে দেখবেন, অনর্থক মানুষকে হ্যারাস করে। এখানে যারা ফারমার এবং কালটিভেটর আছেন - রমনী কান্ত দেবশর্ম বর্ডার এরিয়ার লোক, উনি ভাল করে জানেন - আমরা দেখেছি ৫০০০ টাকার জিনিস ২০০ টাকায় নিলাম করে নিয়ে নিল দালাল বা ব্রোকারসরা। এখানে ব্রোকার এবং দালালদের আপনি এলিমিনেট করার চেষ্টা করবেন। বর্ডার এরিয়ায় এটা একটা একিউট সমস্যা আমাদের পাশের দেশ নেবারিং কানট্রি এখান থেকে বেষ্ট অফ দি ক্যাটেলস, কাউস এ্যান্ড বাফেলোস্, অক্স এ্যান্ড বুলক্স এই গুলি চলে যাচ্ছে। এটা আপনি একটু দেখবেন।

[4.00 - 4.10 p.m.]

তারপরে আমাদের এখানে আপনি একটা জিনিস দেখবেন যে, প্রত্যেকটা হাসপাতালে দেখবেন র‍্যাবিস ট্রিটমেন্ট এর কোন ব্যবস্থা নেই। কোথাও নেই। কোথাও ১৪টা ইনজেকশান নিতে হয়, কোথায় ৭টা নিতে হয়। ট্রিটমেন্টের ব্যবস্থা নেই। এটা কারা করে ? এদের সঙ্গে আপনার একটা কো-অর্ডিনেশন থাকা দরকার এবং র‍্যাবিস এ্যানিম্যালস্ আর সাস্‌সেপটিবল্ টু দি ডিজিজ। আজকে এটার ব্যবস্থা আপনি যদি করেন তাহলে আপনার কাছে আমরা কৃতজ্ঞ থাকবো। কারণ ইট ইজ এ ড্রেডফুল ডিজিজ। এর কোন ট্রিটমেন্ট নেই। হাইড্রোফোরিয়ার আজকে কোন ট্রিটমেন্ট নেই, এর মর্টালিটি রেট ১০০ পারসেন্ট। এটা গরুর মধ্যে, হাতীর মধ্যেও হয়, ইট ইজ ইকুয়ালী প্রিভেলিং। আপনি উলের কথা বলেছেন। আপনি বলেছেন এখানে নির্দিষ্ট মানের উল হয়। এখানে রামকেলিতে প্রোডিউস হয়, এগুলো বাইরে নিয়ে যায়। আপনি উলের দিকে একটু নজর দেবেন। কারণ উই আর টু ডিপেন্ড অন আদার ষ্টেটস্ এ্যান্ড আদার কান্ট্রিস ফর বেটার কোয়ালিটি অব উল। এ্যানিমাল পরিচর্যা করে যদি উন্নতি বিধান করতে পারেন তাহলে হোয়াই নট কোয়ালিটি অফ উল? ইট ইজ এ বাই প্রোডাক্ট। আপনি এখানে বলেছেন যে বর্ধমানে একটা - মিল্ক অর হুইট ইজ দি মেইন কোশ্চেন - স্লটার হাউস তৈরী করেছিলেন। ইট হ্যাজ বিকাম এ ফেলিওর। এখানে আপনি দেখবেন বেটার কোয়ালিটি অব এ্যানিমালস্ - অন ফেস্টিভ অকেজানস্ এ্যান্ড আদার অকেজানস্ - মীস্ আর বিয়িং মার্সিলেসলি স্লটার্ড। এখানে কিছুটা লিমিট থাকা দরকার। মীট এর দাম আজকে লাফিয়ে লাফিয়ে বাড়ছে। আপনি খানিকটাকমাবেন বলে প্রস্তাব রেখেছেন। হোয়াট ইজ ইওর মেথড ? আপনি নিউ মার্কেটে একটা স্টল করেছেন বলে বইতে বলেছেন, এতে সব সলভ হয়ে গেল? এই জিনিসটা আপনি একটু দেখবেন। বিশেষ করে পূজা পার্বনে এই জিনিসটা আপনি যদি না দেখেন তাহলে তো এটা চলতে থাকবে। ফিশারিজ মিনিষ্টার এখানে নেই। আমি অসাক্ষাতে কথা বলি না। তিনি আমাদের ২০ টাকায় মাছ পাওয়া যায় বলে দেখিয়ে দিলেন। আমি তো বাজারে গিয়ে ৬০ টাকার কমে

মাছ দেখতে পেলাম না। আজকে বাজেট সম্বন্ধে কয়েকটি কথা বলে আমি আমার বক্তব্য শেষ করবো। আপনি বাজেট যেটা প্লেস করেছেন, ১৯৯১সালে যে টাকা বরাদ্দ ছিল তার চেয়ে কম টাকা কেন বরাদ্দ আছে এটা যদি বলেন তাহলে আই উইল বি ডীপলি অবলাইজড্ টু ইউ। আপনার নিজস্ব যে টাকা, তার চাইতে কম - এটা আমি বুঝতে পারছি না। জ্যোতি বাবুর কাছে জানতে পেরেছি বলে আপনার কাছে বলতে পারছি, প্লান হচ্ছে কমিটেড। অথচ এবারকার বাজেটে এক্সপেন্ডিচারে কম টাকা কি করে হয় ? আমরা শুরু করেছিলাম, ৯৬০ কোটি টাকা দিয়ে শেষ করেছিলাম। আপনারা বাজেট নিয়েছিলেন যেখানে ১৯,০০০ কোটি টাকার সেখানে প্রোপোর্সানেট রিফ্লেকশান তো একটা থাকবে? আপনি যে বই আমাদের দিয়েছেন পেজ ২৮, ভেটেরিনারি সার্ভিসেস্ ঃ ওভার অল ডেভলপমেন্ট অব আর্সথহোয়াইল বেঙ্গল ভেটেরিনারি কলেজ ক্যাম্পাস - সেখানে আমরা দেখছি ৩০ হাজার টাকা। কিন্তু হোয়াট ইজ দি কোয়ালিটি অব ডেভালপমেন্ট ? কী চাইছেন ? ৩০ হাজার টাকা দিয়ে কি হয় - নট ইভেন এ শেড ইজ পসিবল। এই জিনিসগুলো আমরা বুঝতে পারছি না। আগে যে টাকা বরাদ্দ ছিল তা থেকে কমে যাচ্ছে কেন? এই জিনিসটা বললে উই উইল বি ডীপলি অবলাইজড্ টু ইউ। ১৯৯১ থেকে ১৯৯২ এর জন্য যে টাকা আপনি প্রার্থনা করেছেন, সেগুলো তো বাড়বে? অথচ সেগুলো দেখছি কমে যাচ্ছে। আপনি দেখছি কোথাও নিল রেখেছেন, কোথাও টাকার ধরা নেই। এগুলোর সার্ভিস কি উঠে গেছে? আপনি নিজে দেখলে হয়তো বুঝতে পারবেন। কেন হচ্ছে না তা আপনি মনোনিবেশ করতে পারেন নি। এই জিনিসগুলো আমাদের আপনি একটু বুঝিয়ে দেবেন। হোয়াই অল দি এ্যালোকেশান ফর দিস ইয়ার ইজ লেস দ্যান দি এ্যালোকেশান অব দি লাষ্ট ইয়ার? জ্যোতিবাবু একটা ব্যাখ্যা দিয়েছিলেন যে, আপনাদের নাকি ওয়েজেস ইনক্রিস হয়েছে তারজন্য একটা ইমপর্ট্যান্ট অংশ তাতে চলে গেছে। আজকে একটা ইমপর্টেন্ট এলিমেন্ট অফ বাজেট হলেও এর ট্রাভেলিং এ্যালাউন্স এ্যান্ড স্যালারিতে সব চলে যাচ্ছে দেন হোয়াইট ইজ লেফট ফর ডেভোলাপমেন্ট এটাই আমি সবিনয়ে আপনার কাছে অনুরোধ রাখবো এবং এ্যাপ্রোপ্রিয়েশান বিলে এইকথা বলবো। আজকে আপনারা গ্রোথ এবং ডেভোলাপমেন্ট কনফিউজড করে ফেলেছেন। এনটায়ার লেফট্ গভর্ণমেন্ট ইজ সাফারিং ফ্রম দি ডিজিজ। আজকে আপনার একটি হাসপাতাল তৈরী হল মানেই যদি ধরে নেন যে গ্রোথ হয়ে গেল তাহলে ভুল করবেন। দে আর টু ডিফারেন্ট থিংস্। আজকে যদি একটা হাসপাতাল তৈরী করেন দ্যাট ইজ ডেভোলাপমেন্ট কিন্তু আজকে যদি ১ কে. জি. দুধ থেকে ৯ কে. জি দুধ হয় সেটা গ্রোথ। আজকে যদি ১ লক্ষর জায়গায় ২ লক্ষ হাইব্রিড ক্যাটেল তৈরী করতে পারেন দ্যাট ইজ ডেফিনিট গ্রোথ। কিন্তু যদি একটা ডিসপেনসারি করে দেন দ্যাট ইজ ডেভোলাপমেন্ট। এই কোয়ালিটির ডিফারেন্স আপনাকে বুঝতে হবে। আপনি এই গ্রোথ এবং ডেভোলাপমেন্ট কনফিউজ করে ফেলেছেন। ফলে আপনার রেজাল্ট, দেয়ার ইজ গ্রোথ অফ প্রভার্টি। সেই কারণেই আজকে আমি ফ্রন্টাল এ্যাটাক করতে চাই প্রভার্টিকে। আপনার মিস ম্যানেজমেন্ট অফ ফিনান্সের জন্য প্রভার্টি ইনক্রিস হিয়ার এভরি হোয়ার। যেখানে রেস্ট অফ দি স্টেটস পভার্টি কমেছে সেখানে আপনার প্রভার্টি বেড়েছে। আপনি প্রভার্টি দূরীকরণ করতে পারেন নি। আপনাকে স্মরণ করিয়ে দিই আপনার ২০ পয়েন্ট প্রোগ্রামে ক্যাটেল ইনভেস্টমেন্ট এর প্রোগ্রাম ছিল ওই আই আর ডিপি স্কীম ইত্যাদিতে। কাজেই এই দুটোকে ইকোয়েট করে ফেলবেন না। আজকে ১৯টা গাই দিয়ে যদি ২৮ কেজি দুধ পাওয়া যায় তাহলে আপনার দায়িত্ব নেই, উন্নতি করার চেষ্টা করবেন না? হোয়াই ক্যান্ট দি ফার্ম টেক ইনিসিয়েটি হিয়ার? আজকে আপনার কোন সুপারভিসানের ব্যবস্থা নেই। ২০ পয়েন্ট প্রোগ্রামের যে স্কোপ ছিল সেই স্কোপ আপনারা গ্রহণ করতে পারেন নি টু এ্যাটাক প্রভার্টি ফ্রন্টলি, সেখানে আপনার যে প্রভিশান ছিল ২০ পয়েন্টে প্রোগ্রামের সেটা আপনি সুযোগ নিতে পারে নি। ২০ পয়েন্ট প্রোগ্রামের সঙ্গে আপনার দপ্তর রিলেটেড বা কো-অর্ডিনেন্ট করতে পারেন নি। এই যে বাজেটের বইতে এ্যালোকেশান, তা বেশীরভাগ ক্ষেত্রে ইর‍্যাশ্যানাল এলোকেশান। আপনি যদি স্যালারি এবং

ট্রাভেলিংয়ে অল এ্যালাউন্সের বেশিরভাগ টাকা বরাদ্দ করে দেন তাহলে ফর ইমপ্রুভমেন্ট কি থাকবে ? এবং যারজন্যই কোন গ্রোথ আমরা দেখতে পাচ্ছি না। কমন পিপলকে এটা দয়া করেদেখাবেন। এন ডিবির সঙ্গে আপনার ব্যাপারটা দেখাতে পারেন কিনা দেখবেন। আজকে পশুপালন মন্ত্রীর পাশেই গ্রামোন্নয়ন দপ্তরের মন্ত্রী বসে রয়েছেন, যিনি একজন নাম করা সভাধিপতিও বটে। আজকে আপনারা সর্বত্র পঞ্চায়েতের কথা বলেন. আজকে পঞ্চায়েত হচ্ছে প্যানাসিয়া অফ দিজ লেফট্ ফ্রন্ট গভর্ণমেন্ট। সুতরাং পঞ্চায়েতকে এরসঙ্গে যুক্ত করা যায় কিনা এবং যদিএটাকে পঞ্চায়েতের সঙ্গে যুক্ত করা যায় সেটা একটু দেখবেন। যাতে টো কো-অর্ডিনেন্ট করা যায় সেই দিকটা একটু চিন্তা করবেন। উন্ট র‍্যালি অন লেফট্ ওনলি র‍্যালি অন কমন পিপল্। সবশেষে আমি আরেকটি কথা বলবো, বাইরে লাল রঙ অনেক ফিকে হয়ে গেছে। পৃথিবী থেকে লাল রঙ আজকে ফিকে হয়ে গেছে। কিন্তু তাতে ডিসাপয়েন্টেড হবার কোন কারণ নেই। মাননীয় মন্ত্রীর বাজেটে আরো কিছু বরাদ্দ আশা করি। আপনি যে টাকা চেয়েছেন আমি মনে করি যে রেসপনসিবিলিটি আপনার, সেই তুলনায় এই বরাদ্দ কম এবং এতে আই এম এফ এবং ওয়াল্ড ব্যাঙ্ক এই জাতীয় কোন যোগাযোগ যদি আপনি করেন তাহলে মনে হয় ভালো হবে। আমি আপনাকে আগেও বলেছি যে, আমি হল্যান্ডে গিয়েছিলাম গরু চাষ দেখবার জন্য এবং আপনি যদি একবার দেশে আসেন তাহলে দেখবেন কি ট্রেমেন্ডাস সম্ভাবনা এতে আছে। সেইজন্য আমি অনুরোধ করবো আপনি একটু দৃষ্টিটা উদার করুন এবং আপনার লাল রঙের বই বাদ দিয়ে গোলাপী, কিংবা সবুজ বা যা খুশী রঙের করুন, কিন্তু লাল রং আর করবেন না।

[4.10 - 4.20 p.m.]

আমি আশা করি আপনার আন্তরিকতায় আজকে এই দপ্তর উন্নতি করবে। যেহেতু এই বরাদ্দে সেক্টর ওয়াইজ এ্যালোকেশানে আমাদের মতের সঙ্গে মিলছে না তাই আপনার বরাদ্দ আমি সমর্থন করতে পারছি না। আমি বিরোধীতা করছি, এই বলে আমি কথা শেষ করছি, ধন্যবাদ।

**শ্রী সুনীল কুমার ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, বিরোধীদের আনা কাটমোশানের আমি বিরোধিতা করছি এবং মাননীয় মন্ত্রী মহাশয় যে বরাদ্দ চেয়েছেন তা আমি পরিপূর্ণ ভাবে সমর্থন করছি। স্যার, প্রথমেই বলতে চাই আবেদীন সাহেবের লালে খুব আতঙ্ক। উনি লালাতঙ্কে ভুগছেন। আমার মনে হয় উনি ইংরেজ আমলে পুলিশ দেখে, টুপি দেখে পালাতেন এবং সেই থেকে লাল ওনার আতঙ্ক হয়েছে। তাই উনি কমিউনিষ্ট হতে পারেননি। আর উনি আমাদের মন্ত্রী মহাশয়কে মুসলমান বলছেন। স্যার, এই কথা বলে আমাদের মন্ত্রী মহোদয়কে বিভ্রান্ত করতে পারবেন না, উনি মনেপ্রাণে একজন কমিউনিষ্ট তাই ওঁকে এই কথা বলে বিভ্রান্ত করা যাবে না। আমার মনে হয় আপনারা যদি সংযত না হন তাহলে কখনই সাম্প্রদায়িকতাকে মুছে ফেলা যাবে না। এর পরে যেটা বলতে চাই এই যে সম্পূর্ণ দৃষ্টিভঙ্গীর প্রশ্ন - আমরা কোন দৃষ্টিভঙ্গী নিয়ে আজকে এই প্রাণী সম্পদ বিকাশ ঘটাতে চলেছি। স্যার, আপনার নিশ্চয় মনে থাকবে কংগ্রেস আমলে এই যে দপ্তর ছিল এই দপ্তরের নাম ছিল পশুপালন দপ্তর। পরবর্তীকালে এই দপ্তরের নাম হয়েছে প্রাণী সম্পদ বিকাস দপ্তর। আমরা জানি অর্থ দপ্তরে ভারপ্রাপ্ত মন্ত্রীকে অর্থমন্ত্রী হিসাবে, শিক্ষা দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রীকে শিক্ষা মন্ত্রী হিসাবে বলি কিন্তু ওদের আমলে পশু দপ্তরের মন্ত্রীকে পশুমন্ত্রী বলতেন। এই যে দপ্তর সম্বন্ধে ওদের এত অবহেলা সেখানে এই মানুষগুলি কি ভাবে এই দেশের উন্নতি করতে পারবেন। দেশের মানুষ ওদের কথা বিশ্বাস করতে পারেন না বলে ওদের ঠেলে আঁস্তাকুড়ে ফেলে দিয়েছেন। এমন কি গোবর গাদায় ফেলে দিয়েছেন বলা যেতে পারে। এখনও ওদের গায়ে গোবরের ছিটেফোটা আছে বলে আমার মনে হচ্ছে। আজকে বামপন্থী সরকারের আমলে এই দপ্তরের নাম পরিবর্তন করা হয়েছে প্রাণী সম্পদ বিকাশ। ওরা প্রাণী যে সম্পদ এটা কোনদিন ভাবতে পারেনি। তাই আজকে প্রাণী

সম্পদ বিকাশ ঘটাতে গেলে যে দৃষ্টিভঙ্গী প্রয়োজন সেই দৃষ্টিভঙ্গি বামপন্থী সরকার আপনাদের সামনে তুলে ধরেছেন। এটা জেনে নিন, শুনে নিন, এতে উপকার হবে। এই যে দৃষ্টিভঙ্গী এই দৃষ্টিভঙ্গী হল কৃষি উৎপাদন বৃদ্ধির সাথে সাথে গ্রামীন মানুষের সহায়ক অর্থ উপার্জনের ব্যবস্থা করা। বেকার কর্মসংস্থানের ব্যবস্থা করা, সাথে সাথে পূর্ণ যোগান এবং পরিবেশের ভারসাম্য রক্ষা করা। এই যে বিষয়, এতোগুলি বিষয়ের যে দৃষ্টিভঙ্গী নিয়ে যে বাজেট এখানে অনুমোদনের জন্য রাখা হয়েছে সেই দৃষ্টিভঙ্গী কোনদিনও ওঁদের ছিলো না। আজকে সেটা, পশ্চিমবাংলার বামপন্থী সরকার সেট করতে পেরেছেন। মাননীয় মন্ত্রীমহাশয় তাঁর বাজেটের জন্য, ব্যয়বরাদ্দের জন্য যে অনুমোদন চেয়েছেন। আজকে পশ্চিমবাংলার বুকে যে পরিকাঠামো তৈরী হয়েছে এই পরিকাঠামোর কথা শুনেই ওঁরা আঁতকে উঠছে না। কারণ প্রথম কথাই হলো, চাবিকাঠি নির্ভর করছে যার ওপর, সেটা হলো ভূমিসংস্কার। পশ্চিমবাংলার 'বুকে ভূমিসংস্কার হয়েছে। আবেদিন সহেব অবশ্য অনেক সময় স্বীকার করে ফেলেন কিন্তু দেখা যায় পরবর্ত্তীকালে ঘোমটা টেনে দেন এবং ভানটা এমন করেন যেন বুঝতে পারেন নি। ওঁরা বামপন্থী সরকারের - ভাসুরের নামটা করতে পারেন না। মাঝে মাঝে ঘোমটা টানেন। এটা কিন্তু স্বীকার করে ফেলেন। তাঁর যে বক্তৃতা শুনলাম, অধিকাংশ সময় স্বীকার করেছেন যে, এখানে কিছু হচ্ছে প্রাণী সম্পদ বিকাশের ক্ষেত্রে কিছু কিছু সাজেশান রেখেছেন এটা খুব ভালো কথা। আজকে এই যে ভূমি সংস্কার, কৃষির যে ব্যবস্থাপনা, যে উন্নতি এবং এই যে ক্ষমতার বিকেন্দ্রীকরণ, পঞ্চায়েতী ব্যবস্থার রূপায়ণ এবং সমস্ত দপ্তর গুলি এই প্রাণী সম্পদ বিকাশের আওতাভুক্ত এবং সেগুলির মধ্যে সমন্বয় সাধন করে যে পরিকাঠামোটি তৈরী হয়েছে এই পরিকাঠামোতে প্রাণী সম্পদ বিকাশ দপ্তরকে এগিয়ে নিয়ে যেতে পারবে। আগে অবৈজ্ঞানিক পদ্ধতি ছিলো এখন সেই অবৈজ্ঞানিক পদ্ধতি নেই। প্রাণী সম্পদ দপ্তরে বৈজ্ঞানিক দৃষ্টিভঙ্গি নিয়ে সব কিছু করা হচ্ছে। এর সুফল আমরা দেখতে পাচ্ছি। হাঁস, মুরগী, খরগোস, শূয়োর, বলুন, এরপর আজকে আমরা দেখতে পাচ্ছি, যে সমস্ত প্রকল্পগুলি ছিলো যেমন ব্যাঘ্র প্রকল্প, কুমীর প্রকল্প সেগুলির রক্ষণাবেক্ষণ করা হচ্ছে। আপনারা জানেন যে, কংগ্রেস আমলে ভূষি কেলেংকারী হয়েছিলো সেটা নিশ্চয় মনে আছে। অনেক কেলেংকারী করেছেন। মায়ের গলার সোনা বিদেশে বন্ধক রেখেছেন। দ্রব্যমূল্য বৃদ্ধি করা হয়েছে? টাকার অবমূল্যায়ণ ঘটিয়েছেন এবং সাথে সাথে ভূষি যেটা গো-খাদ্য সেটুকও লোভ সম্বরণ করতে পারেন নি। গাই, বাছুরের খাদ্য আত্মসাৎ করেছিলেন। ওঁরা নিজেরা জোড়া বলদ, গাই, বাছুর রক্ষা করতে পারেন নি। গোটা দেশের মানুষ তাঁদেরকে আঁস্তাকুঁড়ে ফেলে দিয়েছেন। কোন লজ্জার সঙ্গে এই বাজেটকে সমর্থন জানিয়ে আপনারা কাট মোশন নিয়ে এলেন তা আমি এখনও বুঝতে পারছি না। আশা করি তারা এই বাজেটকে সমর্থন করবেন এবং আগামী দিনে সাহায্য করবেন। এই বলে এই বাজেটকে সমর্থন জানিয়ে এবং কাট মোশানের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কমলাক্ষী বিশ্বাস :** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, মাননীয় মন্ত্রীমহাশয় যে, ব্যায়বরাদ্দ এনেছেন তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য পেশ করছি। গভীরভাবে লক্ষ্য করছি পশ্চিমবাংলায় ১৯৭৭ সালে যাঁরা এখানে সরকার চালাতেন তাঁরা প্রাণী সম্পদ বিকাশের কথা আমার বন্ধুবর বললেন বাছুরের মধ্যে হিংস্রতা ছিলো কিন্তু বর্তমানে লক্ষ্য করছি গরু, ছাগলের হিংস্রতা নেই।

[4.20 -4.30 p.m.]

সেই জন্য আরও প্রাণীসম্পদ বিকাশ বেড়েছে। তিন-চারটে স্তম্ভের উপর আজকে এটা দাঁড়িয়ে আছে। এই স্তম্ভগুলিকে নিয়ে নির্দিষ্টভাবে চিন্তা করা দরকার। প্রথম স্তম্ভটি হচ্ছে, গরু, ছাগল, ইত্যাদির মান যদি আমরা উন্নতি না করতে পারি তাহলে আমাদের দেশের দুধ, মাংস, ডিমের পরিমাণ বাড়াতে পারবো না। উন্নত মানের জ্ঞানের সাহায্যে, ট্রেনিং-এর সাহায্যে আমাদের এসব জিনিসের পরিমাণ

বাড়াতে হবে। আমাদের দেশে এসব জিনিসের চাহিদা প্রচুর বাড়ছে। এই দুধের দ্বারা মিষ্টির দোকানগুলো চলে, যুবকরা উপার্জন করতে পারে, আমাদের দেশে বেকার ছেলেরা এর মধ্যে দিয়ে, স্ব-নির্ভর প্রকল্পর মধ্যে দিয়ে নিজেদের প্রতিষ্ঠা করতে পারবে। সেজন্য পঞ্চায়েত সমিতি, জেলা পরিষদে ট্রেনিং দিয়ে এই বেকারত্ব দূরকরবার ব্যবস্থা আমাদের করতে হবে। হাই ব্রিডিং উন্নত মানের ব্যবস্থা করে আমাদের দেশে অনেক বেশী পরিমাণে ভালো জাতের গো-পালন হচ্ছে ও বেশী পরিমানে দুধ হচ্ছে। এই উন্নত মানের গরু বছরে ৩০০ দিন দুধ দেবে। সুতরাং এই হাই ব্রিডিং-এর মাধ্যমে গো-প্রজননের ব্যবস্থা করে দুধের পরিমাণ বাড়ানো যেতে পারে ও আমাদের দেশের বেকার সমস্যা দূর করা যেতে পারে। শুধু এই হাই-ব্রিডিং করলেই হবে না তাদের সুষম খাবারের ব্যবস্থাও করতে হবে। উন্নত জাতের ঘাস আমাদের চাষ করতে হবে এবং যাতে সারা বছর তাদের সেই ঘাস খাওয়ানো যায় তার ব্যবস্থা করতে হবে। বৈজ্ঞানিক পদ্ধতিতে এপিক এখন বিভিন্ন রকম খাবার তৈরী করছে ও গরুর দুধের পরিমাণ বেড়েছে। তাছাড়া আরেকটা জিনিস দরকার সেটা হচ্ছে ম্যানেজমেন্ট। একটা গরুকে সুন্দরভাবে রাখতে গেলে তার ঘরটা ভালো করে করতে হবে। যাতে সেখানে আলো, বাতাস ভালো মতো ঢোকে। একটা আদর্শ ঘর না হলে গরুকে ঠিকমত রাখা যাবে না এবং সহজেই যাতে গরুর মল, মূত্র দূর করা যায়, তার দিকে আমাদের নজর দিতে হবে। কারণ আমরা জানি স্বাস্থ্যই হচ্ছে সম্পদ। প্রিভেনটিভ ব্যবস্থা যদি আমরা না নিতে পারি তাহলে হবে না। আমরা জানি প্রিভেনটিভ ইজ বেটার দেন কিউর। যদি এগুলো করা যায় তাহলে আমাদের দেশে মাছ, মাংস, ডিম বেশী পরিমাণে পাওয়া যাবে। দুধ এবং মাংসের ব্যবস্থা এখানে করা যাবে। দুধ এবং মাংসের মধ্যে দিয়ে স্বনির্ভর করে তোলার ব্যবস্থা করতে হবে। পাশের কান্ট্রি বাংলাদেশে জয়নাল সাহেবের এলাকা ইটাহার দিয়ে গো প্রাণী সম্পদ পাচার হয়ে যাচ্ছে। বাংলাদেশে এই পাচার যাতে না হয় সেটা দেখতে হবে। আমাদের দেশের বেকার ছেলেবা বেকারত্বের জ্বালায় ভুগছে। এই স্বনির্ভর প্রকল্পের মাধ্যমে তাদেরকে বাঁচানো যেতে পারে। গরু, ছাগল, হাঁস, মুরগী পালনের মধ্য দিয়ে তাদের বেকারত্ব সহজেই দূর করা যেতে পারে। জাতি ধর্ম নির্বিশেষে জয়নাল আবেদিন সাহেবের সম্প্রদায়ের লোকের কাজেও এই শূকর পালনের জন্য আবেদন করা হয়েছে। বেকারত্ব দূর করার জন্য আরো বেশি করে ব্যবস্থা গ্রহণ করতে হবে। সর্বোপরি আমি মন্ত্রী মহাশয়ের কাছে আর একটি কথা নিবেদন করে আমার বক্তব্য শেষ করব। আমাদের দেশের গো সম্পদকে বাঁচিয়ে রাখার জন্য, প্রত্যেক চাষীর যে গরু, হাঁস, মুরগী আছে তার ইনসিওর বাড়াতে হবে গ্রামের দিকে। এই কথা বলে আমি বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি। জয়হিন্দ্। [**]

**মিঃ ডেপুটি স্পীকার :** শ্লোগান বাদ যাবে।

**শ্রী নিত্যানন্দ অধিকারী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে প্রাণী সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী কর্তৃক আনীত বাজেট বরাদ্দকে সমর্থন জানিয়ে এবং বিরোধী পক্ষের কাট মোসানের বিরোধিতা করে সামান্য কিছু বক্তব্য নিবেদন করছি। আমরা কিছুদিন আগেও দেখেছি— এক দশক অতীতেই দেখেছি এই পশুপালন দপ্তরটি একেবারে উপেক্ষিত দপ্তর হয়ে ছিল। বিশেষ করে গ্রাম বাংলার অধিকাংশ মানুষই জানত না এই দপ্তরের কাজ কর্ম সম্পর্কে এবং গ্রামবাংলার মানুষের কাছে এর কোন প্রচার ছিল না। কিন্তু বিগত কয়েক বছরে ত্রিস্তর পঞ্চায়েতের মধ্যে দিয়ে একেবারে তৃণমূলে এই সরকারের কার্যকলাপ গিয়ে পৌঁছল। তার ফলে মানুষের চাহিদা বেড়ে গেল। তারা আজকে এই পশু পালনকে অনেক বেশি গুরুত্ব দিচ্ছে। একেবারে প্রান্তিক গ্রামের মধ্যেও ঐ ভেটিরিনারি ডাক্তারের ডিমান্ড

*Note :* [** Expunged as ordered by the Chair]

বেড়ে গেছে। আজকে কোথাও মহামারি গো মড়ক দেখা দিলে সঙ্গে সঙ্গে ভেটিরিনারি সার্জেন, ভেটিরিনারি ডাক্তার ছুটে যাচ্ছে। বাম ফ্রন্ট সরকার এই সীমিত ক্ষমতার মধ্যে এই দপ্তরের জন্য যে টাকা নির্দ্ধারণ করেছেন সেটা প্রয়োজনের তুলনায় অপ্রতুল।

[4.30 - 4.40 p.m.]

কারণ পশ্চিমবাংলার অধিকাংশ গ্রামে ঐ গো-পালন হয়। গবাদি পশুকে রক্ষা করার জন্য সেখানে যদি পশুর চিকিৎসার সুব্যবস্থা না থাকে তাহলে একবার গোমড়ক দেখা দিলে সাংঘাতিকভাবে পশুর অপচয় ঘটে যায়। মাননীয় মন্ত্রীমহাশয়কে তাই অনুরোধ করবো যে তিনি তার দপ্তরের চৌহদ্দির মধ্যে আবদ্ধ না থেকে ঐ সাধারণ নিপীড়িত মানুষ, প্রান্তিক চাষী, ক্ষুদ্র চাষী যাদের জীবন জীবিকার সম্বল দুটি বলদ কিম্বা ঐ দুধ যোগান দেওয়ার দুটি গাভী সেগুলি যাতে তার রক্ষা করতে পারে তারজন্য চিকিৎসার ব্যবস্থা যা ঠিকমত থাকা দরকার সে ব্যবস্থা করুন। আমি চাষীর ছেলে, আমার নিজের গরু, বাছুর আছে কিন্তু বাস্তব অভিজ্ঞতার ভিত্তিতে দুঃখের সঙ্গে জানাচ্ছি যে আমাদের পার্শ্ববর্তী ব্লকের যে ভেটেরেনারী সার্জেন তার কাছে খবর পাঠাতে তিনি এসে আমার গরুর চিকিৎসা করলেন কিন্তু আমি আমার গরুকে বাঁচাতে পারলাম না। তার মানে কি ? তার মানে হচ্ছে, তার কাছে যে ওষুধ ছিল সেটা নিশ্চয় নিম্নমানের কিম্বা সেই ওষুধগুলির কাজ করার সময় হয়ত বা উত্তীর্ণ হয়ে গিয়েছে। এইভাবে চিকিৎসা হলে কিনতু গ্রামের ক্ষুদ্র এবং প্রান্তিক চাষীদের মনে হতাশা আসবে। আমি তাই বলব, যে চিকিৎসা ব্যবস্থা আছে তা যেন সুষ্ঠুভাবে চলে তার ব্যবস্থা করুন। এই প্রসঙ্গে আমার মনে পড়লো, আমার নির্বাচনী কেন্দ্রে ঐ রামকৃষ্ণ সেবা কেন্দ্রের তরফ থেকে একটি নিবীড় পশু পালন কেন্দ্র খোলা হয়েছে জলপাইগুড়ি জেলাতে। আমরা দেখেছি, সেখানে উন্নতমানের সবুজ ঘাস তৈরী করা হচ্ছে এবং সেখানে জার্সি গরু পালন করা হচ্ছে। তা ছাড়া উন্নতমানের বলদের বীজ সংগ্রহ করা হচ্ছে। ঐ এলাকার মানুষরা সেখানে এইসব নতুন জিনিষ দেখে আকৃষ্ট হচ্ছে। তা ছাড়া অসংখ্য গরিব ঘরের ছেলেরা সেখানে শিক্ষা গ্রহন করছে। সেখানে পশ্চিমবঙ্গ সরকার সহযোগিতা করছে। কাজেই আমি বলব, এই দপ্তরের প্রচারের দিকটাও ভালোভাবে দেখা দরকার। প্রচার ভালভাবে না হলে কাজ হবে না।

**শ্রী অমিয় পাত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে বাজেট বরাদ্দের প্রস্তাব মাননীয় মন্ত্রী মহাশয় উৎথাপন করেছেন, তাকে আমি সমর্থন করছি। এই প্রসঙ্গে বিরোধী দলের সদস্য ডঃ জয়নাল আবেদিন যে বক্তব্য রেখেছেন তাতে বামফ্রন্ট সরকারের শাসনকালে যে অগ্রগতি হয়েছে সেটাকে ছোট করে দেখান ছাড়া বাকীটা ভাল বলেছেন, গুরুত্বপূর্ণ সাজেশান রেখেছেন। সেই সমস্ত সাজেশান যা রেখেছেন তার কিছুটা গ্রহণযোগ্য হতে পারে বলে আমি মনে করি। এখন একটা বিষয় হচ্ছে, আমাদের এই দপ্তরের কাছ থেকে যদি প্রত্যাশা হয় এই রকম যে এই মুহূর্তে গোটা পশ্চিম বাংলার মানুষকে সম্ভব হচ্ছে না কেন তাহলে বিষয়টাকে অন্য ভাবে দেখানো হবে। কারণ এটা সম্ভব না। তার জন্য মূল কাজ করা দরকার। অর্থাৎ ফিডিং বিল্ডিং তারপরে হেল্‌থ কভারেজ এবং ম্যানেজমেন্ট। কংগ্রেস আমলে যে জায়গায় ছিল এবং তার পরবর্ত্তীকালে যে অবস্থায় ছিল, সেখানে একটা বৈপ্লবিক পরিবর্তন হয়েছে, এটা বিরোধী সদস্যদের স্বীকার করতে হবে। এখানে যে উৎপাদন বেড়েছে সেটা আমাদের কাছে পরিস্কার। ১৯৭৬-৭৭ সালে যেখানে দুধের উৎপাদন ছিল ১০.৬৪ লক্ষ টন, আজকে সেটা দাঁড়িয়েছে ২৯.৫০ লক্ষ টন। কাজেই দুধের উৎপাদন যে বেড়েছে সেটা অনস্বীকার্য। আমরা দেখছি যে সবুজ ক্ষেত্রেও ৩ হাজার গুণ উৎপাদন বেড়েছে। কাজেই গুনগত পরিবর্তন নিশ্চয়ই হয়েছে। এখানে ডঃ জয়নাল আবেদিন ফডারের প্রশ্ন তুলেছেন। গ্রীন ফডার তৈরী করার জন্য আগে কোন ব্যবস্থা ছিল না। এই সরকার আসার পরে গ্রীন ফডার এবং তার সঙ্গে মোটিভেশান এই দুটো বিষয়ের উপরে গুরুত্ব দেওয়া হয়েছে এবং গ্রীন ফডার

কিছু মানুষ ব্যবহার করছে। আমাদের গো-চারণ ভূমি দিনের পর দিন কমে যাচ্ছে আজকে আমাদের যে ক্যাটল আছে তার সংখ্যা ক্রমশঃ কমে যাচ্ছে। আমাদের গো-চারণের সমস্যা আছে। যতক্ষণ পর্যন্ত গ্রীন ফডার সমস্ত ক্যাটেলের জন্য আমরা তৈরী করতে পারছি ততক্ষণ পর্যন্ত আমাদের গো-চারণ ভূমির দরকার আছে। কাজেই এই সম্পর্কে একটা পরিকল্পনা থাকা উচিত। দ্বিতীয় হচ্ছে, কমপাউন্ড ফডার। এই কম্পাউন্ড ফডারও ব্যবহার করা হয়নি। এসব ক্ষেত্রে মোটিভেটেড করা দরকার। আমি মন্ত্রী মহাশয়রে কাছে একটা প্রস্তাব রাখতে চাই যে এই ব্যাপারে পঞ্চায়েতকে আরো বেশী করে এবং নিবীড় ভাবে যুক্ত করা দরকার। তা যদি না করা যায় তাহলে গ্রীন ফডার এবং কম্পাউন্ড ফডার ব্যবহার করার ক্ষেত্রে আমরা যে জায়গায় আছি তার থেকে বেশীদূর এগিয়ে যাওয়া যাবে না। আর যদি দুধের উৎপাদন যদি বাড়াতে চাই তাহলে আমাদের ব্রীডিংয়ের মাধ্যমে যেতে হবে। আমাদের দেশী জাতের যে সমস্ত গাই আছে সেগুলিকে যতক্ষণ পর্যন্ত শঙ্কর জাতে রুপান্তরিত করতে না পারছি ততক্ষণ পর্যন্ত দুধের উৎপাদন বাড়াবার কথা আমরা যে ভাবে ভাবছি তা করা যাবে না। আমাদের রিমোট ভিলেজে এই সুবিধাগুলি নেই। ক্রিত্রিম প্রজননর সমস্ত উপকরণ নিয়ে এ. আই. ই যারা কাজ করবেন তারা সেই সমস্ত জায়গায় পৌঁছাতে পারবেন কিনা, সেই ইনফ্রাস্ট্রকাচার আমাদের সর্বক্ষেত্রে আছে কি না, সেগুলিও দেখা দরকার। আজকে ফ্রেজেন সিমেন-এর মাধ্যমে প্রজাতির গুনগত পরিবর্তন করা যাচ্ছে যা আগে করা হতনা। কাজেই সেদিক থেকেও অগ্রগতি হয়েছে। আজকে যে মিল্ক প্রোডাকসান রিফ্লেকটেড হচ্ছে, আমাদের বর্তমান যে সিসটেম আছে তাতে সাবসিডি দিয়ে রাজ্যের মানুষকে দুধ খাওয়ানোর ব্যবস্থা আছে। এই ব্যবস্থায় কতদিন আমরা চালাতে পারব সেটা ভাববার উপযুক্ত সময় এসেছে। কম দামে দুধ কিনে সাবসিডি দিয়ে বিভিন্ন জায়গায় - বৃহত্তর কলকাতা, দুর্গাপুর, আসানসোল ইত্যাদি জায়গায় এখন এই ব্যবস্থার মাধ্যমে চলছে। আজকে এক একটা এলাকা নিয়ে কো-অপারেটিভ গঠন করে কমার্শিয়াল আউট লুক থেকে জিনিসটা দেখা দরকার। তাছাড়া সাবসিডি দিতে দিতে এমন একটা সময় আসবে যে তখন আর আমরা এগিয়ে যেতে পারবো না। সে জন্য কো-অপারেটিভ গঠন করে কমার্শিয়াল আউট লুক নিয়ে এটা করা যায় কিনা সেটা ভাবতে হবে। দুর্গাপুর টাউনশীপ এলাকায়ও আপনাকে দুধ দিতে হবে। কাজেই এ রকম ভাবে যদি না ভাবা যায় তাহলে যতই পরিকল্পনা করি না কেন সেটাকে সফল করা যাবেনা।

[4.40 - 4.50 p.m.]

আর একটা বিষয় এখানে উল্লেখ করতে চাইছি, এখন সেল্‌ফ ইমপ্লয়মেন্টের যে কর্মসূচী চলছে, এই সেল্‌ফ এমপ্লয়মেন্টের কর্মসূচী অন্য ক্ষেত্রে কি হচ্ছে না হচ্ছে , তার থেকে এখানে এটা অনেক বেশী ভায়েব্‌ল হতে পারে। সেটা হচ্ছে কিছু বেকার ছেলেকে যদি এ. আই. এর ট্রেনিং দেওয়া হয়, তার সঙ্গে তাকে সরঞ্জাম কিছু দেওয়া হয়, কিছু টাকা পয়সা দেওয়া হয় বা হাউস ডেয়ারী ইত্যাদির মধ্যে দিয়ে যদি এই কাজ গুলো করা যায় তাহলে ভাল ফল পাওয়া যাবে। যেখানে করা হচ্ছে সেখানে দেখেছি কম জমির মালিক, দু তিন বিঘা জমি আছে, তাদের যখন হাউজ ডেয়ারীতে প্রোভাইড করা হলো, তখন তাদের একটু সার, গোবর ইত্যাদি একটু বাড়ছে, জমিতে ফসল আরও বেশী হচ্ছে এবং তার জমিতে চাষবাস করার ফাঁকে উদ্বৃত্ত যে সময়টুকু, সেই সময় টুকু তিনি এবং তার বাড়ির সকলে গবাদি পশুর পরিচর্য্যা ইত্যাদি করতে পারছে। ছাগলের ক্ষেত্রে, ভেড়ার ক্ষেত্রে, হাঁস মুরগীর ক্ষেত্রে এবং গবাদি পশুপালনের ক্ষেত্রে, সব ক্ষেত্রে এটা সত্য যে আমরা সেল্‌ফ এমপ্লয়মেন্টকে যে সব বেকারদের অন্য প্রকল্পে দিচ্ছি, সেখানে আমরা এই প্রানী সম্পদ বিকাশ দপ্তরের যে কাজগুলো হচ্ছে, সেই কাজগুলোর সঙ্গে তাদের আমরা যুক্ত করতে পারি কী না এবং তাতে তাদের খানিকটা ইনকাম জেনারেট করা সম্ভব কী না এটা ভেবে দেখা উচিত। আমরা তো পরিক্ষা মূলক ভাবে দেখেছি কিছু কিছু পঞ্চায়েত এলাকায় এই কাজটা করার মধ্যে

দিয়ে আমাদের অগ্রগতি হয়েছে। এবং সেই পরিকল্পনাও আমাদের সরকারের আছে, সেই পরিকল্পনা নিয়ে কাজটা শুরু হয়েছে, কাজটাকে আরও এগিয়ে নিয়ে যাবার প্রশ্ন। স্বাভাবিক ভাবে যে প্রস্তাব এখানে রাখা হয়েছে এবং বাজেট ভাষণে যেকথাগুলো বলা হয়েছে, তাকে আমি সমর্থন করছি এবং এই ভাবে চললে যে আমাদের অগ্রগতি হবে তাতে কোন সন্দেহ নেই। কারণ ইতিমধ্যে আমরা প্রমান করেছি। এখন এর ব্যাপকতার প্রশ্ন। সেই ব্যাপকতার জন্য যে জনমত গড়ে তোলার দরকার আছে, পঞ্চায়েতকে যুক্ত করে সব সেকশনের মানুষকে আমরা কী ভাবে যুক্ত করতে পারি, আমাদের প্রাণী সম্পদ রক্ষা করা, তাকে উন্নত করা এবং আমাদের মিল্ক প্রোডাকশনটা বাড়ানোর যে কার্য্য ক্রম এই সরকার গ্রহন করেছেন, সেই কার্য্যক্রমের মধ্যে দিয়ে সমস্যাটার একদিন সমাধান হবে। এই কথা বলে এ বারের রাজ্যের উপর আমাদের যাতে আর নির্ভর না করতে হয়, সেই রকম ভাবে পরিকল্পনাটা রূপায়ন করার যে প্রস্তাব আছে, তাকে সমর্থন করে আমি বক্তব্য শেষ করছি।

**শ্রী রঞ্জিত পাত্র ঃ** মিঃ স্পীকার স্যার, বিভাগীয় মন্ত্রী মহাশয় যে বাজেট এখানে উপস্থিত করেছেন, তাকে আমি পূর্ণ সমর্থন জানাচ্ছি এবং বিরোধী পক্ষের আনিত সামস্ত কাট মোশনের বিরোধিতা করে কয়েকটি কথা বলতে চাই। এই বিভাগের কর্মচারীকে প্রণালীবদ্ধ ভাবে রূপায়নের মধ্য দিয়ে গণমুখী করা ও গ্রামান্তর পর্যন্ত প্রানী পালন, ধ্যান ধারনায় পশ্চাদ্ পদ মানুষের কাছে উন্নত উৎপাদনশীল পদ্ধতির মর্মকথা অগ্রাধিকারের ভিত্তিতে তাদের কাছে পৌঁছে দেওয়া ও তা যথাযথ সহায়ক ভূমিকা গ্রহনে আরও বেশী করে উদবুদ্ধ করাই এই বিভাগের দায়িত্ব। গ্রামীণ অর্থনীতিতে প্রাণী সম্পদের ভূমিকা অপরিসীম। রাজ্যের প্রান্তিক ক্ষুদ্র ও প্রান্তিক কৃষক এবং ক্ষেত মজুর, তপশীল জাতি ও উপজাতি ভুক্ত ও অন্যান্য, দারিদ্র সীমার নিচের দুর্বল শ্রেণী ভুক্ত মানুষের উন্নয়নকে অগ্রাধিকার দিয়ে এই বিভাগে কর্মসূচী রূপায়নের মধ্যে দিয়ে প্রাণী সম্ভারের উন্নয়ন কর্মসূচী রচিত হয়। প্রাণীজ প্রোটিন মানব শরীর ও মেধা বিকাশের পক্ষে একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ উপাদান। পৃথিবীর সর্ব নিম্ন প্রাণীজ প্রোটিন গ্রহনকারী দেশগুলির মধ্যে ভারত প্রথম। কংগ্রেস শাসনের সময় এই দপ্তর ছিল অবহেলিত। বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর সীমাবদ্ধ আর্থিক ক্ষমতা নিয়ে গ্রামীণ অর্থনীতিতে প্রাণী সম্পদের অপরিসীম ভূমিকার কথা মনে রেখে প্রাণী পালনের চিরাচরিত সহজাত পদ্ধতির সঙ্গে বৈজ্ঞানিক প্রযুক্তি সঞ্জাত উন্নত পদ্ধতির সুচারু সমন্বয় সাধনের উপব জোর দিয়ে রাজ্যের নিম্ন মানের প্রাণী সম্ভারে নানোন্নয়নের মাধ্যমে যথার্থ প্রাণী সম্পদ রূপান্তর করার ধারাবাহিক পরিকল্পিত উদ্যোগ ও বিকাশ অভিযান পরিচালন করেছে। আমাদের দেশে উন্নত মানের গো-সম্পদ না থাকার ফলে দুগ্ধ উৎপাদন খুবই কষ্টকর হয়ে দাঁড়িয়েছে। যার জন্য আজকে সংকর জাতের গো-বীজ সংগ্রহের ওপর জোর দেওয়া হয়েছে। কিন্তু এ বিষয়ে আমাদের সেন্টারের অভাব রয়েছে। ফলে পশ্চিমবাংলার সব জায়গায় গো-বীজ সংগ্রহের সুযোগ নেই। এই ভাবে সংকর জাতের ছাগল এবং মুরগি উৎপাদনের ক্ষেত্রেও অসুবিধার সৃষ্টি হচ্ছে। সেন্টার বৃদ্ধির মাধ্যমে এবং সেগুলির মাধ্যমে এই সুযোগ বৃদ্ধি করা প্রয়োজন, গ্রামাঞ্চলের বহু জায়গায় এখন পর্যন্ত স্বাস্থ্য কেন্দ্র গড়ে তোলা যায় নি। এদিকে নজর দেবার জন্য আমি অনুরোধ জানাচ্ছি। পশ্চিম বাংলার বামফ্রন্ট সরকারের আর্থিক সীমাবদ্ধতার জন্য অনেক কাজই করা সম্ভব হচ্ছে না। তা সত্বেও গ্রামের দরিদ্র শ্রেণীর মানুষদের, বিশেষ করে হরিজন, তপশিলীজাতি এবং আদিবাসী মানুষদের অর্থনৈতিক দিক দিয়ে স্বয়ম্ভর করে গড়ে তোলার জন্য সরকারের পক্ষ থেকে ঋণ ইত্যাদির মাধ্যমে যথেষ্ট সাহায্য করা হচ্ছে। আরো বেশীকরে এই সমস্ত মানুষদের সাহায্য দানের মধ্যে দিয়ে দ্রুত স্বয়ম্ভর করে তোলার জন্য উদ্যোগ গ্রহণ করা প্রয়োজন। সেই আবেদন রেখে, বাজেটকে পূর্ণ সমর্থন জানিয়ে বিরোধীদের আনা কাট্ মোশানের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুব্রত মুখার্জী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় যে দপ্তরের বাজেট বরাদ্দ এখানে পেশ করেছেন সেই দপ্তরের নাম দেওয়া হয়েছে 'প্রাণী সম্পদ এবং তার বিকাশ', কিন্তু বিগত ১৪ বছর ধরে বামফ্রন্ট সরকার প্রাণী সম্পদের কোন বিকাশই ঘটাতে পারেননি। এমন কি প্রাণী সম্পদকে রক্ষণা-বেক্ষণও করতে পারেন নি। বরংচ সে ক্ষেত্রে চূড়ান্ত ব্যর্থতারই পরিচয় দিয়েছেন। মাননীয় মন্ত্রী মহাশয় এই দপ্তরের নূতন মন্ত্রী। নতুন মন্ত্রী হয়েই তাঁকে এই দপ্তরের দায়িত্ব নিতে হয়েছে এবং এটা খুবই দুর্ভাগ্যের যে দপ্তরের কাজ-কর্ম বোঝার আগেই তাঁকে এখানে বাজেট বরাদ্দ নিয়ে এসে উপস্থিত হতে হয়েছে। ওঁর অসুবিধা হচ্ছে, এটা বুঝতে পারছি। বিগত ১৪/১৫ বছরের দায় দায়িত্ব ওঁকে বহণ করতে হচ্ছে, এটা আরো দুঃখজনক ঘটনা। স্যার, আমি মনে করি এই দপ্তরটা বিকাশ করার যথেষ্ট সুযোগ আছে এবং আমি আরো মনে করি যে, এই দপ্তরের যে নামটা আপনারা দিয়েছেন তা খুবই যথার্থ। এর জন্য আমি আপনাদের প্রশংসা করছি। প্রাণী সম্পদ বিকাশ-এর নামটা সুন্দর। যদি কোথাও থেকে ধার করেথাকেন তাহলেও বলব যে, ভাল জিনিসই ধার করেছেন এবং তার জন্যও আপনাদের আমি সাধুবাদ জানাচ্ছি। আমি মনে করি নামটা ভাল। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনার কাছে আমি কিছুটা আশা করছি। কারণ আপনি যে জায়গার অভিজ্ঞতা নিয়ে এসেছেন সে জায়গার সঙ্গে যদি সমতা রেখে প্রাণী সম্পদ বিকাশের ব্যবস্থা করতে পারেন তাহলে রাজ্যের ভাল হবে। এই প্রসঙ্গে আমি এই দপ্তরের ব্যর্থতা সম্পর্কে দু/চারটি কথা বলব। ডাঃ জয়নাল আবেদিন বিস্তারিত ভাবে অনেক বিষয়েই বলেছেন। আমি দু' একটি বিষয়ে আপনাকে বলব। এ ক্ষেত্রে ডাঃ রায়ের যে স্ব প্ন ছিল তা যদি আজকে বাস্তবে রূপায়িত হ'ত তাহলে আমরা বাঙলার মানুষরা দুধের জন্য, মাংসের জন্য হাহাকার করতাম না। এমন কি আমরা আমাদের সম্পদকে যদি সার্থকভাবে ব্যবহার করতে পারতাম তাহলে নিজেদের চাহিদা মিটিয়ে বৈদেশিক রপ্তানীতে যেতে পারতাম। আজকে পশ্চিমবাংলা প্রাণী সম্পদ বিকাশের ক্ষেত্রে ভারতবর্ষে ৭ম স্থানে রয়েছে। কেন আমাদের এত নীচে থাকতে হবে? পাঞ্জাব, হরিয়ানা, গুজরাট আজকে প্রাণী সম্পদের সাহায্যে বৈদেশিক বাণিজ্য করে, রপ্তানী বাণিজ্যে অংশ নিয়ে বৈদেশিক মুদ্রা অর্জনে সাহায্য করছে।

[4.50 - 5.00 p.m.]

আর গুজরাটে। আর আপনি এখানে আভ্যন্তরীন ব্যবসা ভাল করে করতে পারছেন না, বৈদেশিক বানিজ্য তো দূরের কথা। কি করে করবেন উদাহরণ দিই, বানিজ্য সবচেয়ে বেশী করতে পারে - আমি আগে বলে নিই টোটাল কপি করতে হবে - জয়নাল সাহেব হল্যান্ডের কথা বললেন, আমি বলছি অষ্ট্রেলিয়াকেও কপি করতে হবে। কারণ অষ্ট্রেলিয়া এমন একটি দেশ যে দেশটি সমস্ত আমাদের মতই, ডেভেলপিং কানট্রি। এটা এগ্রিকালচার বেইসড, যদিও এটা এগ্রিকালচারাল প্রডাকশন নয়, কিন্তু এটা এগ্রিকালচারাল ডিপার্টমেন্টের মধ্যে পড়ে। আলাদা দপ্তর হয়েছে ভাল কথা, কিন্তু এটা এগ্রিকালচারাল ইকনমি। সেখানে দেখুন দুটি জিনিস কত বৈজ্ঞানিক এবং পরিকল্পনামাফিক ব্যবহার করা হয়েছে, ব্যবহার করবার আগে রক্ষণাবেক্ষণ করা হয়েছে। আমরা গরু, ছাগল এমনকি শুয়োর পর্যন্ত দেখি কোন জায়গায় বৈজ্ঞানিকভাবে কিছু হয়নি। দুর্গাপুরে মিট্ প্রসেসিং ইউনিট আছে। ৮ বছর ধরে ঐ ইউনিটটি অকেজো করে রেখে দিয়েছেন নিজেদের দলের মধ্যে ঝগড়া-বিবাদের জন্য। বিলডিং হয়ে গেছে, সব কিছু হয়ে গেছে তবু ও চালু করতে পারেননি। ভোরবেলায় কলকাতায় দেখবেন একদম প্রকাশ্যদিবালোকে গরু-ছাগল কেটে কিভাবে নিয়ে যাচ্ছে। বাজারগুলো কি সাংঘাতিক। সব মানুষই এইসব মাংস খায়। স্লটারিং - হাউসের ব্যবস্থা এত কোরাপটেড, এত অবক্ষয় হয়ে গেছে যে আপনি কিসের মাংস খাচ্ছেন তার গ্যারান্টি কেউ দিতে পারবে না। পাঁঠা কেটে, খাসী কেটে ঝুলিয়ে রেখে দিচ্ছে। ঠিক ঠিক করেছে কিনা ডাক্তার সার্টিফিকেট কার্বন পেপার লাগিয়ে দেওয়া হচ্ছে। ষ্ট্যাম্পটা জল লেগে ধুয়ে যাচ্ছে। ৮০ পারসেন্ট

আমরা মাংস খাই। কলকাতা এবং শহরতলির লোকেরা ৮০ পারসেন্ট বাসি মাংস খাচ্ছে। আমি গ্যারান্টি দিয়ে বলতে পারি। মারা যাবার পর মাংস কেটে নিয়ে আসা হচ্ছে। এগুলি অপরাধ জনিত ব্যাপার। গরুগুলি স্লটারিং হাউস থেকে বিক্রি হয়। আপনি দেখবেন, ভোরবেলা মহানগরের উপর দিয়ে রাস্তা দিয়ে ঠেলার উপর চাপিয়ে হাজার হাজার নিয়ে যাচ্ছে। এইসব গরু-ছাগল যেগুলো খাওয়ার জন্য নিয়ে যায় এগুলি দেখলে করুণা হয়। এগুলি খাওয়ার উপযুক্ত কিনা দেখতে অনুরোধ করছি। দার্জিলিং পর্যন্ত যায়। ডাঃ রায় করেছিলেন - আমরা এটাকে আরো বাড়িয়েছিলাম সাদা শূকর প্রজনন যা বিদেশে রপ্তানী হবার সম্ভবনা আছে। আজকে কালো শূয়োর বিভিন্ন জায়গায় শহরতলি এবং শিল্পাঞ্চলে ভরে গেছে। হেন রোগ নেই যেগুলি কালো শূয়োর বহন করেনা। এ ব্যাপারে কোন ব্যবস্থা নিয়েছেন? এগুলির আবার মাংস লোকে খাচ্ছে আর এদের যে সিসটেমে কাটে তা সাংঘাতিক, অমানুষিক ব্যাপার। এই ব্যাপারে কোন ব্যবস্থা করতে পারেননি। কোন ব্যবস্থা আপনার ডিপার্টমেন্ট করতে পারেনি - যে কোন দিক দিয়েই বলুন, তাদের রক্ষনাবেক্ষনের ব্যবস্থা, তাদের খাওয়ার ব্যবস্থা এবং তার সাথে বানিজ্যিক ব্যবস্থা - সব দেখলে মনে হয় সিন্ধু উপত্যকার মহেঞ্জদাড়ো যুগে আমরা বাস করছি। গরু-ছাগলগুলি রাস্তায় ছেড়ে দিল। এরা রাস্তায় চড়ে খাচ্ছে। সকালবেলা নিয়ে এল, একটু দুধ হল তো হল, নাহল তো হল না। এই সমস্ত চলছে। একটা বিরাট স্কোপ ছিল, আপনার গর্ভনমেন্ট কাজে লাগাতে পারেনি। এ্যাডিশন্যাল এমপ্লয়মেন্ট প্রোগ্রামের যে কর্মসূচী আছে আপনার দপ্তর এ্যাডিশন্যাল এমপ্লয়মেন্টের কি প্রভিসন্স সেখানে রাখতে পেরেছেন? কলকাতা এবং শহরতলির বহু জায়গার খাটালগুলি উচ্ছেদ করতে পেরেছেন। বে-আইনী খাটালগুলি আজকে সাংঘাতিক অবস্থার মধ্যে আছে। এতে করে মানুষের রোগ বাড়ছে। অথচয় গরু গুলি ঠিকমত প্রতিপালন হচ্ছে না, তাদের চিকিৎসার কোন ব্যবস্থা নেই. আমি শুনেছি, ইনজেকশন দিয়ে দুধ যাতে বৃদ্ধি পায় তার ব্যবস্থা হচ্ছে বে-আইনী ভাবে। এইগুলি ভয়ঙ্কর ব্যাপার। কলকাতার বুকে এটা হচ্ছে। আজকে এটা বিভিন্ন শহরেও হচ্ছে। আমি আপনার কাছে পরিষ্কার ভাবে এই বে-আইনী খাটালের ব্যাপারে শুনতে চাই। পুলিশ এবং অসাধু ব্যবসায়ী বেশীরভাগ বাংলার বাইরে থেকে এসে মানুষকে দুধ সরবরাহ করার বদলে রোগ সরবরাহ করছে। আমি একটা ব্যাপার বলবার জন্য একটু সময় নিয়েছি। আপনি জানেন যে হিমুল উত্তরবঙ্গের একটা প্রতিষ্ঠান। সেই হিমুল দীর্ঘদিন ধরে বন্ধ হয়ে আছে। আমাদের এখানে উনি যেমন আমাদের মেরে ফেলতেন, যদি মাদার ডেয়ারী না থাকত তাহলে বহু শিশু মারা যেত, বহু মানুষ অসুস্থ হয়ে পড়ত। অপরদিকে হিমুল উত্তরবঙ্গে দুগ্ধ সরবরাহ করায় ইকনমিক সেভার হচ্ছে। যার গরু আছে দুগ্ধ সরবরাহ করছে, সরকার থেকে টাকা দিচ্ছে না, ফলে ডিসট্রেস সেল হচ্ছে এমনিও সেল হচ্ছে। ৬ মাস এক বছর দুগ্ধ সরবরাহ হোতো এবং কালেকসন কনট্রোল করে বাই প্রোডাক্ট উত্তরবঙ্গে খাদ্যে অর্থনীতিকে একটু সরবরাহ হোতো, দীর্ঘদিন ধরে বন্ধ হয়ে আছে। আমি শুনেছি যে কিছু অনুদান দেওয়া হবে ঠিক করেছেন। অনুদান দিয়ে বাঁচান যাবে না, পরিকল্পনা করতে হবে। হিমুল সম্বন্ধে কি পরিকল্পনা করেছেন যার জন্য হিমুল চিরকাল বেঁচে থাকবে? মাইনে দিয়েছেন কিনা সেটা বড় কথা নয়, বড় কথা হল ঐ প্রতিষ্ঠানের বাঁচার বাই প্রোডাক্ট চলবে কিনা? ফলে হচ্ছে কি যে সব মেশিন নিয়েছেন সেগুলি চলতে পারছে না। এখন মেশিন নেই, আমি দেখে এসেছি. মাননীয় মন্ত্রী অসীমবাবু দেখেছেন, কথা দিয়েছেন যে ব্যবস্থা করবেন। কিন্তু এখন কোন ব্যবস্থা হয় নি। বেলগাছিয়ায় আমাদের সময়ে প্রতিদিন ৪ লক্ষ লিটার উৎপাদন হোতো, আজকে ম্যান পাওয়ার ঐ সি. পি. এমের কমরেডদের ঢুকিয়ে সুভাষ বাবু এত লোক ঢুকিয়েছেন যে দুধের লিটারের চেয়ে মানুষ বেশী হয়ে গেছে। এ খবর কাগজে প্রকাশিত হয়েছিল। অবহেলার জন্য দুধ নদী নালা দিয়ে চলে গেছে, মানুষের কাছে পৌঁছায় নি। আগে আমরা সকালবেলায় দেখতাম কলকাতা মানে দুধের গাড়ী যাচ্ছে, আজকে দেখিনা। কত দুধ প্রোডাকসান করেন, এক লক্ষ লিটারেরও অনেক কম, ৭০ থেকে ৭৫ হাজার লিটার। পার ডে দু-আড়াই লক্ষ লিটার করে

দেওয়া হয়েছে। হরিণঘাটায় বললেন যে শংকর জাতীয় গরুর কথা, আমাদের সময়ে দেখেছি, ডাঃ রায়ের কথা বলছি না, দুটো গরু কিনে নিয়ে গিয়ে লোকে সংসার প্রতিপালন করেছে। আজকে সেখানে আমি নিজে দেখেছি পার্টিবাজী করে মরুভূমি করে দেওয়া হয়েছে। কতকগুলি পাতলা পাতলা গরু যে কটা এখন আছে তাদের চিকিৎসার ব্যবস্থা নেই। প্রাণী সম্পদ রক্ষণাবেক্ষণের ব্যাপারে ব্যর্থ হয়েছেন। বেলগাছিয়াতে অনুসন্ধান করে দেখবেন কোন গরুই দেখার উপযুক্ত নয়। টাইম মত চিকিৎসা করার কথা তা করা হয় না। আমি বার বার সে কথা বলেছি। ব্লক থেকে আরম্ভ করে সব জায়গায় ব্যর্থ হয়েছে। আজকে গ্রামে ডাক্তার গেছে সত্য কথা, কিন্তু যান না গ্রামে গিয়ে জিজ্ঞাসা করুন। ব্লকে ডাক্তারের সঙ্গে দেখা করতে হলে ধর্ণাদিতে হবে বাড়ীর কলা ইত্যাদি দিয়ে সন্তুষ্ট করলে কোন দিন ডাক্তার আসে, তাও টাইম নেই, ইচ্ছামত। গ্রামে একটা লোক রাখতে হয় গরুকে ইঞ্জেকসন দিতে দেখতে।

[5.00 - 5.10 p.m.]

উনি বলেছেন যে, হাঁস মুর্গি ইত্যাদির ক্ষেত্রে অনেক উন্নতি করেছেন। এটা ঠিক্ নয়। তাহলে আজকে ডিমের দাম ডবল্ হয়ে যায়? আজকে বাজারে এর দাম ডবল্ হয়ে গেছে। প্রডাকশন এবং সাপ্লাই - এর সমতা তো রাতারাতি কমে না! এক্ষেত্রে নিবিড় সংযোগ ঘটছে না। এ- ব্যাপারে রিসার্চের কথাটা মনে রাখুন! রিসার্চ করতে হবে। তারজন্য আজকে হল্যান্ডে পাখীর সঙ্গে পাখীর ক্রসবিট্ তাঁরা করে চলেছেন। পুরুলিয়ায় একটি লায়ন সাফারী হবে - এটা ছয় বছর আগে বলেছিলেন, কিন্তু তার কোন ব্যবস্থা হয়নি। আর একটি ডিপার্টমেন্টের কথা বলছি যেটা এ্যালায়েড টু ইউ। আজ পর্যন্ত এখানে দ্বিতীয় চিড়িয়াখানার ব্যবস্থা হয়নি। এদিকে প্রথম চিড়িয়াখানাটা মরো মরো। আজকে জ্যোতিবাবু তাজ বেঙ্গল করে দিয়েছেন এবং তাদের জন্য রাস্তা ব্রীজ করে দিয়েছেন। কিন্তু ওখানে টাটা যে তাজবেঙ্গল হোটেল স্থাপন করেছেন, তারজন্য আজকে ঐ হোটেল থেকে ইনফেকশন চলে যাচ্ছে চিড়িয়াখানার পশুদের গায়ে। এবং ঐ হোটেলের জন্য আগে সাইবেরিয়া থেকে যেসব পাখীরা সেখানে আসতো তারাও আর আসছে না। কালকে দেখলাম, কিভাবে চারটি পশুকে রেখেছেন প্রদীপ সরকার - ইন্দ্রজাল। একদিন জ্যোতিবাবুকে এবং একদিন অসীমবাবুকে নিয়ে গেছেন তিনি। চারটিই লায়ন। মহাজাতি সদনের মধ্যে কনফারেন্সে বক্তৃতা করছি, তখন হঠাৎ করে তারা ঘঁ ঘঁ করে আওয়াজ করছে। এসব অন্যায় পশুদের উপর। আপনার কুমীর প্রকল্প এবং তার বানিজ্য নীতিও ব্যর্থ হয়েছে। আপনাদের এখানে যেভাবে ডিফরেস্ট্রেশন হচ্ছে, তারপর পশুরা যাবে কোথায়? যে কয়েকটা হাতী এবং গন্ডার আছে, সি. পি. এম. এর গুন্ডারা সেগুলোর দাঁত সিং সব ভেঙ্গে নিয়ে গেছে। আজকে এই ডিফরেস্ট্রেশনের নায়ক আপনারা। সেজন্য লোকের বাড়ীতে গিয়ে হাজির হচ্ছে সব হাতী। কুচবিহার ইত্যাদি জায়গায় এটা হচ্ছে। কারণ তাদের খাদ্য নেই। সেটা চলে গেছে বড় বড় বল লোক, একচেটিয়া মুনাফাখোরদের হাতে। এবং সেটা তারা ডিলারদের কাছে বিক্রি করছে ব্ল্যাক মার্কেটে। এর বন্টন-ব্যবস্থার দায়িত্ব নিতে হবে। তারজন্য যেতে হবে দার্জিলিং, যেতে হবে পুরুলিয়া। সেই সমস্ত ব্যবস্থা সেখানে ছিল। আজকে এসবের পরিবর্তন করুন, সমর্থন করবো। কিন্তু ১৫ বছরের পাপ আপনাকে মাথায় নিতে হচ্ছে, তারজন্য বাজেটের বিরোধিতা করছি এবং কাট মোশনকে সমর্থন করছি।

**শ্রী সুবোধ চৌধরী :** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, মাননীয় প্রাণীসম্পদ বিকাশ বিভাগের মন্ত্রীর বাজেট বরাদ্দকে সমর্থন করে এবং বিরোধীদের আনিত ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করে কয়েকটি কথা বলতে চাই। এখানে মাননীয় বিরোধীপক্ষের মাননীয় সদস্য ডাঃ জয়নাল আবেদিন এবং মাননীয় সুব্রত মুখার্জী মহাশয়ের বক্তৃতা মনযোগ দিয়ে শুনেছি। তাঁরা কিছু গঠনমূলক সমালোচনা করেছেন, এটা আনন্দের কথা। হয়ত জয়নাল সাহেব এই দপ্তরের তাঁর পূর্ব অভিজ্ঞতা দিয়ে বুঝতে পেরেছেন যে বর্তমান

কালে এই দপ্তরের কিছু অগ্রগতি ঘটেছে তাঁর আমলের তুলনায়। তারজন্যই তিনি গঠনমূলক সমালোচনা এবং পরামর্শ দিয়েছেন। আমরা সেদিকে লক্ষ্য দেবো। ডাঃ আবেদিন সাহেব হরিণঘাটার গোবরের কথা বলেছেন। ঐ গোবরের অপচয় হবে না। সবুজ ঘাসের চাষ হচ্ছে, সেখানে ব্যবহৃত হবে। এবং এই সরকারের বিজ্ঞান এবং প্রযুক্তি বিভাগের সহায়তায় এবং কেন্দ্রীয় সরকারের অর্থানুকূল্যে গোবর থেকে গ্যাস এবং বিদ্যুৎ উৎপাদনের একটি প্রকল্প নেওয়া হয়েছে। এই বছর বিদ্যুৎ মন্ত্রী তার সূচনা করেছেন। এই বছর মাননীয় বিদ্যুৎ মন্ত্রী তার নির্মান কার্য্য সুরু করেছেন। ফডার সম্পর্কে বলেছেন। এই কথা ঠিক ফডারের উৎপাদন বাড়ানো দরকার। এই বছর ১৫ শতাংশ বৃদ্ধির প্রস্তাব রাখা হয়েছে, আগে ১০ শতাংশের ব্যবস্থা হয়েছে। এই ব্যাপারে প্রশিক্ষণের ক্ষেত্রে ৩৭৫০টি ডেমনেশট্রেশান প্লট করা হয়েছে, বর্ত্তমানে কিনতু ১২,৫০১ টিরয়েছে। এই গুলি থেকে বুঝতে পারছেন অগ্রগতির নমুনা। চিকিৎসা ব্যবস্থার কথা বলেছেন। এই বছর বেশী বরাদ্দের উদ্যোগ নেওয়া হয়েছে। সব ঔষধ সরবরাহ করা সম্ভব নয়। এটা আপনারা জানেন যে মানুষের চিকিৎসার ক্ষেত্রে সমস্ত ঔষধ সরবরাহ করা যাচ্ছে না। আপনারা রিসার্চের যে কথা বলেছেন সেটা সিরিয়াসলি দেখা হচ্ছে। হরিনঘাটার ব্যাপারে অনেক সমালোচনা করে গেলেন। পূর্ব ভারতে হরিনঘাটায় এই ধরনের রিসার্চের ব্যবস্থা রয়েছে এই ক্যাটেল ডেভলপমেন্টের ব্যাপারে এবং সংশ্লিষ্ট বিষয় গুলির গভেষণার কাজ আন্তরিকতার সঙ্গে করা হচ্ছে, সিরিয়াসলি করা হচ্ছে। মাননীয় সদস্যদের কাছে আমি একটা আবেদন রাখবো। সবাই এটা স্বীকার করেন যে গ্রামের অর্থনীতিতে এই দপ্তরের কাজ-কর্মের মাধ্যমে একটা গতি সঞ্চার করতে পারে, বাড়তি আয়ের সুযোগ এনে দিতে পারে এবং সঠিক ভাবেই বলেছেন পঞ্চায়েতের সহযোগিতা নিয়েএই কাজ এগিয়ে নিয়ে যেতে পারলে গ্রামীন অর্থনীতির ক্ষেত্রে একটা পরিবর্তন আনতে পারে। এই ব্যাপারে আমি মাননীয় সদস্যদের সহযোগিতা কামনা করি এবং বিরোধীদের ছাঁটাই প্রস্তাবের বিরোধীতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মেহেবুব জাহেদী :** মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আপনার মাধ্যমে আমি প্রথমেই উপস্থিত সদস্যদের অভিনন্দন জানাচ্ছি, বিশেষ করে আমাদের বিরোধী বেঞ্চের জয়নাল সাহেবকে সবচেয়ে বেশী অভিনন্দন জানাচ্ছি কারণ তিনি অনেকগুলি অত্যন্ত ভাল এবং কতকগুলি অত্যন্ত গঠন মূলক সমালোচনা করে উপকৃত করেছেন। এখানে অনেক দিন পরে একটা পার্থক্য অতিক্রম করা গেল। প্রশ্ন করেছেন মার্জারের কথাটা রাখা হয় নি কেন। আমি যখন এখানে দায়িত্ব নিয়ে এলাম তখন মার্জারটা সম্পূর্ণ ক্যাবিনেটে পাশ হয় নি। সেই ক্ষেত্রে বাজেটে উল্লেখ করাটা আমি ঠিক সঠিক বলে মনে করি না। যতক্ষণ না ক্যাবিনেটে পাশ হচ্ছে, একটা ফাইনাল সিদ্ধান্ত না হচ্ছে ততক্ষণ বাজেটে উল্লেখ করা ঠিক নয়। আমরা এই রকম একটা কথা ভাবছি, এই কথাটা এই বাজেটে উল্লেখিত হল না কেন এটা যদি বলেন তাহলে এই দিক থেকে ভুলটা স্বীকার করে নিতে চাই। আপনারা শুনে খুসী হবেন মার্জার হয়ে গেছে এবং এর পরে আগে হলো ওয়ান উইন্ড সিস্টেম। কৃষকদের জীবনে দুটি মার্জারের একটা মার্জার হলো ল্যান্ড সার্ভে, ল্যান্ড ম্যানেজমেন্ট এবং ল্যান্ড রেভিনিউ তার মার্জার হয়েছে, আমাদের মাননীয় বিনয়কৃষ্ণ চৌধুরীর ল্যান্ড রিফর্মস বিভাগে এই ইনট্রিগেটেড সিস্টেমে-এবারে মার্জার হলো। তারপরের মার্জার হলো পশুর মুখের দিক থেকে পশুর পেছনদিকে এ্যানিম্যাল হাসবেনড্রি, লাইভ স্টক এটা ওয়ান উইন্ড সিস্টেমের মাধ্যমে।

[5.10 - 5.20 p.m.]

এটাই হচ্ছে আমাদের প্রথম এ্যাচিভমেন্ট এবং সবচেয়ে বড় এ্যাচিভমেন্ট। এই ব্যাপারে আপনারা অনেকে প্রশ্ন করেছেন, অনেক মত দিয়েছেন আমি ওই নিয়ে কিছু বলতে চাইছি না। আমি শুধু কতকগুলি সমীক্ষা রাখছি। এবং এখানে যে কাটমোশান দেওয়া হয়েছে সেটা আমি স্বীকার করছি না আবার সেই

কাট মোশানের কিছু কিছু বিষয়ে উচিত বলে মনে করছি। উন্নয়নের ক্ষেত্রে আমরা কি করেছি এবং কতখানি করতে সক্ষম হয়েছি তার কতকগুলি সমীক্ষা আমি আমার বক্তৃতার মধ্যে তুলে ধরতে চাই। তাতে মনে করি তুলনামূলক সমীক্ষা হচ্ছে এবং আমি বোঝাতে সক্ষম হব। আমাদের এখানে অগ্রগতি হয়েছে কি হয় নি সেটা বোঝাতে গিয়ে আমি প্রথমেই বলবো যে আমাদের এখানে যে ক্রশ ব্রিডিং সিসটেম আছে তাতে মিলচি কাউয়ের ব্রিডিং দুধের কোন পরিবর্তন হয়েছে কিনা এবং উন্নত ধরণের পরিবর্তন হয়েছে কিনা এক্ষেত্রে বলবো ১৯৭৬-৭৭ সালে ২ লক্ষ ৪৩ হাজার লিকুইড সিমিনে ফ্রজন সিমেন দুধ করেছিল। ১৯৯০-৯১ সালে সেই দুধের পরিমাণ বেড়ে ৬ লক্ষ ৩১ হাজার হয়েছে। আর দ্বিতীয়তঃ ব্রিডিং কাউ যতগুলি গরু আছে সেখানে ৪ লক্ষ থেকে বেড়ে ৮ লক্ষ হয়েছে। এবং এই যে ইনভেনসিভ ক্যাম্পেন ব্লকে ব্লকে হয়েছে তাতে দেখা গেছে আগে ৪ লক্ষ ব্লকে ইনভেনসিভ ক্যাম্পেন হয়েছিল এবং এখন সেটা ৮ লক্ষ হয়েছে। এই যে কাজগুলো করলো সেই কাজগুলো কিন্তু কাস্টমস সার্ভিস মধ্যে দিয়ে করানো হয়েছে। কাস্টমস্ সার্ভিসের মধ্যে দিয়ে বেকার ছেলেদের এরসঙ্গে যুক্ত করে করা হয়েছিল এবং এটা আপনাদের আমলে অর্থাৎ ১৯৭৬-৭৭ সালে ২২ জনকে এই কাস্টমস্ সার্ভিসের ম্যান হিসাবে যুক্ত করা হয়েছিল এবং এখন সেটা দাঁড়িয়েছে ৪৬০ জনে। এই কাস্টমস্ সার্ভিসের ভেতর দিয়ে শুধু যে ইনসিমিনেশানের বা প্রজননের ব্যবস্থা করা হয়েছে তাই নয়, তার সাথে সাথে কিছু কিছু ট্রেনিংয়ের ব্যবস্থা করা হয়েছে। কল্যাণীতে বিশ্ববিদ্যালয়ে যে ট্রেনিং সেন্টার আছে, সেখান থেকে ট্রেনিং দিয়ে কিছু কিছু ডাক্তার গ্রামাঞ্চলে গেছে। তারা সেখানে গিয়ে দুধের উৎপাদন যাতে বাড়ে সেটা দেখবেন। ১৯৭৬-৭৭ সালে যেখানে ১০.৬৪ লক্ষ মেট্রিক টন দুধ ছিল, এখন সেখানে অর্থাৎ ১৯৯০-৯১ সালে সেটা বেড়ে ২৯.৫০ লক্ষ মেট্রিক টনে প্রোডাকশান হয়েছে। আর মাংসের ক্ষেত্রে দেখা গেছে যে, ১৯৮৫-৮৬ সালে ৬২৮ হাজার মেট্রিক টন মাংস উৎপাদিত হত এখন সেখানে ৬৯৫ হাজার মেট্রিক টন উৎপাদন বেড়েছে। এবং ডিমের ক্ষেত্রে যদি দেখি তাহলেদেখবেন যে ১৯৭৬-৭৭ সালে যেকানে ৬৭.৬০ ক্রোর্স ডিম উৎপাদন হত এখন সেখানে ১৯৯০-৯১ সালে ২২৭.৯ ক্রোর্স ডিম উৎপাদন হয়। অর্থাৎ ২৩৭ শতাংশ ডিম উৎপাদন বৃদ্ধি পেয়েছে। এখন প্রশ্ন হচ্ছে যে এতো সত্বেও কেন দুধের অভাব পাচ্ছি এবং দুধ হচ্ছে না কেন? আমাদের যে পপুলেশান সেটা ১৯৮১ সালের সেনসাস অনুসারে আমাদের দুধের প্রয়োজন ৮৪৫ হাজার মেট্রিক টন। আর ইন্ডিয়ান কাউন্সিল অফ মেডিকেল রিসার্চ যে হিসাব দিয়েছে তাতে মাথা পিছু ২০০ গ্রাম করে দুধ বরাদ্দ করা হবে এবং সেই হিসাব হারে এই পরিবর্তিত দুধের পরিমাণ হবে ২৯৫০ মেট্রিক টন। এবং সেটা যদি তুলনা করা য়ায়, তাহলে দেখবেন দুশো গ্রাম ১২৫.৩ গ্রাম আগে যেটা ছিল সেটাকে আমরা করেছি। তাই দুধের কমতি আছে। এখন আমি পরবর্তী কথায় আসবো যে আমরা দুধের জন্য কি পরিকল্পনা করেছি। কথা উঠেছে 'হিমুল'কে নিয়ে। আপনারা জানেন যে, ১৩।১।৭৩ এটার প্রথম উৎপত্তি হয়েছিল। দুটি কারণে হিমুলটা একেবারে মৃত হয়ে গিয়েছিল। একটি কারণ ছিল ম্যানেজমেন্ট ডাইরেকটরিতে যে কারণগুলো ছিল সেটি কেন ছিল, সেটি ১৯৭৩ থেকে ১৯৭৭ সাল পর্যন্ত যাঁরা ছিলেন তাঁদের কাছে জেনে নিয়ে তবেই আমাকে বলতে হবে, তা নাহলে আমি এখুনি বলতে পারছি না। আর একটি কারণ যেটি ছিল, সম্পূর্ণ ধ্বংস হয়ে গিয়েছিল। সেটি হলো জি-এন-এল-এফ' এর মুভমেন্ট। আপনারা জানেন যে, পাহাড়ে সবচাইতে বেশী দুধ পাওয়া যায়। কারণ নীচের দিকে - উনি ঠিকই বলেছেন যে, ইটাহারে মাত্র আড়াই টাকা কে. জি. দরে দুধ বিক্রি হয়েছে। আমরা এটা নিয়ে একটা পরিকল্পনা করেছি। জি-এন-এল-এফ. এর ঘটনার পরিপ্রেক্ষিতে ওখানে মার্কেট সম্পূর্ণ বন্ধ হয়ে গিয়েছিল। আমরা চেষ্টা করে, ১৫ তারিখ থেকে আবার দুধ চালু করেছি। ওদের বহু টাকা বাকী পড়ে ছিল। দু কোটি বিরাশি লক্ষ টাকা বকেয়া নানা ব্যাপারে এটা হয়েছিল ১৩-১-৭৩ থেকে ১৯৭৭ সালের, আগের হিসাবটা বললে আমি বলতে পারবো, এখন প্রশ্ন হচ্ছে, তারপরে ২৪-৪-৮১ সাল পেকে ৪০ লক্ষ টাকা এবং আরও ৩৫ লক্ষ টাকা, ওদের সঙ্গে

কথা হয়েছে। প্রোডিউসাররা একদম পেতেন না। মাঝখানে কিছু অন্যরা নিয়ে নিতেন। এইভাবে নানা দেনা পড়েছিল। ২৪।৪।৯১ থেকে দুধ আবার চালু হয়েছে। শিলিগুড়িতে, আজকে খবর সঠিক আমি ডি. এম. কি বললেন তা বুঝতে পারলাম না। তবে আজকের খবর হচ্ছে ১৫-১৬ হাজার প্যাকেট দুধ (হিমুল) বাজারে নেমেছে।

**শ্রী সুব্রত মুখার্জী :** আপনি একটা টোকেন টাকা দিয়ে চালাবার চেষ্টা করছেন। এটা পারমানেন্ট নয়। পারমানেন্ট প্লানিংটা কি, সেটা বলুন।

**শ্রী মেহেবুব জাহেদি :** আমি সে কথায় আসছি। আমিটেম্পোরারিটা বলছি। পারমানেন্ট প্লানিং সম্বন্ধে এখুনি কিছু বলা সম্ভব নয়। এখন প্রশ্ন হচ্ছে, ভাগীরথী সম্বন্ধে যে প্রশ্ন উঠেছে - এটা বন্ধ হয়ে গিয়েছিল। ভয়ঙ্কর অবস্থা হয়েছিল ওখানে। ওখানে কর্মী বাহিনী, যাঁরা কর্মচারী আছেন, তাঁদের যে বেতন তা তাঁরা নিজেরা ম্যানেজমেন্টের সঙ্গে বসে বেতনের ব্যবস্থা করে এটা চালু করেছেন। এটা শুধু চালু হয়নি, এখন ভাগীরথী থেকে একটা বড় অংশ দুধ হিমূলকে দেওয়া হচ্ছে। এটা জীবন্ত হয়ে যাবে বলে আমি আশা করছি।

**ডাঃ মানস ভূঁয়্যা :** মিল্ক কমিশনারকে কে সরিয়েছে ?

**শ্রী মেহেবুব জাহেদি :** মিল্ক কমিশনার এখন নেই। একটু খবর নিয়ে বলবেন। কাট মোশানে জিজ্ঞাসা করেছেন যে, সেন্ট্রাল ক্যালকাটা মিল্ক সাপ্লাইয়ের কি ব্যাপার। আপনারা জানেন যে, মার্কেট ফেসিলিটিস এবং ডিষ্ট্রিবিউশান, দুধটা ডিষ্ট্রিবিউশান করা, খাটাল রিফর্মস্ এটা কি করে করবো? হাইকোর্ট থাকলে খাটালের ব্যাপারটা কি করে করি বলুন। কোর্টের ব্যাপারটা একটু পরিষ্কার করে দিন, তা নাহলে কিছু হবে না। প্রশ্ন হচ্ছে যে সেন্ট্রাল ডেয়ারী সম্বন্ধে আপনারা তো বললেন, এবারে আমাকে একটু বলতে দিন।

[5.20 - 5.30 p.m.]

সেন্ট্রাল ডেয়ারীর আর একটা বড় কাজের দিক হল এটাও চলছে। এটাতে বেকার মেয়েরা তারা দু ঘন্টা করে কাজ পাচ্ছেন, এটাও চলছে। আপনারা দেখবেন দুধের ব্যাপারে '৭৬-৭৭ সালে যে দুধটা আমরা ফিনান্সিয়াল হেল্প-এর জন্য সংগ্রহ করতাম সেই সময়ে যারা ছিলেন তারা ২.২৬ পয়সা করে দিয়েছিলেন আর এখন '৯০-৯১ সালে ৫.২৫ পয়সা করে যাদের কাছ থেকে নিচ্ছি তাদেরকে দিচ্ছি। আর তখন বাফেলোয় দিয়েছে ৩.০০ টাকা এখন সেটা আমরা বাড়িয়েছি ৭.৪০ পয়সা অর্থাৎ এনহান্স হয়েছে ৪.৪০ পয়সা। আর ১ লক্ষ ৭২ হাজার এখন সেনট্রাল ডেয়ারী থেকে দিচ্ছি। অর্থাৎ আমরা ১৮ পারসেন্ট দিচ্ছি। গ্লাস বটলে ১৮ পারসেন্ট, পলিথিন পাউচে ৮০ পারসেন্ট আর বাল্‌কে দিচ্ছি ২ পারসেন্ট। ৬৬৫ টি ডিপোয় দিচ্ছি, ৭৯ টি হাসপাতালে দিচ্ছি আর ৮৭ টি ইনস্টিটিউশানে দিচ্ছি। আপনারা প্রশ্ন তুলেছেন যে কি প্রকিওরমেন্ট করছি, কিন্তু প্রাইস্ সম্বন্ধে কিছু প্রশ্ন তোলেননি। আপনারা কাট মোশানে একটা কথা তুলেছেন যেটা হচ্ছে হিমুলের ব্যাপারে। হিমুলের দুধ চালু হয়েছে শুধু তাই নয় হিমুলে যেটা ছিল কার্টলফিল্ড সেটাও আস্তে আস্তে চালু করা হয়েছে। আপনারা ডানকুনির মাদার ডেয়ারীর কথা তুলেছেন সেই ব্যাপারে বলি ডানকুনির মাদার ডেয়ারীটা সেটা ম্যানেজমেন্টই করে। এম. ডি. ডি. বি. তারা ৪ লক্ষর মত করে, তবে ওখানে শ্রমিকদের নিয়ে যখন একটা গোলমাল হয় সেই সময়ে ১ লক্ষের মত দুধ ছিল, সেই দুধের বেশীর ভাগটাই আমরা সেন্ট্রাল ডেয়ারীতে নিয়ে এসেছিলাম তবে ওদেব কিছু দুধ নষ্ট হয়েছে। এবার এখানে একটা প্রশ্ন তুলেছেন এক বন্ধু অপারেশান ফ্লাড সম্বন্ধে, যিনি এমনভাবে জিজ্ঞাসা করেছেন যেন অপারেশান ফ্লাড (২)-র ব্যাপারে জিজ্ঞাসা করেছেন। এখানে প্রশ্নটা স্পিল ওভার করে অপারেশান

ফ্লাড (২) তে চলে গিয়েছে। এখানে আমাকে অনেক কষ্ট করে এটা খুঁজে বার করতে হয়েছে। অপারেশান ফ্লাড (১)-এ কিছু কাজ হয়েছে হিমুল ডেয়ারীতে আর ভাগিরথীতে। এটাকেও আপনারা স্পিল ওভার করে অপারেশান ফ্লাড (২) তে নিয়ে গিয়েছেন। এখানে অপারেশান ফ্লাড সবে স্টার্ট হয়েছে। মাদার ডেয়ারী চালু হয়েছে অপারেশান ফ্লাড (১)-এ। আর এক্সপ্যানসান অফ হ্যান্ডলিং ক্যাপাসিটি অফ সেন্ট্রাল ডেয়ারী বেলগাছিয়া সেটা বাড়ান হয়েছে এক লক্ষ থেকে ৩ লক্ষ-র মতো পার ডে। এটাও অপারেশান ফ্লাড (১)-এ করা হয়েছিল। আর ৩টি লিকুইড নাইট্রোজেন প্লান করা হয়েছে। মিল্ক ইউনিয়ন কিছু গড়ে তোলা হয়েছে। হিমুল, মিমুল ভাগিরথী, দামোদর এটাতেও করা হয়েছে। এখন প্রশ্ন হয়েছে দুর্গাপুরের স্লাটার হাউস নিয়ে যেটা সুব্রতবাবু বলেছেন, এ ব্যাপারে আমি আগের দিনও বলেছিলাম দুর্গাপুরের স্লাটার হাউস হচ্ছে একটা মুমূর্ষ প্রতিষ্ঠান, এটা আমাদের কোলে তুলে দেওয়া হয়েছে। এই প্রতিষ্ঠানটা শুরু হয়েছে '৭৭-র আগে প্লানও হয়েছে। কোন এক বন্ধু সেদিন জিজ্ঞাসা করেছিলেন প্লান করেই তো এটা করা হয়েছিল, সেইজন্যই এই মুমূর্ষ স্লাটার হাউসকে আমরা বাঁচাবার চেষ্টা চালিয়ে যাচ্ছি। আমি শুধু একটি কথা বলতে চাই আমি আপনাদের সমর্থন চাইছি, আমি বিশেষ করে চাইছি এবং আমাদের লেফট ফ্রন্ট-এর আমাদের বামফ্রন্টের যারা আছেন তারাও চাইছেন। এই প্রাণী বিকাশ সম্বন্ধে খুব সঠিক ভাবে জয়নাল সাহেব বলেছেন এটাকে গ্রামীণ উন্নয়নের একটা অন্যতম প্রাণকেন্দ্র হিসাবে ব্যবহার করা হোক, প্রাণী সে মুর্গী হোক, হাঁস হোক, একে যদি হাউস হোল্ড উওম্যান, হাউস হোল্ড ওয়াইভস দের কাছে না নিয়ে যাওয়া যায় তাহলে কখনই এটাকে অর্থনৈতিক দিক থেকে কাজে লাগানো যাবে না।

আমি যে কথাগুলি বললাম এইসব বিষয়ের ওপর আমি আপনাদের সম্পূর্ণ সমর্থন চাই। সেই সমর্থন নিয়ে এই প্রাণী বিকাশকে অন্যতম গ্রামীণ অর্থনৈতিক ব্যবস্থা হিসাবে গড়ে তোলবার জন্য আমরা চেষ্টা করছি। এই কথাটা দিয়ে আমি আপনাদের কাট মোশানের অস্বীকার করছি এবং আমি বলছি যে, আপনারা কাট-মোশন উইথড্র করে নেবেন এবং আমাকে সম্পূর্ণ সমর্থন করবেন।

## DEMAND NO. 49 & 50

**Mr. Speaker :** The cut motions under Demand Nos. 49 & 50 are now put.

To vote

## DEMAND NO. 49

The motion that the amount of the Demand be reduced to Rs. 100/- was then put and lost.

## DEMAND NO. 50

The motion that the amount of the Demand be reduced to Rs. 100/- was then put and lost.

## DEMAND NO. 49

The motion of Shri Mahboob Zahedi (moved on 30th July, 91) that a sum of Rs. 42,84,55,000 be granted for expenditure under Demand No. 49, Major Heads : "2403-Animal Husbandry and 4403-Capital Outlay on Animal Husbandry (Exlcuding public Undertakings)" (This is inclusive of a total sum of Rs. 21,43,19,000 already voted on account) was then put and agreed to.

## DEMAND NO. 50

The motion of Shri Mahboob Zahedi (moved on 30th July, 91) that a sum of Rs. 61,91,06,000 be granted for expenditure under Demand No. 50, Major Heads : "2404-Dairy Development, 4404-Capital Outlay on Dairy Development (Exlcuding public Undertakings) and 6405- Loans for Dairy Development (Excluding public Undertakings)" (This is inclusive of a total sum of Rs. 30,96,20,000 already voted on account) was then put and agreed to.

## DEMAND NO. 22

**Mr. Speaker :** Now discussion on Demond No 22. There are three cut motions to Demand No. 22. All the cut motions are in order and taken as moved.

Shri Saugata Roy<br>Dr. Tarun Adhikary<br>Shri Sudip Bandyopadhyay } : Sir. I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-

**শ্রী সৌগত রায় :** স্যার, আমি কারা বিভাগের যে ব্যয় বরাদ্দ বিশ্বনাথবাবু উত্থাপন করেছেন তার বিরোধিতা করছি। আমাদের যে কাট মোশান আছে তার সমর্থন করছি। স্যার, আমি বিরোধিতা করছি এই জন্য বিরোধী দলের, এইজন্য বিরোধিতা করছি মন্ত্রি নিষ্ক্রিয়। আমি মনে করি সীমিত অবস্থার মধ্যে যে একজন মন্ত্রী পশ্চিমবাংলার জন্য কাজ করেন, বিশ্বনাথবাবু হচ্ছেন একজন। সামগ্রিকভাবে এটা যে দৃষ্টিভঙ্গীর ওপর নির্ভরশীল, সেটা একজন মন্ত্রী পরিবর্ত্তন করতে পারেন না। জেলে মাত্র কুড়ি কোটি টাকা দেওয়া হয়েছে। এতে জেল সংস্কার আনা সম্ভব নয়। জোড়াতালি দেওয়া সম্ভব, এতে জেল প্রশাসন সঠিকভাবে চলতে পারে না। আমার বিধানসভা কেন্দ্রে তিনটে জেল আছে, আলিপুর জেল, প্রেসিডেন্সি

জেল, স্পেশ্যাল জেল যেটাকে ইনস্টিটিউট অপ মেন্টাল হেলথ বলা হয়, এই তিনটে আছে। এর মধ্যে দুটো জেলে আমার ভিজিটর হিসাবে মাঝে মাঝে যাবার সুযোগ হয়। মাননীয় মন্ত্রীকে জিজ্ঞাসা করবো, আপনি পাঁচিলের ভেতরে কিছু করতে পারেন নি কিন্তু পাঁচিলের বাইরে নতুন কোয়ার্টার তৈরী করেছেন, জলের সাপ্লাইয়ের ব্যবস্থা করেছেন, দু, একটা রাস্তা করেছেন।

[5.30 - 5.40 p.m.]

কিন্তু জেলের মধ্যে একটাও নতুন কন্সট্রাকশান হয়নি। আলিপুর বা প্রেসিডেন্সি জেলে ৪০ বছর আগে যা ছিল, তারপর আর কিছু হয়নি। আমরা কংগ্রেসীরা যারা বামফ্রন্টের বিরুদ্ধে আইন অমান্য করে অ্যারেষ্ট হয়েজেলে যায় তাদের জন্য শুধু একটা রেস্ট শেড করা হয়েছে। এছাড়া ব্রিটিশ আমলে জেলের অবস্থা যা ছিল তাই-ই আছে। এই জেলগুলির সংস্কার সাধন করা অত্যন্ত জরুরি হয়ে পেড়েছে। এই বাড়িগুলি অত্যন্ত পুরোনো, ছাদ ফেটে জল পড়ছে, হাঁসপাতালের ছাদ দিয়েও জল পড়ছে, জেল পরিদর্শন করতে গিয়ে এগুলো আমরা দেখেছি। এই সমস্ত জেলগুলোর প্যাচ ওয়ার্ক রিপেয়ার কিছু হয়নি। এটা ঠিক যে, যখন ব্রিটিশ শাসন ছিল, তখন তো কমিউনিস্টরা কখনো জেলে যায়নি, আমরা কংগ্রেসীরা ১৯৪২ সালে তখন জেলে গিয়েছিলাম, তখন আমরা অনেকদিন জেলে ছিলাম। তারপর আমরা ১৯৪৭ সালে যখন ক্ষমতায় এলাম তখন এই জেলগুলো সংস্কার করবো ভেবেছিলাম, কিন্তু সেই জেলগুলো সংস্কার করা হয়নি। বামফ্রন্টের লোকেরা শুধু চীন আক্রমনের সময় জেলে গিয়েছিলেন এবং বর্তমানে তারা ১৪ বছর ধরে আছেন, কিন্তু জেলের কোন সংস্কার হয়নি। এটা একটা মৌলিক দৃষ্টিভঙ্গীর ব্যাপার যে কারাগারটা একটা কারেকশানাল ইন্সটিটিউশান না পিউনিটিভ ইন্সটিটিউশান। ওটা আপনারা শাস্তি দেবার জন্য মানুষকে কারাগারে রাখছেন না, মানুষকে শোধরাবার জন্য কারাগারে রাখছেন। এই মৌলিক বিচারটা আপনারা করতে পারেননি। যখন কংগ্রেস সরকার ছিল তখন পি. দাশগুপ্তর নেতৃত্বে একটা জেল কোড রিভিশান কমিটি তৈরী হয়েছিল। এই বামফ্রন্ট সরকার আসার পর একটা কম্প্রিহেনসিভ্ জেল আইন করার জন্য অনিল দাশগুপ্তর নেতৃত্বে একটা কমিটি করা হয়েছিল। কিন্তু না আগের সরকার, না বর্তমান সরকার কম্প্রিহেনসিভ জেল ল, কম্প্রিহেনসিভ জেল কোড রিভিশান করতে কোন উদযোগ নিত পারেনি। তার ফলে এখনো কারাগার হল একাট ভয়ের ব্যাপার, একাট শাস্তি দেওয়ার ব্যাপার। মানুষকে শুধুমাত্র বাইরের জগত থেকে আলাদা করে রাখার ব্যাপার। তার ফলে যেটা আশা করা গিয়েছিল যে জেলের ফান্ডামেন্টাল রিফর্মস্ হবে, বামফ্রন্ট সরকার সেটা টাচ করতে পারেনি। যদি ভালো করে মন্ত্রীমহাশয়ের বক্তৃতা পড়া যায় তাহলে দেখা যাবে রাজ্য সরকারের নিজের চেষ্টায় কোন রকম সংস্কার সাধনের কাজকর্ম হয়নি। কোথায় কোথায় জেলের যে নতুন কাজকর্ম হয়েছে সেটা বিভিন্ন ফিনান্স কমিশানের সাহায্যে হয়েছে। আমরা দেখতে পাচ্ছি ফিনান্স কমিশানের টাকার বাইরে কোন সংস্কারের কাজ হয়নি। রাজ্য সরকারের বাজেট থেকে জেলে কোন সংস্কারের কাজ হয়নি। মাননীয় মন্ত্রীমহাশয় তার বাজেট বক্তৃতায় কোথা কোথায় উল্লেখ করেছেন যেকাজ হয়েছে সেটা কোন কোন জায়গায় ওয়াঁচ টাওয়ার তৈরী করা হয়েছে, কয়েদীরা যেখানে থাকে সেখানে ফ্যান লাগানো হয়েছে, যেকানে স্যানিটারী ব্যবস্থা ভালো ছিল না, সেখানে স্যানিটারী ব্যবস্থা উন্নত করার জন্য কিছু কিছু ব্যবস্থা নেওয়া হয়েছে। কিন্তু মৌলিক ভাবে নতুন কন্সট্রাকশান কিছু করা হয়নি। আপনাদের মনে রাখতে হবে আলিপুর জেল যেটা কলকাতা শহরে একটা প্রাইম ল্যান্ডের উপর উবস্থিত। সরকার যদি চান তাহলে এটাকে মর্ডাণ জেলে পরিণত করা যায়। বহু উন্মুক্ত জায়গা ওখানে পড়ে আছে, ওখানে সরকারী কর্মচারী বা অন্যান্যদের বাসগৃহ করা হয়। স্প্রলিংভাবে জেলটা রয়ে গেছে, তার মধ্যে কোন রকম ব্রেক থ্রু করা হয়নি। জেলে পাঁচ ধরনের লোক আলাদা আলাদা ভাবে থাকে। একটা হচ্ছে, আন্ডার ট্রায়াল প্রিজনার্স, কনভিকটেড পার্সনস, মহিলা

যারা তারা, যারা বাচ্চা ১৬ বছরের বা অ্যাডাল্ট নয়, আর শেষ ও পাঁচ নম্বর হচ্ছে নন্-ক্রিমিনাল লুনাটিক্স যারা পাগল, যাদের বাড়ীর লোকরা জেলে রাখতে চায়, কারেকশানাল ইন্সটিটিউশান হিসাবে ব্যবহার করার জন্য। এবং ষষ্ঠ হচ্ছে ড্রাগ এ্যাফেকটেড্ লোক যারা, তাদের কোর্টে এ্যাপ্লাই করে নন-ক্রিমিন্যাল লুনাটিক্সদের যে সুবিধা দেওয়া যায়, সেই সুবিধা এই ড্রাগ এ্যাফেকটেড্ লোকেদের ক্ষেত্রের এ্যা প্লাই করে দেওয়া যায়। আমি আপনাকে বলব যে, আপনি অন্তত নিজের চোখে আলিপুর সেন্ট্রাল জেল দেখেছেন, যারা মাদকাসক্ত লোক, তাদের ট্রিটমেন্টের যথেষ্ট উন্নতি করার চেষ্টা হয়েছে - সেটা ভালই হয়েছে। আমার মনে হয় মাদকের ব্যাপারটি এমনই একটি ব্যাপার যে, জোর করে মাদকের সোর্স থেকে যদি আলাদা করা না যায় তাহলে মাদকাসক্ত বন্ধ করা সম্ভব নয়। আমি যতদূর দেখেছি, আলিপুর সেন্ট্রাল জেলের মাদকাসক্ত কিছু বন্দীকে ভাল কর সম্ভব হয়েছে। জেল কন্ট্রোল ডিভিসনের মধ্যে তারা ভালই আছে। কিন্তু যেখানে বাড়ীর লোক এবং বিশ্বনাথবাবুর লোকেরা চেষ্টা করেও ইমপ্রুভমেন্ট করতে পারেনি, সেটা হচ্ছে নন-ক্রিমিন্যাল লুনাটিকস - মাননীয় চেয়ারম্যান, স্যার, তাদের অবস্থাটা আপনি কয়েক বছর আগে টেলিগ্রাফ্ পত্রিকায় দেখেছেন এবং কি প্যাথেটিক তাদের অবস্থা, সেটার ছবি'ও ঐ কাগজে দেখেছিলেন। দমদম জেলের নন-ক্রিমিন্যাল লুনাটিকস্‌দের অবস্থাটা আপনি দেখেছিলেন নিশ্চয়। তারা উলঙ্গ হয়ে জেল প্রাঙ্গনের মধ্যে ঘুরে বেড়াচ্ছে। আশা করা গিয়েছিল এই নন-ক্রিমিন্যাল লুনাটিক্সদের আসতে আসতে ভাল করা যাবে। কিন্তু দমদম জেলে এই নন-ক্রিমিন্যাল লুনাটিক্সদের রাখলে ভাল করার কোন ব্যবস্থা করা যাবে না। স্যার, এটা নতুন ভাল কাজ করেছেন আলিপুর স্পেশাল জেলকে উনি ইনসটিটিউট অব মেন্টাল হেলথে কনভার্ট করেছেন। সেখানে হাজার হজার রয়েছে এবং কিছু কিছু লোক আরোগ্য লাভ করেছে। কিন্তু পশ্চিমবাংলার সব জেলে যে নন-ক্রিমিন্যাল লুনাটিক্স আছে তাদের স্বভাবতঃই আলিপুর স্পেশাল জেলের ইনসটিটিউট অব মেন্টাল হেলথে রাখা সম্ভব হয়নি। সেই জন্য তাদের অবস্থা উন্নতি করা যাচ্ছে না। এর ফলে দেখা যাচ্ছে যে, নন-ক্রিমিন্যাল লুনাটিক্সরা কতদিন যে জেলে আছে তার কোন সীমা নেই। সংবাদ পত্রের নিউজ আইটেমের প্রতি আমার দৃষ্টি আকৃষ্ট হয়েছে। সেটা হচ্ছে এই, ২৮ ইয়ারস উইদাউট এনি ট্রায়াল ইন প্রেসিডেন্সি জেল। স্যার, অজয় ঘোষ, তার ৬৫ বছর বয়স ২৮ বছর উইদাউট ট্রায়ালে নন-ক্রিমিন্যাল লুনাটিক্স হিসাবে প্রেসিডেন্সি জেলে রয়েছেন। জাস্টিস দিলীপ বোসের ঘরে কেস হল। জাস্টিস দিলীপ বোস কয়েকজন স্পেশাল অফিসার নিয়োগ করেছিলেন এবং তারা ওখানে গিয়ে দেখেছিলেন এবং বের করেছেন অজয় ঘোষ ১৯৬২ সালে প্রথম এ্যারেস্টেড্ হয়েছিল এবং জেলে পাঠানো হয়েছিল। সারা পশ্চিমবাংলার বিভিন্ন জায়গায় জেলে উনি ঘুরেছেন। কিন্তু এখনো পর্যন্ত উনি ছাড়া পান নি। আমি গত এপ্রিলের ৬ তারিখের খবর বলছি - স্যার, আপনি জানেন - এমন'ও হয় যে পারিবারিক শত্রুতার জন্য লোককে পাগল বলে চিহ্নিত করে জেলে দিয়ে দেওয়া হয়। হোল জেলের সিসটেমটাই স্লোলি মুভ করে। একটি লোক সত্যি সত্যিই পাগল কিনা ভেরিফাই করার উপায় থাকে না। জেলে যে লোক আছে তার কথা ভুলে যায়। তারপর সে জেলে পচতে থাকে। সেই জন্য আমি বিশেষ করে মন্ত্রীকে বলব যে, ননক্রিমিন্যাল লুনাটিক্সদের প্রতি আরো দৃষ্টি দেওয়া উচিত। হাই কোর্ট স্পেশাল অফিসার এ্যাপয়েন্টমেন্ট দিয়েছিলেন। তমাল কান্তি মুখার্জি তিনি রিপোর্ট দিয়েছিলেন। জাস্টিস দিলীপ কুমার বোস এর কোর্ট কেস রিপোর্ট পার্স করে মন্ত্রীর সেই অনুসারে কারেকটিভস মেজার নেওয়া দরকার। দ্বিতীয়তঃ আমি আন্ডার ট্রায়ালদের কথা বলব। মাননীয় মুখ্যমন্ত্রী কয়েকদিন আগে বলেছেন, কোন রাজনৈতিক বন্দী আমাদের জেলে নেই। আমরা এই কথার সঙ্গে একমত নই। রাজনৈতিক বন্দী নেই, সুব্রত মুখার্জী প্রশ্নের জবাবে মুখ্যমন্ত্রী এই কথা বলেছেন। সুব্রতবাবু মুখ্যমন্ত্রীর বিরুদ্ধে প্রিভিলেজ এনেছেন। তার কারণ আমরা তথ্য দিয়ে দিখিয়েছি যে রাজনৈতিক বন্দী আছে। যেদিন মুখ্যমন্ত্রীর বিবৃতি বেরল তারপরের দিন, এ. পি. ডি. আর. এ্যাসোসিয়েসন অব প্রোটেকসন ফর ডেমোক্রাটিক রাইটস বলে একটি সংগঠন - তার

হিউম্যান রাইটসের চেয়ারম্যান কাগজে বিবৃতি দিয়ে বললেন ৫ জন রাজনৈতিক বন্দীর কথা। মুখ্যমন্ত্রীর পক্ষ থেকে বলেছিলেন আমি পদত্যাগ করব। মুখ্যমন্ত্রীর পদত্যাগ কি - এ. পি. ডি. আর. ষ্টেটমেন্টের একটা রিট্রাকসন পর্যন্ত দেন নি এবং আমাদের হাউসে আমরা প্রিভিলেজ আনবার যে চার্জ এনেছিলাম, সেই প্রিভিলেজ এখন পর্যন্ত উইথড্র করিনি। স্যার, আপনি জানেন, আপনি গন আন্দোলনে ছিলেন। আজিজুল হক তিনি আমাদের মতাবলম্বী নন। আমাদের সঙ্গে মতের মিল নেই। সুব্রতবাবু একদিন আজিজুল হককে দেখতে গিয়েছিলেন। কতদিন আজিজুল হক বিনা বিচারে আটকে ছিলেন। কোর্টে যাতে এই আন্ডার ট্রায়াল প্রিজনারদের কেসগুলি তাড়াতাড়ি ডিসপোজাল হয় সেটা দেখার দায়িত্ব নিশ্চয় জেল ডিপার্টমেন্টের নয়, এটা দেখার দায়িত্ব সরকারের।

[5.40 - 5.50 p.m.]

কিন্তু এই আন্ডারট্রায়াল প্রিজনারদের ব্যাপারে যে একস্ট্রা সুযোগ সুবিধা দেওয়া দরকার জেলে সেই সুযোগ সুবিধা তারা পায় না। একজন কনভিকটেড, যার কনভিকসান হয়ে গেল, সে কনভিকটেড হয়ে গেলে তার যেভাবে ট্রিটমেন্ট হবে সেখানে আন্ডার ট্রায়াল প্রিজনার, যার দোষ প্রমান হয়নি তার প্রতি নিশ্চয় ভিন্ন দৃষ্টিভঙ্গী নেবার প্রয়োজন আছে। সেটা কিন্তু এখনও পর্য্যন্ত করা যায়নি। এর পর আমি আর একটি বড় সমস্যার কথা বলব। আমি এবারে মহিলা বন্দীদের সম্পর্কে বলব। জেলে দু ধরণের মহিলা বন্দী থাকেন। একদল যারা কনভিকটেড হয়ে গিয়েছে সাজাপ্রাপ্ত এবং আর একদল যারা অপহরণের শিকার, ধর্ষনের শিকার বা নিরপরাদ উন্মাদ। এদের জন্য নতুন কিছু কিছু ব্যবস্থা করেছেন কিন্তু ব্যবস্থা যেটা হয়েছে সেটা যথেষ্ট নয়। সরাকর বলছেন প্রত্যেকটা সাবসিভিসানে তারা নতুন করে জেল তৈরি করছেন এবং সেখানে কেটা ঘোষনা করেছেন যে দুর্গাপুর, বোলপুর এবং রঘুনাথপুরে উপকারা নির্মান করেছেন এবং মন্ত্রীর কেন্দ্র বালুরঘাটে একটি নতুন কারাগার নির্মানের জন্য ১০৬ লক্ষ টাকা মঞ্জুর করেছেন। নতুন জেল সেখানে করা হচ্ছে। এতে আমার আপত্তি নেই। তবে এই প্রসঙ্গে মাননীয় মন্ত্রীমহাশয়কে বলব, তিনি নিশ্চয় দেখেছেন যে সাব ডিভিসান জেলগুলি কি অবস্থায় আছে এবং সেগুলি কারেকসান করার ব্যাপারে কি হয়েছে সেটাও নিশ্চয় জানেন। আপনাদের সময়কার তারাপদ লাহিড়ী কমিটির রিপোর্টি পড়ে দেখুন, আমাদের সময়ের পান্নালাল দাশগুপ্তর রিপোর্টি পড়ে দেখুন। কোলকাতার দমদম সেন্ট্রাল জেল যদিও বা বাসযোগ্য কিন্তু কোন সাব ডিভিসান এ্যান্ড ডিষ্ট্রিক্ট জেল বাসযোগ্য নয়। অপরাধীদের কখনও গবাদি পশুর মতন জেলগুলির মধ্যে রাখা যায় না। সেখানে আপনাদের যে রিফরমস সেন্ট্রাল জেলগুলিতে এখনও পর্য্যন্ত টাচ করেছে সেই রিফরমস এখনও কিন্তু সাবডিভিসান ও ডিসট্রিক্ট জেলেগিয়ে পৌছায়নি। তাদের জায়গা অনেক কম, সেখানে বেড়াবার সুযোগ নেই। সুতরাং আমি বলব, আরো নতুন কারা না করে সাবডিভিসান ও ডিসট্রিক্ট জেলের কনডিসান আরো উন্নত করার দিকে আপনার দৃষ্টি দেওয়া উচিত। আমরা জানি, প্রেসিডেন্সী এবং আলিপুর জেলে আপনি সম্প্রতি জেনারেটার বসিয়েছেন। এটা ঠিকই যে লোড শেডিং-এর সময় জেলগুলিতে একটা ল এ্যান্ড অর্ডারের প্রবলেম ক্রিয়েটেড হত। তারজন বিরাট পরিমানে টাকা খরচ হয়েছে কিন্তু যেটা মূল প্রশ্ন সেটা হচ্ছে, একন জেলগুলির সিকিউরিটি সত্য কথা বলতে গেলে যদি ডেনজারাস অপরাধী থাকে তাহলে ইনসিকিওরড। আপনি জানেন, কতবার আলিপুর সেন্ট্রাল জেল থেকে বন্দী এবং অপরাধীরা পাঁচিলের উপর উঠে পালিয়ে গিয়েছে। সম্প্রতি একজন শিখ লোক সে আলিপুর সেন্ট্রাল জেল থেকে পালিয়ে গিয়েছে। জেলের মধ্যে ডিসিপ্লিনের অভাব দেখা দিয়েছে এবং মাঝে মাঝে ঘটনা ঘটছে। জেলের কর্মীরা তাদের উর্ধতন অফিসারদের মানছেন না। এটা হচ্ছে ওভার ইউনিয়ানাইজেসানের জন্য। জেলের সার্ভিসের হওয়া উচিত পুলিশের মতন কিন্তু জেলের মধ্যে ওভার ইউনিয়ানইজেসান হয়েছে। সেখানে কো-

অর্ডিনেশান কমিটির একাট ইউনিয়ান আছে, আর. এস. পি'র অনুসরণকারী একটা ইউনিয়ান আছে, কিছু কিছু জায়গায় কংগ্রেসের ফেডারেশান তৈরি হয়েছে। কিন্তু এই ওভার ইউনিয়ানাইজেসানের ফল হয়েছে যে একদিকে কয়েদীদের যে অভাব সেই অভাবের দিকে দৃষ্টি দেওয়া হচ্ছে না এবং জেলের মধ্যে ডিসিপ্লিনের ব্যাপারটা অনেকাংশে দুর্বল হয়ে পড়েছে। জেলের যারা সিনিয়ার অফিসার তাদের প্রতি মনোযোগ দেওয়া হচ্ছে না - এটা আমার নিজের ধারনা। তারপর জেলে যে ডায়েট দেওয়া হয় সে সম্বন্ধে বরাবরই একটা অভিযোগ থাকে। জেলের ভেতর এটা সাধারণ কথা সে সম্বন্ধে বরাবরই একাট অভিযোগ থাকে। জেলের ভেতর এটা সাধারণ কথা যে জেলের যারা অফিসার তাদের কারুর বাজার করার দরকার হয় না, ঐ জেনারেল বাজার থেকেই তাদের বাজার হয়ে যায়। এটা আপনার পক্ষে রোজ দেখা সম্ভব নয়। আমরা দেখেছি, জেলে যেখানে খাবার তৈরী হয় সেখানে এখনও অত্যন্ত পুরানো ব্যবস্থা। সেখানে এখনও গ্যাসের উনুন নেই, কয়লার উনুনে রান্না হয়। ডাল যেটা দেওয়া হয় সেটা একেবারে জলের মতন, তারধ্যে তরমকারি খুঁজে পাওয়া যায় না। মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন যে জেল কোড অনুসারে কর্মীদের কি পাওয়ার কথা, তাদের কি দাবী আছে, কি করতে হবে সেটা উনি একটা বাংলা বই ছাপিয়ে কার্যকরী করবেন। কিন্তু আমি একথা বলতে চাই যে এটা বাংলা বই ছাপান বা লোকেদের জানানোর কথা নয়। সেটা দরকার সেটা হচ্ছে জেল কোড অনুযায়ী মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন যে জেল কোড অনুসারে কর্মীদের কি পাওয়ার কথা, তাদের কি দাবী আছে, কি করতে হবে সেটা উনি একটা বাংলা বই ছাপান বা লোকেদের জানানোর কথা নয়। যেটাদরকার সেটা হচ্ছে জেল কোড অনুযায়ী যা তাদের পাওয়া উচিত সেটাকে এনফোর্স করা, তার জন্য আরো ব্যবস্থা গ্রহণ করা, তাদের মধ্যে আরো ডিসিপ্লিন আনা, এগুলি আপনার দেখা দরকার আছে। মন্ত্রী মহাশয় জানেন যে জেল একটা আলাদা জগৎ। সেখানে রাজনৈতিক বন্দীর ষ্ট্যাটাস হলে একটা আলাদা জগৎ, আর ক্রিমিন্যালদের জন্য একটা আলাদা জগৎ আছে। আপনি সিদ্ধার্থবাবুর সময়ে মিসাতে ছিলেন?

[illegible]ী **প্রবীর সেনগুপ্ত :** হ্যাঁ, ছিলাম।

**শ্রী [illegible]ত রায় :** প্রবীরবাবু, এটা বোধ হয় [illegible]ন লোক নন। মিসাতে আপনাকে গ্রেপ্তার করা উচিত হয়নি। সেটা আমরা তখন বুঝতে পারিনি, এখন বুঝতে পারছি। [illegible] হোক, আমি আপনাকে আর একটা কথা বলতে চাই। এত সত্বেও জেলে কিছু কিছু সুন্দর লক্ষণ [illegible]ছে যেগুলিকে আরো এনকারেজ করা উচিত। এটা অনেকেই হয়ত জানেন, আপনি উল্লেখ করেছে[illegible] আলিপুর জেলে কয়েদীদের আঁকা শেখার একটা স্কুল আছে এবং তাদের আঁকার স্টুডিও আ[illegible]। [illegible]ছুদিন আগে পার্ক হোটেলের সামনে তাদের আঁকার একটা একজিবিশান হয়েছিল এবং বিভিন্ন [illegible] [illegible]াদের আঁকার একজিবিশন হচ্ছে। আমি একথা বলতে চাই যে তাঁদের আকাঁ প্রফেশনাল আর্টিষ্ট [illegible] ভালো এবং তারা কিছু মুর্ত্তিও তৈরী করেছে। তাদের মূর্ত্তি তৈরীর হাতও যারা প্রফেশন্যাল [illegible] তাদের চেয়ে ভাল। কাজেই এদিকে আপনাকে আরো দৃষ্টি দিতে হবে। আপনি আলিপুর জেলে [illegible] করেছেন, ক্লাশ ফাইভ পর্যন্ত করেছেন। আমি সেই স্কুলে গিয়েছিলাম। আপনি বলেছেন এই স্কুলে [illegible] [illegible]ায়গা থেকে বন্দীদের নিয়ে আসবেন এবং সকলকে একাট জায়গায় আনবেন। আমি বলবো তা না করে ডিষ্ট্রিক্ট লেভেলে জেলগুলিতে যাতে আলাদা আলাদা স্কুল করা যায় তার জন্য ব্যবস্থা নিতে হবে এবং সেখানে যারা পড়াশুনা করতে চায় তারা যাবে। তা নাহলে আলিপুর সেন্ট্রাল জেলে পড়াশুনার নাম করে ট্রান্সফার হয়ে আসবে। আমি ওভার অল যে কথাটা বলতে চাচ্ছি যে এই কনসেপ্টটা বিদেশে অলরেডি এসে গেছে, কিন্তু ভারতবর্ষের কোন জায়গায় আমরা করতে পারিনি। এইটথ ফিনান্স কমিশন এবং নাইনথ ফিনান্স কমিশন যে টাকা দিয়েছিল তাতে চেয়েছিল যে আরো কিছু ওপেন জেল তৈরী করা

হবে, কারেকশন্যাল ইলন্যাষ্টিটিশন তৈরী করা গহবে। আমেরিকায় জেলের নাম পাল্টে গেছে। ওরা বলে পেনিটেনসিয়ারি এবং পুরো জায়গা খোলা। সেখানে আমাদের জেলের নিয়ম হচ্ছে ৬ টার পর লক আপ হয়ে যাবে। ৬ টা পর্যন্ত বাইরে কাজ করতে পারবে, তারপরে জেলের যে নিজস্ব ঘর আছে তার মধ্যে লক আপ হয়ে যাবে। এই জিনিস আর এখন বিদেশে কোন জায়গায় থাকছে না। আপনি জানেন যে এখন বিদেশে অধিকাংশ জায়গায় ক্যাপিটেল পানিশমেন্ট উঠে গেছে, কিন্তু আমাদের এখানে আছে। সেদিন আলিপুরে দুই জনের ফাঁসি হল। ফাঁসি দেবার লোক এনে তাদের ফাঁসি দেওয়া হল। আমি এই ক্যাপিটাল পানিশমেন্ট তুলে দেবার পক্ষে। ভারতবর্ষে এই রকম ফাঁসি দেওয়া বা পুরানো আমলের মৃত্যু দন্ড দিয়ে কোন সুবিধা হবে বলে মনে হয় না। এখন একটা বড় সমস্যা দাঁড়িয়ে গেছে। বিশ্বনাথবাবু, আপনি জানেন যে প্রতি বছর ১৫ই আগষ্ট বা বিশেষ বিশেষ দিনে রাজ্যপাল কিছু কিছু বন্দীদের শাস্তির মেয়াদ কমিয়ে দেন। এর আগে কথা ছিল, যারা লাইফার, যারা সারা জীবন- যাবৎ জীবন কারাদন্ড পেয়েছে, তাদের ২০ বছর ধরা হতো লাইফ পিরিয়ডড়া এবং সেটা কমে, রক্ত দিল বা অন্য কোন ভাল কাজ করলো, কমে কমে ১৪ বছরে নিয়ে আসা হতো। সম্প্রতি সুপ্রীম কোর্ট একাট জাজমেন্ট দিয়েছে যে লাইফ মিন্স লাইফ, তার মানে যতক্ষণ না মরমে, ততক্ষণ তাকে থাকতেহবে হবে। এটা একটা সিরিয়াস অসুবিধা তৈরী করেছে। আমার মনে হয় একটা লোক ১৪ বছর থাকার পর তার আর কোন অপরাধ করার প্রবনতা থাকে না। আমাদের রাজ্য সরকারের পক্ষ থেকে এই ব্যাপারটা দেখা উচিত যে আমরাও এই যে সুপ্রীম কোর্টের জাজমেন্টকে পালটাবার একমাত্র উপায় নুতন করে আইন তৈরী করা। আমাদের প্রপোজ করা উচিত যে আগে যেটা ছিল লিগ্যাল ইনটার-প্রিটেশন অব লাইফ ইমপিজনমেন্ট, সেটাই রাখা উচিৎ। সারা জীবন একটা লোককে রাখা হবে, এটা বলা. উচিৎ নয়।

[5.50 - 6.00 p.m.]

যেটা ভাবার ব্যাপার যে আন্ডার ট্রায়াল প্রিজনারদের সম্পর্কে দেখা উচিৎ। মাঝে মাঝে আপনি দেখবেন যে তিহারের জেলের ব্যাপারে সুপ্রীম কোর্ট রায় দেন, যে দীর্ঘদিন ধরে আন্ডার ট্রায়াল প্রিজনাররা জেলে রয়েছেন, কিন্তু তাদের যে ছাড়াবার ব্যাপার, তাদের কেস একসপিডাইট করার ব্যাপারে যদি কোন উদ্যোগ নিতে হয় তাহলে জেল কর্তৃপক্ষকে নিতে হবে। কিন্তু আমার নিজের অভিজ্ঞতা যে এই আন্ডার ট্রায়াল প্রিজনারদের ব্যাপার মুভ করায় জেল কর্তৃপক্ষের গতি অত্যন্ত শ্লথ। এটা একা জেল কর্তৃপক্ষ করতে পারে না। জেল থেকে রেকম্যান্ড করে জুডিশিয়াল ডিপার্টমেন্টে যাবে। আগে হোম ডিপার্টমেন্টে যাবে, তারপর জুডিশিয়াল ডিপার্টমেন্টে যাবে। কিন্তু এই প্রসেসটা আপনি বিচার মন্ত্রী এখানে আছেন আপনি জানেন, এই প্রসেসটা অত্যন্ত শ্লো হচ্ছে। তার ফলে আন্ডার ট্রায়াল প্রিজনারদের প্রয়োজনের অনেক বেশী দিন তাদের জেলে থাকতে হচ্ছে। তারা বিনা কারণে কষ্টের স্বিকার হচ্ছে। সব ন্দীর পক্ষে সুপ্রীম কোর্টে গিয়ে হেবিয়াস করপাস ফাইল করা সম্ভব নয়। সুতরাং আমাদের জেলের কর্তৃপক্ষকে দেখতে হবে প্রতিদিন চেক করে বা প্রতি মাসে একটা সিসটেম থাকা উচিৎ যে কজন আন্ডার ট্রায়াল প্রিজনার আছে এবং যে কজন আন্ডার ট্রায়াল প্রিজনার আছে এবং তাদের ব্যাপারে কী মুভ জেল কর্তৃপক্ষ সরকারের কাছে কী উচ্চতর স্তরে করেছে। এবং আমি এবার বিশ্বনাথ বাবুকে বলবো, এবার ১৫ই আগষ্ট পার হয়ে গেছে, আগামী বছর বামফ্রন্টের ১৫ বছর সম্পূর্ণ হবে, আপনারা যখন ক্ষমতায় এসেছিলেন তখন আপনারা রাজনৈতিক সিদ্ধান্ত নিয়ে যত কনভিকটেড আসামী, যাদের আপনারা রাজনৈতিক বন্দী বলে মনে করেছেন, কনভিকটেড এবং আন্ডার ট্রায়াল প্রিজনার দু রকমকেই আপনারা ছেড়ে দিয়েছেন। আমি বলবো আপনাদের ১৫ বছর পূর্তি উপলক্ষে আপনাকে এখান থেকে প্রস্তাব দিচ্ছি যে আপনি অন্ততঃ ৫০ শতাংশ বন্দী, যারা জেলে গিয়ে কোন রকম উন্নতির লক্ষণ দেখিয়েছে, তাদেরকে ছেড়ে দেবার, যারা

টার্মের একটা অংশ খেটেছে, তাদেরকে ছেড়ে দেবার একটা প্রস্তাব আমি আপনার কাছে দিচ্ছি। আপনারা যদি বামফ্রন্টের ১৫ বছর সেলিব্রেট করতে চান তাহলে এ্যাট লিস্ট কম পক্ষে হতভাগ্য এই জেলের লোকগুলো কিছু একটা সুবিধা পাক। আমি আপনাকে বলবো তাই যে আপনাদের কেন্দ্রীয় সরকারের কাছে আপনি কিছু কিছু প্রস্তাব এর মধ্যে দিয়েছেন, কিন্তু আপনি যেটা ফান্ডামেন্টাল চেঞ্জের কথা আমরা বারবার বলেছি, সেই ফান্ডা মেন্টাল চেঞ্জ আপনি আনতে পারেন নি এবং আমি দেখছি আপনার অফিসাররা এটা আনতে আগ্রহী হয়। ধরুন আমি প্রেসিডেন্সী জেলে ভিজিটার আছি। প্রেসিডেন্সি জেলে পুলিশ কমিশনার হচ্ছে চেয়ারম্যান অব দি বোর্ড। বছরে একটাও মিটিং করনে না। নিজেরাগিয়ে দেখতে পাবেন, পুলিশ কমিশনারকে যদি বলেন তিনি কোন ইনটারেস্ট নেবেন না, আমি আলিপুর সেন্ট্রাল জেলের ভিজিটার আছি। আপনি বলছেন নন-অফিশিয়াল ভিজিটাররা ৬ মাস আট মাস বাদ বাদ একটা মিটিং নয়, লক্ষ্মী বাবুও আছেন, আমার সংঙ্গে যদি আপনি এটাকে এফেকটিভ করতে চান তাহলে আপনাকে নির্দেশ দিতে হবে যে দু মাস বাদ বাদ কমপালসারী জেল ভিজিটার বোর্ডের মিটিং করতে হবে। আর কিছু নয়, জেল ভিজিটার্স বোর্ডের মিটিং উপলক্ষ্যে যদি কিছু লোক জেলে যায়, কয়েদীরা একটু উৎসাহ পায়। তাদের দুটো ভাল কথা বলা যায় এবং জেল এ্যাডমিনিস্ট্রেশন টোন্ড আপ হয়। জেল ভিজিটার্সর বোর্ডের মিটিংটা যাতে রেগুলার হয়, সেটা আপনাদের দেখা দরকার। আমি বলবো যে জেলের ব্যাপারে কিছু মহিলা সংগঠন অসাধারণ ভাল কাজ করছে। আমাদের ওখানে রয়েছেন অলকা মিত্র এবং কিছু সংস্থা, এরা অন্তর্জাতিক ভাবেও সাহায্য পাচ্ছে। বিশেষ করে মহিলা বন্দীদের ক্ষেত্রে এবং অত্যাচারিত মহিলাদের ক্ষেত্রে এরা যে করেকশন্যাল ষ্টেপ্স নিয়েছেন, এইগুলো খুব সিরিয়াস। এবং আপনি এদের রেকগনাইজ করেছেন। যারা ১৬ বছরের কম ছিল, এদের আপনারা করেকশন্যাল হোমে দিয়ে দিয়েছেন। আমার মনে হয় যে সরকার পক্ষ থেকে এই ধরনের যারা প্রচেষ্টা করেন বিশেষ করে জেলের মধ্যে ড্রাগ এ্যাডিক্টস মহিলা, নন-ক্রিমিন্যাল নুন্যাটিক্স এবং জুভেনাইলদের নিয়ে যারা কাজ করেন সেই ধরনের সোশ্যাল অর্গানাইজেশনগুলোকে আরও বেশী সাহায্য এবং আরও বেশী এনকারেজমেন্ট সরকার পক্ষ থেকে দেওয়া.উচিৎ। এখনও জেলে কিছু কাজ হচ্ছে, কিছু কিছু বাড়ি হচ্ছে, কিন্তু এখনও জেলগুলো সেই প্রাচীণ ব্রীটিশ আমলের জেল রয়ে গেছে। জেলের যে সংস্কার আপনার করার কথা ছিল সেটা না করে আপনারা কিছু সংশোধনের কাজে ব্যস্ত রয়েছেন। এখনো জেল গুলি বৃটিশ আমলের জেলই রয়ে গেল, সংস্কার না করে সংশোধনের কাজেই আপনারা ব্যস্ত রইলেন। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি নিজের দিক দিয়ে কোন ত্রুটি করেন নি। মাত্র ২০ কোটি টাকার বাজেট নিয়ে একটা ভেরি অ্যান্টিকোয়েটেড্ এ্যাডমিনিষ্ট্রেশন নিয়ে হয়ত এর চেয়ে বেশী কিছু করা সম্ভব নয়। সে জন্য আমি আপনার এফর্টের সঙ্গে যদি প্রাইভেট এ্যাণ্ড সোসাল এফর্ট যুক্ত হয় - আমরা যাঁরা চাইছি জেলের উন্নতি হোক, আমাদের এফর্টকে স্যাটেবলি কো-অর্ডিনেট্ করা যায় তাহলে কিছুটা উন্নতি হলেও হতে পারে। আপনি মন্ত্রি হিসাবে গোটা রাজ্যের জন্য জেল পরিদর্শক এবং এ্যাডভাইসরি কমিটি তৈরী করুন, তারা টাইম টু টাইম বিভিন্ন জেলা ঘুরে আপনাকে সাজেশন দেবেন, ইন্‌ফরমেশন দেবেন, তবেই আমার মনে হয় জেলের উন্নতি করা সম্ভব হবে।

(এই সময়ে নীল আলো জ্বলে ওঠে)

এই কটি কথা বলে যেহেতু নীল-বাতি জ্বলে গেছে, লাল-বাতি জ্বলার আগেই বাজেট বরাদ্দের বিরোধিতা করে, আমাদের কাট্ মোশানকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শেখ খাবিরুদ্দিন আহমেদ :** মিঃ ডেপুটি স্পীকার স্যার, আমি কারা দপ্তরের ব্যয়-বরাদ্দের ওপর সৌগতবাবুর বক্তব্য শুনলাম। তাঁর কথা শুনে মন হ'ল, ভুতের মুখে রাম নাম শুনলাম। সুতরাং আমি কংগ্রেসের আনীত কাট্ মোশনের বিরোধিতা করে মাননীয় মন্ত্রী মহাশয় আনীত বাজেট বরাদ্দকে

সমর্থন করছি। ভারতবর্ষে বৃটিশ শাসনকাল যে জেল এ্যাডমিনিষ্ট্রেশন ছিল সেই দীর্ঘ দিনের বৃটিশের ফেলে যাওয়া জেল এ্যাডমিনিষ্ট্রেশনকে পরবর্তীকালে কংগ্রেসী সরকারও দীর্ঘদিন বৃটিশের কায়দায় ব্যবহার করেছেন। তাঁরা বৃটিশ আমলের জেল নীতির কোন রকম সংস্কার বা সংশোধন করেন নি। ঐ একই কায়দায় জেল এ্যাডমিনিষ্ট্রেশন চালাবার জন্য তাঁরা দীর্ঘদিন শাসন ক্ষমতায় থেকেও ১৯৩৫ সালের বেঙ্গল জেল কোড্-এর কোন পরিবর্তন করেন নি। যদিও আমরা জানি অল ইন্ডিয়া জেল ম্যানুয়াল কমিটি একটা মডেল ব্রিজ এ্যাণ্ড ম্যানুয়াল প্রকাশ করেছিল তবুও তাঁরা তাতে কর্ণপাত করেন নি। বৃটিশের মত তাঁরাও এ রাজ্যে জঙ্গলের রাজত্ব কায়েম করে জেল গুলোকে নরক-কুণ্ডে পরিণত করেছিলেন। আমরা দেখেছি যে সময়ে জেল গুলিতে নিরপরাধী পুরুষ মহিলা, যুবক যুবতীদের এক জায়গায় রেখে দিতেন, পৃথকীকরনের কোন ব্যবস্থা ছিল না। আমরা দেখেছি ঐ ভাবে বহু মানুষকে বিনা - বিচারে আটক করে রাখা হত। এমন কি তাদের বেড়ি পরিয়ে রাখা হত। সেলের মধ্যে একই জায়গায় খেত শুতো, মল-মূত্র ত্যাগ করত। এমন কি সেখানে ইলেক্‌ট্রিকের, জল সরবরাহের কোন ব্যবস্থা ছিল না। সামান্যতম সুযোগ সুবিধাও দেওয়া হত না। পশ্চিম বাংলায় জেল গুলির উন্নতির জন্য ১৯৬৭ সালে প্রথম যুক্ত ফ্রন্ট সরকারের সময় সর্বপ্রথম জেল কোড্ রিভিশনের চেষ্টা করা হয় এবং ১৯৬৯ সালেও রিভিশনের চেষ্টা করা হয়। পরবর্তীকালে ১৯৭২ সালে ওঁরা একটা কমিটি করেছিলেন, কিন্তু সেই কমিটির কোন সুপারিশই তাঁরা মানেন নি। বৃটিশ আমলের ১৯৮৭ সালের জেল ব্যবস্থার কোন সংস্কারের কাজই তাঁরা করেন নি। পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার আসার পর ১৯৭৭ সালে একটা নতুন দৃষ্টিভঙ্গী নিয়ে যে জেল গুলি ছিল প্লেস অফ্ পানিশমেন্ট। ব্রীটিশ আমলে এবং কংগ্রেস আমলে সে জেলগুলিকে করে কারেকশান এ্যাণ্ড রিহ্যাবিলাইটেশন সেন্টারে পরিণত করার কাজ শুরু হয়। সেই উদ্দেশ্য নিয়ে পশ্চিম বাংলার সমস্ত জেল গুলিকে সংস্কার এবং পুনর্নির্মানের জন্য ৮০ লক্ষ টাকা ব্যয় করা হয়। ২০ লক্ষ টাকা খরচ করে দুর্গাপুর, রঘুনাথপুর এবং বোলপুরে তিনটি সাব-জেল নির্মান করা হয়েছে। আগে জেলে যেখানে মহিলাদের জন্য পৃথক ব্যবস্থা ছিল না সেখানে মহিলাদের জন্য আলাদা - ভাবে সমস্ত ব্যবস্থা করা হয়েছে। পুরুলিয়ায় ৬২ লক্ষ টাকা ব্যয় করে একটা মহিলা কারাবাস তৈরী করা হয়েছে। অতীতে আমরা দেখেছি অনেক নিরপরাধ তরুণ বন্দীকে অন্যান্য বন্দীদের সঙ্গে রাখার ফলে তাদের সুকুমার প্রবৃত্তি নষ্ট হয়ে যেত, পৃথকীকরণের কোন ব্যবস্থা ছিল না।

[6.00 - 6.10 p.m.]

মেদিনীপুরে ১০৭ লক্ষ টাকা খরচ করে তরুণ অপরাধীদের জন্য পৃথক জেল করা হয়েছে। উন্মাদ যারা জেলে থাকতো তাদের সঙ্গে সাধারণ কয়েদীদেরও রাখা হতো। এরফলে সাধারণ কয়েদীদেরও তারা উন্মাদ করে ছাড়তো। এই কারণে বামফ্রন্ট সরকার পুরুলিয়াতে ৯২ লক্ষ টাকা খরচ করে উন্মাদদের জন্য পৃথক উন্মাদ-আশ্রম এর ব্যবস্থা করেছেন। এখানে মাননীয় সদস্য সৌগতবাবু বলছিলেন এই সরকারের আমলে কিছুই করা হয়নি কিন্তু আমি বলছি, কংগ্রেসী শাসনে কিছুই হয়নি। কারাগারগুলিকে নরককুন্ডে পরিণত করেছিলেন। আমরা জানি ঐ কারাগারে যেমন মহিলা কর্মী কাজ করতেন - ঐ কংগ্রেসী আমলে এমন একটি পদ্ধতি ছিল - ৬ টা বাজার পর কয়েদীদের সাথে একসঙ্গে তাদের রাত কাটাতে হতো। আর এখন পশ্চিমবাংলার বামফ্রন্টসরকার এদের জন্য পৃথক ডিউটি রুমের ব্যবস্থা করেছেন, সেখানে থেকে তারা পরিচালনা করতে পারবে, তারা ওয়াচ করতে পারবে। ওদের মর্যাদাবোধ পশ্চিমবাংলার বামফ্রন্টসরকার দিয়েছেন যাতে সেখান থেকে সংশোধন হয়ে সমাজজীবনে ফিরে আসতে পারেন। তারপর স্যানিটেশনের ব্যবস্থা, ইলেকট্রিফিকেশনের ব্যবস্থা, পানীয় জলের ব্যবস্থা ইত্যাদি ১২৩ টি প্রকল্প গ্রহন করে সর্বসাকুল্যে ৩৩৭ কোটি টাকা ব্যয় করেছেন। কংগ্রেসী আমলে জেলে কি পাখার ব্যবস্থা ছিল?

এই সরকার পাহাড়ী এলাকা বাদ দিয়ে সব জেলে পাখার ব্যবস্থা করেছেন। এটা কংগ্রেসী আমলে ছিল না। অত্যাধুনিক ইলেকট্রিফিকেশনের ব্যবস্থা করা হয়েছে। জেলের মধ্যে আলোকিত করার জন্য সোডিয়াম ভেপার ল্যাম্পের ব্যবস্থা করেছেন। এছাড়া হ্যালোজেন ল্যাম্পও দেওয়া হয়েছে। এছাড়া বহরমপুর এবং প্রেসিডেন্সি জেলে সেন্ট্রাল ওয়াচ-টাওয়ারের বসানোর জন্য কখন মঞ্জুর করা হয়েছে। কয়েদীদের চিত্ত বিনোদনের জন্য খেলাধূলার ব্যবস্থা করা হয়েছে। কয়েকটি সাব-জেল সমস্ত জেলে টি. ভির ব্যবস্থা করা হয়েছে। এছাড়া, লাইব্রেরী, রিডিং রুম, বিভিন্ন ক্ষেত্রে পুস্তক এগুলি দেওয়ার ব্যবস্থা করা হয়েছে। বাচ্চাদের লেখাপড়া করবার জন্য বিদ্যালয় তৈরী করা হয়েছে এবং সেটা আপ-গ্রেডেশান করার চেষ্টা করছেন। এক্সটারনাল ক্যানডিডেট হিসাবে পরীক্ষা দিয়ে বি. এ, এম. এ পাশ করছে। জেলখানায় কয়েদীরা কি কি সুযোগ-সুবিধা পেতে পারে তারজন্য বাংলায় পুস্তক করে তাদের দেওয়া হয়েছে। আর একটি গুরুত্বপূর্ণ ব্যাপার দেখেছি যেটা কংগ্রেসীরা কল্পনা করতে পারবে না সেটা হচ্ছে আজকে জেলে জেল পঞ্চায়েত হয়েছে। কয়েদীরা গণতান্ত্রিক পদ্ধতিতে পঞ্চায়েত গঠন করেন, কিভাবে তারা চলবেন তারাই ঠিক করেন। বাইরের নন-অফিসিয়াল ভিজিটর নিয়ে বোর্ড অফ ভিজিটর গঠন করেছেন। ডি. এম., এ. ডি.এম, এবং এস. ডি. ওর তত্ত্বাবধানে যাতে তারা সমস্ত সুযোগ-সুবিধা দেখাশুনা করতে পারে। আমরা দেখতে পাচ্ছি, বিভিন্ন হাসপাতালে এক্সরে মেশিন স্থাপন করা হয়েছে। দমদম, বহরমপুর এবং মেদিনীপুর হাসপাতালে এক্সরে মেশিন স্থাপন করা হয়েছে। আলিপুর মানসিক স্বাস্থ্য কেন্দ্র তৈরী করা হবে। এটা একটা উল্লেখযোগ্য ঘটনা। সেখানে নার্স, ডাক্তার, এবং বিশেষজ্ঞদের থাকার ব্যবস্থা করা হচ্ছে। আমরা দেখছি, উত্তরবঙ্গে যুগান্তকারী ঘটনা ঘটেছে, ওপেন এয়ার জেল লালগোলায় অবস্থান করছে। হর্টিকালচার, এগ্রিকালচার, পোলট্রি, পি. সি. কালচার এইসব ক্ষেত্রে শিক্ষা যাতে পরবর্তী পর্যায়ে জীবন-যাপনের ক্ষেত্রে সহায়ক হয়ে দাঁড়ায়। আমরা দেখতে পাচ্ছি, আলিপুরে প্রিনটিং প্রেসে কয়েদীরা কাজ করছেন এবং শিক্ষা গ্রহন করছেন। এছাড়া উইভিং, কারপেনটিং, ব্ল্যাক-কাট সেফিং ও বিভিন্ন কুটির শিল্পে বৃত্তিমূলক শিক্ষার শিক্ষিত করার চেষ্টা করা হচ্ছে যাতে জেলের বাইরে পরবর্তী জীবনে এইসব কাজকর্ম করে রুজি-রোজগার করতে পারে। এবং সমাজজীবনে প্রতিষ্ঠিত হতে পারে। বামফ্রন্ট সরকার এইভাবে জেলগুলিকে সংশোধন করার চেষ্টা করছেন। আমরা এখানেই শুধু নয় অন্যত্রও দেখতে পাচ্ছি যে জেলের কর্মচারী, আধিকারিক এবং অভ্যন্তরে যাঁরা কাজ কর্ম করেন তাঁদের বিভিন্ন রকম সুযোগ সুবিধা দেবার জন্য পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার চেষ্টা করছেন। ১৪৬ লক্ষ টাকা খরচ করে ১২৩টি গৃহ নির্মাণ করেছেন এবং বিভিন্ন জেল ও সাব জেলে সুস্থ ব্যবস্থা তৈরী করেছেন। নূতন সাব জেল তৈরী করেছেন এবং অন্যান্য জেলে মানসিক হাসপাতাল, মহিলাদের জন্য পৃথক ব্যবস্থা উন্মাদদের জন্য পৃথক ব্যবস্থা এবং হাসপাতাল কর্মচারী আধিকারিকদের জন্য সমস্থ ব্যবস্থা করার জন্য আরও এক কোটি টাকা মঞ্জুর করা হয়েছে। একে অপরের সাথে সুসংবদ্ধ ভাবে থাকার জন্য যে ব্যবস্থার তা পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার তৈরী করেছেন। তাঁরা এটাকে কারেকসন বি-হ্যাবিলিটেসনের সেনটার হিসাবে গ্রহণ করেছেন। এই ব্যবস্থা করার মধ্যে দিয়ে যাতে তারা তাদের ভুল ভ্রান্তি গুলিকে সংশোধন করে নিয়ে বাহিরের মানুষের সাথে পরিচিত হতে পারে তার ব্যবস্থা করেছেন। কংগ্রেস আমলে এটা ছিল না। আমরা দেখেছি কি জঘন্য ব্যবহার করার চেষ্টা করা হোতো। রাজনৈতিক বন্দীদের উপর কি অত্যাচার মার ধোর করা হোতো। কৃষ্ণনগরে ঐ সিদ্ধার্থ বাবুদের জমানাতে কি ভাবে ওঁরা গুলী চালিয়েছিলেন। ঘরে বন্ধ করে হত্যা করেছেন। বিভিন্ন জেলে নিরপরাধীনি মহিলাদের উপর, শিশুদের উপর অত্যাচার চালিয়েছেন। এই রকম জঘন্য দৃষ্টিভঙ্গী ছড়িয়ে ছিটিয়ে আছে ভারতবর্ষের বুকে। আমি বলতে চাই যে আজকে সারা ভারতবর্ষের ক্ষেত্রে এঁরা একটা উল্লেখ যোগ্য নজির সৃষ্টি করেছেন। সেজন্য আমি বিরোধীদলের আনীত সমস্ত কাটমোশনের বিরোধিতা করে মন্ত্রীমহাশয়ের আনা ব্যয় বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুভাষ গোস্বামী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় কারা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ১৯৯১-৯২ সালের জন্য যে বাজেট বরাদ্দ এখানে উপস্থিত করেছেন আমি সমর্থন করে দু-একটি কথা বলতে চাই। আজকে বিরোধীদলের মাননীয় সদস্য শ্রী সৌগত রায় মহাশয় কয়েকটি কথা বলেছেন জেলের বন্দীদের নিয়ে অপরাধী বন্দী জেলের সুযোগ সুবিধা নিয়ে বেশ কয়েকটি কথা বলেছেন। তাঁর দরদটা একটু বেশী বলে মনে হল। কিন্তু মানবিক দৃষ্টিভঙ্গী দিয়ে মনে হল যে ঐ সমস্ত অপরাধীদের সঙ্গে তাঁর যোগাযোগ আছে, সেজন্যই দরদ দেখিয়েছেন, তা না হলে তিনি এ কথা স্বীকার করতেন যে কংগ্রেস আমলে জেল গুলিতে কি ভয়াবহ অবস্থা বিরাজ করত। সেখানে মনুষ্য তো দূরের কথা পশু পাখীও বাসের অযোগ্য জায়গা ছিল। এই রকম একটা বিভীষিকাময় অবস্থা আমাদের রাজ্যের জেলগুলির মধ্যে চলেছিল যা কল্পনা করতে পারা যায় না। সে আমল থেকে আজকে কিছুটা উঠে আসতে পেরেছি। ওঁরা কি ভেবেছিলেন জেলের মধ্যে আলো পাখা এই সমস্ত জিনিষের ব্যবস্থা করা যাবে। ওরা কি ভেবেছিলেন ওখানে লেখাপড়া শেখার সুযোগ পাওয়া যাবে, বা তার জন্য ব্যবস্থা নেওয়া হবে? সমস্ত জেলবন্দীদের কিছু কাজকর্ম শেখান হবে। সেইকাজ তাদের দিয়ে করান হবে। তাদের জন্য কোন ব্যবস্থা করার কথা ভাবেন নি, এখন এই সমস্থ কাজগুলি হয়েছে। এর জন্য তারাপদ লাহিড়ী কমিশন যে সুপারিশ করেছিলেন সেই অনুযায়ী জেল বন্দীদের বিভিন্ন সুযোগ সুবিধা দেওয়ার চেষ্টা করা হচ্ছে। নূতন নূতন জেল তৈরী হচ্ছে, প্রত্যেকটি জেলের নূতন নূতন কক্ষ বাড়ান হচ্ছে, আগে পুরুষ ও মহিলা একই সঙ্গে থাকতে হোতো, আজ সেখানে তাদের জন্য পৃথক ঘরের ব্যবস্থা করা হয়েছে। মহিলাদের জন্য পৃথক জেল হয়েছে, মহিলা বন্দীদের জন্য যে সব মহিলা কারারক্ষী থাকতেন তাঁদের ও বন্দীদের সঙ্গে বন্দী জীবন যাপন করতে হোতো, কোন পৃথক বাসস্থান ছিল না, এই অবস্থায় থাকতে হোতো, আজকে পরিস্থিতির অনেক বদল হয়েছে। আজকে জেলের মধ্যে যে কোন সময় দেখা যাবে - আমি ভিজিটিং কমিটির সদস্য হিসাবে একবার গিয়ে দেখেছিলাম - সেখানে অনেক ভাল ব্যবস্থা হয়েছে। খাবার - দাবার এবং অন্যান্য কি কি সুবিধা দেওয়া হবে সে ব্যাপারে মন্ত্রী মহাশয় নিজে উদ্যোগ নিয়ে লিফলেটের মাধ্যমে সমস্ত জেল ভিজিটারদের জানিয়ে দিয়েছেন। আগে যা খাবার দেওয়া হোতো তা মানুষের মুখে দিতে রুচি হোতো না।

[6.10 - 6.20 p.m.]

আজেক নিয়মিত পরীক্ষা হচ্ছে। জেল ভিজিটররা গিয়ে তাদের খাদ্য-খাবার পরীক্ষা করছেন। এসব সুযোগ-সুবিধা সৃষ্টি করা গেছে। কিন্তু আমাদের সমাজের যা সমস্যা তাতে সঙ্কট বেড়েছে এবং তারফলে অপরাধীর সংখ্যা বাড়ছে। আজকে জেলের ভেতরে যত অপরাধী জেলের বাইরে তার চেয়ে অনেক বেশি তারা রয়েছে। সাংবিধানিক যে অবস্থা তাতে সেই সমস্ত অপরাধীদের জেলের মধ্যে পোরা যাচ্ছে না। সেই কারণে জেলের বাইরে অপরাধীর সংখ্যা বেশী থেকে যাচ্ছে। এর মধ্যে আন্ডার ট্রায়াল প্রিজনার অনেক রয়েছে। ঐ সমস্ত অপরাধীর বিচার যদি ত্বরান্বিত করা না হয় তাহলে জেলের ভেতর বন্দীদের চাপ কমানো যাবে না। বিশেষ করে সীমান্তবর্তী এলাকায যে সমস্ত জেল আছে সেই সমস্ত জেলে বন্দীদের চাপ ক্রমশঃ বেড়ে চলেছে। কিন্তু তাদের জন্য নতুন নতুন কক্ষ নির্মান করা সম্ভব হচ্ছে না। আজকে এই ব্যাপারে ভাবার সময় এসেছে। বাড়িগুলি বাড়ানো দরকার আছে। তা না হলে অনেক অসুবিধা হচ্ছে। জেলগুলিকে আরো সম্প্রসারণের প্রয়োজন আছে। আজকে জেলগুলিতে চিত্ত বিনোদনের ব্যবস্থা করা হয়েছে। কিন্তু সমস্ত জেলে এই ব্যবস্থা এখনো করা যায়নি। টিভিসেট দেওয়া হয়েছে, কিন্তু সমস্ত জায়গায় দেওয়া যায় নি। এটা ভাবতে হবে। বামফ্রন্ট সরকার সতর্ক আছেন এবং একটা নির্দিষ্ট কর্মসূচী নিয়ে একটার পর একটা কাজ করে যাচ্ছেন, যার ফলে আজকে আর জেলগুলি বিভীষিকার আতঙ্ক সৃষ্টি করে না। সেগুলো আজকে বসবাসের জায়গা হয়ে দাঁড়িয়েছে। আমি আশা করবো, জেলগুলি

আরো ভাল হয়ে উঠবে। বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পীকার ঃ** ৫.২৫ মিনিটে এই আলোচনা শুরু হয়েছে। যে সময় আছে তাতে আলোচনা শেষ হবে না। আপনার সুবিধার জন্য সময় ৬.৩০ পর্যন্ত বাড়িয়ে দিচ্ছি।

**শ্রী বিশ্বনাথ চৌধুরী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি প্রথনে মাননীয় সদস্য সৌগতবাবু যে কথা বলছেন তার উত্তর দিয়ে দিচ্ছি। অজয় বোস সম্বন্ধে যে কথা বলেছেন, তিনি গত ১৮ বছর ধরে প্রেসিডেন্সী জেলে আছেন। তিনি খুনের চার্জে আছেন। তিনি মানসিক দিক থেকে অসুস্থ হয়ে পড়েছেন। কোর্টের নির্দেশে মানসিক সুস্থ না হওয়া পর্যন্ত তার বিচার বন্ধ হয়েছে। আজকে আপনি জানেন যে, গণতন্ত্রের প্রসার ঘটেছে। গণতন্ত্রের প্রসার ঘটবার সাথে সাথে আজকে একথা ঠিকই, আজ পর্যন্ত এমনভাবে ভাবা হয়নি যারফলে দেশের সাধারণ মানুষের দীর্ঘদিন ধরে জেলগুলি যে অবস্থার মধ্যে দিয়ে চলে আসছে সেই ব্যবস্থায় স্বাভাবিক ভাবে জেল সম্পর্কে তাদের ঘৃণা, ক্ষোভ আছে। এটা আছে, এবং সেটা পরিবর্তন করতে হবে। সেই জায়গাকে পরিবর্তন করবার জন্য সরকার পক্ষ থেকে প্রচেষ্টা আছে। সরকার পক্ষ থেকে প্রচেষ্টার মাধ্যমে সেই জায়গাকে পরিবর্তন করবার জন্য একটা প্রচেষ্টা চলছে। নিশ্চয়ই আমি আমার বাজেট বক্তৃতা বা বাজেট বক্তব্যের মধ্যে একথা কোন সময় বলবার চেষ্টা করিনি যে, আজকে দীর্ঘ বছরের যে অব্যবস্থা সেই অব্যবস্থাকে রাতারাতি পরিবর্তন করা আদৌ সম্ভব। কাজেই কিছু পদক্ষেপ নেওয়া হয়েছে, যে পদক্ষেপের উপর দাঁড়িয়ে থেকে আমি আমার বাজেট বক্তব্য সদস্যদের কাছে উপস্থাপিত করেছি। কারণ আমরা জানি যে, জেলে যারা থাকেন, তারা দরজার অন্তরালে থাকেন। তারা কি অবস্থার মধ্যে কোন সময় ছিলেন তার ছোট একটা পরিসংখ্যান যদি দিয়ে দিই তাহলে সেটা পরিস্কারভাবে বোঝা যাবে।

মাননীয় সদস্য সৌগতবাবু বলেছেন আগে কি ছিল। তা আমি একটি পরিসংখ্যান দিলেই ব্যাপারটা পরিষ্কার হয়ে যাবে। ১৯৭৬ সাল পর্যন্ত জেলে কনভিকটেড ছিল ৪৩৫৭ জন এবং ইউ. টি ছিল ১২,২৪৬ জন। আনন্দের সঙ্গে যাদের কথা বলেছেন ঠিক ওঁদের সময় সেটা ছিল ১২,২৪৬ জন। সেই সময়ে যেটা ছিল সেটা অত্যন্ত দুর্ভাগ্যজনক দেশের পক্ষে, সেটা দেশের পক্ষে কলঙ্কজনক। সেই সময় মিসাতে ছিল ৫৭২৮ জন। মাননীয় সদস্য সৌগত রায় মহাশয় জানেন যে, জেলায় আমাদের আসন সংখ্যা হচ্ছে ২০,২৩৭ টি কিন্তু সেই সময়ে ছিল ২৩,৭৮৪টি। আমি যদি আজকে হিসাব দিই তাহলে ব্যাপারটা আরো পরিষ্কার হয়ে যাবে। ১৯৯১ সালে যেটা এসে দাঁড়িয়েছে তা হল কনভিকটেড হচ্ছে ২৩২৮ জন এবং ইউ. টি হচ্ছে ৭২৬১ জন এবং আজকে কিন্তু এখানে মিসায় কেউ নেই। এখানেই হচ্ছে সরকারের দৃষ্টিভঙ্গীর কত ফারাক সেটা এর মধ্যে দিয়ে পরিলক্ষিত হচ্ছে। আজকে এখানে যারা আছে সেটা হচ্ছে ১০,৭৪১ জন। তবুও আমরা এটা মনে করেছি আরো কি ভাবে এখন যে সুবিধা আছে সেটাকে বাড়ানো যায়। এখন যে সুবিধা আছে আমরা মনে করি না যে এখানে যারা আছে তারা সুবিধার মধ্যে আছে। তাকে আরো ভালো ভাবে কি করা যায়, আরো কি ভাবে আসন সংখ্যা বাড়ানো যায় তার চেষ্টা করছি। তার জন্য আমরা বর্দ্ধমান, বীরভূম, বোলপুর, দূর্গাপুর, রঘুনাথপুর এবং আরো বিভিন্ন জায়গায় বেশ কিছু উপকারা নির্মান করার চেষ্টা করছি এবং বেশ কিছু আরো করা হয়েছে। কাজেই আমরা মনে করি এই ভাবে আরো আসন সংখ্যা বৃদ্ধি করতে হবে। এই কথা ঠিক সৌগতবাবু ন্যায়সংগত ভাবে বলেছেন, জেলে উন্মাদ হিসাবে যারা আছে তাদের কথা চিন্তা করেছেন, তাদের কথা বলেছেন। খুব স্বাভাবিক ভাবে এটা আমরা মনে করি আপনারা বিশ্বাস করুন তাদের প্রতি আমাদের ভালবাসা আছে, দরদ আছে। কিন্তু আইন কোন জায়গায় দাঁড়িয়ে আছে আপনারা জানেন। আজকে জেলে সেখানে ১০-১০-১০ করে ৩০ জনকে রেখেছি। কোন একটা জেলে উন্মাদ হিসাবে জেলের মধ্যে নেই, একটা বিরাট ইউনিট জেলের মধ্যে নেই।

কিন্তু তবুও এই অবস্থার মধ্যে আমাদের যতখানি সামর্থ আছে সেই সামর্থের মধ্যে দাঁড়িয়ে থেকে আমরা সেখানে জেলের মধ্যে যারা ছিল তাদের মধ্যে প্রায় ৪৪৭ জনকে বাড়ি ফিরিয়ে দিতে পেরেছি। নিশ্চই সৌগতবাবু এটা স্বীকার করবেন এটা ভাল কাজ হয়েছে।

[6.20 - 6.30 p.m.]

শুধু তাই নয়, আমরা মাদার টেরিজার সাথে কথা বলেছি এবং সেখানে কিছু সংখ্যককে পাঠিয়েছি। আমি গত ৩।৪ দিন আগে সেখানে তাঁর সঙ্গে কথা বলেছি। শুধু তাই নয়, আমি মনে করি, এদের জন্য আলাদা আশ্রম করা দরকার যেখানে তারা পূর্ণ সুযোগ পাবে। সেই কাজগুলোর জন্য ৯২ লক্ষ টাকা ব্যয় করে ১৯০ জনকে আমরা থাকার ব্যবস্থা করেছি। মহিলাদের জন্য আমরা শেষ করেছি এবং আশা করছি যে আর কিছু দিনের মধ্যে কাজে লাগাতে পারবো। সেখানে বেশ কিছু উন্মাদ বন্দীকে পাঠিয়ে দিতে পারবো। কিন্তু মুশকিল হচ্ছে, যাঁরা এখানে থাকেন তাঁদের নিয়ে। সমস্যাটা এই কারণে। আমি এইজন্য এটাকে তুলে ধরবার চেষ্টা করছি। সেখানে অনেক উন্মাদ যারা ভালো হয়ে গেছে, তাদের পরিবারকে আমরা জানিয়েছি নিয়ে যাবার জন্য। কিন্তু আজও তারা পড়ে আছে, কেউ তাদের নিয়ে যায় নি। এই ক্ষেত্রে আমাদের করবার কিছু নেই। আমরা চেষ্টা করছি তাদের স্বনির্ভর কর্মসূচীর সাথে যুক্ত করে কিভাবে অগ্রসর হওয়া যায়। এছাড়া আমাদের আর কোন পথ নেই। আপনারা জানেন যে - মহিলা বন্দীদের কথা বলবার চেষ্টা করেছেন, হ্যাঁ, সৌগতবাবু ঠিকই বলেছেন যে, জেল যে অবস্থার মধ্যে ছিল তাতে মহিলাদের যথেষ্ট কষ্টের মধ্যে থাকতে হোত। আমরা সেখানে পরিবর্তন করবার চেষ্টা করেছি। আমরা জেলে মহিলাদের জন্য ১৬টি এ্যানেক্সচার তৈরী করেছি, সেখানে তাদের জন্য পাখার ব্যবস্থা করেছি। সেখানে ভালো বাসস্থানের ব্যবস্থা, যাতে তারা ভালো ভাবে থাকতে পারে, মহিলা বন্দীদের জন্য আমরা সেই ব্যবস্থা করেছি। শুধু তাই নয়, ৬২ লক্ষ টাকা ব্যয় করে পুরুলিয়াতে আমরা মহিলাদের জন্য আলাদা ব্যবস্থা করেছি এবং আরও ১০টি সংলাপ তৈরী করবার জন্য পরিকল্পনা আমরা সেখানে নিতে চলেছি। মাননীয় সৌগতবাবু এটা নিশ্চয়ই জানেন, আপনি নিজে স্বীকার করেছেন যে, আজকে যারা হেরোয়িনে আসক্ত হয়ে আসে, আমরা ক্যালকাটা ইউনিভার্সিটিতে দিয়ে একটা সার্ভে করিয়েছিলাম। আমরা সমস্ত গনসংগঠনের কাছে আহ্বান জানিয়েছিলাম যে, এই সমস্যা একটা বিরাট সমস্যা, এই সমস্যাকে মোকাবিলা করার জন্য সকরে মিলিত প্রচেষ্টা দরকার, আমরা এটা তাঁদের কাছে চেয়েছিলাম। জেলে যারা এসেছিল, ১৩০৬ জন চিকিৎসার জন্য এসেছিল, তাদের মধ্যে প্রায় ১,০৪০ জন ভালো হয়ে বাড়ি ফিরে গেছে। সৌগতবাবু এটা স্বীকার করেছেন। কাজেই, আমাদের যতটা সাধ্য আছে সেই অনুযায়ী আমরা চেষ্টা করে যাচ্ছি। আপনি জানেন যে ১৯৮৬ সালে ভারত সরকার কর্তৃক জুভেনাইল জাস্টিস এ্যাক্ট প্রণীত হয়েছিল। তাতে বলা হয়েছিল যে, ১৬ বছরের উপরে বালক এবং ১৮ বছরের উপরে বালিকাকে কারাগারে রাখা যাবে না। সেইজন্য আমরা ২৫০ জন যারা কারাগারে দীর্ঘদিন ছিল তাদের সরিয়ে সরকারী এবং বেসরকারী বিভিন্ন প্রতিষ্ঠানে পাঠিয়ে দিয়েছি যাতে তারা সুন্দরভাবে জীবনকে তারা গড়ে তুলতে পারে। আমরা সেজন্য ব্যবস্থা গ্রহণ করেছি। আমরা চাই, যারা জেলে কারা প্রাচীর অন্তরালে থাকেন তাঁরা যাতে জানতে পারেন, বুঝতে পারেন যে তাঁদের কতটুকু খাদ্য বরাদ্দ আছে, তাঁদের কতটা পাওয়া আছে সেটা তাঁরা পেতে পারেন, আমরা তাঁদের সেটা জানাতে চাই, বোঝাতে চাই। সেজন্য আমরা সেখানে একটা বই বার করে দিয়েছি।জেলের মধ্যে কে কত খাদ্য পাবে, কার কতটা সুযোগ আছে তারজন্য আমরা বই বার করেছি এবং সেটা আমরা সমস্ত জায়গাতে দিয়েছি। আপনি তারাপদ লাহিড়ী কমিটির কথা বলেছিন। আমি একটু বললে বুঝতে পারবেন যে, জেলের মধ্যে কি অবস্থা ছিল। খবরের কাগজ একটা দেওয়া হোত, আগে ১।২ টা খবরের কাগজ দেওয়া হোত। আজকে একশো জন যেখানে থাকছে, সেখানে ১ টা করে

খবরের কাগজ দেওয়া হয় এবং যদি ফ্রাকশন দেখা যায় তাহলে তার সংখ্যা বাড়িয়ে দেওয়া হয়। জেলের মধ্যে কয়েদীদের মানসিকতা বৃদ্ধির জন্য লাইব্রেরীর ব্যবস্থা করেছি এবং তারজন্য সবদিক থেকে চেষ্টা করা হচ্ছে। আমরা জেরে লাইব্রেরীগুলোতে ৫ হাজার টাকা করে বই সেখানে দিয়েছি। জেলের মধ্যে যারা যাত্রা করতে পারে তাদের দিয়ে যাত্রা করানোর ব্যবস্থা করা হয়েছে। শুধু তাই নয়, যারা ভালো আঁকে তাদের দিয়ে আঁকিয়ে বিভিন্ন জায়গাতে আঁকানোর ব্যবস্থা করা হয়েছে। বিভিন্ন জায়গাতে ছবি আঁকান হয় সেখানে জেলের কয়েদীদের দিয়ে আঁকানোর ব্যবস্থা করা হয়েছে এবং কলকাতাতে দু বার আমরা এর প্রদর্শনীও করেছিলাম, ছবি বিক্রিও হয়েছিল। ওই ছবি বিক্রি করে যে টাকা উঠেছে সেই টাকা সংগ্রহ করে রেখে দিয়েছি তাদের নাম করে এবং সেই টাকা জমা থাকবে, তারা যখন জেল থেকে ফিরে যাবে তখন ওই টাকা নিয়ে যাবে। তাছাড়া বিভিন্ন জেলে স্কুল করার একটা আমাদের পরিকল্পনা আছে। এরইমধ্যে একটি স্কুল করেছি এবং কোচিং দেওয়ারও তাছাড়া ৫টি জেলে স্কুল করার পরিকল্পনা আমাদের আছে, তবে এরইমধ্যে একটা রেগুলার স্কুল আমরা চালাচ্ছি। সেই স্কুলে সরকারী অনুদান পর্য্যন্ত দেওয়া হয়েছে এবং ষষ্ঠ শ্রেণী পর্য্যন্ত ক্লাশ আছে। সুব্রত বাবু যেকথা বলেছেন যে, রাজনৈতিক বন্দীদের জেল কোড বাড়ানোর ব্যাপারে সেই ব্যাপারেও চিন্তা-ভাবনা করা হচ্ছে। তবে জেল কোর্ডের কিছু পরিবর্তন করতে হবে। রাজনৈতিক বন্দী হিসাবে যারা আসেন তাদের যাতে জেল কোর্ডে রাখার ব্যবস্থা করত পারি তার চেষ্টা আমরা সর্বদাই করছি। এই কথা বলে যে সমস্ত কাটমোশান এসেছে তার বিরোধিতা করে, বাজেট বরাদ্দের অনুমতি দানের জন্য আপনাদের জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

(এই সময়ে গিলোটিনের বেল বেজে উঠল।)

## Demand No. 22

The motions that the amount of Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The motion of Shri Biswanath Chowdhury (moved on the 30th July 1991) that a sum of Rs. 20.53,40,000 be granted for expenditure under Demand No. 22, Major Head : "2056-Jails", (This is inclusive of a total sum of Rs. 10,26,47,000 already voted on account), was then put and agreed to.

**Mr. Deputy Speaker :** Mr. Shish Mohammed, what is your point of information.

**শ্রী শীশ মহম্মদ ঃ** স্যার, আমার একাট পয়েন্ট অফ ইনফরমেশান আছে, গত বৎসরও আমি মাননীয় মন্ত্রীর সঙ্গে দেখা করে বলেছিলাম, আজকে এই বাজেট বক্তৃতার পরে তাঁকে জানাচ্ছি যে, আমার একটা কথা বলার আছে সেটা হচ্ছে যে, আপনার যেসব হোমগুলো আছে, তাতে অনেক অসহায় মেয়ে হারিয়ে গেছে, কোথায় কিভাবে পাওয়া গেছে, এক অসহায় অবস্থায় এই হোমে স্থান পেয়েছে। ওই হোমেই যে সমস্ত মেয়ে আছে তাদের কারুর সঙ্গে আমার একটি বিবাহযোগ্য পুত্রের বিয়ে দিতে ইচ্ছুক। আমার কোন ধরনের সম্পত্তির দরকার নেই। দয়া করে যদি আপনি এই ব্যবস্থাটা করতে পারেন তাহলে খুবই উপকৃত হব।

**ডেপুটী স্পীকার ঃ** সুব্রতবাবু, আপনি বলুন আপনার কি বলার আছে।

**শ্রী সুব্রত মুখার্জী** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী যে রাজনৈতিক লোকেদের জন্য আলাদা জেল করার প্রস্তাবের কথা ভাবছেন সেটা যদি উনি ভাবেন তাহলে রাজনৈতিক লোকেরা বিশেষ উপকৃত হবেন। এবং এটা যত সত্ত্বর করতে পারেন ততই মঙ্গল।

[6.30 - 6.40 p.m.]

**Demand No. 10**

The motion of Dr. Asim Kumar Dasgupta (moved on the 30th July 1991) that a sum of Rs. 11,17,96,000 be granted for expenditure under Demand No. 10, Major Head : "2039-State Excise", (This is inclusive of a total sum of Rs. 5,59,66,000 alreday voted on account) was then put and agreed to.

**Demand No. 1**

The motion of Shri Prabodh Chandra Sinha (moved on the 30th July 1991) that a sum of Rs. 3,39,35,000 be granted for expenditure under Demand No. 1, Major Head : "2011-State Legislatures", (This is inclusive of a total sum of Rs. 1,70,12,000 alreday voted on account) was then put and agreed to.

**Demand No. 3**

The motion of Shri Jyoti Basu (moved on the 30th July 1991) that a sum of Rs. 1,00,80,000 be granted for expenditure under Demand No. 3, Major Head : "2013-Council of Ministers", (This is inclusive of a total sum of Rs. 50,60,000 alreday voted on account) was then put and a division was taken with the following results,

**AYES**

Abdul Haque, Shri

Abdul Quiyom Molla, Shri

Abu Ayes Mondal, Shri

Abul Hasnat Khan, Shri

Bagdi, Shri Bijoy

Bagdi, Shri Lakhan

Bagdi, Shri Natabar

Bera, Shri Bishnupada

Biswas, Shri Benay Krishna
Biswas, Shri Chittaranjan
Biswas, Shri Kamalakshi
Biswas, Shri Sushil
Bouri, Shri Angad
Chakraborty, Shri Shyamal
Chatterjee, Shri Anjan
Chatterjee, Shri Dhirendra Nath
Choudhury, Shri Bansa Gopal
Choudhury, Shri Biswanath
Das, Shri Atul Chandra
Das, Shri Nirmal
Das, Shri S.R.
Deb, Shri Goutam
Dey, Shri Lakshmi Kanta
Dhar, Shri Padmanidhi
Duley, Shri Krishnaprasad
Gayen, Shri Nripen
Ghosh, Shri Biren
Ghosh, Shrimati Minati
Goswami, Shri Kshiti
Goswami, Shri Subhas
Hazra, Shri Haran
Halder, Shri Krishnadhan
Hore, Shri Tapan
Id. Mohammed, Shri
Jamadar, Shri Badal
Kar, Shrimati Anju

Kar, Shri Nani

Mehboob Zähedi, Shri

Majhi, Shri Nandadulal

Maji, Shri Pannalal

Malik, Shri Shiba Prasad

Mamtaz Begum, Shrimati

Mondal Shri Bhadreswar

Mondal, Shri Dhiren

Mondal, Shri Kshiti Ranjan

Mondal, Shri Rabindra Nath

Mitra, Shri Biswanath

Moitra, Shri Birendra Kumar

Mostafa, Bin Quasem, Shri

Mukherjee, Shri Narayan

Mukherjee, Shri Nirmal

Nath, Shri Madanmohan

Neogy, Shri Brajo Gopal

Pakhira, Shri Ratan Chandra

Phodikar, Shri Probhas Chandra

Ray, Shri Dwijendra Nath

Roy, Shri Mrinal Kanti

Roychowdhury, Shri Goutam

Saha, Shri Kripa Sindhu

Sanyal, Shri Kamalendu

Sarkar, Shri Nayan

Sarker, Shri Sisir Kumar (Murshidabad)

Sahis, Shrimati Bilasibala

Sen, Shri Dhirendra Nath

Sengupta (Bose), Shrimati Kamal

Sen Gupta, Shri Probir

Shaw, Shri Pravin Kumar

Shish Mohammad, Shri

Sur, Shri Prasanta Kumar

**NOES**

Abedin, Dr. Zainal

Bapuli, shri Satya Ranjan

Bhunia, Dr. Manas

Das, Shri Sailaja Kumar

Haji Sajjad Hossain, Shri

Mukherjee, Shri Subrata

Nasiruddin Khan, Shri

Roy, Shri Sougata

Ray, Shri Siddhartha Sankar

Sinha, Shri Atish Chandra

The Ayes being 69 and the Noes 10, the motion was carried.

**Demand No. 4**

The motion of **Shri ABDUL QUIYOM MOLLA** (moved on the 30th July '91) that a sum of Rs. 27,98,67,000 be granted for expenditure under Demand No. 4, Major Head : "2014–Administration of Justice".

(This is inclusive of a total sum of Rs. 13,99,89,000 already voted on account.) was then put and agreed to.

**Demand No. 5**

The motion of **Shri JYOTY BASU** (moved on the 30th July '91) that a sum of Rs. 45,47,55,000 be granted for expenditure under Demand No. 5, Major Head : "2015–Elections".

(This is inclusive of a total sum of Rs. 40,90,85,000 already voted on account.) was then put and agreed to.

**Demand No. 6**

The motion of **Dr. ASIM KUMAR DAS GUPTA** (moved on the 30th July '91) that a sum of Rs. 2,10,45,000 be granted for expenditure under Demand No. 6, Major Head : "2020–Collection on Taxes of Income and Expenditure"

(This is inclusive of a total sum of Rs. 1,05,15,000 already voted on account.) was then put and agreed to.

**Demand No. 8**

The motion of **Shri ABDUL QUIYOM MOLLA** (moved on the 30th July '91) that a sum of Rs. 13,42,20,000 be granted for expenditure under Demand No. 8, Major Head : "2030–Stamps and Registration".

(This is inclusive of a total sum of Rs. 6,71,40,000 already voted on account.) was then put and agreed to.

**Demand No. 9**

The motion of **Dr. ASIM KUMAR DAS GUPTA** (moved on the 30th July '91) that a sum of Rs. 16,70,000 be granted for expenditure under Demand No. 9, Major Head : "2035–Collection of Other Taxes on Property and Capital Transactions"

(This is inclusive of a total sum of Rs. 8,57,000 already voted on account.) was then put and agreed to.

**Demand No.11**

The motion of **Dr. ASIM KUMAR DAS GUPTA** (moved on the 30th July '91) that a sum of Rs. 17,48,35,000 be granted for expenditure under Demand No. 11, Major Head : "2040–Sales Tax"

(This is inclusive of a total sum of Rs. 8,82,79,000 already voted on account.) was then put and agreed to.

**Demand No.13**

The motion of **Dr. ASIM KUMAR DAS GUPTA** (moved on the 30th July '91) that a sum of Rs. 7,56,00,000 be granted for expenditure under Demand No. 13, Major Head : "2045–Other Taxes and Duties on Commodities and Services".

(This is inclusive of a total sum of Rs. 3,78,00,000 already voted on account.) was then put and agreed to.

**Demand No.14**

The motion of **Dr. ASIM KUMAR DAS GUPTA** (moved on the 30th July '91) that a sum of Rs. 3,47,41,000 be granted for expenditure under Demand No. 14, Major Head : "2047–Other Fiscal Services".

(This is inclusive of a total sum of Rs. 1,73,81,000 already voted on account.) was then put and agreed to.

**Demand No.16**

The motion of **Dr. ASIM KUMAR DAS GUPTA** (moved on the 30th July '91) that a sum of Rs. 73,50,000 be granted for expenditure under Demand No. 16, Major Head : "2049–Interest Payments".

(This is inclusive of a total sum of Rs. 36,75,000 already voted on account.) was then put and agreed to.

**Demand No.20**

The motion of **Dr. ASIM KUMAR DAS GUPTA** (moved on the 30th July '91) that a sum of Rs. 13,75,24,000 be granted for expenditure under Demand No. 20, Major Head : "2045–Treasury and Accounts Administration".

(This is inclusive of a total sum of Rs. 6,88,42,000 already voted on account.) was then put and agreed to.

**Demand No.27**

The motion of **Shri JYOTI BASU** (moved on the 30th July '91) that a sum of Rs. 61,36,56,000 be granted for expenditure under Demand No. 27, Major Head : "2070–Other Administrative Services (Excluding Fire Protection and Control)".

(This is inclusive of a total sum of Rs. 30,68,52,000 already voted on account.) was then put and agreed to.

[6.40 - 6.50 p.m.]

**Demand No.28**

The motion of **Dr. ASIM KUMAR DAS GUPTA** (moved on the 30th July '91) that a sum of Rs. 1,99,47,000 be granted for expenditure under Demand No. 28, Major Head : "2071–Pensions and Other Retire-

ment Benefits".

(This is inclusive of a total sum of Rs. 99,74,05,000 already voted on account.) was then put and agreed to.

**Demand No.29**

The motion of **Dr. ASIM KUMAR DAS GUPTA** (moved on the 30th July '91) that a sum of Rs. 5,61,24,000 be granted for expenditure under Demand No. 29, Major Head : "2075–Miscellaneous General Services".

(This is inclusive of a total sum of Rs. 2,81,08,000 already voted on account.) was then put and agreed to.

**Demand No.36**

The motion of **Shri KHAGENDRA NATH SINHA** (moved on the 30th July '91) that a sum of Rs. 32,14,71,000 be granted for expenditure under Demand No. 36, Major Head : "2016–Housing , 4216–Capital Outlay on Housing and 6216–Loans for Housing".

(This is inclusive of a total sum of Rs. 16,08,08,000 already voted on account.) was then put and agreed to.

**Demand No. 46**

The motion of **Dr. ASIM KUMAR DAS GUPTA** (moved on the 30th July '91) that a sum of Rs. 10,43,76,000 be granted for expenditure under Demand No. 46, Major Head : "2250–Other Social Services, 4250–Capital Outlay on Social Services and 6250–Loans for Other Social Services".

(This is inclusive of a total sum of Rs. 5,23,93,000 already voted on account.) was then put and agreed to.

**Demand No.65**

The motion of **Shri BENOY KRISHNA CHOWDHURY** (moved on the 30th July '91) that a sum of Rs. 21,80,23,000 be granted for expenditure under Demand No. 65, Major Head : "2575–Other Special Areas Programme and 4575–Capital Outlay on Other Special Areas Programmes".

(This is inclusive of a total sum of Rs. 11,04,75,000 already voted on account.) was then put and agreed to.

### Demand No.72

The motion of **Dr. ASIM KUMAR DAS GUPTA** (moved on the 30th July '91) that a sum of Rs. 87,50,000 be granted for expenditure under Demand No. 72, Major Head : "2810–Non-Conventional Sources of Energy".

(This is inclusive of a total sum of Rs. 44,17,000 already voted on account.) was then put and agreed to.

### Demand No.83

The motion of **Shri BENOY KRISHNA CHOWDHURY** (moved on the 30th July '91) that a sum of Rs. 14,06,18,000 be granted for expenditure under Demand No. 83, Major Head : "3451–Secretariat - Economic Services".

(This is inclusive of a total sum of Rs. 7,03,73,000 already voted on account.) was then put and agreed to.

### Demand No.85

The motion of **Shri BENOY KRISHNA CHOWDHURY** (moved on the 30th July '91) that a sum of Rs. 4,79,71,000 be granted for expenditure under Demand No. 85, Major Head : "3454–Census, Surveys and Statistics".

(This is inclusive of a total sum of Rs. 2,39,91,000 already voted on account.) was then put and agreed to.

### Demand No.99

The motion of **Dr. ASIM KUMAR DAS GUPTA** (moved on the 30th July '91) that a sum of Rs. 30,00,60,000 be granted for expenditure under Demand No. 99, Major Head : "7610–Loans to Government Servants etc., and 7615–Miscellaneous Loans".

(This is inclusive of a total sum of Rs. 20,00,30,000 already voted on account.) was then put and agreed to.

## ADJOURNMENT

The House was then adjourned at 6.47 p.m. till 1 p.m. on Friday, the 30th August, 1991 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly

## Assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Friday, the 30th August, 1991 at 1.00 p.m.

### PRESENT

Mr. Deputy Speaker (Shri Anil Mukherjee) in the chair, 5 Ministers, 8 Ministers of State and 144 Members.

**[1.00 - 1.10 p.m.]**

**. . . (n o i s e) . . .**

**. . . (Several Hon'ble Members rose to speak) . . .**

### ADJOURNMENT MOTION

**MR. Deputy Speaker :** Today I have received one notice of Adjournment Motion from Shri Deba Prasad Sarkar on the subject of alleged molestation of a woman by few police personnel at Contai, Midnapore.

The member may call the attention of the Minister concerned through Calling Attention, Mention etc.

I, therefore, withhold my consent to the motion. The Member may, however, read out the text of his motion, as amended.

**. . . (n o i s e) . . .**

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরী এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ের উপর আলোচনার জন্য এই সভা আপাততঃ তার কাজ মুলতবী রাখছেন। বিষয়টি হল, 'গতকাল কাঁথি থানার এক লজ-এ জনৈকা যুবতীকে এ. এস. আই. সহ চারজন পুলিশকর্মী পরপর ধর্ষন করার সংবাদটি ছড়িয়ে পড়ার পর উত্তেজিত জনতা বিক্ষোভে ফেটে পড়লে এবং প্রতিবিধানের দাবি জানালে পুলিশ কর্তৃপক্ষ সাথে সাথে অপরাধীদের গ্রেপ্তার ও শাস্তিবিধানের জন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহনের পরিবর্তে বিক্ষুব্ধ জনতার উপর আক্রমণ চালিয়েছে। লাঠি, গ্যাস এবং ২০ রাউন্ড গুলি চালিয়ে অসংখ্য মানুষকে গুরুতর ভাবে আহত করেছে।

**. . . (n o i s e) . . .**

## CALLING ATTENTION

**Mr. Deputy Speaker :** I have received three notices of Calling Attention, namely :–

| | | | |
|---|---|---|---|
| 1) | Reported police firing in Contai on 29th August, 1991, following mass agitation | : | Dr. Manas Bhunia, Shri Lakshman Chandra Seth, Shri Shish Mohammad, Shri Id. Mohammad, Shri Shibaprasad Malik, and Shri Abdul Mannan |
| 2) | Integrated farming of goat in West Bengal | : | Shri Kamalendu Sanyal |
| 3) | Terrible load-shedding throughout the State on 29th August, 1991. | : | Shri Saugata Roy. |

I have selected the notice of Dr. Manas Bhunia and others on the subject of Reported police firing in Contai on 29th August, 1991, following mass agitation.

The Minister-in-charge may please make a statement today, if possible or give a date.

**Shri Prasanta Kumar Sur :** Sir, on 4th September, 1991.

**Shri Siddhartha Shankar Ray :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি অনেকক্ষণ ধরে পয়েন্ট অব অর্ডার তুলবার চেষ্টা করছি, আমাকে বলতে দিন। Sir, on a point of order ...

... (n o i s e) ...

**Mr. Deputy Speaker :** আপনি কি আমাকে ডিকটেট করবেন ? আমাকে বসতে বলবেন ? I am discharging my business. প্রশান্তবাবু, আপনি স্টেটমেন্টটা পড়ুন।

Now the Minister-in-charge of Health and Family Welfare Department to make a statement.

**Shri Siddhartha Shankar Ray :** Sir, on a point of order.

**Mr Deputy Speaker :** I have already called the Hon'ble Minister to make a statement.

**শ্রী প্রশান্ত কুমার শূর :** মাননীয় বিধায়ক শ্রী ভূপেন্দ্র নাথ শেঠ বনগাঁ মহকুমা হাসপাতালে চিকিৎসা এবং প্রশাসনিক ব্যবস্থা সম্বন্ধে যে দৃষ্টি আকর্ষণী প্রস্তাব উত্থাপন করেছেন তা যথার্থ নয়।

হাসপাতালের প্রশাসন নিয়ম মতোই চলছে। কর্মচারীদের উপস্থিতি এবং তাদের কাজে গাফিলতির

সম্বন্ধে কোনও অভিযোগ পাওয়া যায় নি। এই হাসপাতালে রোগীদের চিকিৎসায় অব্যবস্থা চলছে বলে মাননীয় বিধায়ক যে অভিযোগ এনেছেন তাও তথ্যভিত্তিক নয়। ২৫০টি শয্যাবিশিষ্ট এই হাসপাতালের অনুমোদিত ডাক্তারের সংখ্যা ১৭। কিন্তু এখানে রোগীর চাপ বেশী থাকায় অতিরিক্ত আরও ৭ জন ডাক্তার নিয়োগ করা হয়েছে। নার্স, জি. ডি. এ., ডোম প্রভৃতি প্রয়োজনানুসারে সমস্তই রয়েছে। হাসপাতালের ষ্টোরে ওষুধ নাই একথাও যথার্থ নয়। চাহিদা অনুযায়ী সেন্ট্রাল মেডিকেল ষ্টোর থেকে এই হাসপাতালে ওষুধ সরবরাহ করা হয়। এছাড়াও প্রয়োজন অনুসারে সুপারিনটেনডেন্টকে স্থানীয়ভাবে ঔষধ কিনে নেবার ক্ষমতা দেওয়া হয়েছে। তাই ঔষধের অভাবে কোন রোগী মারা গিয়েছে একথা সত্যের অপলাপ মাত্র। সাধারণ চিকিৎসা ছাড়াও আন্ত্রিক ও কলেরা রোগীদের জন্য এই হাসপাতালে একটি আইশোলেসন ওয়ার্ডের ব্যবস্থা আছে এবং সেখানে রোগীরা যথাযথ চিকিৎসা পায়।

একথা সত্য যে, হাসপাতালটিতে কোনও বাউন্ডারী ওয়াল নাই। কিন্তু তাই বলে হাসপাতাল চত্বরটি সমাজবিরোধীদের স্বর্গরাজ্য হয়ে উঠেছে এ অভিযোগ ভিত্তিহীন। হাসপাতালটির নিরাপত্তার ব্যবস্থা তদারকির জন্য পুলিশের টহলদারী ব্যবস্থা বহাল আছে। এখনও পর্য্যন্ত হাসপাতাল চত্বর অথবা হাসপাতাল সংলগ্ন এলাকায় কোনও সমাজবিরোধী কাজকর্মের অভিযোগ কর্তৃপক্ষের কাছে আসে নি। ডোমের অভাবে রোগীরা শয্যায় মৃত অবস্থায় ঘন্টার পর ঘন্টা পড়ে থাকে এ অভিযোগ যথার্থ নয়। হাসপাতালে ডোম নিযুক্ত আছে এবং সময়মতো মৃতদেহগুলি সে সরিয়ে দেয়। কেবলমাত্র যে সকল রোগীর অস্বাভাবিক মৃত্যু হয় তাদের মেডিকোলিগাল অ্যাডভাইস এর জন্য প্রয়োজনীয় পুলিশী ব্যবস্থার দরুণ কোনও কোনও ক্ষেত্রে মৃতদেহ কিছু সময় হাসপাতালে বেড়ে থাকে। হাসপাতালে দাঁতের ডাক্তার ছুটীতে থাকায় দন্তবিভাগটি কিছুদিন বন্ধ আছে। প্যাথলজিক্যাল পরীক্ষাও যথারীতি করা হয়। হাসপাতালটির অ্যাম্বুলেন্স চালু আছে এবং রোগী পরিবহনের ক্ষেত্রে কোনও অব্যবস্থার অভিযোগ পাওয়া যায় নি। হাসপাতালের ব্লাড ব্যাঙ্কটি চালু আছে এবং রক্তের অভাবে রোগীর মৃত্যু হয়েছে একথা একান্তই ভিত্তিহীন।

মাননীয় বিধায়ক অবশ্যই অবগত আছেন যে বর্তমান সরকার খাদ্য দ্রব্যের মূল্যবৃদ্ধির দরুণ রোগীদের পথ্যের হার বাড়িয়ে দিয়েছেন। সেই অনুসারে রোগীদের নিয়মিত খাদ্য সরবহার করা হয়। রোগীদের খাদ্যে স্বল্পতা বা সরবহারে অনিয়মিততার কোনও অভিযোগ কর্তৃপক্ষের গোচরে আসে নি।

উপরোক্ত ঘটনার পরিপ্রেক্ষিতে মাননীয় বিধায়কের অভিযোগগুলি যে যথার্থ নয় সেকথা স্বতঃই প্রমাণিত হয়।

**Mr. Deputy Speaker :** Now zero hour discussion.

[1.10 - 1.20 p.m.]

**শ্রী সিদ্ধার্থ শঙ্কর রায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, দুটি অত্যন্ত গুরুত্বপূর্ণ ঘটনা ঘটেছে। একটা হচ্ছে কাঁথির ব্যাপার, আর একটা হচ্ছে এখানে কলকাতা শহরে চলছে। কাঁথিতে একটা হোটেল, চৌধুরী লজ বলে হোটেল, সেখানে একটা মেয়ে, তার নাম বেবী বেরা - অভিযোগ হচ্ছে যে ২৮শে আগষ্ট অনেক রাত্রে তাকে ..

(গোলমাল)

তাকে ধর্ষণ করা হয়েছে। যারা করেছে, তাদের নাম হলো পুলিশের এ. এস. আই. দেবী দাস রায় এবং আরও তিন চারজন পুলিশমেন। মেয়েটি অজ্ঞান হয়ে যায়। তারপর ২৯তারিখে সকালে কাঁথির লোক সেখানে পুলিশের বিরুদ্ধে কমপ্লেন করতে যায়, পুলিশ সেই কমপ্লেন নেয় না। থানায় অনেক লোক আসে, কংগ্রেস, সি. পি. এম., দলমত নির্বিশেষে সকলে সেখানে যায়। কিন্তু পুলিশ কী করলো, সেই পুলিশকে

না গ্রেপ্তার করে যারা রেপ করলো তাদের গ্রেপ্তার না করে ঐ হোটেলের মালিক এবং তার স্ত্রীকে গ্রেপ্তার করে নিয়ে গেল। এটা হবার পর জনতা থানা ঘেরাও করলো ২৯ তারিখে, তাতে দলমত নির্বিশেষে সকলে মিলে যোগ দেন। এটা একটা দারুণ অঘটন ঘটেছে কাঁথিতে, ফলে দুপুর বেলা এমন অবস্থা হলো, পুলিশ লাঠি চার্জ করলো, ৪০ রাউন্ড কঁদানে গ্যাস ছাড়লো এবং ২০ রাউন্ড গুলি চালালো। এরা যে ডিমান্ড করেছিল তা হচ্ছে ঐ এ. এস. আই. কে শুধু সাসপেন্ড করা নয়, তাকে এক্ষুণি গ্রেপ্তার করতে হবে। পুলিশ যারা রেপ করেছে, তাদের এক্ষুণি গ্রেপ্তার করতে হবে। কিন্তু তা করা হয়নি। আজকে কাঁথিতে বন্‌ধ ডাকা হয়েছে। সেখানে বিরাট গণ বিক্ষোভ দেখা দিয়েছে। যারা কাঁথি থেকে আসছে, তারা বলতে পারবেন সেখানে কী ঘটেছে। আমাদের দু জন এম. এল. এ. আছেন, তারা জানেন, আপনাদেরও কয়েকজন আছেন, আপনারাও জানেন, সকলে মিলে সেখানে যদি বিক্ষোভ করে এবং ডিমান্ড করে গ্রেপ্তার করার জন্য, পরিবর্তে পুলিশে গুলি চালায়। এর ফলে একজন ছাত্র পরিষদের নেতা শঙ্কর পুরিয়া মারা যায়, হি ইজ ডেড। তা ছাড়া আরও চারজনকে ইনজিওর করেছে। তার ভেতর বরেন বাঙালী বলে একজন আই. এন. টি. ইউ. সি'র নেতা, মিউনিসিপ্যাল এমপ্লয়িজ এ্যাসোসিয়েশনের নেতা রয়েছেন এবং আরও দু জন সিরিয়াসলি ইনজিওর অবস্থায় হসপিটালে আছে। ডি. এম. এস. পি. এখনও পর্য্যন্ত সেখানে যায়নি। মুখ্যমন্ত্রী নেই, বিনয় বাবু নেই, কার কাছ থেকে উত্তর পাবো? আর একটা ঘটনা কলকাতায় ঘটেছে, পুর্ণেন্দু চক্রবর্ত্তী, the Ninth Chief Metropolitan Magistrate has been beaten up by the police and put up in the Lal Bazar Lock up.

পুলিশের লোক ম্যাজিস্ট্রেটকে মারলো। Despite the fact that he showed his identity card.

ম্যাজিস্ট্রেট আইডেন্টিটি কার্ড দেখিয়ে বললো, কী করছেন আপনারা ? এই দেখুন আমার আইডেন্টিটি কার্ড, তা সত্ত্বেও নাইন্থ চীফ মেট্রোপলিটন ম্যাজিস্ট্রেটকে মারা হলো।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, নাইন্থ চীফ্ মেট্রোপলিটন ম্যাজিস্ট্রেট বললেন— আমাকে মারছ, কি করছ? তিনি আইডেনটিটি কার্ড দেখালেন, তা সত্ত্বেও তাঁকে লালবাজার লক্ আপ-এ আনা হয়েছে। কেন? না, Mr. Mukherjee had earlier protested against the misbehaviour of the police with some bus passengers and lawyers at Bankshall Court, Howrah Court and Alipore Court.

তারপর তাঁকে মারা হয় এবং ধরে নিয়ে যায়। ফলে এখন ওখানে সব বন্ধ হয়ে গেছে। কলকাতায় একটি গণ-বিক্ষোভ হচ্ছে। কোথায় পুলিশ মন্ত্রী? কোথায় মুখ্যমন্ত্রী? আমি নামটা ভুল বলেছি, ম্যাজিস্ট্রেটের নাম পূর্ণেন্দু চক্রবর্তী, মুখার্জী নয়। এই খবর এসেছে। এটা সত্যি কিনা আমরা জানতে চাই। কলকাতা শহরের ডালহাউসি স্কোয়ার, রাইটার্স বিল্ডিং এলাকা, হাই কোর্ট এলাকা, সমস্ত বন্ধ। আমি রাস্তা পার হয়ে এ্যাসেম্বলিতে হেঁটে আসি—লরি, বাস, মোটর সব জ্যাম্ হয়ে আটকে আছে। আমি হেঁটে আসতে পারছিলাম না, আমি পুলিশকে জিজ্ঞাসা করি কি ব্যাপার এত লোক কেন? ওরা বলল, 'কোথায় কি এ্যাকসিডেন্ট হয়েছে।' এ্যাক্সিডেন্ট নয়, ওদের কাছে খবর আসে নি, ম্যাজিস্ট্রেটকে গ্রেপ্তার করে লালবাজারে নিয়ে যাওয়া হয়েছে। এখন যতক্ষণ না এ বিষয়ে মন্ত্রীসভা থেকে পুলিশ মন্ত্রীর দায়িত্বে যিনি আছেন তিনি উত্তর দিচ্ছেন ততক্ষণ হাউস চলার কোন্ মানে হয় না। এবং কাঁথির দোষী এ. এস. আই-কে যতক্ষণ না গ্রেপ্তার করা হচ্ছে ততক্ষণ হাউস চালানর কোন অর্থ হয় না। এটা হয় না। এই ভাবে গভর্ণমেন্ট চলবে! হোয়াট ইজ্ দিস?

(গোলমাল)

**শ্রী লক্ষণ শেঠ** : মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিরোধীদের গণতান্ত্রিক অধিকার আছে যে কোন বিষয় হাউসে রাখার, কিন্তু যে কোন বিষয় হাউসে উৎথাপন করার একটা সৌজন্য এবং ভদ্রতার ব্যাপার আছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিরোধী দলের নেতা সিদ্ধার্থ শঙ্কর রায় মহাশয় বিগত দিনে মুখ্যমন্ত্রী ছিলেন, তিনি আজকে আপনাকে বসতে বললেন। অর্থাৎ তিনি চেয়ারকে অপমান করছেন। ডেপুটি স্পীকারকে বলছেন, 'বসুন'। এত বড় স্পর্ধা, তিনি এই হাউসকে অপমান করছেন। কাঁথির ঘটনা এবং চীফ্ ম্যাজিস্ট্রেটের গ্রেপ্তারের ঘটনা সম্বন্ধে নিশ্চয়ই সরকারের পক্ষ থেকে হাউসে রিপোর্ট পেশ করা হবে। কিন্তু আমি বলতে চাই মাননীয় সদস্য সিদ্ধার্থ শঙ্কর রায় কে ? তাঁর চেয়ারকে অপমান করার স্পর্ধা হয় কি করে? চেয়ার কারো সম্পত্তি নয়। বিধানসভার চেয়ারকে সিদ্ধার্থ শঙ্কর রায় কি করে বলেন, - বসুন? তাঁর এ কথা বলার অধিকার নেই, হাউসকে অপমান করার অধিকার নেই। স্যার, এটা কারো গণতান্ত্রিক অধিকার হতে পারেনা। আমি আপনার কাছে এই পয়েন্ট অফ্ অর্ডার উৎথাপন করছি। আজকে আমরা লক্ষ্য করছি সারা পশ্চিমবাংলায় স্কুল কলেজ থেকে শুরু করে সর্বত্র আইন-শৃঙ্খলা ধ্বংস করার চেষ্টা চলছে। কংগ্রেস সমাজবিরোধীদের উৎসাহ দিয়ে কোথাও হাসপাতালে, কোথাও স্কুলে, কোথাও কলেজে আইন-শৃঙ্খলা ধ্বংস করার চেষ্টা করছে এবং পুলিশকে উস্কানি দেবার চেষ্টা করছে। গণতান্ত্রিক আন্দোলনের নামে বোমাবাজি করছে। আজকে মুখ্যমন্ত্রীর অনুপস্থিতির সুযোগ নিয়ে গণ্ডগোল করার চেষ্টা করছে বলে আমি মনে করছি।

(গোলমাল)

**Mr. Deputy Speaker :** I have admitted one Calling Attention today in this regard which will be replied by the Minister on the 4th.

**. . . (Noise and Interruptions) . . .**

[1.20 - 1.30 p.m.]

**ডাঃ মানস ভুঁইয়া** : মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিষয়টি অত্যন্ত গুরুতর। আমি আপনাটে যেটা বলতে চাই এটা কোন কংগ্রেস কমিউনিষ্টের ব্যাপার নয়, এটা কংগ্রেস সি. পি. এমের ব্যাপার নয়। এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়। কাঁথিতে পুলিশ একজন মহিলাকে রেপ্ করেছে। তার বিরুদ্ধে প্রতিবাদ করতে গিয়ে ছাত্র-পরিষদের শঙ্করকে গুলি খেয়ে মরতে হল এবং আরো ৪ জন সেখানে গুলিতে আহত হয়েছে। আজকে কলকাতায় ম্যাজিস্ট্রেটকে পুলিশ অত্যাচার করেছে লালবাজারে নিয়ে গিয়ে। এই যেখানে বিপদজনক অবস্থা তখন মাননীয় মুখ্যমন্ত্রী রাজ্যে নেই, পুলিশ মন্ত্রী রাজ্যে নেই, মাননীয় অর্থমন্ত্রী রাজ্যে নেই। আজকে মহিলার সম্ভ্রম পুলিশ লুট করেছে। আজকে প্রশাসন এই জায়গায় গেছে, মন্ত্রী সভা আজকে এই জায়গায় গেছে। সি. পি. এমের রাজত্বে পুলিশ আজকে এই জায়গায় নিয়ে গিয়ে দাঁড় করিয়েছে। মহিলার ইজ্জত রক্ষা করার কোন উপায় নেই।

(গোলমাল)

পশ্চিমবাংলায় মহিলাদের কোন নিরাপত্তা নেই ....

(গোলমাল)

(এই সময় পরবর্তী নাম স্পীকার ডাকায় মাইক অফ্ হয়ে যায়)

(গোলমাল)

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল** : আমি বিরোধী দলের নেতাকে বলতে দিয়েছি। এইভাবে যদি চিৎকার করেন

তাহলে আপনাদের কোনদিন বলতে দেব না।

(গোলমাল)

আমি কিন্তু কোনরকম ডিসটার্ব করিনি। আমাকে যদি বলতে না দেন আপনাদের একজনকেও বলতে দেব না।

(গোলমাল)

আমাকে বলতে দিতে হবে।

(এই সময় পরবর্তী নাম স্পীকার ডাকায় মাইক অফ্ হয়ে যায়)

(গোলমাল)

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আজকে অত্যন্ত লজ্জার বিষয় - কাঁথির বুকে যে ঘটনা ঘটেছে।

(গোলমাল)

আজকে অত্যন্ত লজ্জার বিষয় - এতগুলি মন্ত্রী এখানে বসে আছেন তাঁরা এই বিষয়ে হাউসকে জানাবার প্রয়োজন বোধ করছেন না। কাঁথিতে মহিলা ধর্ষিত হয়েছে পুলিশের দ্বারা। পুলিশের এই অত্যাচারের বিরুদ্ধে যখন সেখান জনমত ক্ষিপ্ত, দলমতনির্বিশেষে পুলিশের এই অত্যাচারের বিরুদ্ধে যখন সেখানকার মানুষ এগিয়ে এসেছেন তখন আমি আশা করেছিলাম জন প্রধিনিধি যাঁরা মন্ত্রী হয়ে এখানে বসে আছেন তাঁরা বলবেন এর বিরুদ্ধে কি কি ব্যবস্থা নেওয়া হয়েছে, বাংলার মানুষকে তা জানাবেন।

(গোলমাল)

কিন্তু লজ্জার বিষয়, এতগুলি মন্ত্রী থাকা সত্বেও পুলিশের বিরুদ্ধে কি ব্যবস্থা নেওয়া হয়েছে তা বললেন না।

(গোলমাল)

এস. আইকে এখন পর্যন্ত গ্রেপ্তার করা হয়নি।

(গোলমাল)

(এই সময় পরবর্তী নাম স্পীকার ডাকায় মাইক অফ্ হয়ে যায়)

**শ্রী রবীন্দ্র নাথ মন্ডল ঃ** মিঃ ডেপুটি স্পীকার স্যার, একটু আগে মাননীয় বিরোধীদলের নেতা শ্রী সিদ্ধার্থ শঙ্কর রায় দুটি বিষয়ের অবতারণা করেছেন। একটি হল কাঁথিতে ধর্ষণ সংক্রান্ত বিষয়ে, এ ব্যাপারে বিরোধীদলেরপক্ষ থেকে কলিং এ্যাটেনসন নোটিশ দেওয়া হয়েছে এবং আপনি সেটা এ্যাডমিট করেছেন। অতএব আমি এটুকু বলতে চাই মাননীয় বিরোধীদলের সদস্যদের কাছে যে, এই বিষয়টি যেহেতু কলিং এটেনশান নোটিশ এক্সেপটেড হয়েছে আপনাদের সেজন্য সেটাকে মেনে নেওয়া উচিত। দ্বিতীয়তঃ আমাদের এই রাজ্যে একটা আইনের রাজত্ব চলছে। স্বাভাবিক ভাবে যদি কেউ বে-আইনী কিছু করে থাকে তাহলে আইন মোতাবেক তার ব্যবস্থা করা হবে। সুতরাং আজকে ম্যাজিস্ট্রেটকে কে কেন্দ্র করে - আমরা যে খবর পেলাম তাতে ঐ ম্যাজিস্ট্রেট সাহেব বিনা টিকিটে যাচ্ছিলেন, সেজন্য পুলিশ তাঁকে বাধা দিয়েছে - ওঁরা আজকে অরাজকতার রাজত্ব তৈরী করছে। কংগ্রেস দল যেভাবে বিধানসভায় এই সমস্ত কাজগুলি করছে তাতে আমাদের রাজ্যের আইন শৃঙ্খলা অবনতির দিকে যাচ্ছে। আমি আবেদন জানাচ্ছি যে পুলিশ যাতে এই সমস্ত বিষয়গুলি কঠোর ভাবে দমন করে বিহিত ব্যবস্থা গরহণ করে। এই বিষয়ে আমি আপনার

মাধ্যমে সভার দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী ননী কর :** মিঃ ডেপুটি স্পীকার স্যার, আমাদের বিরোধীদলের মাননীয় সদস্যগণ সত্য কথা বলেন না। কিন্তু আজকে ওঁরা যে বিষয়টি তুলেছেন ইতিমধ্যে আপনি সেই বিষয়ে একটি দৃষ্টি আকর্ষণী প্রস্তাব গ্রহণ করেছেন। স্যার, ওঁদের উদ্দেশ্য হল গোলমাল করা। সেই কারণে কাঁথিতে আজকে যে ঘটনাটি ঘটেছে আমরা কাগজে দেখেছি ঘটনাটি ভয়াবহ এবং মারাত্মক। সেটা গভর্ণমেন্ট খোঁজ করবেন, মাননীয় মন্ত্রী মহাশয় তার জবাব দেবেন, এই কথা বলার পরেও বিরোধীদল গোলমাল করতে চায়। এটা বুঝতে হবে যে, আজকে এখানে বহু গুরুত্বপূর্ণ আলোচনা হবে। সেই আলোচনা এ্যাভয়েড করার জন্য আজকে গোলমাল পাকাতে চাইছেন। সবাই দাঁড়িয়ে আছেন, এটা সহ্য করা যায় না। আজকে যে সমস্ত বিষয় মাননীয় বিরোধীদলের নেতা উত্থাপন করেছেন সেই বিষয়টা আলোচিত হওয়া উচিত এবং সেই বিষয় সম্পর্কে সরকার ব্যবস্থা নিচ্ছেন এই কথা বলার পরও মাননীয় বিরেধী দলের নেতা যে কথা বলছেন, তিনি আপনাকে হুকুম করছেন, আপনি বসবেন কি দাঁড়াবেন সে সম্বন্ধে উনি বলছেন। এটা বিধানসভা, এখানকার একটা ঐতিহ্য আছে। মাননীয় সিদ্ধার্থবাবু সেই ঐতিহ্যকে ভাঙ্গার চেষ্টা করছেন। আজকে নন-অভিসিয়াল রেজলিউসন, আজকে আমাদের এবং ওঁদের দু দলেরই নানা প্রস্তাবের উপর আলোচনা আছে। সেই আলোচনা হোক। ইতিমধ্যে আপনি কলিং এ্যাটেনসন এ্যাকসেপ্ট করেছেন। আপনি ওঁদের বিশেষ ভাবে বলেছেন কিন্তু ওঁদের উদ্দেশ্য হল গোলমাল করা। আমি আপনাকে অনুরোধ করব যে, মাননীয় বিরোধীদলের নেতা ঘোরাঘুরি না করে তাঁর যা গুরুত্বপূর্ণ বক্তব্য আছে তা বলুন। আপনি ঘটনার পরিপ্রেক্ষিতে যা বলার তা বলেছেন, তবু কেন ওরা গোলমাল করছেন? আমি অনুরোধ করছি আপনি আজকের বিজনেস চালু করুন। ওঁরা বাধা দেবেন, বাধা দেবার মতলবেই ওঁরা এখানে এসেছেন।

[1.30 - 1.40 p.m.]

**শ্রী ক্ষিতি গোস্বামী :** মিঃ ডেপুটি স্পীকার স্যার, আপনি আমাকে বলাবর জন্য ডেকেছেন, তারজন্য আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। হাউসের অবস্থা যেখানে এসে দাঁড়িয়েছে - বিরোদী পক্ষের সদস্য যারা তাঁরা তাদের দাবী তুলেছেন এবং মাননীয় বিরোধী পক্ষের নেতা এখানে বক্তব্য রাখতে গিয়ে দুটি ঘটনার কথা উল্লেখ করেছেন। একটি ঘটনা উল্লেক করতে গিয়ে তিনি একথা বলেছেন যে, কাঁথিতে যে ঘটনা সেই ঘটনার পরিপ্রেক্ষিতে সেখানে দলমত নির্বিশেষে জনগণের মধ্যে একটা রোষ সৃষ্টি হয়েছে। কিন্তু একটি জায়গায় এইরকম একটা ঘটনা ঘটে গেলে জনগণের মধ্যে রোষ সৃষ্টি হতেই পারে এবং আইন-শৃঙ্খলার প্রশ্নও অনেক দূর গড়াতে পারে। সেইজন্য সরকারের দায়িত্বে যাঁরা রয়েছেন তাঁরা সরকারের পক্ষে সমস্ত ঘটনার খবরাখবর নিয়ে হাউসকে জানাবার অনুরোধ করছি। আর একটি ঘটনা ডালহৌসিতে যা ঘটেছে, তার মধ্যে দিয়ে একজন ম্যাজিস্ট্রেট নিগৃহীত হয়েছেন। সে বিষয়ে দেখতে পাচ্ছি, চিফ জাষ্টিস পর্যন্ত সেখানে চলে গেছেন। বিষয়টা গুরুত্বপূর্ণ সন্দেহ নেই।

(গোলমাল)

আমি আসবার সময় দেখেছি গোটা ডালহৌসী জ্যাম হয়ে গেছে। আমাকে তাই রাস্তা দিয়ে হেঁটে আসতে হয়েছে। বিষয়টা নিঃসন্দেহে গুরুত্বপূর্ণ। এটা সরকার এবং আমরা সবাই গুরুত্বপূর্ণ বলে মনে করছি। কিন্তু এখানে একটা দায়িত্বশীল সরকার দায়িত্বে রয়েছেন এবং তাঁরা গত ১৪ বছর ধরে রাজ্যের আইন-শৃঙ্খলা নিয়ন্ত্রণ করছেন। এইরকম একটা ঘটনাকে কেন্দ্র করে আইন-শৃঙ্খলা পরিস্থিতি ভেঙ্গে পড়বার সম্ভাবনা নেই। বামফ্রন্ট সরকার সেইভাবেই রাজ্যের আইন-শৃঙ্খলা রক্ষা করছেন এবং প্রশাসনকে নিরপেক্ষ রাখার চেষ্টা করছেন। আমরা নিশ্চিতভাবে মনে করি, বামফ্রন্ট সরকারের দায়িত্বশীল মন্ত্রী যাঁরা রয়েছেন তাঁরা ঐসব ঘটনা যা ঘটছে সেখানে যারা দোষী ব্যক্তি রয়েছে তাদের নিশ্চতভাবে খুঁজে বের

করবার ব্যবস্থা করবেন। কারণ বামফ্রন্ট সরকার অনেক ক্ষেত্রেই যারা দোষী তাদের খুঁজে বের করতে তদন্ত কমিশন করেছেন, বিচারবিভাগীয় তদন্ত কমিশন করেছেন। কাজেই এক্ষেত্রেও সরকার অবশ্যই এ্যাডমিনিস্ট্রেটিভ মেজার নেবেন। বিরোধীপক্ষের কাছে অনুরোধ করবো - ঘটনা হাউসে যা উল্লেখ করেছেন, মনযোগ দিয়ে আমরা শুনেছি।

... (নয়েজ এ্যান্ড ইন্টারাপশন) . . .

বিরোধী সদস্যদের বলছি, হাউসকে ভালভাবে চলতে দিন, সুষ্ঠুভাবে যাতে সভার কাজ চলতে পারে এবং হাউসের ঐতিহ্যকে আমরা রক্ষা করতে পারি। আমাদের এই হাউসের একটা ঐতিহ্য আছে আসুন সবাই মিলে আমরা সেই ঐতিহ্যকে রক্ষা করবার চেষ্টা করি। এখানে ক্যায়োস করলে রাজ্যের মানুষ ভালভাবে নেবেন না। তাই হাউসকে ভালভাবে চলতে দিন।

**শ্রী কামাক্ষাচরণ ঘোষ :** মাননীয় ডেপুটি স্পীকার স্যার, কাঁথিতে যে ঘটনা ঘটেছে সেখানে কাঁথির আপামর সর্বদলীয় জনসাধারণ - তাঁরা তার প্রতিবাদ করছেন এবং তাঁরা লড়ছেন। বিধানসভায় আপনাদের কাট মোশন গ্রহণ করেছে এবং সৌগতবাবু বলেছেন। এখানে ফয়শালা হবে না। কাঁথির জনগণ যথেষ্ট সচেতন এবং তাঁরা আপনাদের চেয়ে শক্তিশালী, তাঁরাই ফয়শালা করবেন। এই অবস্থায় আমি মনে করি, ক্ষিতি গোস্বামী যা বলেছেন, হাউসকে চলতে দেওয়া হোক। এটা নিয়ে এনকয়ারী করা হোক এবং দোষীদের শাস্তি দেওয়া হোক - এই দাবী আমরা করছি। এখানে বেশী কিছু করলে কোন লাভ হবে না।

. . . (নয়েজ এ্যান্ড ইন্টারাপশন) . . .

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এখানে হাউসের ভেতর বিরোধী দলনেতা এবং বিরোধী পক্ষের অন্যান্য নেতৃবৃন্দের পক্ষ থেকে যে প্রস্তাব রাখা হয়েছে, কাঁথির ঐ পৈশাচিক ঘটনা, যেখানে নারীর ইজ্জৎ আজকে লুন্ঠিত এবং ধর্ষিত হয়েছে এবং কলকাতায় এক ম্যাজিস্ট্রেটের উপল পুলিশী যে হামলা হয়েছে, সেটা পশ্চিমবঙ্গের ইতিহাসে নজীরবিহীন ঘটনা। স্বাভাবিকভাবে আজকে কাঁথির মানুষ তথা সমগ্র রাজ্যের মানুষ পুলিশের এই অত্যাচারের উপর, পুলিশের এই আক্রমনের জন্য আইন শৃঙ্খলা নিজেদের হাতে তুলে নিয়েছে। এই রকম পরিস্থিতিতে সকলে বিক্ষুব্ধ। এই রকম একটা জায়গায় আপনার কাছে দাবি রেখেছি পশ্চিমবাংলার মানুষের যে মানসিক অবস্থা তাতে সরকারের বক্তব্য কি । এই কাঁথিতে যে ধর্ষণ করেছেন তাতে যে অপরাধী তাকে এখনও গ্রেপ্তার করা হয় নি। সেখানে লাঠি চলেছে, সেখানে গুলি চলেছে, সেখানে আহত হলো, নিহত হলো কেন? ম্যাজিসট্রেটের উপর আক্রমণ হলো, আজকে, পুলিশ দিয়ে তাকে নিগৃহিত করা হলো। এই বিধানসভা এডজোর্ন করে দিয়ে সকলে মিলে বসুন এই পরিস্থিতিতে কি করা যায়।

**শ্রী কৃপা সিন্ধু সাহা :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, হাউসের রীতি-নীতি অনুযায়ী আপনি কলিং এ্যাটেনশান এডমিট করেছেন। সেখানে দেবপ্রসাদ সরকার তাঁর বক্তব্য বলেছেন, বিরোধী দলের নেতা মাননীয় সিদ্ধার্থ শঙ্কররায় আর একটা ঘটনার কথা বলেছেন, আপনি তাঁকে বলতে দিয়েছেন। আজকে এখানে যে অবস্থা দাঁড়িয়েছে তাতে আমার মনে হচ্ছে তাঁরা তাদের সহানুভূতি না দেখিয়ে হাউস যাতে চলতে না পারে তার চেষ্টা করছেন। আমি মনে করি আজকে যে ঘটনা ঘটেছে নিশ্চই সেটা দুঃখজনক ঘটনা, যে কোন ঘটনা ঘটুক না কেন সেটা দুঃখজনক। আমাদের বিরোধী দলের নেতা এবং মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকার বলেছেন বলে সঙ্গে সঙ্গেইতো কিছু করা যায় না। এই ব্যাপারে সরকার পক্ষকে বলা হয়েছে, সরকার পক্ষ দেখবেন বলেছেন। দরকার হলে আমাদের পক্ষ থেকে যা করনীয় সেটা করবো। ভবিষ্যতে এই জিনিস যাতে না হতে পারে তার চেষ্টা করবো। মূল ব্যাপার হলো আপনাকে পর্য্যুদস্ত করার জন্য, হাউসকে অপমানিত করার জন্য, হাউস চালাতে না দেবার জন্য তাঁরা এই কাজ করছেন।

(তুমুল গোলমাল)

তাই আপনি বিরোধী দলের বক্তব্য না শুনে, হাউসকে বিভ্রান্ত হতে না দিয়ে আপনি শক্ত হাতে হাউস পরিচালনা করুন।

(গন্ডোগোল)

**শ্রী সুব্রত মুখার্জী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের কিন্তু এই হাউস বন্ধ করে দেবার কোন উদ্দেশ্য নেই। বিরোধী দল আমরা। আমরা দেখে এসেছি সেখানে কি ঘটনা ঘটেছে, কনটায়ে পুলিশ রেপ করেছে, কিন্তু তাকে গ্রেপ্তার করা হচ্ছে না। আমাদর এই হাউসের ঐতিহ্য আছে। আজকে ওনারা যদি এই জায়গায় থাকতেন, বুকে হাত দিয়ে বলুন তো কি করতেন? আজকে আসামী গ্রেপ্তার হচ্ছে না, হয়ত বিধানসভায় আগুন জ্বলে যেত। আমরা সচেতন। ম্যাজিসট্রেটকে আক্রমণ করা হয়েছে বলে কলিকাতা স্তব্ধ, চিফ জাসটিস ছুটে গেছেন। লোকসভায় ২-৩ বার বিরোধীদের সম্মান জানানোর জন্য এডজোর্ন করেছে হাউস। স্যার, আপনি জানেন রাজ্যসভাতেও ২-৩ বার এডজোর্ন হয়। বিরোধীদের সম্মান জানানোর মানে হলো ভারতবর্ষের গনতন্ত্রের প্রতি, পশ্চিমবাংলার গনতেন্ত্রর প্রতি সম্মান জানানো। আজকে সমস্ত সচেতন মানুষ রাস্তায় নেমেছে, বিধানসভা ১৫ মিনিট এডজোর্ন রাখুন, বিরোধী দলের নেতা রয়েছে এবং আপনারা বসে একটা আলোচনা করুন। ১৫ মিনিট হাউস বন্ধ রাখলে মহাভারত অসুদ্ধ হয়ে যাবে? এই যে স্বাস্থ্য মন্ত্রী আছেন, মাটি কেলেংকারীর নায়ক, চিৎকার করে সমস্ত আলোচনার দরজা বন্ধ করছেন। শ্যামলবাবু আলোচনা চাইছেন, সিদ্ধার্থবাবু আলোচনা চাইছেন, সব দল মিলে ১৫ মিনিট আলোচনায় বসুন। তারপর আপনার হাউস যেমন আছে তেমন থাকবে।

[1.40 - 1.50 p.m.]

এই প্রশান্ত শূর, উনি চেঁচাচ্ছেন - একজন মাটি কেলেংকারীর নায়ক। এখানে সত্য সাধানবাবু আছেন, উনি শান্ত মানুষ। শ্যামলবাবু, উনি শান্ত মানুষ। তাঁরা বক্তব্য রাখুন। সিদ্ধার্থবাবু বক্তব্য রাখুন। তারপর আলোচনা করুন। সেখানে আমাদের সবাই যাবে না। আমাদের মাননীয় সিদ্ধার্থবাবু যাবেন। এটা আপনি করুন, আর তা নাহলে কোনভাবে শান্ত হওয়া সম্ভব নয়।

**শ্রী শ্যামল চক্রবর্তী :** এখানে সুব্রতবাবু আমার নাম করে বললেন, এইজন্য স্যার, আমার একটি পার্সোনাল এক্সপ্লানেশান আছে। সুব্রতবাবু বললেন যে, প্রশান্তবাবু রেগে বলেছেন। আর আমি শান্ত মানুষ। আমরা বলেছি আলোচনা চলুক। আমি যেটা বলেছি তাতে একটু ডিফারেন্স আছে প্রশান্তবাবুর সাথে। প্রশান্তবাবু একটু চড়া গলায় বলেছেন, না এ্যাডজর্ণ হবে না। আর আমি শান্ত গলায় বলেছি, না এ্যাডজর্ণ হবে না।

**শ্রী সিদ্ধার্থ শঙ্কর রায় :** আমি একটা গুরুত্বপূর্ণ ব্যাপারে নিয়ে বলতে চাইছি, এটা কোন তর্কের কথা নয়। আমি শুনলাম, চীফ জাস্টিস নাকি এখন ব্যাংকশাল কোর্টে গেছেন। আমার কাছে এই রকম খবর এসেছে। এই খবরটা সত্যি কি মিথ্যা সেট আমি জানতে চাইছি। কারণ যদি সত্যি হয়, চীফ জাস্টিস যদি ইনভেস্টিগেট করতে গিয়ে থাকেন, তাহলে মন্ত্রীদের বক্তব্য বলা উচিত নয়। আমরা একটু দাঁড়াই। চীফ জাস্টিস যদি সেখানে যান, এটা হাইকোর্টের ব্যাপার, এটা কনটেম্পট অব দি কোর্ট হতে পারে, যেখানে চীফ জাস্টিস কমিশনার অব পুলিশকে সঙ্গে নিয়ে বাংকশাল কোর্টে গিয়েছেন to investigate and find out facts relating to the assault on the Ninth Chief Metropolitan Magistrate, Mr. Purnendu Chakraborty, the lawyers and magistrate of the court.

সমস্ত আইনজীবিরা they have stopped work. They have demanded firm action against the policemen involved in this incident.

এখন চীফ জাস্টিস যেখানে স্বয়ং ইনভেষ্টিগেশান করতে কোর্টে গেছেন, এটা একটু খোঁজ করুন চীফ জাস্টিস গিয়েছেন কিনা? যদি গিয়ে থাকেন তাহলে হাউস একটু বন্ধ করুন। চীফ জাস্টিস কি বলেন সেটা শুনুন। এই অবস্থায় মন্ত্রীরা বক্তব্য রাখতে পারেন না।

**মিঃ ডেপুটী স্পীকার :** আপনার বক্তব্য আগেই শুনেছি, আপনি বসুন। এই বক্তব্য আপনি আগেই বলেছেন।

**শ্রী সিদ্ধার্থ শঙ্কর রায় :** পুলিশ রেপ করবে কিছু হবে না। পুলিশ ম্যাজিস্ট্রেটকে গ্রেপ্তার করবে কিছু হবে না। এই ভাবে চলতে পারে না।

**শ্রী কিরণ্ময় নন্দ :** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, দুটি ঘটনা নিয়ে এই বিধানসভা তোলপাড় হচ্ছে। দুটি ঘটনার মধ্যে একটি হচ্ছে কাঁথির ঘটনা এবং আর একটি হচ্ছে কলকাতার ঘটনা।

(গোলমাল)

মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, যে ঘটনা ঘটেছে তার একটি কাঁথিতে এবং আরেকটি কলকাতায়। কাঁথির যে ঘটনা ঘটেছে সেই ঘটনা অত্যন্ত নিন্দনীয় এবং এই ধরণের ঘটনা যখন যেখানে ঘটেছে আমরা চিরকালই তার তীব্র প্রতিবাদ করেছি এবং ধিক্কার দিয়েছি। কাজেই ওঁদের কাছ থেকে এটা শিখতে হবে না। মাননীয় ডেপুটি স্পীকার মহাশয় আপনার অবগতির জন্য জানাচ্ছি যে এই ধরণের ঘটনার জন্য আমরা যথোচিত ব্যবস্থা নিচ্ছি।

(গোলমাল)

স্যার, একটু অবগতির জন্য জানাচ্ছি যে, আপনার যে পুলিশ অফিসার কাঁথির ওই ঘটনার জন্য দোষী সেই পুলিশ অফিসারকে গ্রেপ্তার করার নির্দেশ দেওয়া হয়েছে এবং এই ব্যাপারে পুলিশ প্রশাসনের সঙ্গে যোগাযোগ করছে। এই ব্যাপারে নির্দেশও পাঠান হয়েছে। এবং যে পুলিশ অফিসারের সঙ্গে আরো ৪ জন দোষী আছে তাদেরও গ্রেপ্তার করার নির্দেশ দেওয়া হয়েছে। কাঁথিতে যে ঘটনা ঘটেছে আমি সেই ব্যাপারে খুব গভীরভাগে উদ্বেগ প্রকাশ করছি। আমরা জানি আপনারা হৈ হট্টগোল করে হাউসকে বিভ্রান্ত করার চেষ্টা করছেন। কিন্তু তবুও আপনার অবগতির জন্য জানাচ্ছি যে, কাঁথিতে যে ঘটনা ঘটেছে এবং যে পুলিশ অফিসার দায়ী তাকে গ্রেপ্তারের নির্দেশ দেওয়া হয়েছে এবং সেখানে যাতে পরিস্থিতি সম্পূর্ণ আয়ত্তের মধ্যে আসে তারজন্য প্রশাসন সম্পূর্ণরূপে সচেতন। দৃষ্টি আকর্ষণী প্রস্তাব বিরোধীপক্ষ থেকে উপস্থাপিত হয়েছে আজকে সেই সম্পর্কে বিধানসভাতে মাননীয় মন্ত্রী শ্রী প্রশান্ত শূর মহাশয় ৪ তারিখে অর্থাৎ ৪ঠা সেপ্টেম্বর জানাবেন। এই ঘটনাতে আমরা যথেষ্ট উদ্বিগ্ন এবং কঠোরভাবে নিন্দা করছি। সেই সঙ্গে সঙ্গে কলকাতর যে ঘটনা ঘটেছে মাননীয় পরিবহণ মন্ত্রী বিবৃতি দিবেন। মাননীয় সিদ্ধার্থ শঙ্কর রায়, বিরোধীদলের নেতা, তাঁকে অনুরোধ করছি তিনি তাঁর দলের সদস্যদের ছেবলামি করতে বারণ করুন। তাঁদের আপনি শেখান কিভাবে গুরুতর ব্যাপারে গুরুত্ব নিতে হয়। আপনার দায়িত্ব আপনার সদস্যদের এই জিনিষ বোঝান কারণ বিধানসভাতে কোন গুরুত্বপূর্ণ পরিস্থিতি হলে গ্রহণ করে কিভাবে আলোচনা করতে হয় আপনার সদস্যরা তা জানে না। আপনার দায়িত্ব সেই ব্যাপারে তাঁদের শিক্ষা দেওয়া।

**(Noise)**

**(Several Congress (I) Members rose in their seats and started shouting)**

**শ্রী শ্যামল চক্রবর্তী :** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, বিরোধীদলের নেতা অপজিশান লিডার বলেছেন ম্যাজিস্ট্রেটের ব্যাপারে, এবং সেই বিষয়ে আমি বলতে চাই

(গোলমাল)

যদি ওঁনারা শুনতে না চান তাহলে আমি বলবো না।

(গোলমাল)

**Mr. Deputy Speaker :** Zero hour discussion is over.

(At this stage SUCI member walked out of the Chamber)

## (MOTION UNDER RULE 185)

**Mr. Deputy Speaker :** Mr. Saugata Roy, please move your motion.

**শ্রী সৌগত রায় :** স্যার, আমি তো আগের সাবজেক্ট-এর উপরেই বলবো, মেদিনীপুরে যে ঘটনায় একজন ছেলে মারা গেছে এবং একজন মৃত্যুর সঙ্গে লড়াই করছে সেই সর্ম্পকেই বলবো। শংকর পুরিয়া মারা গেছে এবং রমেন মল্লিক মৃত্যুর সঙ্গে লড়াই করছে। তারসঙ্গে আবার কলকাতা শহরে ট্রাফিক জ্যাম, ব্যাংকশাল কোর্টে আইনজীবিদের ধর্মঘট চলছে, ডালহৌসি স্কোয়ারে তিন ঘন্টা, সাড়ে ৩ ঘন্টা যানবাহন স্তব্ধ। হাইকোর্টের চারদিকে ঘেরাও হয়ে রয়েছে। এই পরিস্থিতিতে আমরা হাউস চালিয়ে মূর্খের স্বর্গে বাস করতে চাই না। তাই আমি বলবো অবিলম্বে হাউস এ্যাডজর্ন করে মন্ত্রীরা খবর নিয়ে আসুন কি ঘটনা ঘটেছে সেই বিষয়ে এবং এখানে এসে একটা স্টেটমেন্ট দিন। মুখ্যমন্ত্রী নেই, বিনয়বাবু নেই, বুদ্ধদেববাবু নেই, অসীমবাবু নেই এবং আমাদের স্পীকার নেই, সবাই সি পি এমের সেন্ট্রাল কমিটি চালাচ্ছেন আর এখানে হাউস চলবে ফাঁকা মন্ত্রীসভা নিয়ে, এ হতে পারে না।

এখানে হাউস চালানো হবে এই ভাবে, এখানে জাজের উপর হামলা হচ্ছে এটা তো গুরুত্বপূর্ণ ঘঠনা। চারিদেকে পুলিশি হামলা হবে আপনারা কিছু করবেন না এটা তো হতে পারে না।.

(নয়েজ)

**মিঃ ডেপুটি স্পীকার :** মিঃ রায় আপনি আপনার ১৮৫-র মোশানটি মুভ করুন। যদি না করেন তাহলে আপনার মোশান কনসিডার করা হবে না।

(নয়েজ)

**শ্রী সৌগত রায় :** স্যার, পুলিশ চারিদেকে অত্যাচার করছে, এই ব্যাপারে এক্ষুণি আলোচনা করা দরকার, আপনি হাউসকে এ্যাডজোর্ণ করুন।

(নয়েজ)

**মিঃ ডেপুটি স্পীকার :** সৌগত রায় তাঁর মোশান মুভ করলেন না, সেইজন্য তার মোশান কনসিডার করা হলনা, এখন আমি লক্ষ্মণ শেঠকে তার মোশান মুভ করার জন্য অনুরোধ করছি।

(নয়েজ)

**শ্রী লক্ষ্মণ চন্দ্র শেঠ :** এই সভা গভীর উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছে যে, পশ্চিমবঙ্গের উন্নয়নের স্বার্থে অপরিহার্য বেশ কিছু প্রকল্প রাজ্য সরকারের বারবার অনুরোধ সত্ত্বেও কেন্দ্রীয় সরকারের অনুমোদন পাচ্ছে না। এই সভা মনে করে যে, পশ্চিমবঙ্গের স্বার্থ বিরোধী মাসুল সমীকরণ নীতি প্রত্যাহার ও নিম্নলিখিত প্রকল্পগুলি রূপায়িত না হলে রাজ্যর অর্থনৈতিক অগ্রগতি প্রচন্ডভাবে বাধাপ্রাপ্ত হবে। হলদিয়া তৈল শোধনাগার সম্প্রসারণ। হলদিয়া সার কারখানা পুনর্গঠন করে বাণিজ্যিক উৎপাদন চালু করা। তিস্তা প্রকল্পকে জাতীয় প্রকল্প হিসাবে ঘোষণা। বার্ণপুর ইন্ডিয়ান আয়রণ এ্যান্ড স্টীল কোম্পানীর পুনর্গঠন ও আধুনিকীরণ। দূর্গাপুর অ্যালয় স্টীল প্ল্যান্টে হট রোলিং প্ল্যান্ট স্থাপন। আই. টি. আই. এবং ডব্লিউ বি ই আই বি সি যৌথ উদ্যোগে ইলেকট্রনিক সুইচিং প্ল্যান্ট স্থাপন। হলদিয়া পেট্রোকেমিক্যালস-এ বৈদেশিক মুদ্রার জন্য প্রয়োজনীয় সাহায্য। হলদিয়া বন্দরের সম্প্রসারণ। কলিকাতা ও হলদিয়া বন্দরের স্বার্থে হুগলী নদীতে স্থায়ীভাবে ড্রেজিং। হলদিয়ার জাহাজ মেরামতি কারখানা স্থাপন। গঙ্গার ভাঙন রোধে আর্থিক সাহায্যের অনুমোদন। খড়গপুরে রেলওয়ে ওয়ার্কশপ-র আধুনিকীকরণ। উত্তরবঙ্গে সেন্ট্রাল হর্টিকালচার রিসার্চ সেন্টার স্থাপন। বহুমুখী সুবর্ণরেখা সেচ প্রকল্পের জন্য আর্থিক সাহায্য, ন্যাশনাল কমিশন অন্ আর্বানাইজেশন এর সুপারিশ অনুযায়ী কলিকাতা শহরের জন্য আর্থিক সাহায্য। উদ্বাস্তুদের পুর্নবাসনের জন্য আর্থিক সাহায্য। রাজ্য সরকারের প্রস্তাবিত রাস্তাগুলি নির্মাণের জন্য কেন্দ্রীয় সাহায্য। দ্বিতীয় হুগলী সেতু নির্মাণের জন্য সংশোধিত খরচের অনুমোদন। শালবনীতে কেন্দ্রীয় ছাগল গবেষণা কেন্দ্র স্থাপন। হরিণঘাটায় কেন্দ্রীয় গবাদি পশুর গবেষণা কেন্দ্র স্থাপন। শালবনীতে সিকিউরিটি প্রেস স্থাপন। কলিকাতা ৩০০ বছর পূর্তি উপলক্ষে শিশু প্রেক্ষাগৃহ (চলচ্চিত্র প্রেক্ষাগৃহ) নির্মাণের জন্য আর্থিক সাহায্য। চক্ররেলের কাজ সম্পূর্ণকরণ সহ উন্নতিসাধন, পাতাল রেল সম্প্রসারণ, তমলুক-দীঘা রেলপথ রূপায়ণে ত্বরান্বিতকরণ, বজবজ-নামখানা রেলওয়ে স্থাপন, বর্দ্ধমান-কাটোয়া, বাঁকুড়া-রায়না সহ রাজ্যের বকেয়া প্রকল্পগুলির অনুমোদন। এই সভা উপরোক্ত প্রকল্পগুলির সত্বর অনুমোদন, প্রয়োজনীয় আর্থিক সাহায্য সহ ব্যবস্থাদি গ্রহণের জন্য রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে দাবী জানাচ্ছে।

এই সভা আরো সিদ্ধান্ত গ্রহণ করছে যে উপরোক্ত বিষয়গুলি সুবিচারের আশায় কেন্দ্রীয় সরকারের সঙ্গে আলোচনার জন্য বিধানসভা থেকে একটি সর্বদলীয় প্রতিনিধি দল পাঠানো হোক।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আমার প্রস্তাব এখানে রাখলাম, এই ব্যাপারে আলোচনার পর আমি আমার জবাবী ভাষণে এই বিষয়টি নিয়ে বিস্তারিত আলোচনা করব।

**Mr. Deputy Speaker :** There is one amendment to this motion, given by Shri Deba Prasad Sarkar. It is in order. I now request Shri Sarkar to move his amendment........(Pause)......... As Shri Sarkar is not present in the House, his amendment is not moved.

**শ্রী সত্য রঞ্জন বাপুলী :** [****]

**মিঃ ডেপুটি স্পিকার :** এটা প্রসিডিংসয়ে যাবে না।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী :** আজকে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির সহায়তাতে সারা পশ্চিমবাংলায়, পুলিশী অত্যাচার চলছে, তান্ডব চলছে, অন্যায়ের বিরুদ্ধে প্রতিবাদ জানাচ্ছে। আজকে আমরা ১৮৫এ আলোচনা করবো, কিসের জন্য আলোচনা করবো? কার জন্য আলোচনা করবো? কাদের জন্য আলোচনা করবো? বিধানসভা চলাকালীন যদি কোথাও অন্যায়, অবিচার হয় তো সেটা প্রতিবাদ করবার জন্যই তো

[Note : * Expunged as ordered by the chair.]

বিধানসভা। বিধানসভার কক্ষে মাননীয় সদস্যদের বলবার অধিকার থাকবে না? বিধানসভাতো প্রতিবাদ করবার জায়গা। আজকে সমস্ত মানুষ প্রতিবাদ করছেন। আজকে মুখ্যমন্ত্রী গেছেন বিদেশে। আজকে পুলিশ ম্যাজিসট্রেটকে মেরেছে।

**মিঃ ডেপুটি স্পিকার :** আপনি ১৮৫এ আলোচনা করুন। তা না হলে সমস্ত বাদ যাবে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী :** এটা সকলের ব্যাপার। আজকে বিচারকদের গ্রেপ্তার করা হচ্ছে। বিচারকদের মারা হচ্ছে। বিচারকরা সর্বোচ্চময় ক্ষমতার অধিকারী। বিচারপতিদের আমরা শ্রদ্ধা করি। হাইকোর্টের চীফ জাস্টিস, পুলিশ কমিশনার গেছেন সেখানে এবং সমস্ত আইনবিদ্‌দের বলেছেন, আপনারা দাঁড়িয়ে থাকুন, আমরা আসছি। আমরা তো মানুষের প্রতিনিধি। আজকে আইনের যে বিচার করে তিনিই আজকে পুলিশের হাতে নিগৃহীত।

**মিঃ ডেপুটি স্পিকার :** আপনি ১৮৫য়ে আলোচনা করুন তা না হলে সমস্ত বাদ যাবে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী :** আজকে আপনার ক্ষমতা আছে, আপনার চেয়ারের ক্ষমতা আছে। এখানে আপনি পুলিশের ডি. জি., পুলিশ কমিশনারকে ডাকুন। এখানে বিরোধীদলের নেতা শ্রী সিদ্ধার্থ শঙ্কর রায় মহাশয় আছেন— সবাইকে ডেকে আপনি আলোচনা করুন। পুলিশের এতো ক্ষমতা কোথা থেকে এলো? এতো বাড়াবাড়ি করবার সুযোগ•কোথা থেকে পেলো? জংগলের রাজত্ব কায়েম হয়েছে। কাঁথিতে অত্যাচার হয়েছে। আমরা এখানে দাঁড়িয়ে মানুষের কথা বলবো, আইনের কথা বলো।

**মিঃ ডেপুটি স্পিকার :** আপনি ১৮৫য়ে আলোচনা করুন তা না হলে সমস্ত বাদ যাবে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী :** বিধানসভাতো গণতন্ত্রের পবিত্র স্থান, গণতন্ত্রের মন্দির, গণতন্ত্রের পীঠস্থান। আজকে ওই আসনে বসে যদি আপনি বিচার না করেন, প্রতিবাদ না করেন তাহলে বিধানসভার ঐতিহ্য ক্ষুন্ন হবে। সি. পি. এম., কংগ্রেস, এস. ইউ. সি. আই., ফরওয়ার্ড ব্লক, আর. এস. পি. সকলে প্রতিবাদ করেছেন। আজকে হাউস বন্ধ করুন। আপনি চলুন, আলোচনা করুন। পশ্চিমবঙ্গের ইতিহাসে এই ঘটনা কলংকময় ঘটনা। আপনার নেতৃত্বে ইতিহাস সৃষ্টি হোক, মানুষ বুঝুক যে পশ্চিমবাংলা বিধানসভার ঐতিহ্য আছে। মাননীয় উপাধাক্ষ মহাশয়, আজকে আমরা সকলে মিলে দাবী করছি হাউস............

(এই সময় সদস্যর মাইক অফ হয়ে যায়)

[2.00 - 2.10 p.m.]

**শ্রী শক্তি প্রসাদ বল :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে যে ১৮৫ মোশনটা আনা হয়েছে তাকে আমি সমর্থন করে দু-একটি কথা বলতে চাই। স্যার, আজকে পশ্চিমবাংলার স্বার্থে যে প্রকল্পগুলি নেওয়া হয়েছিল, এতদিন পর্য্যন্ত কেন্দ্রের বৈষম্যের ফলে পশ্চিমবাংলা বঞ্চিত হয়েছে। আজ পর্য্যন্ত সেই প্রকল্পগুলোর অনুমোদন হয়নি। কেন্দ্রীয় সরকারের বৈষম্যমূলক শিল্পনীতির ফলে, মাশুল সমীকরম নীতির ফলে পশ্চিমবাংলা বঞ্চিত হয়ে আসছে। আজকে এটা নিয়ে পশ্চিমবাংলার প্রত্যেক লোককে ভাবতে অবাক লাগে। আমি কংগ্রেসীদের মনে করিয়ে দেব যে ডাক্তার বিধানচন্দ্র রায়ের আমল থেকে এই মাশুল সমীকরণ নীতির আমরা দাবি করে অসছি এবং এখনো পর্য্যন্ত সেটা আমরা আদায় করতে পারিনি। মাননীয় সিদ্ধার্থশঙ্কর রায় এখানে বড় বড় কথা বলছেন। তিনি এক সময় পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী ছিলেন তখন পশ্চিমবাংলার মাশুল সমীকরণ নীতি বা কোন প্রকল্প তিনি পশ্চিমবাংলার স্বার্থে দাবি করেননি। আজকে ভাবতে অবাক লাগে যে পশ্চিমবাংলার স্বার্থে ওরা বড় বড় কথা বলেন। হলদিয়ার সার কারখানা পুনর্গঠন, হলদিয়া পোর্টের সম্প্রসারন, হলদিয়া দৈল শোধনাগার সম্প্রসারন এইসব দাবি ওনারা কোনদিন করেননি। আজকে উনি

এখানে বললেন পশ্চিমবাংলায় আইন নেই, কানুন নেই। ওদের সময় কি আইন-কানুন ছিল? ওদের সময় কি যত আইন কানুন বিরাজ করেছিল? ওদের সময় পশ্চিমবাংলায় জঙ্গলের রাজত্ব তৈরী হয়েছিল। আর আজকে এই বিধানসভায় এসে ওনারা লম্বা-চওড়া কথা বলছেন, পশ্চিমবাংলার স্বার্থে লড়াই করার কথা বলছেন। এই বিধানসভাকে আজকে ওরা দলীয় স্বার্থে ব্যবহার করার চেষ্টা করছে, আজকে এখানে বিশৃঙ্খলা সৃষ্টি করছে। আজকে এই মহতী সভায় পশ্চিমবাংলার স্বার্থে যে প্রস্তাব আনা হয়েছে, পশ্চিমবাংলার স্বার্থে পশ্চিমবাংলাকে আগামী দিনে যদি শিল্পে বিকাশ সাধন না করতে পারি, তাহলে আগামী দিনে পশ্চিমবাংলার ক্ষতি হবে। তাই আপনাদের কাছে আবেদন করছি যে আজকে যে সমস্ত দাবি এখানে করা হয়েছে সেই সমস্ত দাবি যুক্তিসঙ্গত। হলদিয়ার সার কারখানাকে যদি আমরা পুনরুজ্জীবিত না করতে পারি, তাহলে সেখানে বাণিজ্যিক উৎপাদন চালু করা যাবে না, তাই আজকে এই বিধানসভায় একটা সর্বসম্মতিক্রমে প্রস্তাব গৃহীত হয়েছে। রাজীব গান্ধীর সরকারের কাছে যখন একটা সর্বদলীয় প্রতিনিধিদল যাওয়ার কথা ছিল, তখন ঐ কংগ্রেসীরা বিশ্বাসঘাতকতা করেছিল। ওরা বিশ্বাসঘাতকতা করে দিল্লী যায়নি। সেদিন সুব্রতবাবুরা দিল্লী যায়নি বিশ্বাসঘাতা করেছিল। এটা খুব লজ্জার বিষয়। তাই আমি বলব, আজকে পশ্চিমবাংলার যে বকেয়া প্রকল্পগুলি আছে সেগুলি অনুমোদন করা দরকার। হলদিয়া তৈল শোধনাগার সম্প্রসারণ করা, হলদিয়া পোর্টকে আরও আধুনিক করা ও হলদিয়া বন্দরকে আরও সম্প্রসারণ করা দরকার।

(তুমুল গোলমাল)

আরো আধুনিকীরণ করা দরকার। তাই মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এইটুকু নিবেদন করতে চাই যে, পশ্চিমবাংলার শিল্পায়নের স্বার্থে, পশ্চিমবাংলা পুনর্গঠনের স্বার্থে মডার্ন টেকনোলজি যদি না ব্যবহার করতে পারা যায় তাহলে আমাদের দুর্গতির আর সীমা থাকবে না। তাই আমি আপনার কাছে আবেদন করব হলদিয়ায় শিল্প পুনর্গঠন করার জন্য হলদিয়া তৈল শোধনাগার সম্প্রসারণ করার জন্য, হলদিয়া পোর্ট আধুনিকীরণের জন্য, দুর্গাপুর ষ্টীল আধুনিকীকরণের জন্য, বক্রেশ্বরের জন্য এই প্রস্তাব এসেছে। দুর্গাপুর ডাঃ রায়ের স্বপ্ন ছিল। সিদ্ধার্থ রায়ের আমলে সেখানে কিছু হয়নি।

(এই সময় মাননীয় সদস্য সুব্রত মুখার্জী ন্যায় দন্ডটি তুলে ধরে চীৎকার করতে থাকেন।)

মাননীয় সদস্য সুব্রত মুখার্জী ন্যায় দন্ড নিয়ে চীৎকার করছেন। এই হচ্ছে কংগ্রেসী কালচার! তারা চান বিধানসভার ভিতরেও আইন শৃঙ্খলার অবনতি ঘটাতে। মাননীয় ভূতপূর্ব মুখ্যমন্ত্রী সিদ্ধার্থবাবু বসে আছেন, অথচ তাঁর সামনে এই সমস্ত জিনিস হচ্ছে। মাননীয় ভূতপূর্ব মুখ্যমন্ত্রী হচ্ছেন ওংদের দলের নেতা। তিনিই আজকে আইন শৃঙ্খলার অবনতির জন্য একমাত্র দায়ী। সুব্রত মুখার্জী আজকে ন্যায় দন্ড হাতে তুলে নিয়ে বিধানসভার আইন শৃঙ্খলা ভাঙ্গতে চাইছেন। পশ্চিমবাংলার শিল্পায়নের স্বার্থে, পশ্চিমবাংলার স্বার্থে যে মোসন প্রস্তাব আনা হয়েছে, আমি আশা করব সমস্ত সদস্যই একে পরিপূর্ণ সমর্থন করবেন এবং আগামি দিনে আরো সর্বসমস্ত প্রস্তাব যাতে আমরা গ্রহন করতে পারি, সেই আবেদন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

(তুমুল গোলমাল)

**শ্রী শ্যামল চক্রবর্তী** : মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য লক্ষ্মণ শেঠ যে প্রস্তাব এখানে উৎথাপন করেছেন, সারা পশ্চিমবাংলার মানুষ সেই প্রস্তাবকে সমর্থন করবেন, ওরা সংগত কারণেই চীৎকার, চেঁচামিচি করছেন। কারণ সমস্ত পশ্চিমবাংলার মানুষের পক্ষ থেকে যখন সত্যিকারের দাবী উৎথাপিত হয় তখন ওরা তলে তলে গোলমাল তৈরী করে। ওদের মুখে এক কথা, আর কাজে আর এক কথা। ওরা মুখে বলে সহযোগিতা করব - সেই জন্য আমি তাদের জিজ্ঞাসা করতে চাই - আপনারা কি

তৈল শোধনাগারের পক্ষে ? না। আপনারা কি মাশুল সমীকরণের পক্ষে ? না। আপনারা মুখে বলছেন - ঐ যে বসে আছেন সিদ্ধার্থ রায়, উনি বলছেন আমি সহযোগিতার হাত বাড়াব - কিন্তু আসলে কি করছেন? দাবীতে ওদের মুখে কথা শুনেছেন? চেল্লাও জোরে - সেই জন্য বলতে চাই - মুখে বলছেন সহযোগিতার কথা, আর কাজে সব মায়ের দেওয়া মোটা কাপড় মাথায় তুলে নাচ ময়ুরী নাচ - সমস্ত পশ্চিমবাংলার মানুষ এক দিকে, আর এই মুষ্টিমেয় কয়েকগাছা একদিকে। সেইজন্য স্যার, আমরা পশ্চিমবাঙলায় যে দাবীগুলি উত্থাপন করেছি সেই দাবীগুলি নিয়ে আমরা লড়াই করতে চাই। পশ্চিমবাংলার মানুষ আমাদের এই দাবী নিয়ে এগিয়ে যাবে। আমরা পশ্চিমবাংলায় ওদের পুরো ঠেকিয়ে দিয়ে অগ্রসর হব। ধন্যবাদ্।

(গোলমাল)

[2.10 - 3.00 p.m.]

**(Including adjournment)**

**শ্রী লক্ষন চন্দ্র শেঠ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যে প্রস্তাব আমি উৎথাপন করেছিলাম খুবই দুঃখের বিষয় যে কংগ্রেস দলতাতে অংশ গ্রহণ করলেন না। বারে বারে কংগ্রেস এই দৃষ্টান্ত স্থাপন করেছে। পশ্চিমবাংলার স্বার্থের পক্ষে দাঁড়িয়ে এই রাজনৈতিক দল কোনদিনই কথা বলেন নি। এরা পশ্চিমবাংলার বিশ্বাসঘাতক। দেশের বিশ্বাসঘাতক এই কংগ্রেস দল। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের রাজ্যের মুখ্যমন্ত্রী, তিনি দিল্লীতে হলদিয়া এবং পশ্চিমবাংলার বিভিন্ন প্রকল্প নিয়ে যখন সভা ডেকেছিলেন তখন এই কংগ্রেস দলের এম. পি. রা এবং এম. এল. এ. রা এবং মন্ত্রীরা সেদিন সভা বয়কট করেছিলেন, সভায় অংশ গ্রহন করেননি। এই সিদ্ধার্থ শঙ্কর রায় পশ্চিমবাংলার কুলাঙ্গার। আমেরিকার দালাল, সাম্রাজ্যবাদীদের দালাল, পদলেহনকারী এই কংগ্রেস দল। এরা টাকা বিড়লার দল। বিড়লার পদলেহনকারী এই সিদ্ধার্থশঙ্কর রায়। স্যার, ঐ সুখরঞ্জন দাশগুপ্ত, আনন্দবাজার পত্রিকার, তিনি একটা বই বার করেছিলেন, সেই বইতে আছে যে সিদ্ধার্থ শঙ্কর রায় বলেছিলেন যে পশ্চিমবাংলার মাটির নীচে যে তেল আছে তা অনুসন্ধান করার দরকার নেই। কারণ তাহলে রাজ্যের অর্থনীতির উন্নতি হবে। এই কংগ্রেস দলের নেতা সিদ্ধার্থ শঙ্কর রায় আজকে সভার শুরুতে যা করলেন দেখেছেন। এমনই আসৌজন্যমূলক ব্যবহার এরা করলেন যেটা আমরা বসে বসে দেখলাম। বিরোধীদরে নেতা সিদ্ধার্থ শঙ্কর রায় আপনাকে বললেন, বসে পড়ুন, বললেন, আপনাকে বলতে হবে না। আপনাকে ধমক দিয়ে বসে পড়তে বললেন। এমনই হচ্ছে সংসদীয় গনতন্ত্রের প্রতি এদের আস্থা এবং শ্রদ্ধা। এই রাজনৈতিক দল জনগণ থেকে বিতাড়িত হয়েছে, গ্রামবাংলার মাটি থেকেও এরা বিতাড়িত। পশ্চিমবাংলার মাটিতে এরা আর কোনদিন ফিরে আসতে পারবে না। যে প্রস্তাব আমি উত্থাপন করেছি আমি আশা করি সেটা গৃহীত হবে এই বিধানসভায়। এই কর্মসূচী যদি কার্যকরী না হয় তাহলে পশ্চিমবাংলার অর্থনীতির ক্ষতি হবে। পশ্চিমবাংলার মানুষ এদের ক্ষমা করবে না। ইতিহাস এদের আস্তাকুড়ে ছুঁড়ে ফেলে দেবে। এই বলে প্রস্তাব গ্রহণ করার জন্য অনুরোধ জানিয়ে আমি শেষ করলাম।

The motion of Shri Lakshman Chandra Seth that -

এই সভা গভীর উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছে যে, পশ্চিমবঙ্গের উন্নয়নের স্বার্থে অপরিহার্য্য বেশ কিছু প্রকল্প রাজ্য সরকারের বারবার অনুরোধ সত্ত্বেও কেন্দ্রীয় সরকারের অনুমোদন পাচ্ছে না। এই সভা মনে করে যে, পশ্চিমবঙ্গের স্বার্থ বিরোধী মাসুল সমীকরণ নীতি প্রত্যাহার ও নিম্নলিখিত প্রকল্পগুলি রূপায়িত না হলে রাজ্যের অর্থনৈতিক অগ্রগতি প্রচন্ডভাবে বাধাপ্রাপ্ত হবে ঃ

(১) হলদিয়া তৈল শোধনাগার সম্প্রসারণ; (২) হলদিয়া সার কারখানা পুর্নগঠন করে বাণিজ্যিক উৎপাদন চালু করা ; (৩) তিস্তা প্রকল্পকে জাতীয় প্রকল্প হিসাবে ঘোষণা ; (৪) বার্ণপুর ইন্ডিয়ান আয়রণ এ্যান্ড স্টীল কোম্পানীর পুনর্গঠন ও আধুনিকীকরণ ; (৫) দুর্গাপুর অ্যালয় স্টীল প্ল্যান্টে হট্ রোলিং প্ল্যান্ট স্থাপন ; (৬) আই টি আই এবং ডব্লিউ বি ই আই বি সি যৌথ উদ্যোগে ইলেকট্রনিক সুইচিং প্ল্যান্ট স্থাপন; (৭) হলদিয়া পেট্রোকেমিক্যালস্-এ বৈদেশিক মুদ্রার জন্য প্রয়োজনীয় সাহায্য ; (৮) হলদিয়া বন্দরের সম্প্রসারণ ; (৯) কলিকাতা ও হলদিয়া বন্দরের স্বার্থে হুগলী নদীতে স্থায়ীভাবে ড্রেজিং ; (১০) হলদিয়ায় জাহাজ মেরামতি কারখানা স্থাপন ; (১১) গঙ্গার ভাঙ্গন রোধে আর্থিক সাহায্যের অনুমোদন ; (১২) খড়গপুরে রেলওয়ে ওয়ার্কশপ-এর আধুনিকীকরণ ; (১৩) উত্তরবঙ্গে সেন্ট্রাল হটিকালচার রিসার্চ সেন্টার স্থাপন ; (১৪) বহুমুখী সুবর্ণরেখা সেচ প্রকল্পের জন্য আর্থিক সাহায্য ; (১৫) ন্যাশান্যাল কমিশন অন্ আর্বানাইজেশন-এর সুপারিশ অনুযায়ী কলিকাতা শহরের জন্য আর্থিক সাহায্য ; (১৬) উদ্বাস্তুদের পুনর্বাসনের জন্য আর্থিক সাহায্য ; (১৭) রাজ্য সরকারের প্রস্তাবিত রাস্তাগুলি নির্মাণের জন্য কেন্দ্রীয় সাহায্য ; (১৮) দ্বিতীয় হুগলী সেতু নির্মাণের জন্য সংশোধিত খরচের অনুমোদন; (১৯) শালবনীতে কেন্দ্রীয় ছাগল গবেযণা কেন্দ্র স্থাপন ; (২০) হরিণঘাটায় কেন্দ্রীয় গবাদি পশুর গবেষণা কেনদ্র স্থাপন; (২১) শালবনীতে সিকিউরিটি প্রেস স্থাপন; (২২) কলিকাতা ৩০০ বছর পূর্তি উপলক্ষে শিশু প্রেক্ষাগৃহ (ও চলচ্চিত্র প্রেক্ষাগৃহ) নির্মাণের জন্য আর্থিক সাহায্য ; (২৩) চক্ররেলের কাজ সম্পূর্ণকরণ সহ উন্নতিসাধন, পাতাল রেল সম্প্রসারণ, তমলুক-দীঘা রেলপথ রূপায়ণে ত্বরান্বিতকরণ, বজবজ-নামখানা রেলওয়ে স্থাপন, বর্দ্ধমান-কাটোয়া, বাঁকুড়া-রায়না,সহ রাজ্যের বকেয়া প্রকল্পগুলির অনুমোদন;

এই সভা উপরোক্ত প্রকল্পগুলির সত্বর অনুমোদন, প্রয়োজনীয় আর্থিক সাহায্য সহ ব্যবস্থাদি গ্রহণের জন্য রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে দাবী জানাচ্ছে।

এই সভা আরও সিদ্ধান্ত গ্রহণ করছে যে- উপরোক্ত বিষয়গুলি সুবিচারের আশায় কেন্দ্রীয় সরকারের সঙ্গে আলোচনার জন্য বিধানসভা থেকে একটি সর্বদলীয় প্রতিনিধি দল পাঠান হোক্ ।

– Was then put and agreed to.

**(At this stage, the House was adjourned till 3.00 p.m.)**

[3.00 - 3.10 p.m.]

**(After Adjournment)**

**. . . . . (The bell was continuously ringing) . . . . .**

**শ্রী প্রশান্ত কুমার শূর :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কনটাই সম্পর্কে এখানে যা উল্লেখ করা হলো, সেই সম্পর্কে বলছি, আমরা সর্বশেষ যা খবর নিয়ে জেনেছি, সেটা হলো যে এ. এস. আই. সম্পর্কে যা বলা হয়েছে, সেই এ. এস. আই. কে সাসপেন্ড করার অর্ডার দেওয়া হয়েছে এবং তাকে এ্যারেস্ট করার অর্ডার দেওয়া হয়েছে। আমরা আরও পরিষ্কারভাবে চার তারিখে যখন কলিং এ্যাটেনশনের উপর বক্তব্য রাখবো তখন বিশদভাবে এবং সঠিকভাবে সব বলবো। কিন্তু বর্তমানে বলছি, ঐ এ. এস. আই কে সাসপেনশন এবং এ্যারেস্টের অর্ডার দেওয়া হয়েছে।

(গোলমাল)

**শ্রী সিদ্ধার্থ শঙ্কর রায় :** স্বীকার করছি, চার তারিখে যে স্টেটমেন্ট দেবেন, তারপর কনটাই এর উপর

ডিসকাশন হবে।

**শ্রী প্রশান্ত কুমার শূর ঃ** যা ইনফর্মেশন এই সময়ের মধ্যে আমরা নিতে পেরেছি, সেটা হলো তাকে এ্যারেস্ট করার অর্ডার দেওয়া হয়েছে এবং তাকে সাসপেন্ড করা হয়েছে এবং চার তারিখে যখন কলিং এ্যাটেনশনের আমরা আমাদের বক্তব্য রাখবো তখন আরও পরিষ্কারভাবে বলতে পারবো। আর ম্যাজিস্ট্রেট সম্পর্কে যে কথা মাননীয় বিরোধী দলের নেতা বললেন যে চীফ জাসটিস গেছেন—

**শ্রী সিদ্ধার্থ শঙ্কর রায় ঃ** আমি বলেছি আমার কাছে খবর আছে।

**শ্রী প্রশান্ত কুমার শূর ঃ** যাই হোক এটা কোর্টের ব্যাপার। একজন ম্যাজিসট্রেট কী করেছেন না করেছেন, চীফ জাসটিস গেছেন কী না গেছেন - তিনি বলেছেন, আমরা কোর্টের ব্যাপারে এখন কিছু বলতে পারি না। আমরা চার তারিখে সুয়োমে০াটো আমাদের বক্তব্য এখানে হাজির করবো।

**শ্রী সিদ্ধার্থ শঙ্কর রায় ঃ** সুয়োমোটো বক্তব্য যে হাজির করবেন, কবে করবেন?

**শ্রী প্রশান্ত কুমার শূর ঃ** চার তারিখে এক সঙ্গে রাখবো।

**শ্রী সিদ্ধার্থ শঙ্কর রায় ঃ** সোমবার নয় কেন? আমি ডেপুটি স্পীকার মহাশয়েক বলছি, এটা আপনি বিচার করে দেখুন। এই রকম একটা আর্জেন্ট ম্যাটার, এখানে এই রকম একটা আনরিজনেব্ল কথা বলছেন। চার তারিখে কেন, এটা সোমবার রাখুন। দুদিন তো সময় পাচ্ছেন।

**মিঃ ডেপুটি স্পীকার ঃ** ওঁরা বলছেন চার তারিখে বলবেন।

**শ্রী সিদ্ধার্থ শঙ্কর রায় ঃ** আপনার কী মনে হয়?

**মিঃ ডেপুটি স্পীকার ঃ** আমার নিজের কিছু মনে হয় না। আপনারা যা মনে করিয়ে দেন, তাই আমার মনে হয়।

[3.10 - 3.20 p.m.]

**শ্রী সিদ্ধার্থ শঙ্কর রায় ঃ** আপনারা কি বলেন? ননীবাবু কি বলেন?

**শ্রী ননী কর ঃ** স্যার, দুটি বিষয় নিয়ে খানিকটা বিতর্ক হ'ল। তবে আপনি সঠিক-ভাবে হাউস পরিচালনা করেছেন। একটা খুবই ইম্পর্টেন্ট নন-অফিসিয়াল রেজলিউশন ছিল, কিন্তু ওঁরা উত্থাপন করলেন না। লক্ষ্মণবাবু আর একটি প্রস্তাব উৎথাপন করেছিলেন, ওঁরা সেটাতে মতামত দেবার সুযোগ নিলেন না। আপনি ওঁদের নাম ডেকেছিলেন, ওঁরা বলেন নি। যে বিষয়দুটি নিয়ে বিতর্ক হ'ল সে দুটি বিষয়ে ৪ তারিখে সরকারের পক্ষ থেকে স্টেটমেন্ট করার কথা বলা হয়েছে। বিরোধী দলের মাননীয় নেতা চাইছেন সোমবার স্টেটমেন্ট করা হোক। সরকারের তরফ থেকে বলা হচ্ছে যে, তাঁরা সোমবারে স্টেটমেন্ট করতে পারবেন না। খবরাখবর করে যথাযথ ভাবে স্টেটমেন্ট করা হবে। আমাদের এখানে এরকম প্র্যাকটিস আছে - ওঁরা দাবী করতে পারেন যে, সোমবারে কোশ্চেন আওয়ার থাকবে না, মেনশন থাকবে না, ঐ বিষয় নিয়ে আলোচনা হবে। সে দাবি ওঁরা করতে পারেন। কারণ স্বাভাবিক-ভাবে একটা স্টেটমেন্টের ওপর আমাদের বিধানসভার প্রাকটিস্ অনুযায়ী আলোচনা হয় না। সুতরাং আলোচনা যাতে হতে পারে সে অবস্থার সৃষ্টি করতে হবে। এটা কোন বিতর্কের বিষয় নয়।

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** ম্যাজিস্ট্রেটের ব্যাপারে যে ঘটনা ঘটেছে বলে বলা হয়েছে বা যে ঘটনা সত্যিই ঘটেছে সে সম্পর্কে আমাদের মাননীয় স্বাস্থ্যমন্ত্রী প্রশান্ত শূর বলেছেন সরকারের পক্ষ থেকে, ট্রেজারি বেঞ্চের পক্ষ থেকে। এখন পর্যন্ত আমাদের কাছে যে সংবাদ আছে, যেটুকু জানা গেছে সেটুকু বলা হচ্ছে।

এখন একটা ঘটনা ঘটেছে, কি ঘটনা ঘটেছে? একজন ম্যাজিস্ট্রেট, তিনি এ্যারেস্টেড হয়েছিলেন, অথবা অন্য কিছু হয়েছিলেন। এখনই ফর্মালি রিপোর্ট পাচ্ছি না, একটু সময় লাগবে। কনফ্লিক্টিং রিপোর্ট আছে। কাজেই অফিসিয়াল রিপোর্ট যতক্ষণ পর্যন্ত না পাওয়া যাবে ততক্ষণ পর্যন্ত আমরা এ বিষয়ে বিধানসভায় কোন স্টেটমেন্ট দেব না। যেহেতু বিষয়টা কাঁথির থেকে আরো বেশী গুরুত্বপূর্ণ এই জন্য যে এর মধ্যে কোর্ট আছে, কোর্টের একজন ম্যাজিস্ট্রেট এর সঙ্গে জড়িত আছেন। মাননীয় বিরোধী দলের নেতা বললেন, মাননীয় চিফ্ জাস্টিসও নাকি এর সঙ্গে জড়িত হয়েছেন এবং নানা রকম কথা শুনেছি, সঠিক, কি বেঠিক জানি না। যদি এটা কোর্টের ঘটনা হয়, তাহলে কাল পরশু কোর্ট বন্ধ - অবশ্যই কোর্টের ম্যাজিস্ট্রেট এর মধ্যে জড়িত এবং ওখানে এখন কোর্ট চলছে না, রাস্তা অবরোধ করা হয়েছে। কিছু লোক ওখানে রাস্তা অবরোধ করেছে। কোর্টের ব্যাপার যদি থাকে তাহলে সেটা কোর্টে ফয়সালা না হওয়া পর্যন্ত বিধানসভায় আলোচনা হতে পারে না। সেই জন্য ২ তারিখে এ নিয়ে আলোচনা করায় আমাদের মত নেই। ননীবাবু বললেও আমরা মত দিতে পারছি না। এখন পুলিশের সঙ্গে আলোচনা চলছে, প্রশাসনের সঙ্গে আলোচনা চলছে। আমরা মনে করি দু'তিন দিনের মধ্যে ফয়সালা হয়ে যাবে। তারপর আলোচনা হবে।

**শ্রী সিদ্ধার্থ শঙ্কর রায় :** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আমার কথা কনটেম্পটের কোন প্রশ্নই উঠবে না। প্রশ্নটা হচ্ছে গ্রেপ্তার করা হয়েছিল, কি না হয়েছিল? শ্যামলবাবুর সঙ্গে আমি একমত যে খানিকটা সময় দরকার এবং আমাদের তাতে কোন আপত্তি নেই, নিশ্চয়ই সময় নেবেন। সোমবার না হয় অন্তত মঙ্গলবার করুন। এর মধ্যে কি আর আছে? রিপোর্ট দেবেন, এই হয়েছে। সেখানে রিপোর্ট থেকে যদি দেখা যায় যে, চীফ্ জাষ্টিস বা অন্য কেউ মামলা করে দিয়েছেন, তখন সাবজুডিস্ হয়ে যাবে, তখন আমরা বলতে পারব না। কিন্তু যদি দেখা যায় মামলা হয় নি, কিছু হয় নি, অন্য কিছু কথা নেই, তাহলে আমাদের আলোচনা করতে হবে। উনি স্বীকার করেছেন এটা খুবই সাংঘাতিক ব্যাপার এবং কাঁথির ব্যাপারের চেয়ে অনেক বেশী জরুরী। সেই জন্য আমি বলছি সোমবার যদি না পারেন, মঙ্গলবারে স্টেটমেন্ট দিন। এর ভিতরে যদি মামলা হয়ে যায়, সাবজুডিস হয়ে যায় স্টেটমেন্ট দিতে পারবেন না। তখন আমরা দেখব। তানা হলে মঙ্গলবারে স্টেটমেন্ট দেবেন এটা অন্তত আজকে বলুন। আপনারা স্টেটমেন্ট দেবার পরে আমাদের বক্তব্য কিছু থাকলে আমরা আপনাদের কাছে তা রাখব। এই তো ব্যাপার। এর মধ্যে কোন অসুবিধা নেই।

**শ্রী শ্যামল চক্রবর্তী :** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, এখন যদি ৩ তারিখ বা ২ তারিখ করা সম্ভব হতো এত গুরুত্বপূর্ণ বিষয়ে আমি নিশ্চয়ই খুশী হতাম, কিন্তু যে নেগোশিয়েশান চলছে এই নেগোশিয়েশন চলবার সময় যদি এটা দেখা যায় যে কথা আপনি বললেন দেওয়া হয়েছে তাহলে আমি এখানে দাঁড়িয়ে মঙ্গলবার কি বলবো? বলতে পারি না। যদি দেখা যায় পিসফুলি সব কিছু হয়ে যায় .....

**মিঃ ডেপুটি স্পীকার :** মঙ্গলবার চেষ্টা করবেন, যদি না পারেন বুধবার দেবেন।

**শ্রী সিদ্ধার্থ শঙ্কর রায় :** জ্যোতি না থাকলে সব জ্যোতিহীন হয়ে যায়। একটা ব্যাপার হয়েছে কেউ উত্তর দিতে পারছে না।

**মিঃ ডেপুটি স্পীকার :** আমি অলরেডি বলেছি, মঙ্গলবার চেষ্টা করবেন, যদি না পারেন বুধবার দেবেন - এই মত আমি দিলাম।

এখন ১৮৫ মোশন। সুদীপবাবু আপনার মোশন মুভ করুন।

**Shri Sudip Bandyopadhyay :** Sir I beg to move that whereas the administration for civic amenities in West Bengal have collapsed;

Whereas the roads in all towns all over the State are in a pathetic condition,

Whereas the Health Services offered in the Government Hospitals and Health Centres are deplorably bad;

Whereas bad drainage in the towns including Caluctta is leading to accumulation of water and spread of mosquito borne diseases;

Whereas power situation continues to be erratic disrupting civic life;

Whereas the public transport system is on the verge of collapse; and

Whereas law and order is deteriorating in the urban areas;

The House calls on the Government to improve the administration of civic amenities to provide a better civic life to citizens of the State

আজকে এই প্রসঙ্গে ১৮৫র উপর যে বক্তব্য এনেছি তাতে আমি যেটা বলতে চাইছি সেটা হচ্ছে, কলকাতা শহর শুধু নয়, পশ্চিমবাংলার জনজীবন আজকে বিধ্বস্ত হয়ে পড়েছে। তার কারণ আমরা দেখতে পাচ্ছি, একদিকে রাস্তাঘাটের দুরবস্থা, একদিকে ট্র্যাফিক জ্যাম, একদিকে বিদ্যুৎ সংকট, একদিকে ফুটপাত বে-আইনীভাবে জবরদখল, একদিকে বে-আইনী গড়ে তোলা ট্রান্সপোর্ট ব্যবসায়ীরা ইচ্ছামত ফুটপাতের রাস্তা দখল করে বসে থাকছে, যানজট হচ্ছে। অল্প বৃষ্টি হলে শহর কলকাতা ডুবন্ত অবস্থায় থেকে যাচ্ছে এবং পশ্চিমবাংলার ছোট এবং মাঝারী উন্নয়ন প্রকল্পের যে টাকা সেই টাকা সঠিকভাবে খরচ করতে পারছেন না রাজ্যসরকার। আমরা সমগ্র বিষয়টি বিবেচনা করে আজকে এই সরকারকে এই অভিযোগে অভিযুক্ত করতে চাই, নগর-জীবন এবং নগর সভ্যতায় সংকট দেখা দিয়েছে। কলকাতা শহরের রাস্তাঘাটে চলতে গেলে মানুষকে আজকে বিস্ময়ের সঙ্গে লক্ষ্য করতে হয় যে কলকাতার পথঘাটের দুরবস্থা এমন, পিটহোল্‌স এমনভাবে আছে যা ভারতবর্ষের কোন মেজর সিটির রাস্তাঘাটের অবস্থা এইরকম দুরবস্থার পর্যায়ে নেই। আজকে রাজনৈতিক দলগুলি প্রত্যক্ষভাবে সিটু ইউনিয়নের নামে, হকার ইউনিয়নের নামে তারা সুনির্দিষ্ট জায়গা ছেড়ে দিয়ে বে-আইনীভাবে রাস্তা পর্যন্ত দখল করে নিচ্ছে এবং প্রতিবাদ করতে গেলে সমস্যাটাকে জটিল করে তুলছে।

[3.20 - 3.30 p.m.]

আজকে আমাদেরকে বার বার করে এই প্রত্যাশায় থাকতে হয়েছিল যে কলকাতা ৩০০ বছরে সম্ভবত এই কলকাতা শহরের কিছু উন্নতি হবে। রাজ্যসরকার তাঁদের একটি দূরদৃষ্টিতে কলকাতার ৩০০ বছরকে কেন্দ্র করে কলকাতা শহরের উন্নয়নের অগ্রগতি এই ক্ষেত্রে ব্যাপক পরিকল্পনা গ্রহণ করে বৃহত্তর কলকাতার উন্নয়নের জন্য কিছু কর্মসূচী গ্রহণ করবেন! ছোট, মাঝারি নগর উন্নয়নের জন্য যথাযথভাবে মনোনিবেশ করবেন। কিন্তু এই প্রশাসন গত ১৪ বছর ধরে ঘুমিয়ে রয়েছে। নগর জীবনে একটা সংকট দেখা দিয়েছে। আমাদের মনে হয় এই পরিস্থিতির মোকাবিলার জন্য সমূহ যে ব্যর্থতা সেই ব্যর্থতা আবার যুক্ত হয়েছে পশ্চিমবঙ্গের বিদ্যুৎ সংকটে, বিদ্যুৎ সংকট এমন এক জায়গায় পৌঁছেছে যে গতকালের আগের পর্য্যন্ত - মাননীয় শংকর সেন মহাশয় যিনি আমাদের নানা রকম ভাবে বোঝাবার চেষ্টা করছেন - যে বিরোধী দল বিদ্যুৎ সংকট সম্বন্ধে ওয়াকিবহাল নয়, আমরা দেখছিলাম গতকাল পর্য্যন্ত এবং তার আগে পর্য্যন্ত পরিস্থিতি এক রকম ছিল, এবং মাননীয় মুখ্যমন্ত্রী বিদেশ রওনা হবার জন্য যখনই দিল্লী অভিমুখে গেছেন তখনই কলকাতা সহ সমগ্র রাজ্যে প্রায় ৫০০ মেগাওয়াট বিদ্যুৎ ঘাটতি হয়ে গেছে। সমগ্র

কলকাতা ও সমস্ত রাজ্যে বিদ্যুৎ সংকট এমন পর্য্যায়ে পৌঁছেছে যে আবার সব অন্ধকারে ডুবে গিয়েছিল। হাসপাতালগুলির অবস্থা একই রকম। মাননীয় প্রশান্তবাবু রাজনীতি সম্বন্ধে যত বেশী সচেতন হাসপাতালের উন্নয়নের প্রশ্নে তাঁর তত সচেতনতা দেখতে পাওয়া যায় না। সেখানে এই সরকার সম্পর্কে সুনির্দিষ্ট অভিযোগ হচ্ছে পরিস্থিতির উন্নয়ন করা এবং সেই পরিস্থিতির মোকাবিলা করতে আরও ততপর হবেন এবং সঠিকভাবে আরও দায়িত্ব উৎযাপন করবেন। কলকাতা শহরের বস্তিগুলিতে জলের সমস্যা আছে। সেখানে দিনের পর দিন ওয়াটার প্রেসার নেই, পাইপ দিয়ে অত্যন্ত সরু আকারে জল পড়ে যা আমরা দেখেছি। বস্তির জল কষ্ট, সমস্যা দেখে আমরা উপলব্ধি করে বস্তির মানুষের হয়ে প্রতিবাদ করেছি, কিন্তু প্রতিবাদ করারও ভাষা নেই। আমার যে কেন্দ্র সেখান থেকে খুব কাছেই আলিমুদ্দিন স্ট্রীটে সি. পি. এমের হেড কোয়ার্টার্স। কলকাতা কর্পোরেশনের ৬২ নং ওয়ার্ড, একটা ওয়ার্ডে ৯২টি বস্তি আছে। সেই ৯২ টি বস্তির অধিকাংশেই জল সমস্যা গত কয়েকদিন ধরে তীব্র থেকে তীব্রতর হচ্ছে। সমগ্র কলকাতা শহর আজকে আমরা যদি তাকিয়ে দেখি বে-আইনী বাড়ী তৈরীর স্বর্গরাজ্য হয়ে গিয়েছে। আনসক্রাপলাস প্রোমোটাররা এলাকায় এলাকায় নিয়ন্ত্রণ এবং বাধাহীণ বে-আইনী বাড়ী নির্মাণ করে চলেছে। আজকে নগর সভ্যতায় সংকট দেখা দিয়েছে, এবং এই ব্যবস্থাকে লাগাম টেনে ধরবার কোন উদ্যোগ আমরা দেখছি না। তাই আজকে আমাদেরকে ১৮৫ রুলস আনতে হয়েছে সমগ্র কলকাতা শহরে এই যে পরিস্থিতি, মানুষ সুযোগ সুবিধা পাচ্ছে না। তারপর কলকাতা শহর সহ রাজ্যের রাস্তাঘাটের অবস্থাও ভয়ঙ্কর পর্য্যায়ে গিয়ে পৌঁছেছে। স্বাস্থ্য ব্যবস্থার দারুণ অবনতি ঘটেছে। মশা বৃদ্ধি পেয়েছে এবং বিদ্যুৎ সংকট তীব্র থেকে তীব্রতর হয়েছে। ট্রানসপোর্টের অবস্থা এবং ট্রাফিক জ্যাম এমন একটা অবস্থায় গিয়ে পৌঁছেছে যে তার নিয়ন্ত্রণের কোন উপায় নেই। তারপর ল এ্যান্ড অর্ডারের প্রশ্নে আইন শৃংখলার ভয়নক অবনতি ঘটেছে। সমস্ত কিছু মিলিয়ে পশ্চিমবঙ্গের মানুষ নিয়ণত্রণহীণ। তাই আমরা ১৮৫ রুলে সরকারকে নগর বিধ্বস্ত করার অভিযোগে অভিযুক্ত করছি। আমি এখন এই কথা বললাম, পরে আবার আমি আমার প্রশ্নের জবাবে আমার মতামত ব্যক্ত করব। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নির্মল মুখার্জী ঃ** মাননীয় ডেপুটি স্পীকার স্যার, বিরোধী দলের পক্ষ থেকে যে বিষয়টা উত্থাপিত হয়েছে সেই বিষয়ের উপর মাননীয় সদস্য সুদীপ ব্যানার্জী যে বক্তব্য রাখলেন, তাতে তিনি কেবলমাত্র কলকাতার উপরই বক্তব্য রাখলেন। কিন্তু তার মোশনে আছে তিনি সমগ্র পশ্চিমবঙ্গ সম্বন্ধে বক্তব্য রাখবেন। সেইমতই মোশনটা রেখেছেন। আমি যেটা বলতে চাই, ওদের এই মোশনের উপর বক্তব্য শুনে মনে হচ্ছে, একজন মানুষ - দৃষ্টিসম্পন্ন মানুষ তার দৃষ্টি দিয়ে যে সমস্ত জিনিস দেখে আসছেন, পরবর্তীকালে তিনি যদি দৃষ্টিহীণ হয়ে পড়েন - দৃষ্টিহীণ হবার পর যে সমস্ত পরিবর্তন ঘটে সেটা তিনি দেখতে পান না। তাই তার বর্তমান চেতনা ঐ ঘটনার মধ্যে দিয়ে একই জায়গায় দাঁড়িয়ে আছে। ওরা দৃষ্টিহীণ হয়ে পড়েছেন, তাই আমাদের অগ্রগতি এবং সাফল্য দেখতে পান না। আমি স্মরণ করতে বলবো যে, ১৯৭৪।৭৫ সালে সত্যজিৎ রায় একটা ফিল্ম করেছিলেন, সেটার নাম হচ্ছে 'জনঅরণ্য'। সেই 'জনঅরণ্য' ফিল্মটি একবার ভাল করে দেখে নেবেন। তাহলে ১৯৭২ থেকে ১৯৭৭ সাল পর্য্যন্ত কলকাতা এবং পশ্চিমবঙ্গের নগর-জীবনের একটা চেহারা এবং তখন শাসন ক্ষমতায় আপনারা ছিলেন - তার কি কদর্য চেহারা এবং সামাজিক অবস্থাকে কোন জায়গায় নিয়ে গিয়েছিলেন তার প্রতিচ্ছবি দেখতে পাবেন। তবে আমরা নিশ্চয়ই দাবী করি না যে, সমস্ত রাস্তা, ড্রেন এবং নগর জীবনের সাচ্ছন্দ্য, সমস্ত কিছুর অভাব দূর করে ফেলেছি। এই দাবী করি না। তবে নিশ্চয়ই আমরা কলকাতা পৌরসভা এবং পি. ডব্লু. ডি.-র দ্বারা কলকাতার প্রধান প্রধান রাস্তাগুলিকে যানচলার উপযোগী রক্ষানাবেক্ষণ করে চলেছি এবং পশ্চিমবঙ্গের আরো সব নতুন নতুন রাস্তাকে ঠিক রাখছি, বিগত ১৯৯০।৯১ সালে কলকাতা পৌরসভাকে বাড়তি ১০ হাজার কোটি টাকা দিয়েছি এবং সেই টাকা দিয়ে আমাদের বাজেট প্রভিশন যা ছিল তার সঙ্গে যুক্ত করে কলকাতার প্রতিটি রাস্তা সংস্কার করেছি। সেই কাজ এখনও চলছে। মাননীয় সদস্য নিশ্চই

জানেন যে, কলকাতার যেসব রাস্তা অতি গুরুত্বপূর্ণ সেইসব রাস্তা আমরা মাষ্টিক এ্যাসফল্ট দিয়ে তৈরী করছি। এ্যাসফল্টের চেয়ে এ দিয়ে রাস্তা তৈয়ারী করার খরচ ছয় গুণ। কিন্তু যে রাস্তাগুলি আমরা মাষ্টিক এ্যাসফল্ট দিয়ে তৈরী করছি সেগুলো দীর্ঘস্থায়ী হবে এবং স্মুথ সার্ফেস হবে। পশ্চিমবঙ্গের যা সয়েল কনডিশন তাতে বিহার, উত্তর প্রদেশ বা দক্ষিণ ভারতের যা সয়েল কনডিশন তার সঙ্গে তুলনা করলে পশ্চিমবঙ্গের রাস্তাগুলি আমাদের খুব দ্রুততার সঙ্গে ঘন ঘন মেনটেনেন্স করতে হয়, কারণ এখানকার সয়েল কনডিশন খারাপ। তারজন্য মেনটেনেন্স বাবদ খরচও অনেক বেশী লাগে। ড্রেনেজের কথায় আসি। কলকাতার যে ড্রেনেজ সিষ্টেম - আমি স্মরণ করতে বলবো, আমাদের পুরাণো দিনের সাহিত্যিকদের বইপত্র খুঁজে দেখলে ঠনঠনিয়া, মাঝেরহাট প্রভৃতি স্থানে বর্ষাকালে জল জমার জন্য মানুষের দুঃসহ অবস্থা এবং তার উপর নানারকম রসালো গল্প, কার্টুন ইত্যাদি দেখতে পাবেন। তাতে মানুষকে ঝাঁকায় করে পার করে নিয়ে যাচ্ছে ইত্যাদি দেখতে পাবেন। তখন একদিন বৃষ্টি হলে তিন-চারদিন ট্রাম বন্ধ থাকতো । আজকে যেখানে যাবেন সেখানে আমরা জল জমাটা পাল্টে দিতে পেরেছি। যদি অতি বৃষ্টিও হয় তাহলেও আমরা নিশ্চিৎভাবে দুই-আড়াই ঘন্টার মধ্যে সেই জলকে এখন নিষ্কাষণ করে দিতে পারি, কারণ বিরাট বিরাট ক্ষমতাসম্পন্ন আধুনিক পাম্প আমরা কিনেছি এবং তার সাহায্যে জল নিষ্কাষণ ক্ষমতা বাড়িয়ে তুলতে পেরেছি।

[3.30 - 3.40 p.m.]

তাই মাঝের হাটের পুরানো চেহারা, ঠনঠোনিয়ার পুরানো চেহারার পরিবর্ত্তন ঘটেছে। সাথে সাথে ওনারা ট্রান্সপোর্টেশানে কথা বলেছেন। ট্রান্সপোর্টেশানের বিষয়ে বললে কেবলমাত্র পশ্চিমবঙ্গ সরকারের সি. এস. টি. সি, উত্তরবঙ্গ পরিবহন সংস্থা, দক্ষিণবঙ্গ পরিবহন সংস্থা বা ট্রাম এটা বিচার করলে চলবে না। এর প্রভুত উন্নতি ঘটেছে। ওঁদের আমলে যে ট্রাম হাওড়া-বাঁধাঘাট ,সালকিয়া-শিবপুর যেত সেই গুলিকে তাঁরা তুলে দিয়েছেন। কিন্তু বিকল্প ব্যবস্থা কিছু করেন নি। আমাদের সীমাবদ্ধ আর্থিক ক্ষমতায় উল্টোডাঙ্গায় ট্রাম ওয়ে এক্সটেনশান করেছি, জোকা পর্যন্ত ট্রাম এক্সটেনশান করেছি। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আপনি নিশ্চয় জানেন পশ্চিমবাংলায় যে সমস্ত লাইট রেওয়েজ ছিল কেন্দ্রীয় সরকারে তাঁদের সিদ্ধান্তের ভিত্তিতে - রাজ্যে তখন কংগ্রেস সরকার ছিল, তাঁরা সেই সময় সহমত পেষণ করেছিলেন - লাইট রেলওয়ে তুলে দিলেন। বিকল্প ব্যবস্থা হিসাবে সেখানে কোন পরিবহন ব্যবস্থা করলেন না। সেখানে কিছু কিছু শিল্যান্যাশ করা হয়েছিল, এখন সেই শিলা গুলি তুলে নিয়ে গিয়ে ধোপারা কাপড় কাচার ব্যবস্থা করেছে। এখন সেটা মানুষ ভুলে যেতে বসেছে আবার যে সিকি চক্র করা হয়েছে এই চক্র রেলের জন্য ক্যালকাটা পোর্ট ট্রাষ্ট রেল ট্রাক তার উপর কিছু বগি জুড়ে দিয়ে সামনে একটা ইঞ্জিন জুড়ে দিলেন। কলিকাতা চক্ররেল হয়ে গেল। আমি বিনীত ভাবে বলি বিধান চন্দ্র রায়ের স্বপ্ন ছিল সেই স্বপ্ন যাতে আমরা ভুলে না যাই সেই স্বপ্নকে জাগ্রতরূপ দেওয়ার জন্য আজকে এখানে সিকি চক্র তুলে ধরা হয়েছে। সেই কারণে ধন্যবাদ জানাই যে আমাদের স্মৃতি থেকে যেটা অবলুপ্তি হয়ে যেত সেটা জাগ্রত করেছেন। আপনারা মেট্রো রেল করেছেন, ভাল কথা। এখন যে মেট্রো চালু হয়েছে এসপ্লানেড থেকে টালিগঞ্জ। গোটা কলিকাতার ৫০ লক্ষ বেশী মানুষের দৈনিক পরিবহনেব প্রয়োজন। আমরা যদি ধরেই নিই যে দমদম থেকে টালিগঞ্জ যদি চালু হয় তাহলে এক থেকে দেড় লক্ষের বেশী মানুষ সেখানে ক্যাটার করতে পারবে না। মেট্রো রেল হচ্ছে একটা শ্বেত হস্তী। মেট্রো রেল যেন বড়ো আলো চালের নৈবিদ্যের উপর ছোট্ট একটি বাতাসা। এসপ্লানেড থেকে টালিগঞ্জ যে মেট্রো রেল চলছে তাতে প্রতিদিন কি খরচ হচ্ছে মেনটেন্সের জন্য এবং ভাড়া কত আদায় হচ্ছে তার হিসাব যদি মানুষের কাছে আসে তাহলে এই যে এক-দেড় টাকা ভাড়া নেওয়া হচ্ছে এটা যদি ৩-৪ টাকা করা যায় তাহলে ভায়েবেল হবে। আগামী দিনে এই মেট্রো রেল কোন সরকারের উপর বর্ত্তাবে, এই শ্বেত হস্তী কোন সরকারের ঘাড়ে বর্ত্তাবে জানিনা। কলিকাতা বৃটীশ

আমঙ্গের শহর, কলিকাতার রাস্তা গুলি অপ্রসস্থ। এই অপ্রসস্থ রাস্তা গুলির জন্য যদি একটা প্লানটেড ওয়েতে একটা স্কীমের মাধ্যমে কলিকাতার ভেতর কয়েকটি রাস্তা বাড়াতে পারতেন তাহলে কলিকাতা নাগরিকদের যে সমস্যা সেই সমস্যা থেকে মুক্তি পেতে পারতো। সেই দিকে গেলন না। সিদ্ধার্থবাবুরা চাকচিক্কবান মানুষ, ইংলিশ মিডায়াম ভালোবাসেন, সেই জন্য চাকচিক্কটাই ভালো লাগে। দরিদ্র মানুষের কাছে বিধান রায়ের সুস্বপ্ন দুঃস্বপ্নে পরিনত হয়েছে আজকে যেটা পশ্চিমবালার গর্বের বিষয়। আজকে এই মেট্রো রেল সেটা আগামী দিনে চালানো যাবে কিনা এই ব্যাপারে সচেতন হবার, মানুষকে চিন্তা করার সময় এসেছে। সাথে সাথে বলতে চাই এই বাস ট্রাম এই নিয়ে তো পরিবহন নয় ট্রেনের একাট বিষয় আছে। বৃটীশ আমলে কলিকাতা এবং পশ্চিমবাংলায় ট্রেনের প্রবর্ত্তন হয়েছিল যোগাযোগ রক্ষার জন্য। ১৯৪৭ সালের পর থেকে আজ পর্যন্ত তার থেকে বাড়তি লাইন সংযোজন করেছেন গোটা পশ্চিমবাংলায়? একটা স্বাধীন দেশের নাগরিক হিসাবে কেন আমরা দাবি করতে পারবো না ৪৪ বছর স্বাধীনতার পর পশ্চিমবাংলার প্রতিটি ডিসট্রিক্ট হেড কোয়াটার্সের সঙ্গে রেল ওয়ে লাইন সংযুক্ত হবে, একটা ওয়েল কমিউনিকেটেড সিস্টেম প্রবর্ত্তন হবে? এখনও পর্যন্ত কেন হলো না? আমাদের সীমাবদ্ধ অবস্থার মধ্যে এই ১৪ বছরে আমরা গোটা পশ্চিমবঙ্গে শহর সহ গোটা গ্রামাঞ্চল পর্যন্ত এইভাবে কাজ করে চলেছি। আমাদের কারেকশানকে ডেভালাপ করার জন্য কলকাতার কর্পোরেশন সহ মিউনিসিপ্যালিটি, পি. ডবলু. ডি., জেলা পষিদ এবং পঞ্চায়েতগুলোর মাধ্যমে গ্রাম গ্রামান্তরে ছোট ছোট অসংখ্য রাস্তা আমরা তৈরী করেছি। সাথে সাথে শহর এবং শহরতলীকে বাদ দিয়ে ছোট ছোট অঞ্চলগুলিতে আমরা অটো রিকসার প্রবর্তন করেছি। এইভাবে আজকে পশ্চিমবঙ্গের হাজার হাজার বেকার যুবকদের বিকল্প কর্মসংস্থানের ব্যবস্থা আমরা করে দিয়েছি। উত্তরবঙ্গে ট্রেকার জীপ আমরা প্রবর্তন করেছি। আমাদের এখানে এখন পর্যন্ত সি. পি. ডবলু. ডি. যে কটা রাস্তা করেছে, আমরা জানি মোঘলের আমলে জি. টি. রোড তৈরী হয়েছিল এবং পরবর্তীকালে বৃটিশরা সি. পি. ডবলু. ডি করেছিল - স্বাধীনতার পর কটা রাস্তা আপনারা অধিগ্রহণ করেছেন? ডায়মন্ডহারবার একটা বড় রাস্তা যেটা হলদিয়াকে এবং দক্ষিণ চব্বিশ পরগণাকে কানেক্ট করছে, এই রকম গুরুত্বপূণও রাস্তা সি. পি. ডবলু. ডি.র অধিগ্রহণ করার ব্যাপারে লাষ্ট ন্যাশানাল রোড কংগ্রেস প্রস্তাব উঠেছিল। কিন্তু সেই প্রস্তাব রিজেক্ট হয়ে গেছে। এই হচ্ছে ওঁদের দৃষ্টিভঙ্গী। আমাদের বিকল্প দৃষ্টিভঙ্গী। আমরা সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে কলকাতা এবং শহরগুলোকে এগিয়ে নিয়ে যেতে পেরেছি। জঞ্জালের সমস্যার কথা ওঁরা বলতে বোধহয় ভুলে গেছেন। নাগরিক এ্যামেনিটিজের প্রশ্নে এটা আসবে। ওঁদের আমলে এমন ভাবে কলকাতাকে ওঁরা পরিচালনা করতেন যে, তখন জঞ্জাল অপসারণের জন্য কনট্রাকটর নির্ভর ছিল। দুজন মাত্র কন্ট্রাকটর একটা লরির সাহায্যে জঞ্জাল অপসারণ করতো - এইভাবে তখন চলতো। সেই জঞ্জালকে আমরা অনেকখানি নির্মূল করেছি। তবে এখনও পর্যন্ত অনেকখানি জঞ্জাল আছে। আমরা আশাকরি, এই জঞ্জাল পশ্চিমবঙ্গের মানুষ নির্মূল করবেন।

**শ্রী শোভন দেব চট্টোপাধ্যায়ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, সুদীপবাবু, আমাদের সদস্য রুল ১৮৫'এ যে প্রস্তাব মুভ করেছেনআমি তার স্বপক্ষে আমার বক্তব্য রাখছি। আজকে সিভিক এ্যামিনিটিজ বলতে যা বোঝায় জল, আলো, বিদ্যুৎ, পরিবহণ ব্যবস্থা, শিক্ষা এবং স্বাস্থ্য প্রভৃতি বিষয়, যেগুলো মানুষের কাছে পৌঁছে দেবার কথা বোঝায়। শাসক দলের সদস্য যে ভাবে বলছিলেন তাতে মনে হলো তিনি যেন গত বছর শাসন ক্ষমতায় এসেছেন এবং তারপর এক বছরের মধ্যে কি কাজ হয়েছে তার হিসাব তিনি দিচ্ছেন। তাঁরা মাঝে মাঝে ভুলে যান যে, ১৪/১৫ বছর ধরে তাঁরা ক্ষমতায় আছেন। এই ১৪/১৫ বছর সময়ের মধ্যে নাগরিক জীবন যে ভয়াবহ অবস্থায় নেমে এসেছে, সেই কথা বলতে লজ্জাবোধ করেন। আজকে পশ্চিমবঙ্গে শুধুমাত্র কলকাতার প্রশ্ন নয়, যে কোন মহকুমা শহরে গেলে আপনারা এটা বুঝতে পারবেন যে কী ভয়ঙ্কর অবস্থার মধ্যে মহকুমা শহরগুলো রয়েছে। সেখানে কিছু কিছু রাস্তাঘাট করবার কথা বলেছেন। কিছু কিছু কাজ করেছেন, কিন্তু মহকুমা শহরগুলোতে একটু বৃষ্টি পড়লে এমন ভয়ঙ্কর অবস্থার

সৃষ্টি হচ্ছে - জলনিকাশের কোন ব্যবস্থা না থাকায় রাস্তাঘাটের অবস্থা এমন হয়ে দাঁড়াচ্ছে, যে শুধুমাত্র শহর-জীবন নয়, গ্রাম্য জীবন পর্যন্ত, সে কথা আমরা বুঝতে পারি না। কলকাতার রাস্তাঘাট আজকে এমন একটা অবস্থায় রয়েছে। কিছুদিন আগে পৌরসভা থেকে তারা ঘোষনা করেছিলো যে, রাস্তার অবস্থা দেখে তাঁরা আনন্দিত - যেখানে কনট্রাক্টরকে নিয়োগ করে এমন ভাবে তৈরী করানো হচ্ছে, যারফলে যেগুলো এক বছর থাকার কথা, নূন্যতম যেখানে ৬।৮ মাস থাকার কথা, সেখানে অল্পদিনের মধ্যেই দেখা যাচ্ছে রাস্তাগুলো গর্ত হয়ে যাচ্ছে।

[3.40 - 3.50 p.m.]

রাস্তাগুলোতো হকাররা দখল করে বসে আছে, ফুটপাথ দিয়ে মানুষ আর চলতে পারে না। আমরা আরকি বলবো, সরকারের দলের অর্থাৎ শাসক দলের প্রত্যেকটি সদস্যই প্রতিবাদ এবং সমালোচনা করেছেন এই স্বাস্থ্য দপ্তরের বিষয়ে। স্বাস্থ্যে এ্যামিনিটিস পান না, হাসপাতালগুলির এমন অবস্থা হয়েছে যে, ডাক্তারগুলি পর্য্যন্ত এখান থেকে ফিরে যেতে চাইছে। এই ধরণের হাসপাতালের অবস্থা আর আপনারা এখানে বসে আত্মপ্রসাদ লাভ করছেন। এখানে মন্ত্রীরা নানারকমভাবে মাথা দুলিয়ে বক্তব্য রাখছেন। তারপরে শাসক দলের সদস্যরাই বলেছেন যে আমরা দীর্ঘ ৩ ঘন্টা, ৪ ঘন্টা দাঁড়িয়ে বাস পাই না। দিনের পর দিন অপেক্ষা করে বাস পায় না। আজকে আপনাদের সদস্যরাই বিদ্যুতের সম্পর্কে বলেন। মানুষ আজকে আর বিদ্যুৎ পায় না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গতকাল ৪৭১ মেগাওয়াট বিদ্যুতের ঘাটতি হয়েছে। সাথে সাথে কলকাতা সহ সারা পশ্চিমবঙ্গ অন্ধকারে ডুবে গেছে। ১৪ বছরের রাজত্বকালে আপনারা পশ্চিমবঙ্গকে এগিয়ে নিয়ে যাচ্ছেন না পিছিয়ে নিয়ে যাচ্ছেন বুঝতে পারছি না। আপনারা একটা কলংকময় অধ্যায় রচনা করছেন। এইরকম অবস্থার মধ্যে আপনারা গর্ব করে বলেন যে রাজ্যের অনেক কিছু উন্নতি করেছেন। আমি আরো একটি কথা বলি, কলকাতা শহরের বিষয়ে শাসক দলের সদস্য বললেন যে জল নিষ্কাশনের ব্যবস্থা অনেক উন্নত হয়েছে। আমি বুঝতে পারিনা কলকাতা শহরের লোকেদের জন্য কি জল নিষ্কাশনের ব্যবস্থা হয়েছে? তবে একটাই সৌভাগ্য যে এবার প্রবল বৃষ্টি হয় নি। গত বছর পর্যন্তও যে জল সেই জলই থেকে যেতো, জল আর সরতো না। কিন্তু এবার প্রবল বৃষ্টিপাত না হওয়ার ফলে জল সেরকম জমতে পাচ্ছে না। সুতরাং জল নিষ্কাশনের কোন ব্যবস্থাই হয় নি। আমরা দেখি সামান্য জল জমলেই রাস্তা বন্ধ হয়ে যায়, রাস্তা ডুবে যাচ্ছে, এই তো পরিস্থিতির মধ্যে আমরা রয়েছি। তারপরে জঞ্জালের কথায় আসছি। আমার আগেকার সদস্য বললেন যে জঞ্জাল অপসারণের ক্ষেত্রে নাকি কনট্রাক্টর বাতিল করে দেওয়া হয়েছে। কোথায় কনট্রাকটর বাতিল করে দেওয়া হয়েছে, বরং আমার তো মন হয় কনট্রাকটরকে আপনারা পুনরায় পৌরসভাতে ঢোকাচ্ছেন। কনট্রাকটরদের কিভাবে আবার ফিরিয়ে আনা যায় তারজন্য আপনারা চেষ্টা করছেন। আজকে কলকাতার জঞ্জাল স্তুপ একুট সরাতে পারছেন না। প্রায়ই সংবাদপত্রগুলিতে এই নিয়ে সমালোচনা করছে। আপনাদের যতগুলি মেজর ভেট আছে সেই মেজর ভেটগুলির সামনে দাঁড়ান যায় না। এই মেজর ভেটগুলিতে কয়েকশোটন মাল জমে রয়েছে, সেই মাল প্রকৃতভাবে পরিচালনা করে পরিষ্কার করার কোন ব্যবস্থা নেই। বিশেষ করে এই কলকাতা পৌরসভা এই ব্যাপারে সম্পূর্ণ ব্যর্থ। এই কলকাতা পৌরসভা আমাদের জল দিতে পারে না। জঞ্জাল অপসারণে সম্পূর্ণ ব্যর্থ এবং বিদ্যুৎ দিতে সম্পূর্ণ ব্যর্থ। জঞ্জাল সাফাইয়ের জন্য যে বিশ্ব ব্যাঙ্কের টাকা দিয়ে কোটি কোটি টাকা খরচ করে গাড়ী গুলো কেনা হয়েছিল, সেই গাড়ীগুলো অকেজো হয়ে পড়ে আছে। ওইসব গাড়ী চালানোর ব্যাপারে আপনারা কোন টেকনিক্যাল নলেজই দেন নি। পৌরসভার কর্মচারীদের ওই গাড়ী চালানোর ব্যাপারে কোন টেকনিক্যাল নলেজ দেওয়া হয় নি। ফলে ওই গাড়ীগুলি অকেজো হয়ে পড়ে আছে। আমরা জানি ওই গাড়ীগুলো বিশ্বব্যাঙ্কের টাকায় কেনা হয়েছিল এবং এখন অকেজো হয়ে পড়ে আছে। একদিকে কলকাতায় জঞ্জালের স্তুপ জমে রয়েছে, বিদ্যুৎ মানুষ পাচ্ছে না,

পরিবহণ ব্যবস্থা সম্পর্কে কয়েকদিন আগেই মাননীয় মন্ত্রীকে অনেক শাসক দলেরই সদস্য বলেছেন যে একাট বাস পেতে গেলে তিন ঘন্টা চার ঘন্টা ধরে বসে থাকতে হয়, বাস পাওয়া যায় না। পরিশেষে আমি আমার এলাকা সম্বন্ধে কয়েকটি কথা বলছি। আমার বারুইপুর কেন্দ্রে জল নিষ্কাশনের কোন ব্যবস্থা নেই। এখানে অত্যন্ত ভয়ঙ্কর অবস্থা, কোন মাষ্টার প্ল্যান নেই। পৌরসভার বামফ্রন্ট সরকারের অধীনে কোন প্ল্যান করা হয় নি। নগরবাসীদের একটা দুর্বিষহ অবস্থা হয়ে রয়েছে। আমি মনে করি আপনারা সার্বিকভাবে মানুষের নগর জীবনে উন্নতি করতে সক্ষম হন নি। এই বলে আমরা বক্তব্য শেষ করছি।

**শ্রী স্বাস্তিক কুমার রায়:** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিরোধী পক্ষের সদস্য সুদীপ বাবু যে মোশান এনেছেন সেই মোশানের বিরোধীতা করে আমি দু চার কথা বলতে চাই। স্যার, ওনারা বলেছেন যে পশ্চিমবাংলায় নাকি রাস্তাঘাট ঠিক নেই। আমি তাঁদের প্রশ্ন করি তাঁদের আমলে কি ছিল? বর্তমানে আপনারা পশ্চিমবাংলায় যদি রাস্তা বলতে শুধু কলকাতাকে বোঝেন তাহলে আমাদের কিছু বলার নেই। যেখানে অধিকাংশ লোক গ্রামে বাস করেন আপনাদের সময়ে সেই জায়গায় মানুষ পৌঁছাতে পারত না, সেখান থেকে রোগীকে হাসপাতালে আনা যেত না, আজকে সেই সমস্ত রাস্তাগুলি দেখবার জন্য আমি আপনাদেরকে অনুরোধ করবো। তাদের আমলে রাস্তাগুলির কি অবস্থা ছিল আর এখন কি অবস্থা হয়েছে। আমি এই ব্যাপারে বিধানসভার প্রসিডিংস থেকে '৭৬ সালের বইয়ের ১৬৪ পাতা থেকে পড়ছি। শ্রী আবদুল বারি বিশ্বাস উনি বলছেন ৩৪ নম্বর জাতীয় সড়ক আজকে যে চরম অবস্থায় পৌঁছেছে, তাতে এই বিষয়টা কিছুতেই এড়িয়ে যাওয়া যায় না। আমাদের মন্ত্রী জয়নাল আবেদিন, সাত্তার সাহেব, বরকত আলি খান আগে ঐ রাস্তা দিয়ে যেতেন, এখন তাঁরা ট্রেনে যান। আমি দেখেছি শান্তিপুরের ঐ দিকে একটা জায়গায় বাসের একটা জারকিং-এ পাঁচবার ওঠানামা করতে হয়েছিল, অর্থাৎ ঐ রাস্তা দিয়ে গেলে সুস্থ মানুষও অসুস্থ হয়ে পড়বে। তিন বছর ধরে মেরামতের কাজ শুরু হয়েছে, কিন্তু দেখেছি যেটুকু মেরামত হয়েছিল আবার সেটাকে মেরামত করতে হচ্ছে। যাত্রীরা বাসের মধ্যে আমাদের দেখে গালিগালাজ শুরু করল। আমি বুঝতে পারছি না মন্ত্রিসভা এমন অবস্থা দেখেও কি করে চোখ বুজে আছে? মুখ্যমন্ত্রী বোধহয় একটা রিপোর্ট পেয়ে কিছু একটা করছেন। আমাদের পি. ডবলিউ. ডি মিনিষ্টার নিজে অসুস্থ, তাই তিনি বোধহয় চান আমাদেরও অসুস্থ করে তাঁর সামিল করে হাসপাতালে ঢোকাতে। এতো ওনাদের সময়ে ছিল, এই কথা তো ওনারাই বলেছেন, এতো প্রসিডিংসে আছে। আবার আপনারা বলেছেন কলকাতায় নাকি ড্রেনেজ সিস্টেম নেই, আমরা যখন কলকাতায় আসতাম না গ্রামে থাকতাম তখন খবরের কাগজে দেখতে পেতাম কলকাতায় নৌকা চলছে। আজকে সেখানে এই কলকাতায় নৌকা চলে না, এতো তো বোঝা যাবে আপনাদের সঙ্গে আমাদের তফাৎটা কোথায়। আপনারা বলেছেন আমাদের সমাজের কথা, আপনাদের সময়ে কি অবস্থা ছিল, কলকাতায় যুব সমাজকে আপনারা বিপথে পরিচালনা করেছেন তার একটা নজির আপনাদের কাছে তুলে ধরছি। আপনাদেরই মাননীয় সদস্য পঙ্কজবাবু কি বলেছেন আমি সেটা দেখাচ্ছি। উনি বলেছেন ৫৭ পাতায় কার্যতঃ দেখতে পাচ্ছি যুব সমাজ যাতে তাড়াতাড়ি অধঃপতনের দিকে এগিয়ে যায় তার জন্য সমস্ত চেষ্টা সরকারের তরফ থেকে করা হচ্ছে। আমার অঞ্চলে একটা কো-এডুকেশন কলেজ আছে, হঠাৎ দেখলাম তার সামনে একটা বিলিতি মদের দোকান লাইসেন্স নিয়ে খোলা হলো। তারপর স্থানীয় জনসাধারণ মিছিল করে গিয়ে সেই দোকান বন্ধ করে দেয়। এই পরশু দিন তার পাশে নতুন করে আর একটা মদের দোকান লাইসেন্স নিয়ে খুলে বসেছে। এটা সিদ্ধার্থবাবুর সময়ে আপনাদেরই এম. এল. এ.র কথা। আমাদের সঙ্গে আপনাদের তফাতটা কোথায় সেটা একটু বুঝে দেখুন। তারপর ট্রান্সপোর্ট বলতে যদি বাস বোঝায় তাহলে বলব আপনারা ভুল বলবেন। আজকে নদীর উপরে যে সমস্ত পরিবহণ চালু হয়েছে সেইগুলি আপনারা উল্লেখ করেননি। আগেতে হাওড়া ব্রীজ দিয়ে যাতায়াত করা যেত না, সব সময় জ্যাম থাকত, ১২ টায় বেরুলে তবে ৬ টার গাড়ি পাওয়া যেত। আজকে সেই হাওড়া ব্রীজ জ্যাম হয়না। এটা আমাদের সরকারের কৃতিত্ব। এই লঞ্চ চালু হওয়ার পর এখন লোকে ভালভাবে

যাতায়াত করতে পারছে। সুন্দরবনে আজকে ট্যুরিজিম গড়ে উঠেছে, আপনারাই সেখানে আজকে লঞ্চে করে ঐ সুন্দরবনের সন্দেশখালিতে যেতে পারছেন। আপনাদের সময়ে কিন্তু এই ব্যবস্থাগুলি ছিল না। আজকে এসপ্ল্যানেড থেকে সাউথ বেঙ্গলের যে সমস্ত মিনি বাস চালু করেছে সেইগুলি দেখার মত। আপনারা এইগুলি ধারণাই করতে পারেন না। আজকে সিউড়ি থেকে ডাইরেক্ট কুচবিহার বাস যাচ্ছে, সেই বাসগুলি ঝকঝকে তকতকে, সেইগুলি দেখলে চোখ জুড়িয়ে যাবে। প্রত্যেক জায়গায় আজকে রকেট বাস করা হয়েছে, এক্সপ্রেস বাস চালু করা হয়েছে। দুর্গাপুর থেকে উলুবেড়িয়া পর্য্যন্ত ডাইরেক্ট বাস চলে যাচ্ছে সেখান থেকে আপনি বিভিন্ন জায়গায় যেতে পারবেন। এটা আপনাদের আমলে ছিল না।

[3.50 - 4.00 p.m.]

তাই বলি বন্ধুগণ, আপনাদের এই সমালোচনা সাজে না। তারপর বলছেন যে, ল অ্যান্ড অর্ডার এর কথা। আশ্চর্য লাগছে পচা দুর্গন্ধ - আমার মনে পড়ে ইন্দিরা গান্ধী - সুব্রতবাবু যখন চেয়ারম্যান ছিলেন, যখন মন্ত্রী ছিলেন তখন ইন্দিরা গান্ধীকে আসতে হয়েছিল। পচা, দুর্গন্ধ, জঙ্গল সাফ করবার জন্য। তিনি কলকাতা পর্যন্ত এসেছিলেন। সেই সব কি আজকে আপনারা ভুলে গেলেন? কিন্তু আজকে কোথাও জঞ্জাল নেই, কোথাও কিছু নেই। আপনারা নিজের মনকে পরিস্কার করুন। তারপর আপনারা শহরকে পরিস্কার করবেন। এরপর মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ওঁনারা ল অ্যান্ড অর্ডার এর কথা আজকে বলছেন। মাননীয় জয়নাল সাহেব আপনি তো সিনিয়ার, আপনি শুনুন। আপনাদের সদস্য শ্রী কুমার দীপ্তি সেনগুপ্ত মহাশয়ের কথা শুনুন। মাননীয় মন্ত্রীসভার সম্মুখে একটি গুরুত্বপূর্ণ বিষয় রেখে তাদের দৃষ্টি আকর্ষণ করছি। আজকে সারাদিন ধরে যতক্ষণ পর্যন্ত বিধানসভা বসেছে ততক্ষণ পর্যন্ত পুলিশী সন্ত্রাস পুলিশী বিভীষিকা, পুলিশী অরাজকতা, পুলিশী অত্যাচারের ইতিহাসই এখানে বিবৃত হলো। আমি জানি আমাদের এই মন্ত্রী সভার যাঁরা এখানে উপস্থিত আছেন, তাঁদের কর্ণগোচর করবার জন্য বলছি ঠিকই, কিন্তু আমি জানি না, তাঁরা কোনো ব্যবস্থা নিতে পারবেন কিনা? কারণ আমার মনে হচ্ছে পুলিশের ব্যাপারে এই মন্ত্রীসভা একেবারেই অপারগ। তাই সমস্ত পশ্চিমবাংলার মানুষের কাছে একটা দৃষ্টান্ত উৎথাপন করছি, তোমরা দেখো পশ্চিমবাংলার কি অবস্থা। আজকে আবদুল মালেক বলে একজন মাস্টার মহাশয়, সম্মানিত ব্যাক্তি তিনি একজন দুর্দিনের কংগ্রেস কর্মী, হঠাৎ গজিয়ে ওঠেন নি। এই মানুষ যেদিন বিশৃংখলা অরাজকতা পশ্চিমবাংলার এ প্রান্ত থেকে ও প্রান্ত পর্যন্ত মানুষকে সন্ত্রস্ত করে তুলেছিলো। আমি সরকারের কাছে কৃপা চাইছি না মিথ্যা মামলার জন্য, কারণ মিথ্যা মামলায় কি করে ফাঁসিয়ে দেওয়া যায় সেই শিক্ষা এবং বুদ্ধি আমার আছে, তার দায়িত্ব আমি নেবো। তার জন্য আমি সরকারে দৃষ্টি আকর্ষণ করছি না। আমি সরকারের দৃষ্টি আকর্ষণ করছি যেজন্য সেটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়, তাকে রাতের অন্ধকারে ডেকে নিয়ে বলা হলো যে, তুমি পুলিশের বিরুদ্ধে এই এই অভিযোগ কর। আমি এর আশু প্রতিবিধান চাই। আজকে পশ্চিমবঙ্গে জঙ্গলের রাজত্ব চলছে। এই জন্য আপনাদের এই আমলের কথা বলি, পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকারের আমলে জঙ্গলের রাজত্ব নয়, মানুষ সভ্যতার সঙ্গে বাঁচতে পারেন, মা, বোনেরা সম্মানের সঙ্গে বাঁচতে পারেন তার জন্য চেষ্টা হচ্ছে। আজকে মন্ত্রীসভা সুশৃঙ্খল রাজত্ব চালাচ্ছেন। এটা আপনারা সহ্য করতে পারছেন না। রাস্তাঘাট - অবস্থা ভালো এটা সহ্য করতে পারছেন না। অন্য সমস্ত কিছু ভালো এটা সহ্য করতে পারছেন না। তাই আজকে কংগ্রেস রাস্তাতে বসেছে, কিছুদিন পরে আবার আপনাদের পথে বসতে হবে। এই কথা বলে বিরোধী সদস্যের বক্তব্যের বিরোধীতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ভূপেন্দ্র নাথ শেঠ :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, নগর উন্নয়ন নিয়ে আজকে যে আলোচনা এখানে হচ্ছে, আমি জানিনা বামফ্রন্ট সরকার সত্যিকারের সুখ-ভোগ ও নগরোন্নয়ন মানুষকে দিতে চায় কি না? নগর উন্নয়ন ও নাগরিক সুভ-ভোগ পৌর দপ্তর করত। কিন্তু এখন বামফ্রন্ট সরকার যেটা

করছেন, যে এই সেমি-আরবান এবং আরবান এলাকা যেগুলি আছে এগুলিকে আর আরবান এবং নাগরিক সুখ-ভোগ দেওয়ার পর্যায়ে রাখা যাবে না। এটা গ্রামের দায়িত্বে নিয়ে যেতে হবে এবং সেই জন্য নগর উন্নয়ন এবং নাগরিক সুখ-ভোগের দায়িত্ব দেওয়ার কথা সরকার চিন্তা করছেন জেলা পরিষদের সভাধিপতির হাতে। যে সমস্ত টাকা অ্যালটমেন্ট করা হবে সেগুলো জেলা পরিষদের সভাধিপতির হাতে। দিয়ে দেওয়া হবে। যিনি গ্রাম থেকে নির্বাচিত হয়ে আসছেন তার হাতে যদি নগর উন্নয়নের দয়িত্ব দেওয়া হয় তাহলে আজকে নাগরিক সুখ-ভোগ কি করে সেই ভদ্রলোক দিতে পারবেন জানিনা। নাগরিক এলাকা থেকে যিনি নির্বাচিত হয়ে আসছেন তার হাতে যদি ক্ষমতা দেওয়া যায় তবে সেখানকার সুবিধা-অসুবিধা তিনি চিন্তা করতে পারবেন। জেলা পরিষদের হাতে দেবে গ্রামোন্নয়নের টাকা, আবার নগকর উন্নয়নের জন্যও তার হাতে টাকা দেওয়া হবে। আপনি জানেন, যে মিউনিসিপ্যালিটির ভিতর এবং পৌরসভার ভেতর যে সমস্ত রাস্তাঘাটগুলি আছে এবং ন্যাশনাল হাইওয়ের যে অ্যাক্ট আছে, সেই অ্যাক্ট বলছে যে মেইনটেনান্স এ্যান্ড কন্সট্রাকশান অফ দি রোডস্ উইথদিন দি মিউনিসিপ্যাল, তার দায়-দায়িত্ব নেবে স্টেট গর্ভণমেন্ট আর আউট অফ দি মিউনিসিপ্যালিটি যেটা সেটার মেইনটেনান্স এবং কন্সট্রাকশানের দায়-দায়িত্ব থাকবে সেন্ট্রাল গর্ভণমেন্ট এবং ন্যাশনাল হাইওয়ের উপর। সেই ন্যাশনাল হাই-ওয়ের যেপোর্শান পৌরসভার মধ্যে আছে সেইসব রাস্তার দায়-দায়িত্বও আজকে ওরা সেন্ট্রাল গর্ভণমেন্টের ওপর চাপিয়ে দিচ্ছে। পশ্চিমবাংলার ভেতরে যে সমস্ত রাস্তার দায়-দায়িত্ব স্টেট গর্ভণমেন্টের সেইসব রাস্তাগুলির আজকে অবস্থা কি ? সেইসব রাস্তাগুলি আজকে খানা-খন্দে এবং পুকুরে ভর্তি হয়ে গেছে। কে তার মেইনটেনেন্স করবে? স্টেট গর্ভণন্টে বলছে ওগুলো সেন্ট্রাল গর্ভণন্টে করবে। ওরা আইন-টাইন জানেনা। ন্যাশনাল হাইওয়ে অ্যাক্ট অনুসারে এইসব রাস্তার দায়-দায়িত্ব বর্তায় রাজ্য সরকারের উপর। আজকে পৌরসভার ভিতর যেসমস্ত রাস্তাঘাট ও ড্রেনেজের ব্যবস্থা আছে, তার কোনকিছু আজকে পৌরসভাগুলি করছে না। বিদ্যুতের ব্যবস্থা পৌরসভাগুলি করছে না। পৌরসভাগুলি আজকে জলসবরাহের ব্যপারে কোন ব্যবস্থা নিতে পারছে না। জনস্বাস্থ্য দপ্তরের মন্ত্রী এখানে আছেন, তিনি জানেন যে ১৯৮৬ সালে যে জলসরবরাহ প্রকল্প নেওয়া হয়েছিল, যে স্কীম তখন স্যাংশান হয়েছিল এবং এল. আই. সি সেখানে ট্যাকাও দিয়েছিল, কিন্তু ম্যাচিং গ্রান্ট পৌরসভাগুলি থেকে দেওয়া হয়নি। ফলে ১৯৮৬ সালে যে প্রকল্পগুলির কাজ শুরু হয়েছিল তার কাজ এখনও শেষ হয়নি। ১৯৮৬-১৯৯১ আজ অবধি পৌরসভাগুলিকে সেই ম্যচিং গ্রান্ট দেওযা হয়নি ফলে জলসরবরাহ অনেক জায়গায় ব্যাহত হচ্ছে। সাধারণ মানুষের জন্য জল সরবরাহের কোন ব্যবস্থা আজও করা যায়নি। বিদ্যুৎ ব্যবস্থা কমপ্লিটলি ফেইল করেছে। সাধারণ মানুষের কাছে এখনো বিদ্যুৎ পৌঁছায়নি। পৌর এলাকায় চিকিৎসার ব্যবস্থা কি সেটা আপনরা জানেন। আজকে গ্রামের মানুষের সুচিকিৎসার কোন ব্যবস্থা নেই। পৌর এলাকায় রাস্তাঘাটে আলোর কোন ব্যবস্থা নেই, রাস্তাঘাট ভেঙ্গে পড়েছে, জল সরবরাহ ব্যবস্থা ভেঙ্গে পড়েছে। আপনারা নাগরিক সুখ-ভোগের কোন ব্যবস্থা করেননি। আজকে এই ডিপার্টমেন্ট পুরোপুরি ব্যর্থ হয়েছে, এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4.00 - 4.10 p. m.]

**শ্রী গৌতম দেব ঃ** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, ৪ জনের নামে এই যে মোসান আনা হয়েছে, সরকার পক্ষ থেকে আমি সেই মোসানের বিরোধিতা করছি। ১ নং হচ্ছে, স্পীকার এ্যাপ্রুভ্ করেছেন, তারপর সেটা এখানে এসেছে। কিন্তু জেনারাল বাজেটে এর উপর এক রাউন্ড আলোচনা হয়ে গেছে। এখন যে ভাবে এটা আছে তাতে পি. ডবলিউ. ডি., হেলথ, আর্বান ডেভেলাপমেন্ট, পাওয়ার, ট্রান্সপোর্ট, ল এ্যান্ড অর্ডার ইতাদি দেখা যাচ্ছে। এইগুলির বেশীর ভাগই দফাওয়ারী আলোচনা, এখানে আলোচিত হয়েছে এবং বিরোধী পক্ষ ও বলেছেন, সরকার পক্ষও বলেছেন। আবার সেটাই ঘুরে ফিরে মোসান আকারে

এখানে এসেছে এবং প্রায় একই কথা আমাদের বলতে হবে, উপায় কিছু নেই। ওরা নতুন কথা কয়েকদিনের মধ্যে আবিষ্কার করবেন কোথা থেকে ? বিধানসভায় নিয়ম আছে, মোসান আনার জন্য সময় বরাদ্দ হয়েছে, বলা হয়েছে এই সময়ের মধ্যে হবে আলোচনা, উত্তর হবে, লেখাও হবে। এখানে হেলথ মিনিষ্টার আছেন। পরে একটা প্রসঙ্গক্রমে তিনি বলেছিলেন স্বাস্থ্য দপ্তরে কি কি করা গেছে, সারা রাজ্যের অগ্রগতিকি হয়েছে এবং অসুবিধা কি আছে। গ্রাম বাংলার ক্ষেত্রে ডাক্তারবাবুদের পাঠানোর ব্যাপারে কি অসুবিধা হচ্ছে ইত্যাদি বলেছেন। টিচিং এ্যান্ড নন-টিচিং এর প্রফেসন্যাল ক্যাডার করার ক্ষেত্রে কি কি অসুবিদা এইগুলি কাটানোর ক্ষেত্রে সরকার এবং বিরোধী পক্ষের ঐক্যবদ্ধ ভাবে মিলিত হয়ে চেষ্টা করা উচিত। কারণ এটা সারা রাজ্যের স্বাস্থ্য ব্যবস্থাকে এগিয়ে নিয়ে যাবার সঙ্গে সম্পর্কিত বিষয় এবং হেল্থ মিনিষ্টার যে রিপোর্ট এখানে দিয়েছেন, আমি শুধু তার একটি তথ্য এখানে দিচ্ছি, সেটা আপনারা সবাই জানেন। কিন্তু সুদীপবাবু সহ যে ৪ জন এই প্রস্তাবটি উৎথাপন করলেন তাঁরা নিশ্চয় বলবেন যে, ১৯৭২ সালে যেখানে বার্থ রেট ৪৪.৩ ছিল, সেই বার্থ রেট আমাদের রাজ্যে এখন ২৬.৯ হল কি করে, অথবা ডেথ রেট মৃত্যু হার প্রতি হাজারে যেখানে ১৯৭২ সালে ১৮.৫ ছিল সেটা এখন ৮.৬ এ নিয়ে আসা হল কি করে, অথবা শিশু মৃত্যুর যেটা ইয়ার্ডস্টিক, গোটা দেশের স্বাস্থ্যের ব্যাপার, সেটা ১৯৭৭ সালে প্রতি হাজারে যেখানে ৯২ ছিল, আজ সেটাকে কি করে ৭৭ তে নামিয়ে আনা হল - এখনো আমরা টার্গেটে পৌঁছতেপারিনা, নিশ্চয় সেখানে পৌঁছতে হবে, অনেক কিছু করতে হবে। এই যে কাজগুলি করা গেল - এটা কি ১৪ বছরের কোন পজেটিভ কন্ট্রিবিউসন ছাড়া হতে পারে? কিন্তু এটাই হচ্ছে ঘটনা এবং এই ঘটনা নিয়ে অন্য কিছু কথা বলা যাবে না। সুদীপবাবু, সৌগতবাবু, সুব্রতবাবু, মানসবাবুর এটা জানা আছে যে, যদিও প্রাইস এসকালেসন হয়েছে, টাকার দাম কমেছে, কিন্তু তাসত্বেও ১৯৭২ সালে যেখানে পার ক্যাপিটা এক্সপেনডিচার অন হেল্থ ৮.৭২ টাকা ছিল, সেটা এখন বেড়ে ৭৫.৬৫ টাকা হয়েছে। এটার এ্যালোকেসন বাড়ানো হয়েছে। কিন্তু তা সত্বেও অনেক সমস্যা রয়ে গেছে। কিন্তু এ্যালোকেসন যে বাড়ানো হয়েছে, তাতে ইউ ক্যান নট চ্যালেঞ্জ দিস ফ্যাক্ট। রিগাডিং পাওয়ার, সেখানে বলা হয়েছে - গতকালের বিদ্যুৎ বিভ্রাটের বিষয়টিও উল্লেখ করেছেন। পাওয়ার মিনিষ্টার এখানে বলেছেন, এই সময়ে ৫৫০ মেগাওয়াট পাওয়ারের সঙ্গে এপ্রিল ১৯৯০ তারিখ থেকে এখন পর্যন্ত ৫৫৫ মেগাওয়াট পাওয়ার নতুন করে যুক্ত হয়েছে। কিন্তু তা সত্বেও আমরা সমস্যার মধ্যে আছি। গতকালও লোড্ সেডিং হয়েছে, আজ'ও হয়ত এবং মন্ত্রী মহাশয়ের বক্তৃতায়ও লেখা আছে, বর্ষাকালে পাওয়ার সিচুয়েসন খুব ভাল হবে এই এ্যাসিওরেন্স দেওয়া যাচ্ছে না। তার একটা কারণ হিসাবে তিনি বলেছেন কয়লার সাপ্লাই লাইন ঠিক রাখতে হবে, কোয়ালিটি কোল দিতে হবে। ২ নং, পূর্বাঞ্চলের যেখানে আমরা কয়লার ভান্ডারের উপর বসে আছি, সেখানে কয়লা পাওয়া যাচ্ছে না। কিছু কিছু খবরের কাগজের রিপোর্ট দেখবেন, তারাও লিখেছে যে, কয়লা না থাকার জন্য বয়লারগুলি ভেঙ্গে পড়ল। রাণীগঞ্জের কোল যাতে এই পাওয়ার ষ্টেশনগুলি না পায় তার জন্য একটা চেষ্টা হচ্ছে। এটাতে আমাদের ষ্টেট গভর্ণমেন্টের উদ্যোগ আছে, আপনাদের সাহায্যও এ ব্যাপারে চাই। যেটা পাওয়ার মিনিষ্টার এখানে বলেছেন যে ১ পয়েন্ট সামথিং আমাদের জলবিদ্যুৎ প্রকল্প থেকে আসে এবং ৯৮ পয়েন্ট সামথিং আমাদের থারমল প্ল্যান্ট তাপ বিদ্যুৎ প্রকল্প থেকে আসে। এটাকে যদি চেঞ্জ করতে না পারি এবং হাইড্রালকে বাড়াতে না পারি তাহলে গোটা জিনিষটা আমরা ম্যানেজ করতে পারবো না। তারজন্য অনেকগুলি প্রজেক্ট নিয়ে সরকার এগুচ্ছে, সবটাই সময়সাপেক্ষ। সে ব্যাপারে আমাদের সকলে যা করা দরকার সেটা আমাদের করা উচিত। রিগার্ডিং ল এ্যান্ড অর্ডার - সে তো সব সময়ই আলোচনা হচ্ছে। রাজ্যপালের ভাষণে বলা হয়েছে যে মোটামুটি শান্তিপূর্ণভাবে কি ভাবে ভোট হল। কোথাও কোন গন্ডগোল হয়নি বলা হয়নি কিন্তু শান্তিপূর্ণ ভাবে ভোট হল সামান্য কিছু গন্ডগোল হলেও। পশ্চিমবঙ্গে ল এ্যান্ড অর্ডার-এটা আপনারা বলার জন্য বলবেন কিন্তু আপনারও জানেন রাত্রি ১০/১১ টার সময় শিয়ালদহ ষ্টেশনে রাতের শেষ ট্রেনগুলি যদি দেখেন তাহলে দেখবেন শত শত হাজার হাজার লোক যাচ্ছে। রাত্রি ১০/১১ টার সময় কোলকাতার বাসে

হাজার হাজার লোক যাচ্ছে। আবার আজকের মত ঘটনাও আছে। এখন বাসে যদি কেউ বিনা পয়সায় যায় সে পাবলিক, কি এম. এল. এ. কি কে আমি জানি না। কাকে কাকে পুলিশ ধরতে পারে না আইনে তো লেখা আছে। আপনি আইন কিছু জানেন কিনা আমি জানি না, আপনি ল ইয়ার কিনা জানি না কিন্তু তা যদি না হন, দেশে তো একটা আইন আছে। সেই আইনে কাকে কাকে ধরা যাবে না বিনা পয়সায় বাসে গেলেও কেউ ধরতে পারবে না তাকে - কেউ ধরতে পারবেন না আলাদা কথা আর বাসের ভাড়া আদায় করার জন্য যদি গন্ডগোল হয়, বন্ধ হয় আর সে ব্যাপারে আপনারা যদি উৎসাহিত হ'ন তাহলে ল এ্যান্ড অর্ডারের প্রবলেম হবে। সে তো কিছু করা যাবে না। সুতরাং যে প্রস্তাব এখানে তোলা হয়েছে সেটা আমি সমর্থন করছি না, আমি এর বিরোধিতা করছি।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় :** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, এখানে যে প্রস্তাব আমি এনেছিলাম আমার বিশ্বাস ছিল যে রাজ্যসরকারের মন্ত্রী এবং সরকারপক্ষের সদস্যরা তারা আমার অভিযোগগুলি মেনে নেবেন। কিন্তু দেখলাম, তারা বিরোধিতা করলেন। তাদের মধ্যে কেউ কেউ দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় পরিবহণের গুনকীর্তন করলেন, কেউ কেউ পরিবহণব্যবস্থার গুনকীর্তন করলেন। কিন্তু আমরা যেন ভুলে না যাই যে পশ্চিমবঙ্গের রাষ্ট্রীয় পরিবহণ সংস্থা প্রতি বছর ৭৬ কোটি টাকা লসে রান করছে। ক্যালকাটা স্টেট ট্রান্সপোর্ট, নর্থ বেঙ্গল স্টেট ট্রান্সপোর্ট, সাউথ বেঙ্গল স্টেট ট্রান্সপোর্ট, ক্যালকাটা ট্রামওয়েজ কর্পোরেশনের মোট লস ৭৬ কোটি টাকা। গত বছর ছিল ৮৮ কোটি টাকা। কাজেই রাষ্ট্রীয় পরিবহণ নিয়ে এতো গলা উঁচু করে কথা বলার মতন কারণ ঘটে নি। হাসপাতাল সম্বন্ধে এখানে গৌতমবাবু অনেক কথা বলবার চেষ্টা করেছেন। তিনি বলেছেন, জন্মহার কমেছে, মৃত্যুহার কমেছে এবং এসব বলে তিনি কৃতিত্বের দাবী করেছেন। এই প্রসঙ্গে আমি গৌতমবাবুকে জানাই যে এই কোলকাতা শহরের মেডিক্যাল কলেজ হাসপাতালে এক সপ্তাহে ২৬ টি শিশুর মৃত্যু পর্যন্ত ঘটেছে। বাচ্চা জন্মাবার পর একটা সাকার পাম্প দিয়ে বাচ্চার কন্ঠনালীতে হাওয়া দেওয়া হয়। ৫ হাজার টাকা তার দাম। ২ টি সাকার পাম্প থাকলে বাচ্চাদের সেই ভয়ঙ্কর মৃত্যুর হাত থেকে বাঁচানো যেত। প্রশান্তবাবু হাসপাতালে গিয়েছিলেন তার অনুসন্ধান করতে। সেই রিপোর্ট এই সভায় পেশ করা না হলেও বিধানসভার হেলথের সাবজেক্ট কমিটির সদস্য হিসাবে আমার সেখানে যাবার সুযোগ হয়েছিল। ৫ হাজার টাকার দুটি সাকার মেশিনের অভাবে এক সপ্তাহে কোলকাতার মেডিক্যাল কলেজ হাসপাতালে ২৬টি শিশুর মৃত্যু ঘটেছে। সুতরাং সাফল্যের পাশাপাশি ব্যর্থতার দিকও এই শহর কোলকাতার বুকে আছে। নির্মলবাবু বলবেন, আমি কোলকাতার কথা বলেছি, রাজ্যের কথা বলি নি। আমি কিন্তু রাজ্যের নগর সংকটের কথা বলেছি। ছোট এবং মাঝারি নগর উন্নয়ন প্রকল্প যেটা আছে তার উন্নয়ন প্রকল্পে টাকা গত ৫ বছর ধরে বুদ্ধদেববাবু খরচ করতে পারেন নি। এটা একটা ম্যাচিং গ্রান্ট হিসাবে আসে - ৫০ পারসেন্ট কেন্দ্রীয় সরকার দেয়, ৫০ পারসেন্ট রাজ্যসরকার দেয়। এবারের পৌর বাজেটের আলোচনার সময়ও এ ব্যাপারে আমি বুদ্ধদেববাবুর দৃষ্টি আকর্ষণ করেছিলাম।

[4.10 - 4.20 p.m.]

এখন তিনি স্বীকার করেছেন, তিনি মেনে নিয়েছেন যে ছোট এবং মাঝারী নগর উন্নয়নের ক্ষেত্রে টাকাখরচ করতে পারেন নি। তিনি ইন্ডিয়া টুডে'র সাংবাদিক সম্মেলনে বিবৃতি দিয়ে বলেছেন যে কলকাতা শহরে ১৯৮৪ সাল থেকে ১৯৮৯ সাল, এই ৫ বছরে ইললিগ্যাল বাড়ী হয়েছে, ৫,২০০। আমরা বলি তা নয়, ১৯৮৪ সাল থেকে ১৯৯০ সাল, এই ৬ বছরে ১০ হাজারেরও বেশী ইললীগ্যাল হাউস সারা কলকাতায় হয়েছে। কলকাতার সবুজকে আপনি ধ্বংস করতে উদ্ধত হয়েছেন। কলকাতাকে প্রাইভেট প্রোমোটারদের কাছে বিক্রী করে দেওয়া হয়েছে। ফতেপুরিয়া, কাজোরিয়া, কাজোরিয়াদের কাছে বিক্রয় করে দেওয়া হয়েছে। আমরা বারে বারে অভিযোগ করে একথা বলেছি। এই প্রসঙ্গে আমি আর একটা কথা জিজ্ঞাসা করতে চাই। নাইনথ ফিনান্স কমিশন থেকে ২৫০ কোটি টাকা বস্তি উন্নয়নের জন্য বরাদ্দ

করা হয়েছিল। সেই ২৫০ কোটি টাকার বস্তি উন্নয়ণ না করে ষ্টেট ট্রানসপোর্টের বাস কেনা হয়েছে কেন?

**শ্রী মহঃ নিজামুদ্দিন :** আপনি ঠিক বলেন নি। এই বিষয়ে আমি আপনাকে চ্যালেঞ্জ করছি।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় :** আমার কথা যদি অসত্য প্রমানিত হয় তাহলে আমি এম. এল. এ শিপ ছেড়ে দেব। আর যদি সত্য হয় তাহলে আপনি বলুন, আপনি পদত্যাগ করবেন? আমি আপনার চ্যালেঞ্জ গ্রহণ করছি। স্যার, অসীমবাবু যে সাপলিমেন্টারী গ্রান্টের বই এখানে বিলি করেছেন তাতে যদি আমি দেখাতে না পারি যে ২।। কোটি টাকা, যেটা বস্তি উন্নয়ণের টাকা, সেটা দিয়ে কলকাতা ষ্টেট ট্রান্সপোর্টিরে বাস কেনা হয়েছে তাহলে পদত্যাগ করবো। আমি নিজামুদ্দিন সাহেবের চ্যালেঞ্জ এ্যাকসেপ্ট করছি।সাপলিমেন্টারী গ্রান্টের টাকায় সরকার এই কাজ করেছেন। আমার কথা যদি সত্য হয় তাহলে আমি প্রত্যাশা করবো যে নিজামুদ্দিন সাহেবও আমার চ্যালেঞ্জ এ্যাকসেপ্ট গ্রহণ করে সোমবার পদত্যাগ করার জন্য তৈরী হয়ে আসবেন এবং আমিও তৈরী হয়ে আসবো। আমি অসীমবাবুর সঙ্গে এই বিষয়ে দু'বার আলোচনা করেছি। অসীমবাবু আমাকে বলেছেন যে এটা আমাদের পক্ষে ভুল হয়েছে। এটা আমি প্রমান করে দেব। স্যার, এখানে কিছু সদস্য বক্তব্য রাখার চেষ্টা করছেন। আমি বলি যে এত কথার দরকার নেই, আপনি সোমবারদিন এই বিষয়ে আলোচনার জন্য একটা সময় বরাদ্দ করুন। মানষবাবুও কিছু বলার চেষ্টা করছেন, তিনি তখন বলতে পারবেন এবং আমরাও আমাদের বক্তব্য রাখতে পারবো। উনি বলেছেন যে বস্তি উন্নয়নের টাকায় সি. এস. টি. সি'র বাস কেনা যায়। সুতরাং এই যদি বক্তব্য হয় তাহলে আমার কিছু বলার নেই। যাই হোক, আমি একথা বলতে চাই যে, ২৫০ কোটি টাকা যেটা বস্তি ইন্নয়ণের জন্য খরচ করা হবে সেটা না করায় বস্তিবাসীদের প্রতি অবহেলা করা হয়েছে। বস্তি উন্নয়ণের জন্য আর্থিক সাহায্য তা দিয়ে বস্তির মূল সমস্যার সমাধান না করে, বস্তির মানুষের ভবিষ্যত নিয়ে ছিনিমিনি করা হয়েছে। এই অভিযোগ সরকারের বিরুদ্ধে আমি আমাদের দলের থেকে করতে চাই।

দ্বিতীয় হচ্ছে, বিদ্যুৎ বিভ্রাট। এটা আমাদের জাতীয় জীবনে একটা লজ্জার সামনে ফেলেছে। এই বিদ্যুৎ বিভ্রাটের কথা আমরা বার বার বলেছি। একটা ইমাজিনেশান, একটা ইনফ্রাসট্রাকচার শঙ্করবাবু এসে মেনেটেন করার চেষ্টা করেছেন। কিন্তু আমরা দেখছি যে তিনি যেদিন থেকে সরকারের গদিতে এসেছেন - আমাদের যে দারুন সমস্যা, পশ্চিমবঙ্গে যে বিদ্যুৎ বিভ্রাট শুরু হয়েছিল - আমাদের ধারনা হয়েছিল যে তিনি পরিস্থিতি কিছুটা মিট আপ করতে পারবেন। কিন্তু আমরা দেখছি যে তিনি কাজ করতে সক্ষম হননি। আজকে স্যার, এই জন্য বলি একটা এ্যাডহক এ্যারেঞ্জমেন্ট এর মধ্যে দিয়ে পশ্চিমবাংলার নগর জীবন এগিয়ে চলেছে. সুতরাং সব মিলিয়ে নগর সভ্যতা আজকে সংকটের মুখে এসে দাঁড়িয়েছে। এই জন্য আমি ১৮৫'এ এই মোশন এনেছিলাম। স্বয়ং মুখ্যমন্ত্রী কলকাতার রাস্তাঘাটের অবস্থা খারাপ। এটা মুখ্যমন্ত্রী উপলব্ধি করার জন্যই তিনি বিদেশ যাবার আগে বিশেষ ব্যবস্থা নেবার জন্য সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়কে নির্দেশ দিয়েছেন এবং পূর্তমন্ত্রী এই সম্পর্কে বাজেটের উপর বক্তব্য রাখতে গিয়ে তিনি স্বীকার করেছেন। মতীশ বাবু এখানে এই বিষয়ে স্বীকার করেছেন। সুতরাং আমার আনিত এই মোসনের উপর যে এ্যামেন্ডমেন্ট আনা হয়েছে, তার বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Deputy Speaker :** There is no amendment to the Motion.

The motion of Shri Sudip Bandyopadhyay that–

Whereas the administration for civic amenities West Bengal have collapsad;

Whereas the roads in all towns all over the State are in a pathetic condition;

Whereas the Health Services offered in the government Hospitals and Health Centres are deplorably bad ;

Whereas bad drainage in the towns including Calcutta is leading to accumulation of water and spread of mosquito borne diseases ;

Whereas power situation continues to be erratic disrupting civic life ;

Whereas the public transport system is on the verge of collapse ; and

Whereas law and order is deteriorating in the urban areas ;

The House calls on the Government to improve the administration of civic amenities to provide a better civic life to citizens of the State.

– Was then put and lost.

**Mr. Deputy Speaker :** Shri Lakshmi Kanta Dey, move your motion.

**Shri Lakshmi Kanta Dey :** Sir, I beg to move that –

এই সভা গভীর উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছে যে, অভ্যন্তরীণ চাহিদা মেটাবার জন্য প্রতি বছর সরকারকে কয়েক কোটি টন পেট্রোলিয়াম বিদেশ থেকে আমদানী করতে হয় ;

এই সভা অবগত আছে যে— Sahlumberger & Company এবং ও এন জি সি-র প্রাক্তন সুপারিন্টেন্ডেন্ট জিওলজিষ্ট ও আরও অনেক ভূতাত্বিকের মনে পশ্চিমবঙ্গের অববাহিকার ব-দ্বীপ অঞ্চলে পরিমাণে তেল ও প্রাকৃতিক গ্যাস সঞ্চিত আছে;

অতএব, এই সভা, সঠিক স্থানে, প্রয়োজনীয় গভীরতা পর্য্যন্ত ও প্রয়োজীয় সংখ্যক কূপ খনন ও এই সংক্রান্ত তথ্যাদি রাজ্য সরকারকে সরবরাহ করার জন্য রাজ্য সরকারে মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে দাবী জানাচ্ছে।

**ডাঃ জয়নাল আবেদিন :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় লক্ষ্মী বাবু এই মোশন যা মুভ করলেন, তাঁকে জিজ্ঞাসা করতে চাই, আন্তর্জাতিক বাজারে পেট্রো লিয়ামের মূল সম্পর্কে আপনি অবগত আছেন? গাল্ফ ওয়ারের সময় পেট্রোলিয়ামের মূল্য কত বেশী হয়েছিল? আজকে ঐ যে কোম্পানীটার নাম করলেন, আমি দোষারোপ করতে চাই না, কিন্তু আপনি তো বিভিন্ন প্রভাবে প্রভাবিত হয়েছেন। এই কোম্পানী কী আপনাদের ধরেছে? সেই জন্য আপনি এখানে এক্সপলোরেশনের কথা বলেছেন। আজকে আমি যে কথা বলতে চাই, চোর, ডাকাত, তস্কর এর সংখ্যা এই সময় বেড়েছে। কিন্তু এই সম্পদ যদি থেকে থাকে, এটা কিন্তু সি. পি. এম. চট কোরে চুরি করাতে পারবে না। আমরা মনে করি যে খনন করা দরকার, এক্সপলোরেশনের প্রয়োজন আছে এবং লোকেট করার দরকার আছে।

[4.20 - 4.30 p.m.]

আজকাল এটা সম্ভব। আমি একবার বাইরে যাবার সুযোগ পেয়েছিলাম, আমি দেখেছি যে দেশে তেল আছে—ইনক্লুডিং কমিউনিষ্ট কান্ট্রিস তারা নিজেদের তেল ব্যবহার করছে না, ওটা রেখে দিচ্ছে, মিড্ল ইষ্ট থেকে তেল নিয়ে ব্যবহার করছে। নিজেদেরটা রেখে দিচ্ছে, a day will come when there will be shortage in the whole world.

কারণ আজকে সভ্যতা নির্ভর করছে গ্যাসোলিন্, পেট্রোলের ওপর। একটা দিন আসবে যখন এটা থাকবে না, সে জন্য অলটারনেটিভ সোর্স অফ্ এনার্জির কথা চিন্তা করা হচ্ছে। আমাদের 'ভেল' ইতিমধ্যেই ব্যাটারী চালিত গাড়ি তৈরী করেছে। আমরা শুনছি আরো কোন কোন দেশ আরো কিছু কিছু ব্যবস্থা করেছে। আগে যেরকম রেল ইঞ্জিন স্টিম ইঞ্জিন ছিল আজকে সেরকম মটোর-কার্ স্টিম ইঞ্জিন চালাবার চেষ্টা হচ্ছে। কারণ এই এনার্জি একদিন না একদিন শেষ হবে। আজকে সমস্ত বিজ্ঞানীরা নিয়োজিত আছেন অলটারনেটিভ্ সোর্স অফ্ এনার্জি বের করার জন্য। আমাদের দেশেও বিভিন্ন সুবিধা হয়ে গেছে। আমাদের বোম্বে হাই'তে আমরা তেলের সন্ধান পেয়েছি, আসামে আমাদের তেল আছে। এখানে যে কথা বলা হচ্ছে কয়েক কোটি টন, তা মনে হয় না, এ লিট্‌ল এ্যাব্ভ ওয়ান কোরস - এখন ৭০ পারসেন্ট অফ্ আওয়ার রিকোয়ারমেন্টস আমাদের ইন্ডিজেনাস্ সাপ্লাই থেকে আসে, রেষ্ট ৩০ পারসেন্ট আমরা বাইরে থেকে আনি। গাল্ফ ওয়ারের জন্য ৫,৪০০ কোটি টাকা অতিরিক্ত খরচ করতে হয়েছে, কারণ তেলের দাম তখন ৪০ ডলার পার ব্যারেল হয়ে গেছিল। এখন ২০ ডলার এ ব্যারেল, ইট ইজ দি লোয়েষ্ট। এখানে সন্ধান করতে আমাদের আপত্তি নেই। আমরা চাইব যে, আমাদের এখানে লোকেট করা হোক। এটা দরকার। তবে আমরা দেখছি আমাদের জেলায় ওয়েষ্ট দিনাজপুরে - ও. এন. জি. সি তাঁবু খাটিয়ে করণদীঘিতে বসে আছে, হোয়াট দে আর একস্পলোরিং দেয়ার? ডিনামাইট দিয়ে ফাটাচ্ছে, আমার বাড়ির কাছে ফাটাচ্ছে, তারপর কি করছে, না করছে কিছুই বুঝতে পারছি না! হোয়াট দে আর গেটিং? যাই হোক এখানে লোকেশন নির্দিষ্ট করা হোক, একসপ্লোরেশন হোক, কিন্তু এখনই একসট্রাকশানের বোধ হয় প্রয়োজন নেই। কারণ আমরা ৪০ ডলার পার ব্যারেল দাম দিয়েছি এবং তাতে ৫,৪০০ কোটি টাকা আমাদের দিতে হয়েছে। আজকে তেলের দাম লোয়েষ্ট এ্যাজ্ এভার। এখন ওপেক ঐ দাম নিচ্ছে। সুতরাং এই সুযোগ আমাদের এনার্জি এখন জমিয়ে রাখার কারন some day or other energy shall be ending dissipated.

তখন আমরা কার ওপর নির্ভর করব? একটা সোর্স থাক না, লোকেট করে রাখি না। লোকেট করাটাকে আমি ওয়েলকাম করছি। কিন্তু একটা কম্পানী আপনাদের প্ররোচিত করবে, কিছু মুনাফার জন্য আপনাদের উস্কানি দেবে, আর আপনারা এখানে বার বার স্প্রিং-এর মত দাঁড়াবেন, এটা বাঞ্চণীয় নয়। কারণ আপনারা জানেন এটা আমাদের সম্পদ। আমাদের দেশের সম্পদ রক্ষা করা দরকার। আপনারা জানেন নিশ্চয়ই আজকে এমন অবস্থা হয়েছে আমাদের আয়রন জাপান নিতে অস্বীকার করেছে, ফলে এখন আমাদের অসুবিধায় পড়তে হচ্ছে। আপনারা জানেন আমাদের আয়রণ প্রয়োজনের তুলনায় অতিরিক্ত আছে। কিন্তু তেল আমাদের অতিরিক্ত নেই। We are yet to import 30% of our requirements from Arab Countries.

মানে ওপেক্ এর কাছ থেকে আমাদের তেল কিনতে হচ্ছে। সোভিয়েত রাশিয়া ছিল আমাদের আর একটা অলটারনেটিভ সোর্স। আমারা সেটা মনে করি। যখন গাল্ফ ওয়ার চলছিল তখন সোভিয়েত আমাদের একটা সোর্স ছিল। আজকে ওখানকার পরিবর্তনে আমাদের লাল বন্ধুদের চোখ হলুদ হয়ে গেছে। আজকে কমিউনিষ্টদের যাঁতাকল থেকে ওখানকার মানুষ মুক্ত হচ্ছে। আমাদের সঙ্গে সোভিয়েতের বন্ধুত্ব আছে এবং আমরা মনে করি এটা থাকবে। মানববাবু যে প্রশ্নটা করলেন তার উত্তরে আমি এটা বলতে চাই এনার্জি - আপনার এখানে কনভেনশনাল এনার্জি ছাড়া অলটারনেটিভ সোর্সেস অফ এনার্জি স্তব্ধ হতে পারেনি, গবেষণা চলছে, এটা এনকারেজ করুন, এক্সপ্লেরেশন হোক, লোকেশন হোক, এ্যারেঞ্জমেন্ট থাকুন, but we will not exhaust our energy till it is available at cheaper rate.

এটার আমি পক্ষপাতি, কারণ হাফ দি প্রাইস আর্ন্তজাতিক বাজারে এবং এই সময়ে কেন প্রস্তাবটা আনলেন? আমি মনে করি বিদেশীরা প্ররোচিত করেছে বা বিদেশীদের টোপ্ খান, বিদেশীদের অঙ্গুলি

হেলনে চলে আসছেন। আজকে কমিউনিজ্‌ম শেষ হতে চলেছে, আমরা আরো মুক্ত পৃথিবীর সুযোগ পাবো এবং পৃথিবী কমিউনিজ্‌মের রাহু থেকে মুক্ত হবে। আমি মানববাবুকে একটি কথা সরাসরি জিজ্ঞাসা করি, কিছুদিন আগে আপনাদের বন্ধু সরকার, ভি. পি. মার্কা সরকার, জাতপাতের সরকার, মন্দির-মসজিদের সরকার কেন্দ্রে ছিলেন। তখন কেন এই প্রস্তাবটা করেননি? তাই আপনাদের সদিচ্ছা সম্বন্ধে সারা পৃথিবী কমিউনিষ্টদের সন্দেহের চোখে দেখে, আমাদেরও নিঃসন্দেহ হবার কারণ নেই। আমি মনে করি বন্ধুদের শুভবুদ্ধি হবে এবং দেশের সম্পদ যথা সময়েই কাজে লাগবে এই ভরসা রাখি। আজকে এক্সপ্লোরেশন হোক, এসটিমেট হোক, লোকেশন হোক, কিন্তু এক্সট্রাকশন করবেন না। কমিউনিজ্‌মের গুণকীর্ত্তন করা শেষ হবে।

**মিঃ চেয়ারম্যান ঃ** ডাঃ আবেদিন, এবার আপনি শেষ করুন।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** শেষ আবার কি, You please give me 24 hours, I will speak about communism for 24 hours continuously. Let Mr. Manabendra Mukherjee take up the challenge.

... আজকে যে প্রস্তাব এনেছেন আমি এইটুকু অপেক্ষা করতে বলি, যখন আমাদের যথেষ্ট উৎসাহ আছে তখন লোকেশন হয়ে থাক, আমাদের যখন প্রয়োজন হবে তখন উই উইল এক্সট্রাক্ট। এ্যাট দি মোমেন্ট আর্ন্তজাতিক ক্ষেত্রে যখন সবচেয়ে লোয়েষ্ট লেভেল তখন লেট্‌ আস এক্সপ্লয়েট আর্ন্তজাতিক বাজার - এই সুযোগ আমরা নিতে পারি। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ননী কর ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, যে প্রস্তাব লক্ষ্মীবাবু উৎথাপন করেছেন - জয়নালসাহেব এখানে পুরানো সদস্য-উনি পক্ষেও না, বিপক্ষেও না, প্রায় বৃহন্নলার মতন অবস্থা। আমি খুব বেশী কথায় যাব না। কয়েকটি নির্দিষ্ট বিষয়ের প্রতি এই প্রস্তাব। আমার প্রথম কথা হচ্ছে, আমাদের এখানে তেল আছে। জয়নাল সাহেব বলেছেন তেল থাকলে খুঁজুন, কিন্তু ব্যবহার করবেন না।

[4.30 - 4.40 p.m.]

মাননীয় চেয়ারম্যান মহাশয়, মাননীয় জয়নাল সাহেব সঠিকভাবে তাঁর দলের এবং তাঁর কেন্দ্রীয় সরকারের নূতন শিল্পনীতি আই. এফ. এস এর কাছে আত্মসমর্পণ সবটা ঠিক প্রতিপালন করেছেন। দোষ নেই। আমি আপনাকে বলছি আমাদের দেশে প্রতি বছর ৫ কোটি টন তেল দরকার হয়। আর আমাদের দেশের তেল আমরা পাই ৩ কোটি টন, বাকি ২ কোটি টন আমাদের আমদানী করতে হয়, সেই ২ কোটি টনের জন্য প্রতি বছর আমাদের ১২ হাজার কোটি টাকা ব্যয় করতে হয়। আপনি জানেন, আমাদের দেশের সোনা পর্য্যন্ত বিক্রি হয়ে যাচ্ছে কেন? বিদেশী মূদ্রা সংকট আর সেই বিদেশী মূদ্রা বাঁচাবার যে সুযোগ আছে আমাদের এখানকার তেল যদি আমরা বার করতে পারি। আমাদের পশ্চিমবঙ্গের প্রত্যেকের অনুমান হচ্ছে ২৮৫০ কোটি টন তেল আছে, এবং এর সঙ্গে গুজরাটেও তেল আছে, কিন্তু বিষয়টি কি আছে? যেটা মাননীয় জয়নাল সাহেব বললেন। আগের সরকার কি বলেছিলেন? মাননীয় জয়নাল সাহেব আগের সরকার, পরের সরকার সম্বন্ধে জানেন কিনা জানিনা সেটা বলবেন ভাল করে কিন্তু আমি মাননীয় জয়নাল সাহেবকে বলি গুরুপদ স্বামীকে তখন ওখানকার মুখ্যমন্ত্রী রেখে ছিলেন, মাননীয় জয়নাল সাহেব সে সম্বন্ধে আমার চেয়ে বেশী জানেন কিন্তু যখন শংকরানন্দ মহাশয়কে কেন্দ্র ওখানকার মুখ্যমন্ত্রী করে রেখেছিলেন তখনকার সময়ে বলছি যে প্রধান বিষয়টি কি ? আমাদের এখানে তেল পাওয়া যাচ্ছে, ভূতত্ত্ববিদরা বলছেন যে সেই তেল ঠিক ঠিক মত খোঁজ করা হচ্ছে না। স্বাভাবিকভাবেই যে কাজটা করছে সেটা রাজ্য সরকারকে জানান হচ্ছে না কেন? আপনাকে বলি ভারতবর্ষের বিভিন্ন জায়গায় তেলের জন্য খনন করা হচ্ছে সেখানে ১০ হাজার স্কোয়ার কিলোমিটারে ১১.৬ হচ্ছে ড্রিলিং করে, আর আমাদের

পশ্চিমবাংলায় এই যে ড্রিলিং করার চেষ্টা হচ্ছে সেখানে ২.২ হচ্ছে ১০ হাজার স্কোয়ার কিলোমিটারে। কেন হচ্ছে এই প্রশ্নের কোন জবাব পাওয়া যাচ্ছে না। নিয়মটা হচ্ছে, আমি পড়ে শোনাচ্ছি। The State Government has not yet received any status report regarding from the O.N.G.C., which is obligatory in terms of the Exploration Lease.

যারা জমি লীজ নিয়েছে তাতে শর্ত হচ্ছে ঠিক ঠিক মত খবর দিতে হবে, সেই খবরটা তো দেওয়া হচ্ছে না। এখন এই খবরটা যাতে ঠিকমত দেওয়া হয় এবং ঠিকমত তেল সংগ্রহ করার চেষ্টা করে এটাই হচ্ছে প্রধান কথা। স্যার, আপনি জানেন, - আমার সময় কম অনেক কাগজ নিয়ে এসেছি, পড়ার সময় নেই, আনন্দবাজার, ষ্টেটসম্যান, আজকাল, গণশক্তি সমস্ত জাতীয় পত্রিকা এই বিষয়টা সম্বন্ধে বলেছে, কিন্তু বলা হত্বেও কোন গুরুত্ব দিচ্ছে না। গুরুত্ব দিচ্ছে না এই কারণে ও. এন. জি. সি. কিছু করছে না। অনেক ভূতত্ত্ববিদ করতে চান সেটা কেন্দ্রীয় সরকার নির্দেশ করতে পারেন, কিন্তু তারা শুধু করতে পারেনি, তাই নয়, এখন এটা আবার বেসরকারী প্রতিষ্ঠানকে দায়িত্ব দেওয়া হচ্ছে এটা আপনারা মনে রাখুন। আরও মনে রাখুন আরব ইত্যাদি জায়গায় যেখানে তেল পাওয়া যায় বিদেশী কোম্পানী সেখানে তার দুইয়ের তিন অংশ সম্পদ লুঠে নিচ্ছে। আই. এম. এফের নিদেশে ও. এন. জি. সি. যেটুকু করেছে আর সেটুকু করবার দরকার নেই, যাতে বিদেশী অধিকার আছে, কোম্পানী নজর দিচ্ছে নূতন কোন বিষয় আপনাকে বলতে পারি এটা আজকে সকালথেকে আলোচনা হচ্ছে। ওনাকে বলছি মাননীয় বিরোধীদলের নেতা ছিলেন, ওনাকে বলতে পারবেন জয়নাল সাহেব? মাননীয় সিদ্ধার্থবাবু যখন গভর্ণর ছিলেন তখন সেই সময়ে একবার কথাটা উঠেছিল, এটা আমার লেখা নয়, সুখরঞ্জন দাস আনন্দবাজারে তখন কাজ করতেন - তাঁর লেখা সিদ্ধার্থের সিদ্ধি ও নির্বাণ। তাতে লিখেছেন যে বইয়ের ১০৪ পাতায়, মাননীয় সিদ্ধার্থবাবু যখন রাজ্যপাল তখন দুজন সাংবাদিককে বলেছিলেন পশ্চিমবঙ্গের বঙ্গোপসাগরের উপকূলে প্রচুর তেল আছে। আমি আমেরিকার বিস্তারিত তথ্য পেয়েছি, মাননীয় রাজীব গান্ধীকে বলেছি যে মাননীয় জ্যোতি বসু বা বামফ্রন্ট সরকার ক্ষমতায় থাকার সময়ে বংঙ্গোপসাগর বা অন্য কোন এলাকায় বর্তমানে তেলের যে সন্ধান পাওয়া গেছে, তা যেন গোপন রাখা হয় এবং তেল তোলার কোন প্রকল্প যেন মঞ্জুর করা না হয়। মাননীয় সিদ্ধার্থবাবুর বক্তব্য হল প্রচুর পরিমানে তেল তোলা হলে পশ্চিমবঙ্গ সরকার বছরে এক হাজার, বারশো কোটি টাকা রয়্যালটি বাবদ পাবে। এটা জ্যোতি বসু তার সরকারী উন্নয়নের কাজে খরচ করলে আর বামপন্থীদের ওখান থেকে হঠানো যাবে না। সেটা হচ্ছে আজকের বিরোধীদলের নেতা মাননীয় সিদ্ধার্থবাবু সংবাদিকদের বলেছিলেন। রবিবারের আসরে লিখে দিয়েছেন। এর কারণ আছে, ওঁদের বলার সাহস নেই। কি করে করবে। এই কাজ করে চলেছেন। তেলের সন্ধান গুজরাটেও পাওয়া গেছে, আজকে বোম্বে হাইয়ের কথা বলা হচ্ছে তুলনা মূলক ভাবে এটা বোম্বে হাইয়ের থেকে অনেক বড়। পশ্চিমবঙ্গে যা খুঁজে পাওয়া গেছে তার চেয়ে ওটা কম। যদি সেখান থেকে তেলটা তোলা হত তাহলে আজকে ১২,০০০ কোটি টাকার বৈদেশিখ মুদ্রা যা ব্যয় করতে হয় সেটা করতে হত না। আর এটা ভূতত্ত্ববিদদের কথা - যে অঞ্চলে ব-দ্বীপ তৈরী হয়, ভূমির গুণগত কারণে সেখানে পেট্রোলিয়াম পাওয়া যায়। পশ্চিমবঙ্গে যে ব-দ্বীপ আছে সেটা পৃথিবীর বৃহত্তর ব-দ্বীপ, যার আয়তন ৯০,০০০ কিলোমিটার। এত বড় একটা সম্পদ যখন আমাদের রাজ্যে আছে, আমরা বারবার সেখান থেকে তেল নিষ্কাষণের কথা বলছি। আর এটা বলেছি শুধু পশ্চিমবঙ্গের স্বার্থে নয়, গোটা দেশের স্বার্থে। কারণ তাহলে বৈদেশিক মুদ্রা সাশ্রয় হবে। কিন্তু সাম্রাজ্যবাদী শক্তি এটা চায় না, কারণ আমরা যত আমদানি করবো তত তাদের মুনাফা হবে। তাই তারা এটা চায় না। সাম্রাজ্যবাদীদের সঙ্গে যুক্ত বলে বারে বারে মস্কোর কথা বলছিলেন। উনি সমাজতন্ত্রের বিরোধী। কিন্তু সমাজতন্ত্র শুধু দেশের নয়, দুনিয়ার ভবিষ্যৎ। সেজন্য রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে এই দাবী জানিয়ে যে প্রস্তাব তুলেছেন তাকে সমর্থন করছি এবং জয়নাল সাহেব নপুংসক না হয়ে এ পক্ষে থাকুন এই আশা করছি।

**ডাঃ মানস ভূইঁয়া ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মানীয় সদস্য লক্ষ্মী দে, নির্মল দাস, কৃপাসিন্ধু সাহা এবং শক্তি বল মহাশয়গণের প্রস্তাবের উপর এখানে আলোচনা চলছে। মাননীয় প্রবীন সদস্য ননী কর মহাশয় মানসিক আশঙ্কার কথা ব্যক্ত করছিলেন। আমরা খুশী হতাম, যদি এই প্রস্তাব আসার আগে একটা সর্বদলীয় প্রস্তাব এটা কিভাবে পাশ করা যায়, তিনি যদি উদ্যোগ নিতেন। কারণ এই ব্যাপারে আমাদের কোন আপত্তি থাকবার কথা নয়। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, ২ কোটি বা ৩ কোটি নয়, ১৯৯১ সালে ভারতকে টোটাল ৫৪ মিলিয়ন টন তেল আমদানি করতে হবে। তারজন্য ৩৩ মিলিয়ন টন আমাদের ভারতবর্ষে উৎপন্ন এবং ২১ মিলিয়ন টন কিনতে হবে এই বছর এই মুহূর্তে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার এলাকা সবং। ওখানে ও. এন. জি. সি. গত দুই বছর ধরে খনন-কার্য চালাচ্ছে এবং কিছু কিছু সন্ধানও পেয়েছেন। দ্বিতীয় কূপ খনন করবার সময় তারা একটা সীমা নির্ধারণ করে দিয়েছিলেন। এই মুহূর্তে দক্ষিণ ২৪ পরগণা, পশ্চিম দিনাজপুর এবং জলপাইগুড়িতে খনন-কার্য চলছে। এ বিষয় নিয়ে ও. এন. জি. সির সঙ্গে কথা বলেছিলাম যে, কি ব্যাপার? আপনি জানেন যে, দেশের, প্রশাসনের কিছু দিক আছে যেখানে দেশের স্বার্থে গোপনীয়তা রক্ষা করতে হয়, আন্তর্জাতিক ক্ষেত্রে দেশের যে অবস্থা সে বিষয়ে। কারণ তেল এবং তেলের চাহিদা, গ্যাস এবং গ্যাসের চাহিদা - এটা গুরুত্বপূর্ণ ব্যাপার।

[4.40 - 4.50 p.m.]

এটা তো কেউ অস্বীকার করতে পারবে না। আমাদের তৈরী সম্পদ রয়েছে সেটাকে আমরা ব্যবহার করছি। আজকে জয়নাল সাহেব যেটা বলেছেন রিজার্ভ স্টক এবং ইকনমিক্সের ব্যাপারে সেটা উড়িয়ে দেবার ব্যাপার নয়। ব্যালেনসিং স্টক এ্যান্ড রিজার্ভ স্টকের একটা ব্যাপার আছে। ননী কর মহাশয় ইকনমিক্স পড়েছেন কিনা জানিনা, ব্যালেনসিং স্টক এবং রিজার্ভ স্টক সম্বন্ধে ইকনমিক্সে কথা আছে। আজকে আমাদের দেশে যদি ওয়েল রিজার্ভড থাকে আমরা এই মুহূর্তে সেটাকে এক্সপিডাইট করবো? ১২ হাজার কোটি ডলার নিশ্চই সেটা আমাদের খরচ করতে হয়। কিন্তু এই সব ক্ষেত্রে আন্তর্জার্তিক স্তরে তেল উৎপাদনকারী দেশগুলির ব্যারেল প্রতি কত ডলার নিয়ে আমাদের দেশের অবস্থা স্থিতিশীল রাখে, আমাদের দেশে উৎপন্ন হবার পর আজকে টারগেট ইউটিলাইজেশনে পৌঁছে দেয় সেখানে স্পান অফ টাইম, যে তেল সম্পদ রয়েছে সেটা আমরা কত দিন ব্যবহার করতে পারবো এটা বৈজ্ঞানিক তথ্যের ব্যাপার, অর্থনীতির ব্যাপার, সর্বস্তরে পরীক্ষা-নিরীক্ষার ব্যাপার। আমি ভূতত্ত্ববিদ নয়, ননী কর মহাশয় ভূতত্ত্ববিদ নয়, আমি ও. এন. জি. সি-র চেয়ারম্যান নই, ননী কর মহাশয় ও. এন. জি. সি-র চেয়ারম্যান নয়, আমরা বিশেষ কিছু জানি না। সো ইট ইজ এ ভেরী সফিসটিকেটেড টেকনিক্যাল ম্যাটার, যেখানে আমাদের দেশের অর্থনীতি, দেশের গোপনীয়তা,দেশের আগামী দিনের সার্বিক যে রূপরেখা সেটা তেল সম্পদের উপর, গ্যাস সম্পদের উপর নির্ভর করছে। লঘুভাবে সিদ্ধার্থ রায় মহাশয় কি বলেছেন তা নিয়ে ননীবাবু হাত পা নেড়ে নট্ট কোম্পানীর ভাঁড়ের মতো কি সব বলে গেলেন। ব্যাপারটাকে অন্য দৃষ্টিতে দেখতে হবে। কেউ এর বিরুদ্ধে নয়। প্রাথমিক স্তরে দেখতে হবে আমাদের সম্পদ কোন জায়গায় আছে। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আপনি জানেন আমাদের দেশের ও. এন. জি. সি দায়িত্বে যিনি আছেন তিনি হলেন মিঃ খোসলা, যিনি এখন ও. এন. জি. সি-র চেয়ারম্যান, তিনি ইন্ডিয়ান অয়েল কোম্পানীর চেয়ারম্যান ছিলেন, তিনি খুব উপযুক্ত এবং দক্ষ অফিসার। তিনি ভারত সরকারের হয়ে নিজ দায়িত্বে সুদক্ষ নেতৃত্বে সারা ভারতবর্ষে এই তেল সন্ধান এবং খনন, গ্যাস সন্ধান এবং খনন কাজ চালিয়ে যাচ্ছেন। এই বিষয়ে আমি বলি রাজনৈতিক দলাদলি করে, জ্যোতিবাবু-রাজীব গান্ধী, কংগ্রেস- সি. পি. এম, ভারত সরকার-পশ্চিমবঙ্গ সরকার এই পর্যায়ে নিয়ে যাবেন না। তেল সম্পদ সম্পর্কে ভবিষ্যত অর্থনৈতিক দিকটা চিন্তা ভাবনা করতে হবে। এই প্রস্তাবে রাজনীতির নিরিখে বিষয় বস্তুকে লঘু করে দেখেছেন মাননীয় সদস্যরা, এখানেই আমাদের আপত্তি, অন্য কোন ব্যাপারে আপত্তি নেই। আমরা নিশ্চয় অনুরোধ করবো কেন্দ্রীয় সরকারের কাছে, নিশ্চয় দাবি জানাবো ও. এন. জি. সি-তে গুরুত্ব দেওয়ার পক্ষে আমরা। এটা

বলতে তো আমাদের মহাভারত অশুদ্ধ হয়ে যাবে না। এখানে বলা হচ্ছে আপাদৃষ্টিতে ভাষা ভাষা যে পশ্চিমবাংলার উপকূলবর্ত্তী এলাকায় এবং কলিকাতা তেলের উপর ভাসছে। এটা আমরা সংবাদপত্রে দেখেছি যে বলা হয়েছে পশ্চিমবাংলার উপকূলবর্ত্তী এলাকায়, উড়িষ্যার উপকূলবর্ত্তী এলাকায় রাইট আপটু ২৪ পরগনা বর্ডার ইনক্লুডিং মিদনাপুর জোন, সবং এই সমস্ত উপকূলবর্ত্তী এলাকা তেলে ভাসছে। এটা আনন্দের বিষয়, এটা ভাল কথা। সেখানে সি. পি. এম-কংগ্রেস, কেন্দ্র-রাজ্য, রাজীব গান্ধী জ্যোতিবাবু এই সব কথা বললেন, এতো বিপদ জনক ভাড়ামী করলেন ননীবাবু। ওনাকে তো চিৎপুরে পাঠাতে হবে। ইট ইজ দি বেষ্ট টাইম টু সেন্ড হিম টু চিৎপুর রেকমেনডিং এ রয়ালটি, ওনাকে ভাঁড়ের ভূমিকায় অভিনয় করানো হোক। আমি পরিষ্কার করে এই কথা বলতে চাই আগামী দিনের পৃথিবীতে আগামী দিনের ভারতবর্ষকে, আজকে যে ইকনমি ক্রাইসিস চলছে সেই জায়গায় ভারতবর্ষকে, আজকে যে ইকনমি ক্রাইসিস চলছে সেই জায়গায় ভারতবর্ষকে নিশ্চত ভাবে সম্পদ আরোহন করে নিজের পায়ে দাঁড়াতে হবে। দিস ইজ এ ন্যাশানাল কমিটমেন্ট। দিস ইজ কমিটমেন্ট অব দি গভর্ণমেন্ট। আমাদের দেশের বিজ্ঞানীরা, যেটা আনন্দের ব্যাপার, এখানে ও. এন. জি. সি.র ৯৫ পারসেন্ট ইনডিজেনাস, তা দিয়ে আমাদের দেশের বিজ্ঞানীরা, আমাদের দেশের টেকনোক্রাটরা, আমাদের দেশের কারিগররা, এই ও. এন. জি. সি. টেননোলজি এ্যাডপট্ করেছেন। ইনডিজেনাস টেকনোলজি নিয়ে তাঁরা কাজ শুরু করেছেন যেটায় একটা সময়ে বিদেশী কারিগরী বিদ্যার উপরে আমাদের নির্ভরশীল থাকতে হোত। এখন তাঁদের সেটা গেছে। ভারতবর্ষের একসপ্লেরেশান, ড্রিলিং এ্যান্ড ফাইন্ডিংস্ সেইভাবে এগিয়ে চলেছে। বিষয়টিকে সেদিক দিয়ে গুরুত্ব দিতে হবে। আমরা এই কথা নিশ্চয়ই বলবো যে, ভারতবর্ষের আন্তর্জাতিক ক্ষেত্রে, বিশেষ করে এনার্জি কনভার্সান, এনার্জি একসপ্লোরেশানের ক্ষেত্রে ইট ইজ এ্যান ইন্টারন্যাশানাল ফেনোমেনা। এটা ভারতবর্ষের এবং পশ্চিমবঙ্গের ফেনোমেনা নয়। ইট ইজ এ্যান ইন্টার-ন্যাশানাল ফেনোমেনা। এই ফিউচার পারস্পেকটিভ্ নিয়ে আমাদের ভাবতে হবে। সেই জায়গায় দাঁড়িয়ে আমাদের ভাবতে হবে। এখানে আমাদের আপত্তি থাকবার কথা নয়। আমরা যদি লক্ষ্মীবাবুর রাজনীতির পংকিল আবর্তে না গিয়ে, সিদ্ধার্থবাবু, কংগ্রেস এই সব না করে যদি একটা বক্তব্য শুনতে পেতাম, তিনি যদি সেই ভাবে বলতেন বা তাঁর বক্তব্য রাখতেন বা ঐ দৃষ্টিভঙ্গী ননীবাবুর দেখতাম, তাহলে আপত্তি থাকার কথা নয়। মাননীয় জয়নাল আবেদিন সাহেব যে কথা বলেছেন - আমাদের ফিউচার পারস্পেকটিভের কথা ভাবতে হবে। রিজার্ভের কথা ভাবতে হবে এবং ব্যালান্সিংয়ের কথা ভাবতে হবে। আমাদের ইকনোমিকসের ব্যাপারে এই জায়গাতে ভাবতে হবে। আমরা নিশ্চয়ই অনুরোধ জানাতে পারি। কেন্দ্রীয় সরকার যতটা দরকার, তাঁদের একসপ্লোরেশান, টেকনোলজি, ড্রিলিং এবং ফাইন্ডিংসের ক্ষেত্রে সাহায্য যাতে করেন তারজন্য আমরা অনুরোধ জানাতে পারি। বাংলার মাটির তলায় কলকাতা যে তেলের উপরে ভাসছে বলে খবর আছে, এটা যদি সত্যি হয়, উপকূলবর্তী এলাকায় তেলের রিজার্ভার সত্যিই যদি থেকে থাকে, এটা ননীবাবুর কথা হয়, এই ব্যাপারে বিজ্ঞানীরা বলবেন। আমরা নিশ্চয়ই এই ব্যাপারে দক্ষ নই। এই সমস্ত ব্যাপারে হায়েষ্ট টেকনোলজিক্যাল একসপার্টাইজ আছেন, তাঁদের মতামত নিয়ে, বিজ্ঞানীদের মতামত নিয়ে, ভারত সরকারের সঙ্গে কোন দ্বন্ধে অবতীর্ণ না হয়ে, এটাকে নিয়ে কোন রাজনৈতিক ইস্যু না করে যদি এগিয়ে চলেন, তাহলে নিশ্চয়ই এই ব্যাপারে পরিষ্কার বক্তব্য থাকবে। লক্ষ্মীবাবুর পথে দাঁড়িয়ে থাকছি না, তাঁর পথ পরিক্রমায় আমরা বাধা হয়ে থাকছি না।

**শ্রী প্রবীর ব্যানার্জী :** মাননীয় ডেপুটী স্পীকার স্যার, প্রথমে বলি এই সভার মাননীয় সদস্য লক্ষ্মী দে, নির্মল দাস, কৃপাসিন্ধু সাহা এবং শক্তি বল এঁরা ও. এন. জি. সি. সম্পর্কে যে মোশান এনেছেন আন্ডার রুল ১৮৫, এই প্রস্তাবটা লক্ষ্মী দে সভায় পাঠ করলেন। আজকে আমরা দেখতে পাচ্ছি যে প্রতিটি ব্যাপারে কিন্তু বামফ্রন্ট রাজনৈতিক কচকচানির মধ্যে দিয়ে পশ্চিমবাংলার উন্নয়নকে পিছিয়ে দেবার চেষ্টা করছেন। এই যে প্রস্তাব আনলেন, প্রতি বছর ভারত সরকারকে কয়েক কোটি টন পেট্রোলিয়াম বিদেশ থেকে

আমদানী করতে হয়, প্রস্তাবের মধ্যে এই যে কথাটা বলা হয়েছে এটা আমরাও স্বীকার করছি। এই প্রসঙ্গে প্রশ্ন করবো, জয়নাল সাহেব যখন বললেন, বন্ধু মানস ভূঁয়্যা বললেন আমাদেরএকটাই বক্তব্য যে, প্রস্তাবটা শুধু মাত্র যখন পড়ছিলেন - আমরা মনে হয় এই প্রস্তাবটা সর্বদলীয় প্রস্তাব করে যদি এই সভার পক্ষ থেকে আমরা ভারত সরকারের কাছে ডিমান্ড করতে পারতাম, তাহলে পশ্চিমবাংলার উন্নয়নের স্বার্থে, পশ্চিমবাংলার মানুষের স্বার্থে আমরা কিছু করছি বা কিছু করতে পারি বলে মনে হোত। এই কথাটা আমরা সেইভাবে তুলতে পারতাম।

[4.50 - 5.00 p.m.]

কিছুক্ষণ আগে মাননীয় সদস্য মানসবাবু যেকথা বলেছেন ভালোই বলেছেন যে চিৎপুরে খবর পাঠান ননীবাবুকে যাত্রা দলে ভাঁড়ের পাঠ দেওয়া যায় কিনা দেখার জন্য। আমি আবার তার সঙ্গে একটা এ্যামেন্ড করছি যে ভাঁড়ের পাটটা দেওয়া ঠিক হবে না, আমার মনে হয় ননীদাকে যাত্রা দলে বিবেকের পার্ট দেওয়া উচিত। কারণ ভাঁড় তো লোককে শুধু হাসায়, আর বিবেক লোককে হাসায় যেমন কাঁদন তেমন। যাত্রায় যেমন বিবেকের পার্ট যে করেন সে মানুষকে এ্যাটেনশান ড্র করার চেষ্টা করে তেমনি এখানে আমরা দেখলাম যখনই সভা ঝিমিয়ে পড়ছে তখনই ননীবাবু একটা প্রস্তাব আনছেন যে সভা সজাগ করার চেষ্টা করছেন। তাই আমি মনে করি ভাঁড়ের পার্টটা না দিয়ে বিবেকের পার্টটাই দিতে হবে। এবং সেইভাবেই এ্যামেন্ড করলে ভালো হয়। সেইরকম ভাবে আমি মনে করি বামফ্রন্টের যে মুখ্য সচেতক বা চীফ হুইপ লক্ষ্মী দে আছেন, তাঁকে ও. এন. জি. সির চেয়ারম্যান পদে উন্নীত করা হোক। আমি মনে করি লক্ষ্মীবাবুকে চীফ হুইপ পদ থেকে তুলে দিয়ে ওয়েল এ্যান্ড ন্যাচারাল গ্যাস কমিশনের চেয়ারম্যান করা হোক। কারণ উনি নিজের মত যেভাবে প্রস্তাব দিয়েছেন একতরফাভাবে সর্বদলীয় প্রস্তাব না করে তাতে মনে হচ্ছে আগামীদিনে এই কল্যাণীর ও এন. জি. সি-তে তাঁকে চেয়্যারম্যান পদে উন্নীত কর হোক। ও. এন. জি. সির পারফরমেন্স ক্ষেত্রে এটা খুবই বাস্তব কথা যে এরসঙ্গে পেট্রোলের একটা কন্ট্রোল রয়েছে। অর্থাৎ পেট্রোল প্রাইজ রিলেটেড উইথ হাই প্রাইজ। যে কোন সামান্য শিক্ষিত মানুষও জানেন যে পৃথিবীর বুকে পেট্রোলের দাম যত বাড়বে জিনিষপত্রের দাম তত বাড়বে। কিন্তু শুধুমাত্র প্রস্তাব দিয়ে দিলেই আমরা আমাদের দায়িত্ব শেষ করে দিতে পারি না। প্রস্তাব যখনই দেবো সেই প্রস্তাব দেবার পাশাপাশি আমাদের চিন্তা করতে হবে যে এই প্রস্তাবে কোন বিজ্ঞানভিত্তিক আছে কিনা। মাননীয় সদস্যরা নিশ্চয় জানেন যে এই ওয়েল এ্যান্ড ন্যাচারাল গ্যাস কমিশন সর্বদাই চেষ্টা করছে ভারতবর্ষের মধ্যে কোথায় কোন জায়গায় গ্যাস আছে, কোথায় পেট্রোল আছে তার জন্য খনন করে চলেছে। আগামীদিনে এই ডিগিং করে কোন সম্ভাবনা করা যায় কিনা। তারজন্য এই ও. এন. জি সি আপ্রাণ চেষ্টা চালিয়ে যাচ্ছে এবং একটা গুরুত্বপূর্ণ দায়িত্ব নিয়েছে। সেই দায়িত্ব সর্বদলীয় প্রস্তাব নিয়ে লেট স্টেট গভর্ণমেন্ট কো-অপারেট এই ম্যাটারে। আপনারা আসুন আমরা সবাই চেষ্টা করি কেন্দ্রের কাছ থেকে সুযোগ নিতে পারি কিনা দেখতে এবং ও. এন. জি. সি যথার্থভাবেই পশ্চিমবঙ্গের স্বার্থে এই গ্যাস ও তেলের সন্ধান করে চলেছে। আমরা সর্বদাই যথার্থভাবে এই ও এন জি সির ব্যাপারে অংশ গ্রহণ করতে চাই এবং কেন্দ্রের কাছে এই ব্যাপারে অংশ গ্রহণ করতেও রাজি আছি। সেইদিনই তো সিদ্ধার্থবাবু সভার প্রথম দিন বললেন যে পশ্চিমবঙ্গের স্বার্থে জ্যোতি বাবু আসুন, আমরা উভয় পক্ষ মিলে পশ্চিমবঙ্গের কোন উন্নতি করা যায় কিনা সেই ব্যাপারে দরকার হলে আমরা দিল্লীতে গিয়ে দরবার করবো। সিদ্ধার্থবাবু যে এ্যাপিল করেছিলেন সেটা ফর দি বেনিফিট।

সুতরাং সেইদিক থেকে মাননীয় লক্ষ্মী দে প্রস্তাব এনেছেন সেটা কিন্তু আমি মনে করি সর্বদলীয় প্রস্তাব করলে ভালো হত। আমরা শুনেছি পৃথিবীর বুকে তৈল উৎপাদনকারী দেশগুলির কাছ থেকে ২০ হাজার লিটার দামে তেল কিনতে হচ্ছে। এবং ততদিন পৃথিবীর বুকে ওই তেল সম্পদকারী দেশগুলির

থেকে তেল কিনতে আপত্তি কোথায়? এটা ঠিকই যে পৃথিবীর বুকে তেলের এনার্জি একদিন শেষ হয়ে যাবে এবং তখন এই ও এন জি সি আমাদের তেলে ভরিয়ে দেবে এবং ভারতবর্ষ তখন ওই তেলে চলবে, আর তেল কিনতে হবে না।

আমরা শুনেছি বঙ্গোপসাগরে বাংলাদেশের চট্টগ্রামের দিকে তেল পাওয়া গেছে হয়তো আমাদের দিকেও তেল থাকতে পারে। সেইজন্য আমরা প্রস্তাব করতে পারি যৌথভাবে বিদেশ থেকে বিশেষজ্ঞ নিয়ে আসা হোক এবং বিদেশ থেকে বিশেষজ্ঞ নিয়ে এসে ও. এন. জি. সি-র দায়িত্বে যারা আছেন তাদের সাথে কোলাবোরেশান করে এক সাথে মিলে মিশে যদি আমরা ও. এন. জি. সিকে সাপোর্ট করতেপারি ফ্রম দি অপজিশান এ্যান্ড অলসো ফ্রম দি ট্রেজারী বেঞ্চ অর ফ্রম দি গভর্ণমেন্ট তাহলে মনে হয় আগামী দিনে আমরা পশ্চিমবাংলার মানুষের স্বার্থে তাদের উন্নতির স্বার্থে কিছু করতে পারবো। তাই এখানে যে প্রস্তাব আছে ১৮৫-এ সেটা সমর্থন ঠিক করা যায় না এটা বাস্তব কথা। সুতরাং আজকে আসুন আমরা সর্বদলীয় ভাবে কেন্দ্রীয় সরকারের কাছে দাবী জানাই পশ্চিমবাংলার স্বার্থে আজকে ও. এন. জি. সি. যা করছে তা ঠিকই করছে।

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় সদস্য শ্রী লক্ষ্মী কান্ত দে এবং অন্যান্য কয়েকজন সদস্য একটা খুবই গুরুত্বপূর্ণ বিষয় সভায় উৎথাপন করেছেন। এই মোশানটা যথাযথ এবং খুবই গুরুত্বপূর্ণ একে আমি পূর্ণ সমর্থন জানাচ্ছি। যে ভাবে বিরোধী পক্ষের সদস্যরা এটাকে এড়িয়ে যাওয়ার চেষ্টা করছেন সেই মনোভাব সঠিক নয়। প্রথমে আমি যা বলতে চাই এই বিষয়টি এখন যেখানে আছে সামগ্রিকভাবে পশ্চিমবাংলার প্রতি কেন্দ্রে যে বঞ্চনা আছে এটা সেই বঞ্চনার চেয়েও অনেক বেশী ষড়যন্ত্রের পর্যায়ে পৌঁছেছে। খুবই আশ্চর্য্যের বিষয় যে কেউ কেউ বলেছেন তার মধ্যে আমাদের দুইজন বিরোধী পক্ষের সদস্য জয়নাল আবেদীন সাহেব এবং মানস ভূঁয়া মহাশয় বলেছেন রিজার্ভ স্টক রেখে দেওয়া উচিৎ, তাহলে সব বিষয়েই রিজার্ভ স্টক রাখছেন, দেশ কোনদিন আতঙ্ক নির্ভর হবে না। আজকে সমস্ত বিষয়টি বিদেশের ওপর নির্ভর করছে। আমি আজকে মোশান সম্পর্কে বলবো প্রথম কথা হচ্ছে প্রবীরবাবু যেটা বললেন একথা ঠিক নয়। কারণ ও. এন. জি. সি কে এখন খনন কার্য্য চালাবার অনুমতি দেওয়া হয়েছে। একটা শর্ত আছে আমাদেরকে ওরা নিয়মিত ভাবে জানাবে, রাজ্য সরকারকে জানাবে ওরা কি করলো না করলো বারবার ও. এন. জি. সি-র কাছ থেকে সে রকম কোন স্টাটাস রিপোর্ট পাওয়া যাচ্ছে না। এখনও পর্য্যন্ত পাওয়া যায়নি। অন্যান মাননীয় সদস্য যারা তারা বলেছেন এটা জেনে রাখা ভাল আপনারা বলছেন এক সাথে করবেন এটার জন্য আমরা স্বাগত জানাচ্ছি। কিন্তু দিল্লির ভারপ্রাপ্ত মন্ত্রীর কাছে আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী যতবার চিঠি লিখেছেন তার কিন্তু একটিবারও উত্তর আসেনি। একটা জিনিষ জানা উচিৎ সেটা হচ্ছে আমাদের দেশের আমাদের রাজ্যের বহু বিজ্ঞানী বহু ভূতাত্ত্বিক আছে তারা দৃঢ় মত পোষণ করেন যে পশ্চিমবাংলার অববাহিকা অঞ্চলে ব্যাপক তেল আছে। এটাতো দেশের স্বার্থ আজকে পশ্চিমবাংলায় খনন কার্য্যে ইচ্ছাকৃত ভাবে গাফিলতি করা হচ্ছে। অন্ততঃ পক্ষে ও. এন. জি. সি কি করছে না করছে ওদের কাছ থেকে জানতে চাইলে ও. এন. জি. সি কর্ত্তৃপক্ষ বলছেন এটা ঠিক নয়। এখন পর্য্যন্ত তেলের স্ট্যাটাস রিপোর্ট রাজ্য সরকারকে দেওয়া হয়নি। সংশ্লিষ্ট মন্ত্রীর কাছে দিল্লীতে যে চিঠি লেখা হয়েছে তারও কোন উত্তর আসেনি। এর কারণ কি, এ ব্যাপারে লোকসভায় বারবার প্রশ্ন ওঠা সত্ত্বেও সংশ্লিষ্ট মন্ত্রী উত্তর দেননি। এটা রাজ্যের পক্ষে এবং দেশেরস্বার্থে এটা ঠিক না। একটা বিষয় জানা গিয়েছে বিজ্ঞানীরা বলেছেন যে পরিমাণ খননকার্য্য করতে হয় পশ্চিমবাংলায় খননকার্য্যের সময় সেই প্যারামিটার অনুযায়ী কাজ হচ্ছে না, সামান্য কাজ করে ছেড়ে দেওয়া হচ্ছে। এ ব্যাপারে মাননীয় ননী কর ঠিকই বলেছেন যে খনন কার্য্য ঠিকমত হচ্ছে না।

[5.00 - 5.10 p.m.]

যেমন অনেক বিজ্ঞানী বলেছেন, ডায়মন্ডহারবারের ৬০০ কিলোমিটার দূরে পেট্রোলিয়াম রিসোর্স রয়েছে। কিন্তু ৬০০ মিটার দূরের কাজটাকে অ্যাবান্ডান্ড করে অন্য জায়গাতে চলে গেলেন। আবেদিন সাহেব বলেছেন তাঁর জেলাতে অনেক তাঁবু পড়েছে। তাবু পড়েছে ঠিকই কিন্তু, মাঝে মাঝে খোঁড়া হচ্ছে তারপর কাজ অর্ধসমাপ্ত করে রেখে চলে যাচ্ছেন। এর কারণটা কি ? এই সম্বন্ধে অনেক দেশজুড়ে আলোচনা হয়েছে। অনেকে বলেন আমাদের যে সম্পদ তাকে বহুজাতিক সংস্থার হাতে তুলে দেবার জন্য এবং সম্পূর্ণরূপে ছেড়ে দেবার জন্য একটা চক্রান্ত চলছে। আবেদিন সাহেবের ঢাক ঢাক, গুড় গুড় নেই। তিনি তো সমর্থনই করেছেন। আমাদের দেশ ধ্বংস হয়ে যাক। এখন বিদেশ থেকে আমদানী করো। নিজের দেশেরটা পরে হবে। সেলফ রিলায়েন্সের - স্বনির্ভরতার প্রশ্নে, নিজের দেশের অর্থনীতির প্রশ্নে, নিজের পায়ের ওপর দাঁড়ানোর প্রশ্নে। এটা বাদ যাক। জহওরলাল নেহেরু মিশ্র অর্থনীতির-কথা বলেছেন। কিন্তু সেই পথ থেকে সরতে সরতে বিকিয়ে দেবার পথে এসেছেন। স্বনির্ভরতার কথা বলেছেন। সরকারী উদ্যোগ গড়ার কথা বলেছিলেন। দু জন মাননীয় সদস্য বলেছেন, সর্বদলীয় হলে ভালো হতো। যাক, মনের ভাবটা আছে একসাথে করবার মতো। কিন্তু আপনাদের দিল্লীর সরকার করবেন না। দিল্লীর সরকারেকে চিঠি দিলে উত্তর দেন না। ও. এন. জি. সি স্ট্যাটাস রিপোর্ট দিচ্ছে না। এটা তো কেন্দ্রীয় সরকারের সংস্থা। রাজ্যের প্রতি অসম্মান, রাজ্যের প্রতি অবিচার - এই ব্যাপারটাতে তো একমত হতে পারেন। দিল্লীতে গিয়ে দরবার করুন। কিন্তু আই. এম. এফের কাছ থেকে যে ঋণ নেওয়া হয়েছে - তার পূর্ব শর্তে অনেক কিছু আছে। পশ্চিমবঙ্গে অর্ধসমাপ্ত কাজ করে রাখা হচ্ছে। পশ্চিমবঙ্গের সম্পদকে তাঁরা সামনে আনতে দিচ্ছে না। একটা ষড়যন্ত্র হচ্ছে এবং চক্রান্তের পর্য্যায়ে পৌঁছে গেছে। এর পাশাপাশি ও. এন. জি. সি. তার যে শক্তি সেটাকে কমিয়ে ফেলা হয়েছে। ও. এন. জি. সির টারগেট যা ছিলো, সারাদেশব্যাপী ১০ পারসেন্ট কম প্রোডাকশান করেছে। তাতেতাদের যে সমস্ত পেনডিং প্রজেক্ট আছে সেগুলিকে বানচাল করা হয়েছে। বাতিল করে দেওয়া হয়েছে। ও. এন. জি. সির, পেনডিং প্রজেক্টগুলি স্যাংশান হচেছ না। বারো, চোদ্দা, পনেরো হাজার কোটি টাকার মূল্যবান বৈদেশিক মুদ্রা খরচ করে ও. এন. জি. সিকে ট্রান্সপোর্টেড করে বসিয়ে দেওয়া হচ্ছে। গভীর ষড়যন্ত্র হচ্ছে। দেশব্যাপী ষড়যন্ত্র হচ্ছে। পশ্চিমবাংলার ক্ষেত্রে যে সম্পদটা আছে, এটা তোলবার ব্যবস্থা হচ্ছে না। অনুসন্ধানের নামে এখানে, ওখানে খুঁড়ে চলে যাচ্ছেন। মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতি বসু দিল্লিতে কেন্দ্রীয় মন্ত্রির কাছে চিঠি লিখেছেন বিস্তারিত তথ্য সহকারে। বিষয়টি নিন্দার যোগ্য। দিল্লী থেকে কোন উত্তর এলো না। না কেন্দ্রীয় সরকার উত্তর দিলেন, না ও. এন. জি. সি উত্তর দিলো। ও. এন. জি. সি. ঠিকভাবে খননকার্য্য করছেন না। স্ট্যাট্রাস রিপোর্ট দিলেন না। এটা তো আইনসংগত হচেছ না। সুতরাং লক্ষ্মী দে মহাশয় যে, প্রস্তাব উৎথাপন করেছেন আশা করি সকলে সমর্থন করবেন। রাজ্যের স্বার্থে, রাজ্যের বিরুদ্ধে যে চক্রান্ত এটার বিরুদ্ধে একজোট হয়ে প্রতিবাদ করা উচিৎ। এই আবেদন আমি জানাচ্ছি।

**শ্রী ক্ষিতি গোস্বামী :** মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আমাকে তিন মিনিট সময় দিয়েছেন। এর জন্য আপনাকে আমি ধন্যবাদ জানাচ্ছি। যদিও তিন মিনিটে বলবার বিশেষ কিছু থাকে না। আমি শুধু দু, একটি কথা বলছি। আমি পশ্চিমবাংলায় অয়েল এক্সপ্লোরেশান সম্বন্ধে বলছি, খুব চিন্তায় পড়া গেছে। আমি বাংলাদেশের সীমানত সম্বন্ধে বলছি। জয়নাল আবেদিন সাহেব বলেছেন, করনদীঘিতে অনেক তাঁবু পড়েছে। বাংলাদেশ বিভিন্ন জায়গাতে অয়েল এক্সপ্লোরেশান করতে পারবে এবং সেখান থেকে তাঁরা এক্সপ্লোরেশান করতে পারেন। আমি সেইসমস্ত জায়গার সম্বন্ধে বলছি, যে সমস্ত জায়গাতে খোঁড়াখুঁড়ি করেছে এবং তার পাশাপাশিও অনেক জায়গাতে খুঁড়ছে। জয়নাল আবেদিন সাহেব বলেছেন কনজারভ করতে হবে। কিন্তু বাংলাদেশ বিভিন্ন জায়গাতে অয়েল এক্সপ্লোরেশান করলে, তারা তাদের কাজকর্ম করে চলে গেল, আমরা কেন্দ্রীয় সরকারের কাছে কিছুই জানতে পারলাম না, সেখানে তেল পাওয়া গেল কি না, সেখানে গ্যাস পাওয়া গেল কি না। আমরা কনজার্ভ করার নীতির কথা বলছি, কিন্তু আমাদের এখানে

তেলের ব্যাপারে ভালো করে অনুসন্ধান করছি না। এ আমরা কোন দেশে বাস করি, আমাদের দেশে একটা ফেডারেল স্ট্রাকচার আছে বলে আমি মনে করি। ওরা এখানে গণতন্ত্র দেখাচ্ছেন, সোভিয়েত ইউনিয়ন দেখাচ্ছে, এগুলো সব সেন্টিমেন্টের ব্যাপার। আজকে আমাদের দেশে তো ইউনিটারী গর্ভণমেন্ট নয়, একটা ফেডারেল গভর্ণমেন্ট আছে তাহলে রাজ্য সরকারকে তো তাদের নিশ্চয় জানাবার দরকার আছে, যে এখানে কি সম্পদ পাওয়া যাচ্ছে, না যাচ্ছে। এ ব্যাপারে আমরা কেন্দ্রীয় সরকারের কাছে জানতে চাইছি। এদিকে আমরা দেখছি যে আমাদের উপকূলভাগে সেখানে নতুন নতুন দ্বীপ মাথাচড়া দিয়ে উঠছে। সেখানে সয়েল টেস্ট করে দেখা যাচ্ছে যে সেখানে তেল, গ্যাস ইত্যাদি আছে। এই সমস্ত জিনিসগুলো আমাদের পশ্চিমবাংলায় শিল্পে লাগানো যায় কিনা এটা আমাদের দেখতে হবে। এখানে ওরা কিছুক্ষণ আগে নগর উন্নয়নের ব্যাপারে পাঁচালী পাড়লেন। যদি সেই সব প্রাকৃতিক গ্যাস বা তেল উত্তোলন করা হয় এবং তার থেকে যদি আমরা রয়্যালটি পাই, তাহলে এই রাজ্যের মানুষের ভালো হবে। কাজেই লক্ষ্মীকান্ত দে, নির্মল দাস, কৃপাসিন্ধু সাহা ও শক্তিবল যে প্রস্তাব এখানে নিয়ে এসেছেন সেই প্রস্তাবকে আমি সমর্থন করছি এবং দাবি করছি কেন্দ্রীয় সরকার অবিলম্বে আমাদের রাজ্যকে জানান, যে তারা আমাদের এখানে কি কাজ করছেন না করছেন এবং এখানে একস্‌প্লোর করে কি পাওয়া যাচ্ছে না পাওয়া যাচ্ছে সেটা বলুন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার বলার কোন ইচ্ছা ছিল না, কিন্তু শেষ একটা কথা না বলে পারলাম না। এই ১৮৫ মোশান আনাটা আমাদের বার্ষিক একটা কাজ হয়ে গেছে। I am in doubt whether we are very serious about this motion or not ? This is my one question. প্রতি বছর আমরা এখানে একটা করে মোশান আনি এবং সেটা পাঠ করে ছেড়ে দিই। আমাদের সিরিয়াসনেসের প্রচন্ড অভাব। যদি সত্যিই আপনারা চাইতেন যে এটা আমাদের একটা প্রবলেম, এটা নিয়ে আলাদা করে একটা আলোচনা করার দরকার আছে। কিন্তু তা নয় শুধু নামকায়োস্তে একটা আলোচনা করলাম। আমাদের বিধানসভায় নন-অফিসিয়াল ডে একটা ফিক্সড্‌ করা আছে, তাই একটা কিছু দিতে হবে তাই এই মোশান যেন এখানে আনা হচ্ছে। We have discharged our duty. But this should not be the reason for total satisfaction. If you are really serious, let us be serious from all respects.

শুধু এই মোশান এনে এখানে বক্তৃতা দিয়ে কোন লাভ নেই। সত্যিই ও. এন. জি. সি-র বঞ্চনা আছে, কিনতু এই ব্যাপারটা ঠিক ১৮৫ মোশান এনে হবেনা। যদি আপনারা সত্যিই আপনাদের দায়িত্ব পালন করতে চান,তাহলে একসঙ্গে আলোচনা করে এটা ঠিক করতে হবে। পশ্চিমবাংলা বঞ্চিত হোক এটা আমরা কোনমতেই চাই না। এই বঞ্চনার বিরুদ্ধে আমাদের রুখে দাঁড়াতে হবে। কারণ পশ্চিমবাংলা আমাদের প্রথম, তারপর অন্য কথা। আসুন আমরা সকলে মিলে বসে সঠিকভাবে আলোচনা করি।

**শ্রী কৃপাসিন্ধু সাহা :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য সত্যবাপুলি মহাশয় যে কথা বললেন, এই মোশান আনাটা নাকি একটা বার্ষিক উৎসব হয়ে গেছে। আজকে চারটে প্রস্তাব এসেছে, তার মধ্যে আমাদের দুটো ছিল, আর ওদের দুটো ছিল। তাহলে উনি যে কথাটা বললেন সেই কথাটা কি ওনাদের ক্ষেত্রেও প্রযোজ্য না?

[5.10 - 5.17 p.m.]

**শ্রী লক্ষ্মী কান্ত দে :** মাননীয় ডেপুটি স্পীকার, স্যার, আমি প্রস্তাবটিকে সমর্থ করেছি। কারণ, যারা প্রস্তাবটি নিয়ে এসেছেন, আমিও তাদের মধ্যে একজন। কংগ্রেসকে আমি ধন্যবাদ জানাচ্ছি যে, সরাসরি ভাবে তারা কেউ বিরোধিতা করেন নি, অনেক কথা বলেছেন। আমি প্রথমেই বলে রাখি ঐক্যবদ্ধ হবার

কথা - কিন্তু আমি আগেই বলেছিলাম এই প্রস্তাবটি ঐক্যবদ্ধ হয়ে করা যায় - করা উচিতও। কারণ, এতে পশ্চিমবঙ্গ তথা ভারতবর্ষের স্বার্থ রক্ষিত হয়। দুর্ভাগ্য আমাদের, তখন হয়ত সমস্ত ব্যাপারটা আপনারা বোঝেন নি। হাউসে আসার পরে বুঝলেন যে, একে সমর্থন করা উচিৎ। যদি সমর্থন করেন তা হলে দেখবেন লেখার মধ্যে কোথাও কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে একটি কথা'ও লেখা নেই। তারা অনায়াসেই সমর্থন করতে পারেন এবং একই সঙ্গে দিল্লী পর্যন্ত আমাদের সাথে গিয়ে পেট্রোলিয়াম দপ্তরের মন্ত্রীর সঙ্গে কথা'ও বলতে পারেন। প্রস্তাবটি এই কারণে উৎথাপন করা হয়েছে - ডাঃ জয়নাল আবেদিন সাহেব ঠিকই বলেছেন - এখান ৩০ লক্ষ মেট্রিক টন পেট্রলিয়াম জাত দ্রব্য বাইরে থেকে আমদানি করতে হয়, দাম কম, সোভিয়েত রাশিয়ার যে অবস্থা-আমেরিকা কখন যে দাম বাড়িয়ে দেবে - একক ভাবে তৈরী না থাকলে ভারতবর্ষকে আপনারা বাঁচিয়ে রাখতে পারবেন না। যৌথ দায়িত্বে'ই করতে হবে। দ্বিতীয় প্রাশ্ন কেন করা হয়েছে - খালি আমরা না - আমি শুনলাম কংগ্রেসের কোন কোন সদস্য স্টেটমেন্ট দিয়ে বলেছেন ও. এন. জি. সি ঠিক কাজ করছে না। আমরা কেন প্রস্তাব এনেছি, সেটা বলছি। তার আগে এটুকু বলে রাখি যে, অনেক বৈজ্ঞানিক তথ্য দিয়ে বলেছেন মানসবাবুকে বলি, ভারতবর্ষের ব-দ্বীপ অঞ্চলে, যেটা গঙ্গার ঐদিক থেকে সমুদ্রের সঙ্গে জড়িত আছে, সেখানে যে পাললিক শিলার স্তর আছে তার মধ্যে জৈবিক পদার্থের পেট্রল আছে। এই পরিস্থিতির মধ্যে ও. এন. জি. সি. অন্য কথা বলছেন। কতকগুলি টামর্স আছে তাদের। যেমন বৈজ্ঞানিকরা মনে করছেন যে সমস্ত পাললিক শিলা তৈরী হয়েছে তার মধ্যে এটা থাকে। কিন্তু ও. এন. জি. সি. দূরে সরে যাচ্ছেন। তারা বলছেন তৃতীয় শ্রেণী ভুক্ত করা হোক। দ্বিতীয় শ্রেণী ভুক্ত করলে আমাদের বলার ছিল না। এখনো তারা সেটা করছেন না। পিছিয়ে দেবার চেষ্টা করা হচ্ছে পশ্চিমবাংলাকে। দক্ষিণ বঙ্গের ঐ অঞ্চল থেকে সুদূর মালদা পর্যন্ত একটা বিরাট ক্ষেত্র রয়েছে। একাধিক বৈজ্ঞানিক বলছেন গঙ্গার অববাহিকা অঞ্চল এমনকি বঙ্গোপসাগর পর্যন্ত এর অবস্থান রয়েছে। তথ্য আছে, আপনারা বলেন নি, অতএব তথ্য দিয়ে লাভ নেই। এই ব্যাপারে সমর্থন করলে বলার নেই কিছু। কে. সি. রায় থেকে শুরু করে বহু বৈজ্ঞানিকের নাম করতে পারি তথ্য দিয়ে এবং জিওলজিষ্ট যারা আছেন তারও বলছেন বারে বারে যে, পশ্চিমবাংলার মাটির তলায় বহুল পরিমানে তেল আছে। কিন্তু ও. এন. জি. সি. পরীক্ষা করে ৩ বছর ধরে বলছেন - কোথায় আছে? কেন এটা বলছেন - সেটা তারা একটু তদন্ত করে বলুন, এটা ভূতাত্বিক বিষয়। তারপর বহু রকমের পরীক্ষা করা হয় এবং বিভিন্ন দিক দিয়ে চেষ্টা কর হয়। তাতে দেখা যাচ্ছে ইয়েস হয়ে গেছ। এখন খোঁড়ার কাজটা ও. এন. জি. সি. করেন। সেই কাজটা সম্পূর্ণ হচ্ছে না। স্যার, আপনি শুনলে অবাক হয়ে যাবেন - কেন বলছি? ইতিমধ্যে ওরা ৩৭টি কূপ খনন করেছেন। তার মধ্যে ৯ টিতে তারা ৫ হাজার ফুট পর্যন্ত গেছেন। ৫ হাজার ফুটের তলায় না গেলে সত্যিকারে সেখানে তেল, গ্যাস পাওয়া যাবে কিনা বুঝতে পারা যায় না। ইতিমধ্যে আমরা দেখেছি বাংলাদেশ গ্যাসে স্বয়ম্ভর হয়ে গেছে। কয়লা চাইতে আসছে না। আমাদের পাশেই বাংলাদেশ। একই প্রক্রিয়ায় একই রকম ভাবে সেখানে'ও তৈরী হয়েছে প্রাকৃতিক সম্পদ। তাই এটা বিশেষ করে ভাবা দরকার। এটা যদি আমরা না করি তাহলে কোথায় গিয়ে দাঁড়াব? ৫ হাজার ফুটের নীচে আছে তেল। সেখান তার যাচ্ছে না। আর পিকিউলিয়ার ব্যাপার হচ্ছে এই যে, অন্যান্য জায়গায় ওদের যে হিসাব আছে সেই হিসাবে বলছি - ভারতবর্ষের অন্যান্য জায়গায় প্রতি ১০ হাজার স্কোয়ার কিলোমিটার নিয়ে ১২ টি কূপ খনন করে ওরা টেষ্ট করে। তৃতীয় শ্রেণীভুক্ত বলে ৩ টি কূপ খনন করছেন। স্যার, আপনি শুনলে অবাক হয়ে যাবেন যে, সোভিয়েতে কূপ খনন করে টেষ্ট করা হয় ৫০টির উপর, আমেরিকায় ৫০০টির মত এবং সেখান থেকে তেল আহরন্ করা হয়। আমি এই কথা বলতে চাই যে, ও. এন. জি. সি কাজ করছে না। সর্বশেষে আমি যে কথা বলতে চাই তা হল এই - আমরা খুব ভীত - ভীত এই কারণে যে, একটি টেষ্ট করতে গিয়ে দেখা গেল হঠাৎ পাইপ ফেটে গেল। কি কারণে জানি না, হঠাৎ দেখা গেল পাইপ ভেঙ্গে গেল। ও. এন. জি. সি. থেকে বলা হচ্ছে না। কোন ব্যবস্থা নেওয়া হচ্ছে না, পুরোটা খোঁড়া হচ্ছে

না, সেই ভাবে টেষ্ট করা হচ্ছে না।

একটি কম্পানী, আমি উল্লেখ করেছি - শাহ্মব্লাজার এ্যান্ড কম্পানী, ফ্রানসের, তাদের দিয়েছিলেন ভারতসরকার ১৪ ই ফেব্রুয়ারী ১৯৯১ সালে, সমস্ত পরীক্ষানিরীক্ষা করে তারা ১৫ই মার্চ বলেছেন ৫ হাজার ৪৩০ থেকে ৫ হাজার ৪৭০ - এই লেয়ারে প্রচুর পেট্রোল আছে বিরাট ক্ষেত্রে জুড়ে এবং তার পরিমানও বিরাট - ২৮.৫ ইউ. এস. বিলিয়ান মার্কিন টনস। এটা তুললে ভারতসরকারের উপকার হবে, তাদের বাইরে থেকে আমদানী করতে হবে না আবার অপর দিকে পশ্চিমবাংলারও উপকার হবে। আমি তাই চেয়েছিলাম এটা ঐক্যবদ্ধভাবে পাশ করতে। সেটা হ'লে খুব ভাল হ'ত। কারণ কেন্দ্রীয় পেট্রোলিয়াম মন্ত্রী এটা সমর্থন করছেন না। তাই আবার আমি বলছি, চলুন, আমরা একসঙ্গে যাই। পশ্চিমবাংলা এবং ভারতবর্ষের স্বার্থে এই পেট্রোলিয়াম অনুসন্ধানের কাজ যাতে এখানে যথাযথভাবে হয় তা করা হোক। এই বলে আমি আশা করছি, সবাই আমার প্রস্তাব সমর্থন করবেন।

The motion of Shri Lakshmi Kanta Dey that :

এই সভা গভীর উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছে যে, অভ্যন্তরীণ চাহিদা মেটাবার জন্য প্রতি বছর ভারত সরকারকে কয়েক কোটি টন পেট্রোলিয়াম বিদেশ থেকে আমদানী করতে হয় ;

এই সভা অবগত আছে যে — Sahlumberger & Company এবং ও এন জি সি-র প্রাক্তন সুপারিন্টেন্ডেন্ট জিওলজিষ্ট ও আরও অনেক ভূতাত্ত্বিকের মতে পশ্চিমবঙ্গের অববাহিকার ব-দ্বীপ অঞ্চলে প্রচুর পরিমাণে তেল ও প্রাকৃতিক গ্যাস সঞ্চিত আছে;

অতএব, এই সভা, সঠিক স্থানে, প্রয়োজনীয় গভীরতা পর্য্যন্ত ও প্রয়োজনীয় সংখ্যাক কূপ খনন ও এই সংক্রান্ত তথ্যাদি রাজ্য সরকারকে সরবরাহ করার জন্য রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে দাবী জানাচ্ছে was than put and agred to.

## ADJOURNMENT

The House was then adjourned at 5.17 p.m. till 12 noon on Monday, the 2nd Setpember, 1991 at the "Assembly House" Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly

## Assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Monday, the 2nd September, 1991 at 12.00 Noon.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the chair, 12 Ministers, 6 Ministers of State and 162 Members.

### Held Over Starred Questions

(to which oral answers were given)

**গ্রন্থাগার পরিচালন কমিটির নির্বাচন**

[12.00-12.10 P.M.]

*৮৯। (অনুমোদিত প্রশ্ন নং *৭৮২) **শ্রী সুরেন্দ্রনাথ মাঝি ও শ্রীভন্দু মাঝি :** শিক্ষা (গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ৩০-৬-১৯৯১ পর্যন্ত পশ্চিমবঙ্গে কতগুলি গ্রন্থাগারে গ্রন্থাগার পরিচালন কমিটির নির্বাচন হয়েছে; এবং

(খ) তন্মধ্যে, কতগুলি ক্ষেত্রে নির্বাচিত প্রতিনিধিদের হাতে দায়িত্ব দেওয়া হয়েছে ?

**শ্রী তপন রায় :** (ক) জেলান্তর থেকে (দার্জিলিং এবং পশ্চিমদিনাজপুর বাদে) প্রাপ্ত সংবাদ অনুসারে প্রায় ১২৮৭ টি গ্রন্থাগারে গ্রন্থাগার পরিচালন কমিটির নির্বাচন হয়েছে।

(খ) যতদুর জানা যায় ১০১৮ টির ক্ষেত্রে নির্বাচিত প্রতিনিধিরা দায়িত্ব গ্রহণ করেছেন।

**শ্রীসুরেন্দ্র নাথ মাঝি :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যেগুলি বাকি আছে সেগুলির নির্বাচন-এর দায়িত্ব কি সরকার গ্রহন করেছেন ?

**শ্রী তপন রায় :** এটার ক্ষেত্রে জেলাগত ভাবে একটা রিপোর্ট আছে। তাতে কোন কোন জায়গায় নির্বাচন হয়েছে এবং দায়িত্বভার নিয়েছে সেটা যদি জানতে চান আমি বলে দিচ্ছি - বর্ধমানে ২০১ - ২০০, বাঁকুড়া ১৩০ - ১২৮, বীরভূমে ১০৯ - ১০৯, নর্থ বেঙ্গলে ৩৮ -২৬, কুচবিহারে পাওয়া যায়নি, দার্জিলিংয়ে পাওয়া যায়নি, হাওড়ায় ২৩ - ২৩, হুগলীতে ৭০ - ১৭, জলপাইগুড়ি ১ -১; মালদহে ১৮ - ১৮, মেদিনীপুরে ১৬৯ - ১০০, মুর্শিদাবাদে ১২৯ -১০৭, নদিয়ায় ৯১ - ৯১, পুরুলিয়া ৬৯ - নিল, নর্থ ২৪ পরগনায় ১৯৬ - ১৯৬, সাউথ ২৪ পরগনায় ৪১ - ২, ওয়েষ্ট দিনাজপুরে পাওয়া যায়নি। এখানে একটা কথা বলা দরকার। এই নির্বাচনের ক্ষেত্রে লাইব্রেরী এ্যকটের ১৬(এ) ধারা অনুযায়ী কতকগুলি ক্রাইটেরিয়া আছে। যতক্ষণ পর্যন্ত ক্লিয়ারেন্স না পাওয়া যাচ্ছে ততক্ষণ পর্যন্ত সমস্যা থাকছে। কিছু লাইব্রেরীর নিজস্ব বিল্ডিং আছে,

কিছু কিছু রেন্টেড বা লীজ নিয়ে করছে, আবার কিছু কিছু ভেস্টেড ল্যান্ডের উপরে আছে। কাজেই ক্লিয়ারেন্স না আসা পর্যন্ত নির্বাচন করা অসুবিধা হচ্ছে। যেগুলি হয়েছে সেগুলির ব্যাপারে আমরা স্টেপ নিচ্ছি। তবে আওতার মধ্যে যদি আনা যায় তাহলে নির্বাচন করা যায়।

**শ্রী নটবর বাগদী :** মাননীয় মন্ত্রী মহাশয়, পুরুলিয়া জেলায় অনেক গুলি লাইব্রেরীর নির্বাচন হয়েছে কিন্তু এখানে দেখেছি তার কোন খবর নেই। আমার কাছে খবর আছে যে নির্বাচন হয়েছে। সেক্রেটারী এবং সভাপতি কর্মকর্তা নির্বাচিত হয়েছে। এই দেরীর কারণ জানাবেন কি ?

**শ্রী তপন রায় :** ঠিকই বলেছেন। এমন কিছু নির্বাচন হয়েছে যেখানে এখনও পর্যন্ত হ্যান্ড ওভার হয়নি, এই রকম রিপোর্ট আছে। যেহেতু সব রিপোর্ট এসে পৌছায়নি সেজন্য কমপ্লিট খবর দিতে পারছিনা। আপনি যেটা বললেন সেটা আমি খোঁজ খবর নেব।

**শ্রী নির্মল দাস :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কী, পশ্চিমবাংলায় যে সমস্ত গ্রন্থাগার পরিচালন কমিটির নির্বাচন পর্ব শেষ করেছেন, তাদের ক্ষেত্রে এবং যারা নির্বাচন করেননি বা করছেন না তাদের ক্ষেত্রে সরকারী অনুদান বা সুযোগ সুবিধার ক্ষেত্রে কোন আর্থিক ডিসক্রিমিনেশন -এর ব্যবস্থা আছে কী না ?

**শ্রী তপন রায় :** এটা ঠিক, আইনে নির্বাচনে না হওয়া পর্যান্ত দেওয়া যায় না। পাশাপাশি ক্ষেত্রে আমরা দেখছি লাইব্রেরী গ্রান্ট যাতে তাড়াতাড়ি পায়, সেই লাইব্রেরী যাতে চালাতে পারে, সেইজন্য সেইগুলো যাতে করে দেওয়া হয়, সেদিকে দেখছি।

**শ্রী শীশ মহম্মদ :** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কী যে এই বর্ত্তমান আর্থিক বছরে, লাইব্রেরী যে সমস্ত আছে, এর ব্যাতিরেকে নূতন লাইব্রেরী স্যাংশন করবার কোন পরিকল্পনা আছে কী না ?

**শ্রী তপন রায় :** মাননীয় সদস্য নিশ্চয়ই এটা জানেন, আমি বাজেট বক্তব্যে আগেই বলেছি প্রাথমিক সিদ্ধান্ত যেটা নিয়েছি, যেগুলো একজিসটিং আছে, সেই গুলোকে কনসলিডেট করতে চাইছি। নূতন লাইব্রেরী করার কোন পরিকল্পনা বর্ত্তমানে নেই। পরবর্ত্তীকালে দেখা যাবে।

**শ্রী ধীরেন্দ্র নাথ সেন :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কী, নির্বাচনের সময় সীমা কত এবং সময় সীমার মধ্যে নির্বাচন না হলে কী পদ্ধতি আপনারা গ্রহন করেন ?

**শ্রী তপন রায় :** যেহেতু গ্রন্থাগারে নির্বাচিত কমিটি আমরা প্রেফার করছি, নির্দিষ্ট সময় সীমা অনুযায়ী ১৬ এ ধারা অনুযায়ী লাইব্রেরীগুলোকে আনার চেষ্টা হচ্ছে। কারণ আমরা একটা গনতান্ত্রিক পদ্ধতির মধ্যে সব লাইব্রেরীগুলোকে আনার চেষ্টা করছি এবং নির্বাচিত প্রতিনিধিদের হাতে গ্রন্থাগারগুলোকে পরিচালনা করার দায়িত্ব দিতে চাইছি।

**শ্রী সুভাষ গোস্বামী :** মাননীয় মন্ত্রী মহাশয়, অনুগ্রহ করে জানাবেন কী রাজ্যে কতগুলো গ্রামীন গ্রন্থাগার এখন পর্যন্ত সভ্যপদ গ্রহণ করেছে ?

**শ্রী তপন রায় :** যেহেতু এই মুহূর্তে এই সংখ্যাটা আমার কাছে নেই, সেইজন্য বলছি পরে আমি এই সম্পর্কে জানিয়ে দেব। আপনি আমার কাছে লিখিতভাবে জানতে চাইবেন।

**শ্রী সুশীল বিশ্বাস :** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি, নদীয়া জেলার আনন্দ নগর তরুন পাঠাগার সহ জেলার ২৬টি গ্রন্থাগারে ৫ বছর যাবত সকল পদে নিয়োগ বন্ধ আছে, এই ব্যাপারে একটা স্থানীয় কাগজে বেরিয়েছে, এই সম্পর্কে আপনি কিছু চিন্তা ভাবনা করছেন কী

**শ্রী তপন রায় :** এর উত্তর আমি অবশ্য আগেই দিয়ে দিয়েছি। বেশ কিছু জায়গায় বাদ রয়েছে। নির্দিষ্ট সংখ্যা বলতে পারবো না। আমরা যেহেতু একটা আর্থিক বিশেষ অবস্থার মধ্যে কাজ করছি, যত তাড়াতাড়ি সম্ভব শূন্য পদগুলি পূরণ করা যায়, সেদিকে চেষ্টা করবো। সবটা পূরণ করা যাবে কী না তা বলতে পারি না।

**শ্রী ননী কর :** আপনি বোধ হয় জানেন উত্তর ২৪ পরগনায় এখনও পর্য্যন্ত যে লাইব্রেরী অথরিটির অফিস সেটা জেলা হেড কোয়ার্টার বারাসাতে যায়নি। এর ফলে গত দু তিন বছর ধরে যে সমস্ত লাইব্রেরীতে নির্বাচন হচ্ছে, কিন্তু গর্ভনমেন্ট নমিনি যাচ্ছে না, এই সম্পর্কে আপনার কাছে কোন খবর আছে ?

**শ্রী তপন রায় :** আমি নিজে ব্যক্তিগত ভাবে এই সম্পর্কে জানি। আমি নর্থ ২৪ পরগনার ডি.এল. অফিসে গিয়েছিলাম, তাদের সঙ্গে কথাবার্তা বলেছি। যেহেতু সদর হচ্ছে বারাসাত, সেখানে যাতে অফিসটা যায়, এই সম্পর্কে ব্যবস্থা নিচ্ছি। কারণ ষ্টেট সেন্ট্রাল লাইব্রেরীর সঙ্গে যারা যুক্ত, তাদের কাজের ক্ষেত্রে অসুবিধা হচ্ছে। আমরা এই ব্যবস্থা সম্পর্কে ওয়াকিবহাল আছি এবং এ ব্যাপারে ব্যবস্থা নেব, এ প্রতিশ্রুতি আমারা দিতে পারি।

## Settlement of Motor Accident Claims

***479.** (Admitted Question No. *71) **Shri Sobhandeb Chattopadhyay and Shri Saugata Roy :** Will the Minister-in-Charge of the Judicial Department be pleased to state :

(a) the number of pending Motor Accident claim cases as on the 30th June, 1991;

(b) the amount of claims involved these cases; and

(c) the steps taken /proposed to be taken to expedite settlement of these cases ?

[12.10-12.20 P.M.]

**Shri Abdul Kayum Molla,**

(a) 20,764

(b) Rs. 137,52,20,430 = 50p

(c) Efforts are being made by the concerned disstrict courts for spedy disposal of the pending Motor Accident Claim Cases.

Endeavours are also being made by the State Govt. to settle throuth compromise the M.A.C. cases pending in different district courts through Lok Adalat with the consent of the concerned parties.

**শ্রী সৌগত রায় :** স্যার, এটা একটা স্টুপেনডাস ব্যাপার। ২০,৭৬৪ জন লোক মোটর অ্যাকসিডেন্টে ক্ষতিগ্রস্থ হয়েছে। আমি মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করছি ৩০শে জুন, '৯০ থেকে ৩০শে জুন, '৯১-এর মধ্যে এক বছরে কতগুলি কেস লোক-আদালতের মাধ্যমে সেটেল করতে পেরেছেন ?

**শ্রী আবদুল কাইয়ুম মোল্লা ঃ** যখন থেকে লোক-আদালতে শুরু হয়েছে তখন থেকে, অর্থাৎ ১৯৮৬ সাল থেকে ১৯৯১ সালের মধ্যে ২,১৭৪ টি কেস - বাস,মটোর, লরি ইত্যাদির এ্যাকসিডেন্ট ক্লেম. কেস লোক-আদালতের মাধ্যমে সেটেল করা হয়েছে।

**শ্রী সৌগত রায় ঃ** মন্ত্রী বললেন প্রায় ৬ বছরে ২ হাজারের কিছু বেশী ক্লেম কেস সেটেল করেছেন। যেখানে ২০,০০০ কেস পেনডিং সেখানে ৬ বছরে যদি ২ হাজার হয়, তাহলে শুধু পেন্ডিং কেস গুলিই সেটেল করতে ৬০ বছর লাগবে। ইতিমধ্যে আরো কেস হবে। অতএব লোক-আদালত ছাড়াও শুধু মটোর এ্যাকসিডেন্ট ক্লেমস্ কোর্ট করার কথা মাননীয় মন্ত্রী মহাশয় ভাবছেন কি ?

**শ্রী আবদুল কাইয়ুম মোল্লা ঃ** আমরা বিভিন্ন ডিষ্ট্রিক্টে মটোর এ্যাকসিডেন্ট কেস করার জন্য কোর্টের সংখ্যা বাড়িয়েছি, সেপারেট কোর্ট বাড়িয়েছি। তাছাড়াও যত বেশী সংখ্যায় লোক-আদালত করা যায় তার জন্য আমরা চেষ্টা করছি। এ ছাড়া অন্য কোন পথ নেই।

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তী ঃ** ৮-১০ বছর ধরে মটোর এ্যাকসিডেন্ট ক্লেম কেস গুলি পেন্ডিং থাকার ফলে অসহায় মানুষদের অবস্থা আরো অসহায় হয়ে পড়ছে। চুঁচুড়া কোর্টে লোক-আদালত বসাবার ফলে এখন পর্যন্ত ক্ষতিগ্রস্থ মানুষদের কোন উপকার হয়েছে কি ? ক্ষতিগ্রস্থ মানুষেরা ক্ষতিপূরণের অর্থ-টর্থ কিছু পেয়েছে কি ?

**শ্রী আবদুল কাইয়ুম মোল্লা ঃ** চুঁচুড়ায় নিদির্ষ্টভাবে বলা নেই , আমরা হুগলীতে করেছি। নির্দিষ্টভাবে এর পরে চেষ্টা করবো হুগলীতে করার। চুঁচুড়াতে আলাদা করে করবার চেষ্টা হবে।

**শ্রী দীপক সেনগুপ্ত ঃ** আমার অতিরিক্ত প্রশ্ন , আপনি নিজেও স্বীকার করে নিয়েছেন যে এটা ঠিকই অত্যন্ত বিলম্বিত হয়েছে। জেলাভিত্তিক অন্য কোন পদ্ধতিতে না হোক, মোটর এ্যাকসিডেন্ট কেস জেলা ম্যাজিস্ট্রেটের মাধ্যম দিয়ে অন্তত প্রথমতঃ এ্যাডহক ফিনানসিয়াল রিলিফ দেওয়ার কথা চিন্তা করতে পারেন কি না ? প্রাথমিক স্তরে কোন মেজর এ্যাকসিডেন্ট যদি হয়ে যায় পরিবারগুলি অর্থনৈতিক দিক থেকে অধিকাংশক্ষেত্রে খুব খারাপ অবস্থার সম্মুখীন হয়। সুতরাং জেলা ম্যাজিস্ট্রেটের মাধ্যমে এ্যাড-হক ফিনানসিয়াল রিলিফের কথা চিন্তা করবেন কি না ?

**মিঃ স্পিকার ঃ** এটা ওনার দপ্তরের ব্যাপার নয়, ট্রান্সপোর্ট ডিপার্টমেন্টের ব্যাপার।

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন লোক-আদালতের মাধ্যমে প্রায় ২ হাজার কেস করেছেন। এই লোক-আদালত আরো বেশী করে বিভিন্ন জেলায় বসিয়ে কাজগুলি ত্বরান্বিত করা যায় কিনা সেই ব্যাপারে চিন্তা ভাবনা করছেন কি না ?

**শ্রী আবদুল কাইয়ুম মোল্লা ঃ** হ্যাঁ, এই বৎসর থেকে প্রতি মাসে বিভিন্ন জেলায় লোক-আদালত করার জন্য সিদ্ধান্ত নিয়েছি এবং তা করা হবে।

**মিঃ স্পিকার ঃ** একবার একটা প্রশ্ন উঠেছিল, জজসাহেব ক্লেমস ট্রাইবুনালে যিনি হলেন ওটার এ্যাপয়নমেন্ট হয় বাই নেম। সেই জজসাহেব যখন ট্রান্সফার হয়ে যান অন্য জজের এ্যাপয়েনমেন্ট হতে সময় লাগে। কারণ হাইকোর্টের অনুমোদন নিতে হয়। এর ফলে ১ বছর দেড় বছর সময় চলে যায়। একটা কোর্টের প্রোপোজ্যাল ছিল পারমানেন্ট কোর্টে এ্যাপয়নমেন্ট করা যেমন নাইন্থ কোর্ট, টেন্থ কোর্ট-এ যিনি জজ থাকবেন ঐ কোর্ট করবে। আপনি এইরকম কোন সংশোধন করেচিন কিন বাই নেম না করে বাইকোর্ট করা হবে ?

**শ্রী আবদুল কাইয়ুম মোল্লা ঃ** নির্দিষ্ট কোর্ট করার ব্যবস্থা করা হয়েছে বাইকোর্ট, নট বাই নেম।

**শ্রী নটবর বাগদী ঃ** কাগজে দেখলাম পারিবারিক আদালত গঠন করেছেন। বিচার করার ব্যাপরে এই পারিবারিক আদালতে কাদের নিয়োগ করবেন ?

**শ্রী আবদুল কাইয়ুম মোল্লা ঃ** পারিবারিক আদালত অন্য জিনিস হল। আইনে যেটা করা হয়েছে সেখানে জজ হবেন তিনি - এ্যডভোকেট যাঁর ৭ বছর প্রাকটিশ হয়েছে তাঁকে নেওয়া যেতে পারে বা ৭ বছর সার্ভিসে আছেন এমন মুনসেফকে নেওয়া যেতে পারে, রিটায়ার্ড জাজ যাঁর ৬২ বছর পার হয়নি তাঁকেও নেওয়া যেতে পারে।

**ডাঃ মোতাহার হোসেন ঃ** ৬ বছর কেস ডিসপোজ-আপ হয়েছে তাতে আর্থিক ক্ষতিপূরণ কত টাকা থেকে কত টাকা পর্যন্ত মিনিমাম এবং ম্যাকসিমাম দেওয়া হয়েছে ?

**শ্রী আবদুল কাইয়ুম মোল্লা ঃ** যাদের ক্ষতিপূরণ দিয়েছি - কমপ্রোমাইজ -এর মাধ্যমে হয়েছে। বিভিন্ন কেসে বিভিন্ন রকম ক্ষতিপূরণ দেওয়া হয়েছে।

**ডাঃ মোতাহার হোসেন ঃ** হায়েষ্ট এবং লোয়েষ্ট ক্ষতিপূরণটা জানতে চাইছি ?

**শ্রী আবদুল কাইয়ুম মোল্লা ঃ** নোটিশ দিলে পরে জানিয়ে দেব।

**গ্রাম সেবক**

*৪৮২। (অনুমোদিত প্রশ্ন নং *২০৫) **শ্রী শিবপ্রসাদ মালিকঃ** গ্রামীন উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) বর্তমানে রাজ্যে গ্রামসেবকের কতগুলি পদ শুন্য আছে ঃ এবং

(খ) তন্মধ্যে,

(১) হুগলী জেলায় কত ?

(২) গোঘাট থানায় কত ?

[12.20-12.30 P.M.]

**ডঃ সূর্য্যকান্ত মিশ্র ঃ**

(ক) মোট ২১০ টি পদ শূন্য আছে।

(খ) (১) ১৫ টি

(২) কোন পদ খালি নেই।

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি এই যে ২১০ টি গ্রামসেবকের পদ শূন্য আছে, এই পদগুলি পূরণের জন্য কি সের ভিত্তিতে ব্যবস্থা করছেন ?

**ডঃ সূর্যকান্ত মিশ্র ঃ** ২১০টির মধ্যে ১১৮ টি পূরণের দন্য জেলা শাসককে নির্দেশ দেওয়া হয়েছে, বাকি গুলি পূরণের জন্য ব্যবস্থা নেওয়া হচ্ছে।

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** এই পদগুলি কতদিনের মধ্যে পূরণ করা হবে ?

**ডঃ সূর্যকান্ত মিশ্র ঃ** এর মধ্যে দুটি মামলা বিবেচনাধীন আছে এবং সেজন্য সময় নির্দিষ্ট করে বলা মুশকিল। সেগুলি চূড়ান্ত রায় না বেরোন পর্য্যন্ত কয়েকটি পদ শূন্য রাখতে হবে, আদালতের সেই

রকম নির্দেশ আছে।

**শ্রী নির্মল দাস :** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন - এই ২১০ টি পদ খালি আছে, পশ্চিমবঙ্গে গ্রাম সেবক ট্রেনিং সেন্টার কয়টি আছে, তার মধ্যে এই ধরনের গ্রাম সেবক নিয়োগ পদ্ধতি চালু আছে, না, অন্য ভাবে গ্রাম সেবক নিয়োগ ব্যবস্থা আমাদের রাজ্যে আছে ?

**ডঃ সূর্যকান্ত মিশ্র :** গ্রাম সেবক নিয়োগ আমাদের এখানে এমপ্লয়মেন্ট্ এক্সচেঞ্জ থেকে নাম নিয়ে করা হয়, আমাদের যা রীতি আছে। তার জন্য মৌখিক বা লিখিত পরীক্ষার ভিত্তিতে প্যানেল সৃষ্টি করা হয়।

**শ্রী সাত্ত্বিক কুমার রায় :** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি যে গ্রাম সেবক রাখবেন বলছেন, তারজন্য ডি. এম. কে বলেছেন কি ? ফাইনান্স ডিপার্টমেন্টের ক্লিয়ারেন্স পেয়েছেন। আগে কিছুদিন এমবার্গো ছিল, সেগুলি কোন পদ্ধতিতে আটকাবেন ?

**ডঃ সূর্যকান্ত মিশ্র :** এই ২১০ টি পদ পূরণের জন্য কিছু আটকাবেনা।

**শ্রী সুভাষ গোস্বামী :** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে বলবেন, - বর্তমানে যারা কৃষি প্রযুক্তির সহায়ক, যাদের কে.পি.সি বলে গ্রাম সেবক বলতে কি তাদের বোঝাচ্ছে ?

**ডঃ সূর্যকান্ত মিশ্র :** না, তাদের বোঝায় না।

## Started Questions (to which oral answers were given)

## * 591 - Held over

### অধিগৃহীত জমির ক্ষতিপূরণ

***৫৯২। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৬৮) শ্রীমতী জয়শ্রী মিত্র :** ভূমি ও ভূমি রাজস্ব বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) বাঁকুড়া জেলার বড়জোড়া থানার শালী নদী পরিকল্পনার (ক্ষুদ্রসেচ) জন্য অধিগৃহীত জমির মালিকদের ক্ষতিপূরণ দেওয়া হয়েছে কি ঃ

(খ) দেওয়া হলে,

(১) কতজনকে এই ক্ষতিপূরণ দেওয়া হয়েছে,

(২) কতজনকে দেওয়া সম্ভব হয়নি, এবং

(গ) ৩১-৭-৯১ পর্যন্ত যাঁরা ক্ষতিপূরন পাননি কতদিনের মধ্যে ক্ষতিপূরণ দেওয়া সম্ভব হবে বলে আশা করা যায় ?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী :**

(ক) সকলকে দেওয়া হয় নি।

(খ) ১) ৪,৯৯১ জন।

২) প্রায় ৮,০০০ জন।

(গ) ৪০০ জনকে একমাসের মধ্যে ক্ষতিপূরণ দেওয়া হবে। ১৩০০ জনের ক্ষেত্রে সংশ্লিষ্ট কর্তৃপক্ষ,

অর্থাৎ একজিকিউটিভ ইঞ্জিনিয়ার, রাইট্ ব্যাঙ্ক, ইরিগেশন ডিভিশন সোনামুখীর কাছ থেকে টাকা পাওয়ার উপর ক্ষতিপূরণ দেওয়া নির্ভর করছে।

বাদবাকী ক্ষেত্রে নির্দিষ্ট তারিখ দেওয়া যাচ্ছেনা। কেননা সংশ্লিষ্ট কেসগুলি এখনও খতিয়ে দেখা শেষ হয় নি, এবং প্রাপকদের সংখ্যাও সঠিকভাবে নিরূপন করা সেজন্য সম্ভব হয় নি।

**শ্রীমতী জয়শ্রী মিত্র :** আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি যে, এদেরকে আগামী পূজার আগে ক্ষতিপূরণ দেওয়া যাবে কি না যারা এই জমি হারিয়েছে তাদের অধিকাংশই খুবই দরিদ্র কৃষক। তাই এদের এই ক্ষতিপূরণের ব্যাপারটা যাতে তাড়াতাড়ি দেওয়্যা যায় সেই ব্যাপারেতে কি ব্যবস্থা গ্রহন করছেন সেটা অনুগ্রহ করে জানানোর জন্য অনুরোধ করছি।

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী :** আগেই বলেছি ৪৯৫১ জনকে দেওয়া হয়েছে। যারা বাকি আছেন সেটা কি কি কারণে বাকি আছে সেটাও বলেছি। এটাও বলেছি যে, ৪০০ জনকে এক মাসের মধ্যে দেওয়া হবে। যাতে দ্রুত দেওয়া যায় তারজন্য অফিসাররা চেষ্টা করছেন। কিন্তু কতগুলো ডিফিকাল্টিজ থাকে যারজন্য দিতে দেরী হয়। কিছু আছে সেক্ষেত্রে টাকাটা জমা দিলেই দিতে পারবো।

**শ্রীমতী জয়শ্রী মিত্র :** ঐ যে ক্যানেলটা হয়েছে তারজন্য যে জমিটা অধিগ্রহণ করা হয়েছে তার পুরোটা ক্যানেলের জন্য ব্যবহার হচ্ছে না, পাশে ক্যানেল বরাবর কিছু জমি থেকে গেছে। ঐ জমিটা প্রথম দিকে কেউ ব্যবহার করেনি, কিন্তু এখন সেটা নিয়ে কিছু কিছু বিরোধ হচ্ছে। জমিটি কিন্তু সরকার অধিগৃহীত। এই ব্যাপারে কি ব্যবস্থা গ্রহণ করছেন ?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী :** যে প্রশ্ন করেছিলেন তার সবটার উত্তর দিয়েছি। এখন যেটা কাজে লাগানো হয়নি বলে বলছেন সেটা খোঁজ নেবো যে পর্যন্ত ব্যবহৃত হয়েছে সেটা ক্ষতিপূরণ সম্পর্কিত প্রশ্ন। এ-ব্যাপারে অরিজিনাল মালিককে সেটা খোঁজ নিতে হবে। এখানে অফেন্ নতুন প্রশ্ন তুললে হবে না। নির্দিষ্টভাবে নোটিশ দেবেন, খবর নিয়ে জানিয়ে দেবো।

**শ্রী প্রবোধ চন্দ্র পুরকায়েত :** এই ক্ষতিপুরণের টাকা যেটা নির্ধারন করেন, দেখা যায় সেটা বাজার মুল্য থেকে অনেক কম। এটা বাড়াবার ব্যাপারে চিন্তা করছেন কিনা ?

**শ্রী বিনয় কৃষ্ণ চৌধুরী :** এটা আবার অন্য প্রশ্ন। তারজন্য যে ব্যবস্থা আছে- নিয়ম হচ্ছে, কোন ল্যাণ্ড এ্যাকয়ার করতে গেলে সেটা ল্যান্ড এ্যাক্যুইজিসন এ্যাকট অনুযায়ী করতে হয়। কিন্তু ঐ এ্যাকটা আমাদের নয়, সেন্ট্রাল এ্যাকট। এবং তার নিয়ম হচ্ছে, ল্যান্ড অফ দি সিমিলার ডেসক্রিপশন - সেটা গত কয়েক বছর কিভাবে বিক্রি হয়েছে সেটা রেজিষ্ট্রি অফিস থেকে এ্যাভারেজ নিয়ে করতে হয়, কারণ কষ্টের ব্যাপারে একটা জুডিশিয়াল প্রসিডিওর আছে। এবং এ্যাপিলেট হচ্ছেন ডিভিশনাল কমিশনার। সেটা হবার পরই করা হয়। এটা আরবিট্রেরি আমাদের কোন অফিসার করেন না। তবে যদি পার্টি কনসার্ণ স্যাটিসফাইড না হন তাহলে তিনি সেকশন ৮০তে জজের কাছে এ্যাপিল করতে পারেন। এটা জেনে রাখুন।

### কোচবিহারে সার্বিক সাক্ষরতা প্রকল্প

***৫৯৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৯২) শ্রী বিমলকান্তি বসু :** মৌখিক উত্তরের প্রশ্নাবলীর তৃতীয় তালিকায় (৫-৮-৯১) প্রকাশিত প্রশ্ন নং *৯৩ (অনুমোদিত প্রশ্ন নং *৩৬৫)-এর উল্লেখে শিক্ষা (বয়স্ক ও প্রথা বর্হিভূত) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) সার্বিক সাক্ষরতা প্রকল্পে কোচবিহারজেলার অর্ন্তভুক্তি কবে কার্য্যকরী হয়েছে ঃ এবং

(খ) ৩১-৭-৯১ পর্য্যন্ত কত অর্থ উক্ত প্রকল্প রূপায়ন বাবদ বরাদ্দ ব্যয় করা হয়েছে ?

**শ্রীমতী অঞ্জু কর :**

(ক) জাতীয় সাক্ষরতা মিশন অথরিটি ১৯৯০ সনের ১৪ই ডিসেম্বরের সভায় প্রকল্পটি অনুমোদন করেন এবং ১৪ই ফেব্রুয়ারী, ১৯৯১ তারিখে প্রকল্পটি মঞ্জুর করেন কেন্দ্রীয় সরকার। পশ্চিমবঙ্গ সরকার ২৫-২-৯১ তারিখে প্রকল্পটির জন্য রাজ্য সরকারের দেয় অর্থ মঞ্জুর করেন।

(খ) ৩১-৭-৯১ পর্যন্ত মোট ২ কোটি ২৫ লক্ষ ৫ হাজার টাকা বরাদ্দ করা হয়েছে।

**শ্রী দীপক সেনগুপ্ত :** আমার অতিরিক্ত প্রশ্ন, ঐ তারিখ পর্যন্ত ব্যয় কত হয়েছে সেটা বলবেন কি ?

**শ্রীমতী অঞ্জু কর :** ব্যয়ের সঙ্গে সঙ্গে প্রশ্নটা আসে বটে, কিন্তু জানাচ্ছি যে, এই ভাবে ব্যয়ের হিসাব দেওয়া যায় না। পড়াবার জন্য বিভিন্ন শিক্ষা উপকরণের জন্য যা খরচ হয় সে সম্পর্কে একটা সময়ে ইউটিলাইজেসন সার্টিফিকেট চাওয়া হয়।

**চারাগাছ রোপন প্রকল্প**

***৫৯৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৬১) শ্রী সাত্ত্বিক রায় :** বন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) বীরভূমের চন্দ্রপুর অঞ্চলের অধীন মাধাইপুর এবং ঘাট দুর্লভপুরে গত তিন বৎসরে যে চারা গাছ রোপন করা হয়েছিল তার মধ্যে কতগুলি গাছ বেঁচে আছে ঃ এবং

(খ) উক্ত চারা রোপণ প্রকল্পে কত টাকা ব্যয়িত হয়েছে ?

[12.30-12.40 P.M.]

**ডাঃ অম্বরীশ মুখার্জী ঃ**

(ক) মাধাইপুর মৌজায় ৬৭,৫০০ চারাগাছ বেঁচে আছে। ঘাটদুর্লভপুর মৌজায় বৃক্ষরোপণ কর্মসূচী গ্রহণ করা হয়নি।

(খ) ব্যয়িত অর্থের পরিমান ২,১১,২০১ টাকা।

**শ্রী সাত্ত্বিক রায় ঃ** আপনি বলছেন ৬৭ হাজার ৫০০ টি চারাগাছ বেঁচে আছে। এই ৩ বছরে আপনার যে জঙ্গল হয়েছে, আপনি যে হিসাব দিয়েছেন - এই পরিসংখ্যান আমাদের কাছে এসেছে - এই গাছের আনুমানিক মূল্য কত হবে ?

**ডাঃ অম্বরীশ মুখার্জী ঃ** মাননীয় সদস্য যে প্রশ্ন করেছেন সেই ব্যাপারে অবগদিত জন্য জানাচ্ছি এই কমপ্লিকেটেড প্রসিডিয়োরের জন্য নোটিশ দরকার হবে। আমরা ইভ্যালুয়েট করেছি। এই ইভ্যালুয়েট করার ব্যাপারে অনেক গুলি ব্যাপার এসে যায়, দাম বেড়ে যাবে, মার্কেটের ব্যাপার আছে, অনেক গুলি ফ্যাকটার আছে।আপনার প্রশ্নের সঠিক উত্তর দেওয়া যাবে প্রোভাইডেড আই এ্যাম সার্ভড এ পার্টিকুলার নোটিশ ফর দ্যাট পার্টিকুলার নোটিশ দিতে হবে।

**শ্রী সাত্ত্বিক রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি উক্ত চারা গাছ লাগাতে যে খরচা হয়েছে সেটা পঞ্চায়েতের মাধ্যমে হয়েছে নাকি ডিপার্টমেন্টের মাধ্যমে হয়েছে ?

**ডাঃ অম্বরীশ মুখার্জী ঃ** পঞ্চায়েতের সহযোগীতা নেওয়া হয়েছে, সংশ্লিষ্ট ব্যাপারে সহযোগীতা নেওয়া হয়েছে, কিন্তু এটা আমরা করেছি। টোটাল খরচ হয়েছে ২,১১,২০১ টাকা।

**শ্রী নিতাই চন্দ্র আদক :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি পশ্চিমবাংলায় যে সমস্ত চারা গাছ বিভিন্ন জায়গায় লাগানো হচ্ছে এবং ডিপার্টমেন্ট থেকে গাছ লাগানো হচ্ছে এই ডিপার্টমেন্টের অধীনে বহু ক্যাজুয়াল কর্মী কাজ করছে। এই ব্যাপার নিয়ে প্রশ্ন উঠেছে তাদের আইডেনটি কার্ড দেওয়ার ব্যাপারে এবং তাদের পারমানেন্ট করার ব্যাপারে। এই ব্যাপারে যদি ব্যবস্থা না করা হয় গাছ রক্ষণের ক্ষেত্রে ক্ষতি হবে, এই সম্বন্ধে আপনি জানেন কি ?

**ডাঃ অম্বরীশ মুখার্জী :** এই ব্যাপারে আমাদের নিরন্তর বিবেচনাধীন আছে। ক্যাজুয়াল বা এই ধরনের কাজ যারা কাজ করে তাদের কি ভাবে কাজ দেওয়া যায় সেই গুলি আমরা সব সময় বিবেচনা করছি। সেই মত রিকাষ্ট করছি। আপনার অবগতির জন্য জানাচ্ছি আমাদের এই ব্যাপারে পঞ্চায়েত রয়েছে, ভলেনটারী অরগানাইজেশানকে সঙ্গে নিয়েছি। নুতন একটা টেকনোলজী, তার উপর দাঁড়িয়ে আমরা প্রোটেকশানের নুতন ব্যবস্থা নিয়েছি, সেটা আপনারা জানেন, সেটা হলো ফরেষ্ট প্রোটেকশান কমিটি করেছি। যারা ফ্রিন্‌জ এরিয়ায় থাকে , জঙ্গল এলাকায় বা জঙ্গলের প্রান্তদেশে বাস করে বিশেষ করে তফশিলী জাতি, উপজাতি, আদিবাসী এবং গরীব মানুষদের নিয়ে কমিটি গঠন করা হয়েছে এইগুলি রক্ষণাবেক্ষণ করার জন্য। তারা রক্ষণাবেক্ষন করছে, দিনরাত পাহারা দিচ্ছে অতন্দ্র প্রহরীর মতো। এর থেকে আমরা যে ম্যানডেজ পাবো সেটা ভাগ করে দেব যাতে তারা বেঁচে থাকতে পারে। এর থেকে আমরা যে টোটাল রেভিনিউ পাবো তার এক-চতুর্থাংশ দিয়ে দেব। কিন্তু রায় বেরিয়েছে যারা এই কাজ করতেন তাঁরা সেই কাজ করবেন। এটা একটা প্রকল্প যখন আমাদের বলা হয়েছিল যে আপনারা এটা ওয়াচ করুন - দু বছর, তিন বছর ওয়াচ করুন। তারপর সেটা হয়ত নেই। সেটা একটা নেওয়া হয়েছে। সেখানে ওয়াচ ছাড়া আর কিছু করবেন না। তৃতীয়তঃ এই ব্যাপারে আমরা কষ্ট বেনিফিট, হিসাব নিকাশের দিকে এগিয়ে যাচ্ছি। এটা ওয়ার্ক কালচার। শুধু ম্যানডেস করে দিলে কাজের কাজ কিছু হয় না এটা দেখা গেছে। আমরা ওয়ার্ক অডিটের ব্যবস্থা করেছি, মনিটারিংয়ের ব্যবস্থা করেছি। আমরা দেখছি কি করা যায়। আমাদের সহানুভূতি আছে। সাধ্য না থাকলেও কিছুটা সাধ আমাদের আছে।

**শ্রী নাসিরুদ্দিন খান :** এই প্রকল্পে কি কি গাছ আপনি লাগিয়েছেন, এবং তার মূল্য কত - গাছ প্রতি মূল্য কি এবং কি কি গাছ আপনি লাগিয়েছেন ?

**ডাঃ অম্বরীশ মুখার্জী :** এরজন্য তো অনেক বিশদ হিসাবপত্র দরকার, সেটা আমার কাছে এখুনি নেই। গাছ প্রতি মূল্যের হিসাব যদি আমাকে করতে হয় তাহলে বোধহয় বিগেষ্ট অব দি কম্পিউটারও পারবে না। তবে কি কি গাছ, সেটা আপনাকে পরে জানিয়ে দিতে পারবো।

**শ্রী নাসিরুদ্দিন খান :** কি কি গাছ লাগিয়েছেন - আম না কাঁঠাল গাছ লাগিয়েছেন তা বলতে পারবেন না ?

**ডাঃ অম্বরীশ মুখার্জী :** আমি তো আম, জাম, লিচু এইসব লাগিয়েছি। তবে পার্টিকুলার বলতে গেলে আমাকে হিসাব নিয়ে তবেই বলতে হবে।

**মিঃ স্পিকার :** খান সাহেব, মন্ত্রী মহাশয় বলছেন গাছ লাগিয়েছেন, আগাছা লাগান নি।

**ব্যবহারিক বয়স্ক শিক্ষা প্রকল্প**

***৫৯৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৭৯) শ্রী শান্তি রঞ্জন গাঙ্গুলী :** শিক্ষা (বয়স্ক শিক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) কলিকাতায় ব্যবহারিক বয়স্ক শিক্ষা প্রকল্পের অধীন কতগুলি -

(১) বয়স্কা মহিলা শিক্ষাকেন্দ্র

(২) জনশিক্ষা নিলয়ম কেন্দ্র

স্থাপিত হয়েছে ;

(খ) উক্ত কেন্দ্রগুলির মধ্যে বর্তমানে কতগুলি -

(১) বয়স্কা মহিলা শিক্ষাকেন্দ্র ও

(২) জনশিক্ষা নিলয়ম কেন্দ্র

চালু রয়েছে ; এবং

(গ) অবশিষ্ট প্রকল্পগুলি চালু করার কোন পরিকল্পনা সরকারের আছে কি না ?

**শ্রীমতী অঞ্জু কর :**

বিগত পর্যায়ে ২৭৯ টি স্থাপিত হয়েছিল।

৩০ টি স্থাপিত হয়েছিল।

বর্তমানে কোন মহিলা শিক্ষাকেন্দ্র চালু নাই।

২৯ টি জনশিক্ষা নিলয়ম বর্তমানে চালু আছে।

ভারত সরকার ব্যবহারিক সাক্ষরতা প্রকল্পগুলি পুর্নগঠন করার সিদ্ধান্ত নিয়েছেন এবং পুর্নগঠন না হওয়া পর্যন্ত সমস্ত ব্যবহারিক সাক্ষরতা প্রকল্পগুলি বন্ধ রাখতে নির্দেশ দিয়েছেন। এই নির্দেশের পরিপ্রেক্ষিতে কলিকাতা মহিলা ব্যবহারিক সাক্ষরতা প্রকল্পটিও বন্ধ রাখা হয়েছে।

ভারত সরকার প্রেরিত ব্যবহারিক সাক্ষরতা প্রকল্পের পুর্নগঠন কর্মসূচীটি রাজ্য সরকারের বিবেচনাধীন আছে। একজন স্বেচ্ছাসেবী প্রেরক কাজ ছেড়ে দেওয়ায় একটি জনশিক্ষা নিলয়ম বন্ধ আছে। সেটি খোলার ব্যবস্থা নেওয়া হচ্ছে।

**শ্রী সুব্রত মুখার্জী :** মাননীয়া মন্ত্রী মহোদয়া জানাবেন কি যে, এই যে কয়েকটি প্রকল্পের কথা আপনি বলছেন , এই প্রকল্পে কেন্দ্রীয় সরকারের কোন অনুদান আছে কি না, এবং থাকলে তা কত ?

**শ্রীমতী অঞ্জু কর :** কেন্দ্রীয় সরকারের অনুদান এতে আছে। এই ব্যাপারে নির্দিষ্ট প্রশ্ন করলে আপনাকে জানিয়ে দেব।

**শ্রী নির্মল দাস :** মন্ত্রী মহোদয়া জানাবেন কি, পশ্চিমবঙ্গে সাক্ষরতার অভিযান চলছে, নিরক্ষরতার বিরুদ্ধে অভিযান চলছে; সেই ক্ষেত্রে বয়স্ক শিক্ষাকেন্দ্র এবং জনশিক্ষা নিলয়ম কেন্দ্রের মাধ্যমে এই রাজ্যের কতজন নিরক্ষর বয়স্ক মহিলাকে সাক্ষরতাসম্পন্ন করা হয়েছে, এবং আগামী দিনে এর লক্ষ্যমাত্রা কতটা ?

[12.40-12.50 P.M.]

**শ্রীমতী অঞ্জু কর :** মাননীয় সদস্যের অবগতির জন্য জানাচ্ছি যে দুটি প্রকল্প যথা বয়স্ক স্বাক্ষরতা কর্মসূচী এবং জনশিক্ষা নিগম কর্মসূচী সম্পূর্ণ আলাদা। কাজেই দুটি প্রকল্পের অনুযায়ী কত নিরক্ষরতার সঠিক হিসাব দেওয়ার জন্য অনুগ্রহ করে আলাদা করে প্রশ্ন করবেন এবং নির্দিষ্ট প্রশ্নের উত্তর জানিয়ে দেবো।

**শ্রী রবীন্দ্র নাথ মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়া জানাবেন কি, এই যে স্বাক্ষরতা জ্ঞান করা চলছে এবং কয়েকটি জেলাতে ইতিমধ্যেই এই সাক্ষরতা কর্মসূচীতে সফলতা লাফ করেছেন, এটা সামগ্রিক রাজ্যের ক্ষেত্রে যতদ্রুত সফল সাক্ষর জ্ঞান করা যাবে তখন এই প্রকল্পের কোন গুরুত্ব থাকবে কিনা এবং প্রকল্পটি থাকবে কি না জানাবেন কি ?

**শ্রীমতী অঞ্জু কর ঃ** আমাদের এই রাজ্যে ৭টি জেলাতে এই সার্বিক প্রকল্পের কাজ চলছে। আমরা এই বছরে আরো কয়েকটি জেলাকে এই কর্মসূচীর অন্তর্ভুক্ত করার পরিকল্পনা গ্রহণ করেছি। এই সার্বিক সাক্ষরতা কর্মসূচী শেষ হয়ে গেল আমরা সাক্ষরতা কর্মসূচীর মধ্যে দিয়ে কর্মসূচীকে চালিয়ে যেতে হবে। কারণ সাক্ষর মানে শুধুমাত্র নাম সই সাক্ষর করতে পারলাম এইটুকু মধ্যে কর্মসুচীকে সীমাবদ্ধ রাখবো না। মানুষের জীবনে বাঁচতে শুধু মাত্র সাক্ষরতা অর্জনের মধ্যে সীমাবদ্ধ থাকলে চলবে না। এই সাক্ষরতা অর্জনের মধ্যে দিয়ে তাকে সঠিক মানুষ হিসাবে গণ্য হতে হবে এবং সব ব্যাপারে সচেতন মানুষ হতে হবে এবং তারজন্যই সাক্ষরতা কর্মসূচী চলতে থাকবে।

### চন্দ্রপুর বিট অফিস

***৫৯৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৬২) শ্রী সাত্ত্বিক রায় ঃ** বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) বীরভূম জেলার চন্দ্রপুর বিট অফিসের অধীনে জঙ্গলের পরিমান কত ঃ

(খ) উক্ত বিট অফিসে কতজন কর্মচারী নিযুক্ত আছেন ঃ এবং

(গ) উক্ত কর্মচারীদের জন্য মাসিক কত টাকা বেতন বাবদ বরাদ্দ করা আছে ?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ**

(ক) নথীভুক্ত জঙ্গলের পরিমান ২৫৭২.৫৩ একর।

(খ) ৬ জন।

(গ) ১১,০০০ টাকা।

**শ্রী সাত্ত্বিক রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই যে চন্দ্রপুরা বিট অফিসের অধীনে জঙ্গল এরিয়ার কথা বললেন তাতে গত ৫ বছরে এই জঙ্গল হতে সরকারের কত টাকা আয় হয়েছে ?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** এটা নির্দিষ্টভাবে বলতে পারবো না।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, যদি এটা এই প্রশ্নের সঙ্গে মিলবে না তবুও মাননীয় মন্ত্রীকে বলে রাখি যে, ফরেষ্ট ডিপার্টমেন্টের প্রায় ৫০ হাজার কাঠ পাথরপ্রতিমা থেকে পাচার হচ্ছে, ডি.এফ ও এরজন্য কোন এ্যকশন নেয়নি। ৫০ হাজার কাঠ ছেড়ে দেবার চেষ্টা চলছে। এরফলে বিট হাউস এফেক্টিভ হয়ে পড়ছে। এর মধ্যে ডি.এফ ও জড়িত আছে। আমি আপনাকে জানাচ্ছি যে, এই কাঠ খুব গুরুত্বপূর্ণ এবং ফোর পি সি এল নিয়মানুসারে দেখা যাচ্ছে ৫০ হাজার টাকা কাঠ পাচার হয়ে যাচ্ছে। আমি মনে করি অবিলম্বে স্টেপ নেওয়া দরকার এবং returned the property from whom seized এবং ডি.এফ.ও এর কেস স্টার্ট করুন।

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** সংবাদটির জন্য ধন্যবাদ এবং আমি সব ব্যাপারে পরীক্ষা-নিরীক্ষা করে ব্যবস্থা নিচ্ছি।

**শ্রী দীপক সেনগুপ্ত ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, চন্দ্রপুর বীট অফিসে যে জঙ্গল এরিয়া আছে, তাতে বেআইনি চোরাই কাঠ চলে যাচ্ছে, এরজন্য ফরেষ্ট ডিপার্টমেন্ট কত মামলা হয়েছে এবং ফরেষ্ট ডিপার্টমেন্টের কর্মচারীদের দিয়ে কত জমি বাজেয়াপ্ত হয়েছে ?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** প্রশ্নটা এখানে খুবই জটিল, কারণ বিটের এত ডিটেল্স হিসাব নেই। কিন্তু এক একটা জায়গা ধরে কত মামলা হল একটা বিটে, কারণ বিট হচ্ছে আমাদের ইউনিটের মাইক্রোলেভেল - সেটা বড় মুস্কিল বলা। তবে আমারা দেখছি তসর চাষ হচ্ছে। চুরির পরিমাণ সম্বন্ধে আমাদের কাছে যে রিপোর্ট আছে ৪০-৫০ হেক্টর সিগনিফিকান্ট গাছ লাগিয়েছি। এবারেও ১৫০ হেক্টরে অর্জুন গাছের বাগান হয়েছে। এই ব্যাপারে আমাদের প্রটেকশান আছে। হিউম্যান চেন, হিউম্যান আমব্রেলা আছে ওখানে চুরি হবে না, তবে আমি আপনাকে চিঠি লিখে ডিটেলসে জানিয়ে দেব।

**কোচবিহার বাস্তু জমি স্বত্ব প্রদান**

*৫৯৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৬২৬) **শ্রী বিমল কান্তি বসু ঃ** ভূমি ও ভূমি রাজস্ব বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ১৯৭৫ সালের বাস্তুজমি অধিগ্রহণ আইনবলে কত ব্যক্তিকে এ যাবৎ বাস্তু জমির স্বত্ব প্রদান সম্ভব হয়েছে ঃ

(খ) ১৯৭৭ সালের আগে ঐ সংখ্যা কত ছিল ঃ এবং

(গ) কোচবিহার জেলায় এ যাবৎ কত ব্যক্তি উপকৃত হয়েছেন ?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী ঃ**

(ক) ১৯৭৫ সালের ওয়েষ্ট বেঙ্গল অ্যাকুইজিসন অব্ হোমষ্টেড ল্যান্ড ফর অ্যাগ্রিকালচার লেবারারস্ আর্টিসানস অ্যান্ড ফেশারমেন অ্যাক্ট্ বলে ১৯৯১ সালের জুন মাস পর্যন্ত ২,৫১,১৮৯ জন ব্যক্তির স্বত্ব লিখন সম্ভব হয়েছে। এর মধ্যে ২,০৬,৭৩৭ জনকে ঐ সময় পর্যন্ত পাটা দেওয়া হয়েছে।

(খ) ১৯৭৭ সালের আগে এই আইন অনুযায়ী স্বত্বলিখন শুরু হয় নি।

(গ) ১৯৯১ সালের জুন মাস পর্যন্ত কোচবিহার জেলায় ১০৮২১ জন ব্যক্তির স্বত্ব লিপিবদ্ধ হয়েছে এবং তার মধ্যে ৬২৬৬ জনকে পাটা দেওয়া হয়েছে।

**শ্রী দীপক সেনগুপ্ত ঃ** এই যে বললেন কুচবিহারের সংখ্যা এর মধ্যে আপনার কাছে এস.সি., এস.টি. এবং জেনারেল কমিউনিটির কোন ব্রেক আপ আছে কিনা, যদি থাকে দয়া করে জানাবেন কি ?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী ঃ** এই আইনে সুবিধাপ্রাপ্ত ব্যক্তিদের মধ্যে বেশীর ভাগ তপশিলী জাতি ও উপজাতি শ্রেণী ভুক্ত । ওরা হচ্ছে ৪৮ হাজার ১৬৪ জন আর তপশিলী জাতি ভুক্ত হচ্ছে ১ লক্ষ ৫ হাজার ১৫৭ জন । দুটো এ্যাড করলে প্রায় দেড় লক্ষের বেশী হয়, দুই লক্ষের মধ্যে দেড় লক্ষ হচ্ছে ওরাই - এটা ম্যাকসিমাম। -

**শ্রী দেব নারায়ন চক্রবর্ত্তী ঃ** এই আইনে শহরাঞ্চলে যারা বাস করছেন তারা কোন সুযোগ সুবিধা পাচ্ছে কি পাচ্ছেন না, এ্যকুইজিশান অফ হোমস্টেড ল্যান্ড এর মধ্যে পড়ছে কি পড়ছে না ?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী ঃ** এটা শহরাঞ্চলের জন্য হয়, আমরা এটা দিই ৮ ডেসিম্যাল , শহরাঞ্চলে ৮ ডেসিম্যালের কয়েক লক্ষ টাকা দাম।

**শ্রী দেব নারায়ন চক্রবর্ত্তী ঃ** শহরাঞ্চলের অনেক জায়গায় জেলে আছেন তাদের জন্য আপনি কি ভাবছেন ?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী ঃ** আইন হচ্ছে এগ্রিকালচারাল লেবারার, আর্টিশান এবং ফিশারম্যান সেইজন্য এটা শহরের জন্য নয়।

**শ্রী নির্মল দাস ঃ** স্যার,১৯৭৫ সালে জরুরী অবস্থা ঘোষনার সময়ে প্রাক্তন মুখ্যমন্ত্রী সিদ্ধার্থ শঙ্কর রায় মহাশয় যিনি আমাদের বিরোধী দল নেতা তিনি ঘোষনা করেছিলেন যে পশ্চিমবাংলায় আর কোন বাস্তুহীন জমিহীন বা সাধারণ মানুষ থাকেন না। কিন্তু '৭৭ সালের পর থেকে কয়েক বছরে ভূমিহীন চাষী এখানে ভূমিসত্ত্ব পেয়েছেন, সেখানে মাননীয় সিদ্ধার্থ বাবু প্রাক্তন মুখ্যমন্ত্রী সেটা কি তা লুকিয়ে দেখান বা লোক ঠকানোর কথা বলেছেন না বাস্তব কথা ?

[12.50-1.00 P.M.]

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী ঃ** আমার প্রশ্নের জবাবে বলেছি, এখানেও আছে। ১৯৭৭ সালের আগে এই আইন অনুযায়ী অর্থাৎ ১৯৭৫ সালের যেটা বাস্তু জমিজমা আর যেটা অন্য জমি দেওয়া হয় সেটা হচ্ছে ল্যান্ড রিফর্মস অ্যাকটের সেকশান ৪৯ অনুযায়ী। সিলিং সারপ্লাস ল্যান্ড। চাষ করবার জন্য সেটা আলাদা। এটা হচ্ছে এই আইন, এর আগে শুরু হয়নি।

**শ্রী বীরেন ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় যে পরিসংখ্যান বলেছেন, কত বাস্তু রেকর্ড হয়েছে কিন্তু এর বাইরে এখনো অনেক বাস্তু রেকর্ড হতে বাকী আছে। যেগুলো বি.এল.আর.ও. অফিসে যোগাযোগ করা সত্ত্বেও ত্বরান্বিত হচ্ছে না, নানান কাজে টালবাহানা হচ্ছে। প্রকৃত যেগুলি বাস্তু রেকর্ড হওয়া উচিৎ তাতে বিলম্ব হচ্ছে। একে ত্বরান্বিত করবার কোন পরিকল্পনা আছে কি না ?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী ঃ** এটা এখনো শেষ হয়নি। পরিকল্পনা চলছে। যারা পাবার যোগ্য সেগুলি করে সেখানে হিসাব আছে। আপনাদেরও উচিৎ পঞ্চায়েত থেকে বিশেষ করে, ব্লক লেভেলে যাঁরা কর্মাধ্যক্ষ আছেন বন এবং ভূমিসংস্কারের তাদেরও উচিৎ এলাকায় যাঁরা বাদ আছেন তাদের তালিকা নেওয়া এবং যদি কোথাও টালবাহানা হয় তাহলে আমার কাছে লিষ্ট পাঠিয়ে দেবেন আমি জোর দেবো।

**শ্রী মোজাম্মেল হক ঃ** যে সমস্ত প্রান্তিক বা ক্ষুদ্রচাষী এবং মাঝারী চাষী তাঁদের জমি এই অর্থাৎ বাস্তুহীনদের অধিগ্রহন করে নেওয়া হয়েছে। এই সমস্ত মালিকদের সরকারপক্ষ থেকে ক্ষতিপূরণ দেবার কোনো ব্যবস্থা হচ্ছে কি না ? এবং হয়ে থাকলে কতজনকে দেওয়া হয়েছে ?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী ঃ** যে জবাব দিয়েছি তাতে এই প্রশ্ন ছিলো। আপনি এটা নুতন করে জানতে চাইলেন, আমি পরে সংবাদ এনে দেবো। কতজনকে দেওয়া হয়েছে, কতজন এস.সি., কতজন এস.টি.। তবে একটা কনডিসান আছে। এই যে জমিটা এইগুলিতে বাস করছেন নূতন করে তাতে কনডিশান হচ্ছে যে, ১৯৭৫ সালের আগে থাকছে এবং সেখানে এবং সেই জায়গাতে বাস করছে। চাষ করলে পর সেটা যদি সরকারের হয় তাহলে কোনো প্রশ্ন নেই। আর প্রাইভেট লোকেদের হলে পর গভর্ণমেন্ট কনসেশান দেবে। তবে অফ হ্যান্ড বলা যাবে না। গভর্ণমেন্ট ল্যান্ড, প্রাইভেট ল্যান্ড এইগুলি ব্রেক আপ করে দেবো। কাকে দেওয়া হয়েছে, কত দেওয়া হয়েছে, এইগুলি বলতে গেলে নুতন করে নোটিশ দেবেন।

**শ্রী সত্যরঞ্জন মাহাতো ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানালেন, কুচবিহার জেলায় ৬ হাজার ২৬৬ জন ব্যাক্তিকে পাট্টা দেওয়া হয়েছে। তাঁরা কি জমির দখল পেয়েছেন ?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী ঃ** আমি প্রশ্নের যে উত্তরটা দিয়েছিলাম তাতে বলা হয়েছে যে ২,৫১,১৮৯ জন ব্যক্তির স্বত্বলিখন সম্ভব হয়েছে এবং এর মধ্যে ২,০৬,৭৩৭ জনকে পাট্টা দেওয়া হয়েছে। তবে পাট্টা দেওয়ার পরও যারা সেই জায়গায় ঢুকতে পারছে না তারা আমাদের জানালে আমাদের তাদের সেই জায়গায় ঢুকিয়ে দেব।

**শ্রী ভুপেন্দ্র নাথ শেঠ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই যে ল্যান্ড লেস মানুষ যাদের পাট্টা দেওয়ার জন্য নির্ধারন করা হয়েছে এই সিলেকশানটা কারা করে ?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী ঃ** আইনটায় পরিস্কার ভাবে বলা আছে যে এ্যাগ্রিকালচারাল লেবারস্, অটিসানস্ অ্যান্ড ফিশারম্যান যারা তারা পাবে এবং এই ব্যাপারে একটা স্ট্যাটুইটারী বডি আছে তারাই এটা ঠিক করে । এখানে শুধু পঞ্চায়েতই ফাইনাল অথরিটি নয়, অফিসাররাও এগুলো দেখবে। সেকশান ৩৯ আইন অনুযায়ী যা হয়, সেই জমিগুলির আল্টিমেট অথরিটি সেখানকার জে.এল.আর.ও তারা সেগুলো এনকোয়ারী করে দেখবে, এনকোয়ারী করে দেখার পর সেটা ফাইনাল হবে।

## সার্বিক সাক্ষরতা প্রকল্পে দুর্নীতির অভিযোগ

*৫৯৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৯৩) **শ্রী বিমল কান্তি বসু ঃ** শিক্ষা (বয়স্ক শিক্ষা) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) কোচবিহার জেলার সার্বিক সাক্ষরতা প্রকল্প রূপায়নে শিক্ষা উপকরন সংঘের ক্ষেত্রে কোন দরপত্র আহ্বান করা হয়নি এরূপ অভিযোগ সরকারের কাছে এসেছে কি ঃ এবং

(খ) এসে থাকলে, ঐ ব্যাপারে দায়ী ব্যক্তিদের বিরুদ্ধে কি ব্যবস্থা নেওয়া হয়েছে - হচ্ছে ?

**শ্রীমতী অঞ্জু কর ঃ**

(ক) হ্যাঁ

(খ) অভিযোগ সম্পর্কে খোঁজ খবর নেওয়া হচ্ছে।

**শ্রী দীপক সেনগুপ্ত ঃ** মাননীয় মন্ত্রী মহোদয়া জানাবেন কি, শিক্ষা উপকরণ সংগ্রহের ক্ষেত্রে কোন দরপত্র আহ্বান করা হয় নি এবং এই দরপত্র আহ্বান না করে যে নিয়ম বর্হিভূত কাজ করা হয়েছে সে সম্পর্কে কোন ব্যবস্থা গ্রহণ করেছেন কি ?

**শ্রীমতী অঞ্জু কর ঃ** এই অভিযোগটা আমার কাছে এসেছে এবং এই অভিযোগ সম্পর্কে আমি খোঁজ খবর নিচ্ছি, পরে আপনাদের জানাব এখন আমি কিছু বলতে পারছি না।

**শ্রী দীপক সেনগুপ্ত ঃ** যদি দরপত্র আহ্বান করা না হয় থাকে তাহল এই দরপত্র বাতিল করা ও দোষীদের বিরুদ্ধে কঠোর ব্যবস্থা গ্রহণ করবার কোন প্রতিশ্রুতি আপনি দেবেন কি ?

**শ্রীমতী অঞ্জু কর ঃ** অভিযোগটা সম্পর্কে আমরা খোঁজ-খবর নিচ্ছি, যদি এই অভিযোগটা সঠিক হয়, তবে আমরা নিশ্চয় উপযুক্ত ব্যবস্থা নেব।

# Started Question ( to which answer was laid on the table)

## নতুন কয়লাখনি খনন

*৫৯৫। (অনুমোদিত প্রশ্ন নং *৬০১) **শ্রী লক্ষণ চন্দ্র শেঠ ঃ** ভূমি ও ভূমি রাজস্ব বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য যে জমি অধিগ্রহন সমস্যা থাকায় নুতন কয়লাখনি খনন করা যাচ্ছে না ঃ এবং

(খ) সত্য হলে, রাজ্য সরকার এই ব্যাপারে কি পদক্ষেপ নিয়েছেন ?

**ভূমি ও ভূমি রাজস্ব বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** Today, I have received four notices of Adjournment Motion. The first is from Shri Deba Prasad Sarkar on the subject of alleged molestation of a woman by an officer and few other police persons at Contai, Midnapore. The second is from Shri Sailaja Kumar Das and the third is from Shri Abdul Mannan, both an the subject of reported tense situation at Contai, Midnapore, following the firing of police over the agitating mass. The fourth is from Dr. Manas Bhunia on the subject of alleged disorder in the police administration in West Bengal.

Though the Minister is to make a statement on the 4th of this month relating to the issue on Kanthi and as the matter is of sufficient importance, I intend to admit the Adjournment Motions of Shri Deba Prasad Sarkar, Shri Sailaja Kumar Das and Shri Abdul Mannan.

[1.00-1.10 P.M.]

**শ্রী ননী কর ঃ** স্যার, আপনি এ্যাডজোর্নমেনট মোশান গ্রহণ করেছেন। স্যার, আপনার কাছে আমার বলার যে, ৩০ তারিখে এই বিষয়ে আলোচনা হয়েছে এবং তারপর এই বিষয় দিয়ে গভর্ণমেন্ট ৪ তারিখে ষ্টেটমেন্ট করবেন বলেছেন। এর পরেও ওরা এ্যাডজোর্নমেন্ট মোসান দিয়েছেন এবং সেদিন যারা এ্যাডজোর্নমেন্ট মোসান দিযেছিলেন, সেটা আপনি গ্রহণ করে নিয়েছিলেন। তারপরেও এ্যাডজোর্নমেন্ট দিচ্ছেন। স্যার, আমি এতে আপত্তি করছি। আইন অনুযায়ী আপনি হাউসের মত নিয়ে নিন। এটা গ্রহন করার ক্ষেত্রে আমি আপত্তি করছি।

**Mr. Speaker :** I now ask the Hon'ble Members, those who are in support of this Adjournment Motion, please stand up. (pause) I find that the number of Hon'ble Members who are in favour of this motion falls far short of the requisite number (30). As such the motion cannot be taken into consideration.

As regards the fourth adjournment motion, the Member will get oppertunity to raise the matter during discussion on the West Bengal Appropriation No.2 Bill today. Moreover, the Member may draw the attention of the Minister concerned through Calling Attention, Mention etc.

I, therefore, withhold my consent to this Motion.

The Member may, however, read out the text of the Motion as amended.

(NOISE)

Shri Subrata Mukherjee : স্যার, আপনি জেনেশুনেই এটা করলেন।

(At this stage some members of the Opposition rose to speak)

**Mr. Speaker :** No debates on it. You have lost your motion by voting of the Ruling party members.

**ডাঃ মানস ভুইঞ্যা** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরী সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয় আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতুবি রাখছে। বিষয়টি হল -

পশ্চিমবঙ্গের পুলিশ প্রশাসন সম্পূর্ণভাবে প্রশাসনিক নিয়ন্ত্রন হারিয়ে ফেলেছে। এক শ্রেণীর পুলিশ বেপরোয়া হয়ে সমস্ত নিয়ম কানুন ভেঙ্গে ফেলতে চাইছে। উচ্চ পর্যায়ের অফিসারদের কোন নির্দেশ তারা মানছেন না। কাঁথির ঘটনা, কলকাতার আদালতের ম্যাজিস্ট্রেট নিগ্রহ, তারই জলন্ত দৃষ্টান্ত স্বরূপ - সরকার নীরব-

## CALLING ATTENTION

Mr. Speaker : I have received three notices of Calling Attention, namely:-

1. Alleged sale of Mustered Seed by the Food Department in open market. : Shri Tapan Hore
2. Alleged assault on Doctors in Calcutta Medical College and Hospital on 1st September, 1991. : Dr. Manas Bhunia
3. Reported attempt by some political and non-political organisations to create dosorder in the State. : Shri Nirmal Das

I have selected the notice of Dr. Manas Bhunia on the subject of Alleged assault on Doctors in Calcutta Medical College and Hospital on 1st September, 1991.

The Minister-in-Charge may please make a statement to-day, if possible or give a date.

**Shri Probodh Chandra Sinha :** Sir, the statement will be made on 4th September, 1991.

**Mr. Speaker :** The Minister-in-Charge of Education (Higher) Department to make a statement on the reported problem faced by the students for admission in different colleges.

(Attention called by Shri Saugata Roy and Dr, Manas Bhunia on the 28th August, 1991)

**Shri Satyasadhan Chakraborty :** Sir, with your kind permission I like to make the following Statement :

In reply to the notice of calling attention by Shri S.R.Bapuli, Shri Saugata Roy, Shri Subrata Mukherjee ( No. 147). Notice Calling attention by Shri M. Bhunia dated 28.8.91 on 'Serious problem faced by the students for admission in the different colleges. Notice Calling attention by Shri Saugata Roy, dated 29.8.91 on problem of admission to undergraduate classes in different colleges and the classes resulting therefrom.

When the results of this year's Higher Secondary Examination were published on 8.8.91, results in respect of more than 10,000 candidates out of a total number of 2.88 lakh candidates appearing at the examination remained incomplete.

A statement in this regard was made on the floor of this House on 13.8.91 conveying the decision of the Govt. to get the matter enquired. Accordingly, Single-member Committee with Prof. Bhupesh Chandra Mukherjee, former Vice-Chancellor, Vidyasagar University, has been set up to make a thorough probe to ascertain the factors that accounted for the results remaining incomplete. The Committee has been asked to submit its report within two months.

Meanwhile the West Bengal Council of Higher Secondary Education having put in all eforts have been able to complete the results of major portion of the candidates with incomplete results. It is expected that the results still remaining incomplete will be finalised very soon.

The president, West Bengal Council of Higher Secondary Education has also issued appeals to the Vice-Chancellors of State Universities and the Director of Joint Entrance Examination, for Admission to Engineering and Medical Colleges to see that students whose results are being published late are not deprived of the opportunity of admission, proveded they are otherwise eligible. The above appeal has been endorded by the Minister-in-Charge of Higher Education. All Govt. Colleges have been requested to consider the above-mentioned students for admission.

The number of seats in different subjects in affiliated college ae fixed by the respective universities and the State Govt. has no control over the process of admission.

The State Govt. within its limited financial ability, has established 40 colleges in the last two 5-year Plans, mainly in the backward districts like Bankura, Jalpaiguri and Purulia. New subjects, streams and honours courses are opened every year to create more avenues of higher education for students all over the State.

The Government is aware of the problems in higher education. The Bhabatosh Datta Commission's report is nearly 10 years old and there has been large increase in the number of students at the Secondary and the Higher Secondary level in these years. The State Government has already set up an Education Commission to go into the different aspects of education in this State. The Government does not believevein ad-hoc or piecemeal solution of the problems and would like to give due care and consideration to the vital problems of education in the State.

**Mr. Speaker :** Yes, Mr. Siddhartha Shankar Ray, Leader of the Opposition, what is your submission ?

**Shri Siddhartha Shankar Ray :** Mr. Speaker, Sir, you have rejected our Adjournment Motion.

**Mr. Speaker :** I have not rejected. I admitted it - but you did not have the leave of the House.

**Shri Siddhartha Shankar Ray :** Sir, what is happening in 'Kanthi' is very serious. I have mentioned it earlier . Sir, you have quite rightly, if I may say so , very fairly pointed out that the number of members is not sufficient. So, it is our difficulty to raise the Adjournment Motion. Sir, a procession is coming towards Vidhan Sabha and the people are coming from all the districts. All the M.L.A's are budy to receive them. We have more than 30 members to-day. But unfortunately they are not in the house. In the past you were kind enough, maturd enough, and fair enough to allow and grant the adjournment motion even if you were not satisfied with the number. I would request you to-day also to be kind enough and good enough on this issue because what is happening in 'Kanthi' is extremely serious. All parties sat together to discuss the matter. The District Magistrate and the Minister could have known everything. The people of 'Kanthi' sat together and condemned the police action. Sir, I have told you how the girl was raped by the policeman and how the youngman was manhandled.

**Mr. Speaker :** Let us first discuss the admissibility of the motion and then discuss the merit of the case.

**Shri Siddhartha Shankar Ray :** Sir, all parties have condemned the police action. All parties have passed an unanimous resolution that Rs. 2 lakhs should be paid to the denendents of the two deceased persons who were killed by police fifing and Rs. 50,000/- should be paid to the injured persons. There should be and Executive Enquiry stated to be followed by Judicial Inquiry. This is the unanimous resolution passed by the CPI, CPM, Congress (I) and by Hon'ble Minister's party - by all the parties. All the parties have done it but there is no statement as yet from the Government. So, this is such a serious matter where we are all agreed to it. It is not with regard to that matter that such adjournment motion has been raised. In my respectful submission I say that this is a matter which requires an attitude different, an action different from others and which requires discussion because all the parties are involved. Mr. Speaker, Sir, you would be able to hear it from all the parties - how the police had behaved on that particular incident and in such a sad thing, you are quite right that I should not go into the facts right now. But the facts are so pitious, I feel it would make your eyes filled in tears. What had happened to the little girl ? Although the police have later on arrested that person after a lot of shouting there, the whole town intervened. When we went we found there was no person coming out the streets. It is an upheaval and it is a background of the upheaval, Sir. I say that leave should be granted to the adjournment motion. If the leave is not granted to this adjournment motion, then what is the use of an adjournment motion ? Sir, I ask you that very respectfully.

[1.10 - 1.20 P.M.]

**Mr. Speaker :** Please, please. When a party, Parliamentary party decides to move an adjournment motion, it is understood that he is aware that there is some requirements of rules and provisions of rules to back up the adjournment motion in th concerned hour.It is not a run of the Bill affair, like Mention, Zero Hour matters. Because if anybody objects to the admission of the adjournment motion, a leave of the House has to be obtained by 13 members standing up in support of the motion. If they do not have the support of 13 members then the motion does not have the leave of the House - that is the rule. I am sure that the Leader of the Opposition is aware of this provision in the rules and before filling the adjournment motion they must have been assured of this power that they would have to gather requisite strength to get the leaveof the House, they could file the motion then. If they were not sure about the strength in the

House then they could have come to the House and straightway say that we would like to discull the matter only. Earlier also by dropping the Question House, not in the form of Adjournment motion, we discussed adjournment motion matter in the House. If the matter so urgent, so important, they could have then requested for dropping of other business what we did it in the past. When you choose a particular form of debate known as 'Adjournment Motion' then the rules have to be complied with. Now that question has been raised. In the past I had been very lenient, very magnanimous and allowed the adjournment motion. I allowed it when nobody did protest. Now, one has objected to it. When the rule provides that if anybody objects then I have to get the leave of the House. This is not my power to overule that. A certain member has objected and the leave of the House has not been obtained. What can I do ? I am tied and bound by the rules. Their adjournment motion does not take leave of the House. As such I have not allowed it. There can be no further debate on this.

Now, Mention.

**শ্রী সিদ্ধার্থ শংকর রায় ঃ** মিঃ স্পিকার স্যার, আমরা বুঝে গেলাম যে ওরা যে রেজিলিউশন করেছে , ওটা লোক দেখানো। ওরা ওখানে ইউননিমাস রেজলিউশান করেছে, কিন্তু হাউজে তারা সমর্থন করছেন না। এটা জেনে নিলাম, এটা বুঝে নিলাম। সেই জন্য আজকে আমরা হাউজ ছেড়ে চলে যাচ্ছি এই অন্যায়ের প্রতিবাদে, আমরা এখানে থাকবো না।

...(noise)...

...(at this stage Congress(I) walked out of the Chamber)...

## MENTION

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমরা এ্যাডজোর্নমেন্ট মোশন এনেছিলাম, সেটা আপনি নাকচ করে দিয়েছেন। কিন্তু এই কথা নিঃসন্দেহ যে কাঁথিতে পুলিশের যে সমাজবিরোধী কার্য্য কলাপ, ক্রিমিন্যাল অফেন্স - শুধু নারী ধর্ষন নয়, প্রতিবাদ মুখর সাধারন নিরস্ত্র জনসাধারনের উপর যে ভাবে পুলিষ প্রতিহিংসা মূলক ভাবে লাঠি চালিয়েছে, টিয়ার গ্যাস চালিয়েছে, গুলি চালিয়েছে, নিরস্ত্র মানুষকে হতাহত করেছে, আমি বিশ্বাস করি কোন সুস্থ মানুষ, কোন রাজনৈতিক দল একে সমর্থন করতে পারে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কালকে এই নারকীয় সমাজ বিরোধী কার্য্যকলাপ, পুলিশের লাঠি চালনা, গুলি চালনা এই ব্যাপারে সরেজমিনে তদন্ত করতে গিয়েছিলাম এবং সেখানে যে দৃশ্য এবং অভিজ্ঞতা লাভ করে এসেছি, তা এই হাউজের অবগতির জন্য রাখা উচিত। প্রথমতঃ আমি মৃতের যারা আত্মীয় এবং যারা আহতের আত্মীয়, তাদের সঙ্গে দেখা করতে হাসপাতালে যাই। প্রথমতঃ হাসপাতালে যে দৃশ্য দেখে এসেছি তা অত্যন্ত মর্মান্তিক। এখন কাঁথি হাসপাতালে ভর্তি আছে রেজাউল, ক্লাস সিক্সের ছাত্র, তার অবস্থা অত্যন্ত ক্রিটিক্যাল, জঘন্য অবস্থায় রয়েছে, তার দেহ থেকে অপারেশন করে গুলি বার করা যায়নি, অজ্ঞান অবস্থায় রয়েছে। মনোজ মল্লিক, তার বাঁ থাইতে গুলি এফোঁড়-ওফোঁড় করে ভেদ করে গেছে। এই সব রোগীদের আত্মীয় স্বজনরা বললো, হাসপাতাল থেকে

তাদের ওষুধ, খাবার, ডায়েট দেওয়া হচ্ছেনা। এই সম্পর্কে আমি এমার্জেন্সি মেডিকেল অফিসার এস.কে. সাঁতরাকে জিজ্ঞাসা করেছিলাম, এই সব রোগীদের ডায়েট দিচ্ছেন না কেন ? উনি বললেন প্রভিশন নেই। আর একজন মর্মান্তিকভাবে আহত, তাকে কলকাতায় ট্রান্সফার করা হয়েছে। নিরপরাধ মানুষ চাল বিক্রি করে খায়, তার ছেলে হচ্ছে রেজাউল, মনোজ হচ্ছে দিন মজুরের ছেলে, আজকে তাদের ডায়েট যাতে দেওয়া হয়,ওষুধ যাতে দেওয়া হয় এবং সুচিকিৎসার জন্য দাবী করছি। আমি রাজীব দুবে এস.ডি.পি.ও. তাকে জিজ্ঞাসা করেছিলাম, এই রকম ঘটনা ঘটলো কেন, ফায়ারিং করলেন কেন ? এ.এস.আই.কে তো সাসপেন্ড করলেন, গ্রেপ্তার করলেন, কিন্তু এই সিদ্ধান্ত আগে নিলেন না কেন ? উনি তখন বললেন, আমাদের কতকগুলো প্রসিডিয়োর আছে।

(এই সময় মাইক অফ হয়)

**শ্রী ভূপেন শেঠ ঃ** (অনুপস্থিত)

**শ্রী সাত্ত্বিক রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয় আপনার মাধ্যমে মাননীয় ভূমি ও ভূমি রাজস্ব মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষন করছি। স্যার বীরভূমের রাজনগর থানায় কিছু জমি ভেষ্টেড হয়। সেই জমি ভেষ্ট হওয়ারপর, সেই জমি সরকার অধিগ্রহন করেন। সরকার অধিগ্রহন করার পর ঐ জমিটা '৬৯ সালে বিভিন্ন আদিবাসী এবং তপশীল গরীব চাষীদের মধ্যে বিতরন করা হয়। কিন্তু ঐ জমি নিয়ে জমির মালিক বেআইনী ভাবে হস্তান্তর করে।

[1.20-1.30 P.M.]

বেআইনীভাবে ভেষ্টেড জমি অন্য লোককে বিক্রি করে, হস্তান্তর করে এবং তারপর হাইকোর্টে কেস হয়, কিন্তু হাইকোর্ট কেস নাকচ করে দেয়। ভেষ্টেড জমি ২০ বছর ধরে প্রাক্তন জোতদার ভোগ-দখল করে চলেছে। যে সমস্ত গরীব আদিবাসী এবং তপশিলী জাতির মানুষদের মধ্য ঐ জমি বিলি করা হয়েছিল তারা ঐ জমির ভোগ-দখল থেকে বঞ্চিত হচ্ছে। ভূমি ও ভূমি রাজস্ব মন্ত্রী এখানে উপস্থিত আছেন, আমি বিষয়টির প্রতি তার দৃষ্টি আকর্ষন করছি। কোর্টের কাগজ-পত্রের জেরক্স তাঁর কাছে দিচ্ছি,তাতে তিনি দেখতে পাবেন যে কোর্টও বলছে ঐ জমি ভেষ্টেড জমি। সুতরাং অবিলম্বে জোতদারের দখল থেকে ঐ জমি উদ্ধার করে পাট্টাদারদের হাতে দেওয়া হোক।

**শ্রী মানবেন্দ্র মুখার্জী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই মাত্র একটা দৃশ্যের অবতারনা এখানে আমাদের প্রধান বিরোধী দল কংগ্রেস করলেন। কাঁথির ঘটনা নিয়ে তাঁরা সমস্বরে চিৎকার, চেঁচামেচি করে বেরিয়ে গেলেন। ওয়াক-আউট করে নিজেদের জানানটা যদিও গনতান্ত্রিক পদ্ধতির মধ্যে পড়ে তবুও গত দুদিন ধরে এই বিধানসভায় কাঁথির ঘটনা নিয়ে যা ঘটছে তারপরে কংগ্রেসের এই ভূমিকা একটা জিনিস প্রমান করে যে, কাঁথির আক্রান্ত মানুষদের প্রতি কোন প্রকৃত সহানুভূতির বদলে রাজনৈতিক ফয়দা তোলাই কংগ্রেসের একমাত্র উদ্দেশ্য । গত শুক্রবার কাঁথির ঘটনা নিয়ে এই বিধানসভায় উত্তেজিত পরিস্থিতির সৃষ্টি হয়েছিল। বিরোধী পক্ষের দাবী মেনে নিয়ে দুজন দায়িত্বশীল মন্ত্রী, পরিবহন মন্ত্রী এবং স্বাস্থ্য মন্ত্রী বিবৃতি দিয়েছিলেন। সর্বসম্মত আলোচনার পরিপ্রেক্ষিতে তাঁরা বিবৃতি দিয়ে বলেছিলেন যে, ৪ তারিখে সরকারের পক্ষথেকে কাঁথির ব্যাপারে স্টেটমেন্ট দেওয়া হবে। বিরোধী দলের মাননীয় নেতা শ্রী সিদ্ধার্থ শংকর রায় তাতে রাজি হন এবং টেবিল চাপড়ে তা সমর্থন করেন। যখন পরিবহন মন্ত্রী শ্যামল চক্রবর্তী বলেন এবং স্বাস্থ্য মন্ত্রী প্রশান্ত শূর বলেন যে, এ ব্যাপারে সরকার ৪ তারিখে বিবৃতি দেবেন এবং তারা যখন আরো বলেন যে, কাঁথির ঘটনায় জড়িত পুলিশ অফিসারকে গ্রেপ্তার করার নির্দেশ দেওয়া হয়েছে - এই সিদ্ধান্ত যখন তাঁরা ঘোষনা করেন - তখন বিরোধী দলের নেতা মাননীয় সিদ্ধার্থ শংকর রায় টেবিল চাপড়ে তা সমর্থন করেন। এবং তিনি একমত হন ৪ তারিখে স্টেটমেন্টের বিষয়ে। গত

শুক্রবার তিনি একমত হলেন যে, ৪ তারিখে গভর্নমেন্ট-এর স্টেটমেন্ট আসবে, আর আজকেই এখানে দাঁড়িয়ে এ্যাডজোর্নমেন্ট মোশন তুলে এখানে একটা নাটক করে বেরিয়ে গেলেন। এর মানে কি ? এই বিধানসভায় আমাদের বিরোধী দলের সংখ্যা মাইক্রোস্কোপ দিয়ে দেখতে হয়। এই বিধানসভায় তাঁদের বিরোধী দলের মর্যাদা দেবার জন্য তাঁদের দাবী উত্থাপন করতে হয়েছিল। আমাদের সরকার পক্ষ থেকে সব সময় যথেষ্ট গুরুত্ব দিয়ে তাঁদের মর্যাদাকে দেখা হয়। কিন্তু তাঁরা যদি এই আচরন করেন - শুক্রবারে এখানে একমত হবেন, সোমবারে আবার এখানে দাঁড়িয়ে সেবিষয়ে আলোচনা চাইবেন এবং আলোচনা না হলে ওয়াক-আউট করবেন - তাহলে একে রাজনৈতিক ভন্ডামি ছাড়া আর কিছু বলা যায় না। উপযুক্ত সংখ্যক সদস্যের অভাবে যেখানে তাঁদের মোশান তাঁরা তুলতে পারছেন না, সেখানে তাঁরা মোশান তোলার দাবীতে ওয়াক-আউট করছেন, এটা রাজনৈতিক ভন্ডামি ছাড়া আরকি ? আজকে এস.ইউ.সি দলের দেবপ্রসাদ সরকারও খুব চিতকার করছেন, অথচ উনিও শুক্রবার এখানে একমত হয়েছিলেন। (শ্রী দেবপ্রসাদ সরকার ঃ তখন আমি হাউসে ছিলাম না) ৪ তারিখে স্টেটমেন্ট দেওয়া হবে যখন, বলা হয়েছিল, তখন আপনি কোন প্রতিবাদ করেন নি। এখন বলছেন আজকেই হাউসে আলোচনা করতে হবে। সর্ব-সম্মত সিদ্ধান্ত যখন গৃহীত হয় তখন কোন প্রতিবাদ জানিয়েছিলেন ? কাঁথিতে যখন সব রাজনৈতিক দলগুলি একসাথে মানুষের পাশে দাঁড়াতে যাচ্ছে তখন এই রকম রাজনৈতিক ভন্ডামির মধ্যে দিয়ে প্রমান হয়ে যাচ্ছে যে, কাঁথির আক্রান্ত মানুষের পক্ষে ওদের কোন দরদ নেই, একটা কুৎসিত ঘটনা থেকে কুৎসিত রাজনৈতিক মুনাফা তোলাই ওঁদের উদ্দেশ্য এবং সে উদ্দেশ্য নিয়েই ওঁরা আজকে ওয়াক-আউট করেছেন। এই বিধানসভায় নোট্ থাক যে, শুক্রবার কংগ্রেস এ বিষয়ে আমাদের সঙ্গে একমত হওয়া সত্ত্বেও আজকে ওঁরা এই কাজ করলেন, এখান থেকে বেরিয়ে গেলেন।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়,আমি আপনার মাধ্যমে সেচমন্ত্রী মহাশয়র দৃষ্টি আকর্ষন করছি। কোলাঘাট ব্লকে যেখানে থারমাল প্ল্যান্ট আছে সেই থারমাল প্ল্যান্টের কাছে ২ নম্বর ব্লক, পাঁশকুড়া ব্লক,সেই ব্লকে রূপনারায়ন নদীর সঙ্গে তেহাটী খাল আছে, বিরাট বড় খাল, ইরিগেশনের খাল। এই খালটি দীর্ঘদিন সংস্কারের অভাবে কোন কিছু কার্যকরী হচ্ছে না। ইরিগেশন দপ্তরের কাছে এর প্লান-প্রোগ্রাম সব কিছু জেলা-পরিষদ থেকে দেওয়া সত্ত্বেও সেটা কার্যকরী হয়নি। না হওয়ার ফলে - আমি ইরিগেশন মন্ত্রী মহাশয়কে দায়িত্ব নিয়ে বলতে পারি এখনই গেলে দেখতে পাওয়া যাবে কয়েক হাজার একর জমি আমন ধান নষ্ট হয়ে যায় - জল ছাড়া আর কিছু দেখা যায় না। জেলা পরিষদ থেকে সিদ্ধান্ত নেওয়া হল অথচ ইরিগেশন দপ্তর থেকে কোন কার্যকরী হয়নি। আমি আপনার মাধ্যমে সেচমন্ত্রী মহাশয়ের কাছে আবেদন করবো, অবিলম্বে যাতে এই প্রকল্পটি কার্যকরী করা হয়। এই ব্লকটি একেবারে থারমাল প্ল্যান্টের কাছাকাছি শুরু হয়েছে আর তমলুকের কাছে গিয়ে শেষ হয়েছে। এই বিস্তীর্ণ এলাকায় রূপনারায়নের সঙ্গে এই খালটি। এই খালটি সংস্কারের দাবী জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী লক্ষীরাম কিস্কু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার বিধানসভা এলাকায় কয়েকটি অঞ্চলে বনাঞ্চলে পরিপূর্ণ। যারফলে মানুষ যোগাযোগে আরো বিচ্ছিন্ন হয়ে পড়ে। বিভিন্ন সময় দেখা গেছে রাস্তাঘাট না থাকার ফলে অনেক সময় সেখানে মানুষকে মৃত্যু মুখে পড়তে হয়েছে। তাই আমি আপনার মাধ্যমে আপনার মাননীয় পূর্তমন্ত্রী মহাশয়ের কাছে দাবী করছি, ঐ বনাঞ্চল এলাকায় ধাতকা থেকে কুইলাপাল পর্যন্ত রাস্তাটিকে পাকা রোডের ব্যবস্থা করা হোক।

**শ্রী রঞ্জিত পাত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় কৃষিমন্ত্রী এবং মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি। আমার মেদিনীপুর জেলার সমগ্র তমলুক থানার ময়না, পাঁশকুড়া, মোহনপুর, রামনগর প্রভৃতি বহু থানা এলাকায় পান চাষ হয়। এই পানচাষীদের বাধ্য হয়ে ফড়েদের কাছে পান বিক্রি করতে হয় জলের দামে। অথচ কয়েক হাজার পানচাষী এই পান চাষ করে। আজকেরদিনে

এই পান একটি অর্থকরী ফসল। কয়েক হাজার ক্ষেত-মজুর এই পান চাষের সঙ্গে যুক্ত আছে, রুজি-রোজগার এর উপর নির্ভর করে। আমি সরকারের কাছে দাবী করছি যাতে সরকার এদের পান ন্যায্য দামে কেনেন। ফড়েদের কাছে গিয়ে যাতে সর্বসান্ত না হয়ে যায় তার ব্যবস্থা করতে হবে।এছাড়া এই পান আমাদের রাজ্যের বাইরে বহু জায়গায় পাঠাতে হয়। এই পান পাঠানোর ক্ষেত্রে রেলের যে ওয়াগনের প্রয়োজন হয় তা প্রয়োজনের তুলনায় অত্যন্ত কম। এর ফলে পান নষ্ট হয়ে যায়। আমি সেইজন্য মাননীয় কৃষিমন্ত্রী এবং মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি যাতে তাঁরা কেন্দ্রীয় রেলমন্ত্রীর সঙ্গে কথাবার্তা বলেন। পান চাষীদের জন্য প্রয়োজন মত যাতে ওয়াগন সাপ্লাই হয় পান চাষীরা যাতে সর্বনাশের হাত থেকে রক্ষা পায় এবং লাভজনক দামে যাতে পান বিক্রি করতে পারে এবং পান পাঠাতে পারে তার সুব্যবস্থা করার জন্য আমি মাননীয় মুখ্যমন্ত্রী এবং মাননীয় কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি।

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ভালই হল লেবার মিনিষ্টার এখানে আছেন। আমি একটি বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় লেবার মিনিষ্টার এবং তার সঙ্গে সঙ্গে পশ্চিমবঙ্গ সরকারর দৃষ্টি আকর্ষন করছি। আমি সমালোচনা করছি না, আবেদন করছি, আমি নিজে যেমন ২-৩ মাইল দূরে গিয়ে প্রইমারী স্কুলে পড়তে গেছি, কিন্তু বর্তমানে বামফ্রন্ট সরকার পশ্চিমবঙ্গে ক্ষমতায় আসার ফলে গ্রামে গ্রামে স্কুল হয়েছে। হাইস্কুল, জুনিয়ার হাইস্কুল এবং মাদ্রাসা হয়েছে। এরফলে শিক্ষিতের হার বৃদ্ধি পেয়েছে। বয়স্ক শিক্ষার হারও বৃদ্ধি পেয়েছে। সুতরাং আজকের দিনে অধিকাংশ মানুষ শিক্ষিত হওয়ার ফলে বেকারত্বের জ্বালাও বেড়ে গেছে। আমাদের সরকারী ক্ষেত্রে চাকরী দেওয়ার প্রভিসন হয়েছে, এটা গর্ভমেন্টের পলিসি ম্যাটার। আমি আবেদন করছি।

[1.30-1.40 P.M.]

এই সরকার চাকুরীর ক্ষেত্রে যেমন ৩০-৩৫ বছর করেছেন, প্রাইমারী স্কুলে ৩৫-৪০ করা আছে, আমরা চাকুরী দিতে পারছি না, অথচ এজ লিমিট করছি, তাই আমি সরকারের কারছে আবেদন করব যে এই এজ লিমিটটা তুলে দিন। ৫৮, ৬০ বা ৫০ যাইহোক না কেন একটা মানুষ তো ৮ বছর চাকরি করতে পারবে। বেকারদের কথা বিবেচনা করে এটা তুলে দিলে আমার মনে হয় কিছু বেকার সমস্যার সমাধান হবে এবং বেকারত্বের হাত থেকে দেশকে বাঁচান যাবে।

**শ্রী সত্যরঞ্জন মাহাতো ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে তথ্য ও সংস্কৃতি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষন করতে চাই এবং সেই সঙ্গে কেন্দ্রীয় তথ্য ও সংস্কৃতি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষন করতে চাই। আমাদের পুরুলিয়ার একটি টি.ভি রিলে সেন্টার অযোধ্যায় হওয়া দরকার। কারন হচ্ছে যে, ১৯৫৬ সালের আগে ওটা বিহারের অর্ন্তভুক্ত ছিল এবং সেজন্য বিহার রাজ্য আমাদের হিন্দী শিখতে বাধ্য করত। এখন পশ্চিমবঙ্গের অর্ন্তভুক্ত হওয়া সত্ত্বেও টি.ভি রিলে সেন্টারে আমরা শুধু হিন্দীই দেখতে পাচ্ছি। আমাদের বাংলার অনুষ্ঠান কিছু দেখা যায় না। যাতে আমরা বাংলা অনুষ্ঠান দেখতে পারি সেই ব্যাপারে আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষন করছি।

**শ্রী সুশীল বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, শিয়ালদহ পূর্ব রেলের একটি বিষয়ে আমি মাননীয় রেল মন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি। এই রেল লাইনটি রাণঘাট থেকে গেদে পর্য্যন্ত এবং এ ব্যাপারে আগে দীর্ঘদিন ধরে বিভিন্ন মাননীয় বিধায়করা এই বিষয়ে প্রস্তাব তুলেছিলেন, কিন্তু তা কার্য্যকরী হয় নি। এখন বিষয়টি হচ্ছে যে ঐ লাইনের গাড়ীগুলি অত্যন্ত খারাপ, বসার জায়গা নেই প্রথম শ্রেনীও নেই। ওনারা চলে গেলেন, থাকলে ভাল হোত, ওঁদের রেল মন্ত্রীকে জানাতে পারতেন। কারন অনেক লাইন তুলে দেওয়া হচ্ছে। আলো নেই, পাখা নেই, কোন ল্যাট্রিন অবধি নেই। কাজেই ঐ লাইনটিতে অবিলম্বে বৈদ্যুতিকরন, এবং ভেন্ডারে একটা সিট, বসার জায়গা যেন দেওয়া হয়। সেজন্য আমাদের পক্ষ থেকে কেন্দ্রীয়

সরকারের রেল মন্ত্রকের দৃষ্টি আকর্ষন করছি।

**শ্রী ধীরেন্দ্র নাথ সেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটি নৃশংষ ঘটনার প্রতি মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি। একজন বেকার যুবককে চাকরি দেবার নামে প্রলোভিত করে আমাদের বীরভূম জেলার দুনিগ্রামের নাম শেখ মুরাদ - তাকে ৯.৩.৯১ তারিখে অপহরন করা হয়। তারপর তার চোখ উপড়ে নেওয়া হয়। ৩ মাস পরে সেই যুবক ঘরে ফিরে গিয়ে আমাদের ঘটনাটি জানান। ঘটনাটি বেলুড়ে ডব্লিউ বি.পি.সি.এলে ঘটেছে এবং সেই লোকের নাম হচ্ছে নূর হাসান মির্জা। একটা দুষ্ট চক্র এই ব্যাপারে কাজ করে চলেছে, তারা এই রকম চোখের ব্যবসা করছে। ব্যাপারটি সরকারকে দেখার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী শিশির কুমার সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটি জরুরী এবং গুরুত্বপূর্ন বিষয়ে সরকারের দৃষ্টি আকর্ষন করছি। মুর্শিদাবাদ জেলায় স্বল্প বৃষ্টি এবং প্রথম দিকে বৃষ্টি হলেও বর্তমানে অনাবৃষ্টি চলছে। যে সব এলাকায় পাট হয়েছে জলের অভাবে পাট পচানো সম্ভব হচ্ছে না, সেজন্য চাষীরা এখনও পাট কাটতে সাহস করছেনা। নবগ্রাম, খড়গ্রাম, ও সাগরদিঘী এই সব এলাকায় আবাদী জমিতে ৭০ পারসেন্ট চাষ হয়েছে, ৩০ পারসেন্ট বাদ গেছে, তার মধ্যে আবার ৩০ পারসেন্ট নষ্ট হয়ে গেছে। সেজন্য অবিলম্বে ওখানে সেচের জন্য আর.এল.আই. ক্যানেল, সাবমারসিবল মিনি ডিপ ইত্যাদি করা না যায় তাহলে সব নষ্ট হয়ে যাবে। আর এই সঙ্গে অবিলম্বে ক্ষেত মজুরদের কাজের দাবীতে আমি মাননীয় মন্ত্রী এবং সরকারের দৃষ্টি আকর্ষন করছি।

**শ্রী পদ্ম নিধি ধর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মন্ত্রী সভার দৃষ্টি আকর্ষন করছি একটি গুরুত্বপূর্ন বিষয়ে। ডোমজুর, বেলুড় সংলগ্ন যে নিসকো কারখানাটি আছে সেটা ১৯৮৪ সালে সরকার অধিগ্রহন করেছেন। বর্তমানে এই কারখানাটি কিছু পুঁজির দরকার। সরকার যদি সেই টাকাটা দিতে পারতেন তাহলে ওদের যে ১৫০ একর জমি আছে - গত ১৮ তারিখে মন্ত্রী গৌতম দেব অফিসারদের নিয়ে গিয়ে সেটা আবাসন করবার জন্য দেখে এসেছেন। যে পরিমান জমি আছে, সেখানে যদি একটা ইন্ডাষ্ট্রিয়াল কমপ্লেক্স হয় এবং সেই টাকা যদি ইস্কো কারখানাকে দেওয়া হয় তাহলে সব দিক থেকেই উপকার হতে পারে। এই ব্যাপারটা আমি আপনার মাধ্যমে মাননীয় শিল্পমন্ত্রীর দৃষ্টিতে আনছি।

**ডঃ নির্মল সিংহ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মগরাহাট থানার মোহনপুর গ্রামে একটা উপস্বাস্থ্যকেন্দ্র ২১ লক্ষ টাকা দিয়ে নির্মিত হয়েছে, ঘরবাড়ি তৈরী হয়ে গেছে, কিন্তু এখনও পর্যন্ত সেটা চালু হচ্ছেনা। সেটা চালু হলে ঐ এলাকার আরো ৭০-৮০ হাজার মানুষ - ক্ষেতমজুর এবং বিড়ি শ্রমিক উপকৃত হবেন, তারা চিকিৎসার সুযোগ পাবেন। সেজন্য মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি এবং দ্রুত ব্যবস্থা গ্রহন করতে বলছি।

**শ্রী মোজাম্মেল হক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কিছুক্ষণ আগে আমাদের দলের অন্যতম সদস্য বলছিলেন বৃষ্টির অভাবে চাষের কি অবস্থা হয়েছে সে সম্বন্ধে। এর উপর চাষীরা ব্যক্তিগত মালিকানায় শ্যালো থেকে ২০ টাকা ঘন্টা রেটে জল নিয়ে যে পাট পচিয়েছে সেই পাট তারা বিক্রি করতে পারছে না। কংগ্রেস বন্ধুরা পালিয়ে গেছেন, কিন্তু পাট জে.সি.আই. কেন কিনবে না সে ব্যাপারে তাদের মতামত থাকবার কথা, কেনানোর ব্যাপারে ঐক্যমত হবার কথা। সেই মতামতের বিষয়ে এখনও পর্যন্ত তাঁদের কোন চিন্তা-ভাবনা আমরা লক্ষ্য করছি না। কিন্তু পাটের বর্তমানে যে অবস্থা তাতে রাজ্য সরকারের পক্ষ থেকে মাননীয় কৃষিমন্ত্রী কিছুদিন আগে বিবৃতি দিয়েছিলেন যে, পাট সরকারী ব্যবস্থায় আমরা কিনবো। সেটা করলে আমাদের সমবায়ের যেটুকু ব্যবস্থা আছে তাতে কিন্তু চাষীদের কিছুটা সুযোগ বাড়াতে

পারতাম। কারণ আজকে তারা পাটের দাম কুইন্টল প্রতি ৩০০ টাকাও পাচ্ছেন না। সেজন্য এই সমস্যার প্রতি কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি।

**শ্রী নির্মল দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে রাজ্য সরকারের, বিশেষ করে খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি। আমরা জানি এমনিতে চাষের কাজ প্রায় শেষ। এই মুহূর্তে গ্রামাঞ্চলে কাজ প্রায় বন্ধ হবার উপক্রম। এমনিতে রাজ্য সরকারের পঞ্চায়েত দপ্তরের কাজকর্ম থেকে এ-বিষয়ে এমন একটা কিছু দেখতে পাচ্ছি না। সেজন্য ঘোষিত ২ টাকা মূল্যের চাল অর্থনৈতিকভাবে পিছিয়ে পড়া সাধারন মানুষকে এই সপ্তাহ করবার জন্য বিশেষভাবে অনুরোধ করছি। এখানে শ্রদ্ধেয় বিনয় কৃষ্ণ চৌধুরী মহাশয় আছেন। আমি তাঁকে এই ব্যাপারে ব্যবস্থা গ্রহনের জন্য অনুরোধ করবো।

**শ্রী নিশিকান্ত মেহেতা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ন বিষয়ে সংশ্লিষ্ট বিভাগীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষন করছি। আমাদের পুরুলিয়া জেলার মানবাজার ব্লকে টটকো নদীতে প্রতিদিন তিন-সাড়ে তিন হাজার ছেলেমেয়ে ছাকনি দিয়ে সোনা বের করে। এইভাবে তারা প্রতিদিন এক-দেড় গ্রাম সোনা সংগ্রহ করে। কিন্তু সেখানে ঐ সোনা বিক্রির কোন ব্যবস্থা নেই, ফলে যে সোনার দাম সরকারীভাবে ৩০ টাকা,সেটা ফোড়েরা তাদের কাছ থেকে ১৫-১৬ টাকায় কিনে নেয়। কাজেই তারা যাতে ন্যায্য দাম পায় তারজন্য সরকারের মাধ্যমে ঐ সোনা ক্রয় করবার ব্যবস্থা করতে অনুরোধ করছি।

**শ্রী নিতাই চন্দ্র আদক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ন বিষয়ে মাননীয় মুখ্যমন্ত্রী এবং তথ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি। আপনি জানেন যে, হাওড়া জেলার পানিত্রাসের সামতা গ্রামে রূপনারায়ন নদের ধারে শরৎচন্দ্র চট্টোপাধ্যায়ের একটি বাসগৃহ আছে।

[1.40-1.50 P.M.]

তাঁর প্রায় বাস্তু সহ ৭-৮ একর জমি রয়েছে। প্রতি বছর আমরা সেখানে ৭ দিন করে শরৎমেলা করি। মাননীয় মুখ্যমন্ত্রী তথ্যমন্ত্রী, প্রাক্তন অর্থমন্ত্রী, ছায়া বেরা, প্রবীর সেনগুপ্ত মহাশয় এঁরা অনেকই সেখানে গিয়েছেন। সেখানে বহু লোক শরৎ মেলা এবং তাঁর গৃহ দেখতে যান। সেখানে তাঁর গৃহ অবহেলায় পড়ে রয়েছে। সেখানে মন্ত্রী যাঁরা গিয়েছেন তাঁরা সকলেই এই ভাবে প্রতিশ্রুতি দিয়েছেন যে এই ব্যাপারে নিশ্চিত ভাবে সহানুভূতির সঙ্গে গ্রহন করার ব্যবস্থা করবেন। এই জানুয়ারী মাসে শরৎমেলা হবে। এটা যাতে তাড়াতাড়ি হয় তার জন্য ব্যবস্থা গ্রহনের জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী আবদুল মান্নান :** (অনুপস্থিত)

**শ্রী শৈলজা কুমার দাস :** (অনুপস্থিত)

**শ্রী তপন হোড় :** মাননীয় স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি। আমরা যারা বিধানসভার সদস্য আছি, যাঁদের কেন্দ্র পৌর এলাকাভুক্ত আছে তাঁদের খুব সমস্যা। আমার সঙ্গে সকলেই সহমত প্রকাশ করবেন যে এই পৌর এলাকা ভুক্ত এলাকায় বিধামসভার নির্বাচিত সদস্য হিসাবে আমাদের কোন ভূমিকা থাকছে না। আমরা এক্সঅফিসিয়ো হিসাবে জেলা পরিষদ, পঞ্চায়েত সমিতির কিছু কিছু কাজ বা কিছু কিছু কমিটি মিটিং এইসব কিছু কিছু দায়বদ্ধতার মধ্যে থাকতে পারি। কিন্তু এই পৌর এলাকায় আমাদের কিছু দায়বদ্ধতা থাকছে না। সেখান থেকে আমরা নির্বাচিত কিন্তু এম.এল.এ হিসাবে পৌরসভায় আমাদের কোন ভূমিকা থাকছে না। এই বিষয়ে আমি আপনার মাধ্যমে রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষন করছি যে এই ব্যাপারে ভাবা দরকার, এটা চিন্তা করা দরকার এবং এটার মুল্যায়ন করা দরকার, এম.এল.এ দের কিছু কাজ দেওয়া দরকার কারন আমরা নির্বাচিত সদস্য।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় :** ( অনুপস্থিত)

**শ্রী দেবনারায়ন চক্রবর্ত্তী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ন বিষয়ে হাউসের দৃষিট আকর্ষন করতে চাই। এই যুগ বিজ্ঞানের যুগ, তবুও এখনও মানুষের মনের মধ্যে ভুত ও ভগবানের ভয় বেশ রয়েছে। পান্ডুয়া থেকে বর্দ্ধমান মেন লাইনে এম-২৩৮ ডাউন এবং এম-২৩৭ আপে মহিলাদের কমপার্টমেন্টে ভুতের উপদ্রব দেখা গেছে। এই ভাবে প্রচার করে হেরোইনের চোরাচালান চলছে। কুন্তি নদীর নিচে নৌকা বাঁধা থাকে, ট্রেন থেকে নেমে সেই নৌকায় হেরোইন কেনা হচ্ছে। এই ভাবে ভুতের আতঙ্ক সৃষ্টি করে হেরোইন পাচার হচ্ছে। গত ২৭-৮-৯১ তারিখে পান্ডুয়ার মতিলাল মেহেতা ভুতের ভয়ে ট্রেন থেকে পড়ে মারা গেছেন। এই ব্যাপারে যথাযথ ব্যবস্থা গ্রহনের জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী হারান হাজরা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পুর্ত্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি। হাওড়া জেলার সাঁকরাইল থানার অন্তর্গত নিমতলা বাস স্টান্ড থেকে হাঁসখালি খাল পর্যন্ত আন্দুল রোডের দুই ধারে যে নয়নজলী আছে সেটা একেবারে মজে গেছে। ছোট ছোট কারখানার মালিক কারখানার যাতায়াতের রাস্তা করে এই এলাকার জল নিকাশী ব্যবস্থা একেবারে বন্ধ করে দিয়েছে। তার ফলে পোতরা বিবেকানন্দ গভর্নমেন্ট কলোনীর প্রায় ৫০০ পরিবার এবং অপর দিকে পাঁচপাড়া, মাঝেরপাড়া, শেখপাড়া এবং মোল্লাপাড়ার প্রায় ১ হাজার পরিবারকে অতি বৃষ্টির সময় জলবন্দী অবস্থায় বসবাস করতে হয়। এটা স্বাস্থ্যের পক্ষে অত্যন্ত ক্ষতিকারক। এই নয়নজলী সংস্কার করে নিকাশীর ব্যবস্থা করার জন্য আমি পুর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি।

**শ্রী আবদুল মান্নান :** (অনুপস্থিত ছিলেন)

**শ্রী নির্মল মুখার্জী :** (অনুপস্থিত ছিলেন)

**শ্রী নটবর বাগ্দী :** মাননীয় স্পীকার স্যার, আমি একটি গুরুত্বপূর্ন বিষয়ের উপরে আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী এবং পশ্চিমবঙ্গ মন্ত্রীসভার সদস্যদের দৃষ্টি আকর্ষন করছি। সংবিধানে তপশীলি জাতি এবং উপজাতিদের জন্য কিছু সুযোগ-সুবিধার বিষয় উল্লেখ আছে। এবং এই যে রোষ্টার মেনটেন করার জন্য যে ঘটনা এটা কিন্তু জেনারেল কাষ্টের উপস্থিতির জন্য। সংবিধানে এটা আছে যে জেনারেল পোষ্টে সিডিউল্ড কাষ্ট এবং সিডিউল ট্রাইবস্ এদের ইন্টারভিউতে ডাকা যেতে পারে। এই ক্ষেত্রে তাদের ডাকা হচ্ছে না, যেহেতু তাদের জন্য এস.সি. এবং এস.টি. এদের জন্য পদ সংরক্ষিত রাখা আছে। এই ক্ষেত্রে জেনারেল কাষ্টের থেকে যাদের নেওয়া হচ্ছে, সেখানে এস.সি. এবং এস.টি. সম্প্রদায়ের যুবকরা পরীক্ষা দেবার সুযোগ থেকে বঞ্চিত হচ্ছে। অথচ সংবিধানে জেনারেল কাস্টে লোক নিয়োগের সময়ে এস.সি. এবং এস.টি. সম্প্রদায়ের ছেলেমেয়েদের ডাকা যেতে পারে বলে বলা আছে এবং সেক্ষেত্রে তাদের মধ্যে থেকেও ফার্স্ট, সেকেন্ড, থার্ড, ফোর্থ মেরিটের ভিত্তিতে যেটা হতে পারতো তা থেকে তারা বঞ্চিত হচ্ছে। এইভাবে জেনারেল কাষ্টে মেরিটের ভিত্তিতে যেখানে পদপুরন করা হচ্ছে সেখানে তারা চাকুরী পাবে না। জয়েন্ট এন্ট্রান্স পরীক্ষাতেও দেখা যাচ্ছে যে জেনারেল কাষ্ট এবং এস.সি. এবং এস.টি. দের আলাদাভাবে প্যানেল করা হচ্ছে। এস.সি. এবং এস.টি. দের নাম সাধারন প্যানেলের মধ্যে অন্তর্ভুক্ত হচ্ছেনা। এস.সি. এবং এস.টি. সম্প্রদায়ের মানুষ অর্থনৈতিক এবং কালচারের দিক থেকে পিছিয়ে আছে। আলাদা ভাবে পরীক্ষার লিষ্ট করার ফলে ঐ সমস্ত সম্প্রদায়ের ১৫-১৭ সিট পেয়ে মাত্র ১৫-১৭টি পরিবার উপকৃত হচ্ছে আর অন্যদিকে অন্যরা বঞ্চিত হচ্ছে। আমি তাই মন্ত্রী সভার কাছে আবেদন করবো যে - এখানে শ্রমমন্ত্রী মাননীয় শান্তি ঘটক মহাশয় উপস্থিত আছেন, তাঁকে বলবো - এমপ্লয়মেন্ট অফিসে এস.সি. এবং এস.টি. সম্প্রদায়ের ছেলেমেয়েদের সাধারন পোষ্টে ইন্টারভিউয়ের সময় যাতে ডাকা হয়, সেখানে তাদের পরীক্ষায় বসার সুযোগ দেওয়া যায় কিনা সেটা ভেবে দেখতে অনুরোধ করবো।

## ZERO HOUR

**শ্রী সাত্ত্বিক কুমার রায় :** মাননীয় স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে গুরুত্বপূর্ণ একটি বিষয়ের প্রতি কৃষি বিপনন মন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি। বীরভুমের সাঁইথিয়া কোল্ড স্টোরেজে গ্যাস লিক হয়ে যাওয়ায় সমস্ত আলু নষ্ট হয়ে যায় এবং এরফলে চাষীরা ভয়ংকর ভাবে ক্ষতিগ্রস্ত হচ্ছে। এরই মধ্যে ঐ কোল্ড স্টোরেজের মালিক চাষীদের কাছ থেকে তাদের আলু জলের দামে কিনে নিয়ে বাজারে বিক্রি করছে। কোল্ড স্টোরেজের মালিকের নাম নির্মল কুমার চন্দ্র এবং কোল্ড স্টোরেজটির নাম মহানন্দ কোল্ড স্টোরেজ ফ্রিজ কোম্পানী। ক্ষতিগ্রস্ত চাষীরা অবিলম্বে যাতে তাদের আলুর ন্যায্য দাম পায় সেজন্য আমি আপনার মাধ্যমে কৃষি বিপনন মন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি। উক্ত কোল্ড স্টোরেজের মালিক চাষীদের অন্যায় ভাবে তাদের আলুর ন্যায্য দাম থেকে বঞ্চিত করছে, ঐ আলু বাজারে বিক্রি করছে। চাষীরা যাতে তাদের আলুর ন্যায্য দাম পায়, আমি সেজন্য মাননীয় মন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষন করছি।

**শ্রী নির্মল দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে বিভিন্ন সংবাদপত্রে খবরটি বেরিয়েছে। আমি আপনার মাধ্যমে বিষয়টির প্রতি মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি। এস.এ.কে.এম. হাসপাতালে নার্সরা মাসে ৩০০ টাকা করে বৃত্তি পাচ্ছেন। হোস্টেলের জন্য ১২৫ টাকা এবং ঘরভাড়া বাবদ ১২ টাকা করে পাচ্ছেন। গত জুলাই মাস থেকে তাঁদের কাছ থেকে ১৫০ টাকা করে খাওয়া খরচ হিসাবে করা হবে বলে গতকাল তাঁদের খাবার তাঁরা বয়কট করেছেন। এটি একটি অত্যন্ত গুরুত্বপুর্ন বিষয়। আমি রাজ্য সরকারকে অনুরোধ করছি, একদিকে যেমন জিনিসপত্রের দাম বাড়ছে, সেই অবস্থায় উক্ত ১২৫ টাকাকে বাড়িয়ে দেওয়া দরকার, তেমনি সাথে সাথে ঐ বৃত্তির টাকাটাও বৃদ্ধি করা দরকার। স্বাস্থ্যমন্ত্রীর কাছে আমি অনুরোধ করছি, রাজ্য সরকার যেন এই ধরণের সিদ্ধান্ত নেন যে, ন্যুনতম ৫০০ টাকা হিসাবে ঐ সমস্ত নার্স এবং সিস্টারদের বৃত্তির টাকা যেন করা হয়। কারণ ওখানে যে ধরণের আন্দোলন শুরু হয়েছে, তাতে আন্দোলনটা অন্যত্র ছড়িয়ে যেতে পারে।

[1.50-2.00 P.M.]

**শ্রী দেব নারায়ন চক্রবর্তী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ন সমস্যা সম্পর্কে খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি। রেশন কার্ড বহুদিন আগে দেওয়্যা হয়েছিল সেই রেশনকার্ডগুলি নষ্ট হয়ে গেছে। হাতে ছিঁড়ে ছিঁড়ে লেখা পড়া যাচ্ছে না। বিশেষ করে ছেলেমেয়েদের ভর্ত্তির ক্ষেত্রে জন্মগ্রহন তার ভিত্তিতে রেশন কার্ড দরকার এবং বাবা মায়েরা এই রেশন কার্ড পাচ্ছেনা। তারপরে রেশন কার্ডের ক্ষেত্রে অনেক অন্য রাষ্ট্রের নাগরিক তাদের এই রেশন কার্ড দেওয়ার ক্ষেত্রে অসুবিধা হচ্ছে এবং অবিলম্বে নতুন রেশন কার্ডের ব্যবস্তা করা হোক।

**শ্রী সুদীপ বন্দোপাধ্যায় :** নট প্রেজেন্ট

**শ্রী সৌগত রায় :** নট প্রেজেন্ট

**শ্রী তপন হোড় :** মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপুর্ন বিষয়ে রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষন করছি। সম্প্রতি দার্জিলিং জেলাকে কেন্দ্র করে যে পার্ব্বত্য নেপাল গড়ার স্বপ্ন দেখছেন এবং সেখানে যেভাবে উস্কানিমূলক কার্য্যকলাপ চলছে এটা ভয়ংকর জায়গায় চলে যাচ্ছে। পার্ব্বত্য পরিষদের মাধ্যমে জি.এন.এল.এফে-র চেয়ারম্যান শ্রী সুভাষ ঘিষিং পার্ব্বত্য পরিষদে জনকল্যান মুলক কাজ পরিণত করতে পারেন নি। সম্পুর্ন ব্যর্থ হয়েছেন। আজকে সেটাই বোমেরাং হয়ে সুভাষ ঘিষিংয়ের উপর পড়ছে এবং সেখানে জেলায় জেলায় বিচ্ছিন্নতাবাদীরা সেখানে মাথা চাড়া দিয়ে উঠেছে। আমি মনে করি রাজ্য সরকার অবিলম্বে সেখানে যে সমস্যা দেখা দিয়েছে তার কঠোর ভাবে হস্তক্ষেপ

নেওয়া দরকার এবং উপযুক্ত ব্যবস্থা নেওয়ার জন্য আপনার মাধ্যমে রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষন করছি।

**শ্রী সুশীল বিশ্বাস ঃ** মাননীয় স্পীকার স্যার, নির্বাচনের কেষ্ট নগরে শহরে এখনো পর্যন্ত ৫ জন খুন হয়েছেন । পুলিশ রিপোর্টে বলা হয়েছে যে এরা সবাই সমাজবিরোধী। কিন্তু কংগ্রেস দলের পক্ষ থেকে বলা হয়েছে তারা সবাই ওদের দলের কর্মী। আসলে এটা এক গ্রুপের লোকেরা আরেক গ্রুপের ছেলেদের খুন করেছে. এবং এই ভাবে ওরা নিজেরা একটার পর একটা খারাপ কাজ করে আইনশৃঙ্খলা নেই বলে আর্তনাদ করছেন। এইভাবে একটা প্রবনতা চালিয়ে যাচ্ছেন এবং বোঝাতে চাইছেন যে পশ্চিমবঙ্গে আইনশৃঙ্খলা নেই। সবচেয়ে বড় কথা হচ্ছে যে নদীয়া জেলার সদর শহর হচ্ছে কৃষ্ণনগর, এখানে এই ধরণের ঘটনা চলাতে শান্তি বিঘ্নিত হচ্ছে এবং আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি।

**শ্রী লক্ষ্মীরাম কিস্কু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে সংশ্লিষ্ট মন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি। বান্দুয়াল এলাকা হচ্ছে একটি বিহার সংলগ্ন অংশ এবং এখানে ঝাড়খন্ডীরা বিশেষ করে আন্দেলন করছে, সন্ত্রাস সৃষ্টি করছে। সেই কারনে আমি সংশ্লিষ্ট মন্ত্রীর কাছে আবেদন করছি যে যাতে জেলার প্রশাসন দপ্তরের সঙ্গে যোগাযোগের ব্যবস্থা হয় সেইজন্য কেন্দ্রীয় সংশ্লিষ্ট দপ্তরের মন্ত্রীর সঙ্গে যোগাযোগ করে অবিলম্বে এখানে একটা দুরাভায কেন্দ্র স্থাপন করার ব্যবস্থা করুন।

**শ্রী পান্নলাল মাঝি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপুর্ন বিষয়ে মাননীয় সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি। হাওড়ার উদয়নারায়নপুরে কুলটিকরি গ্রামে তফসিলী অধ্যুষিত এলাকা। দামোদরের জলের যে বড় ভাঙ্গন হয়েছিল তাতে এই গ্রামটিকে ক্রমশ গ্রাস করে নিচ্ছে। এখন দামোদরের জল বাড়ছে এবং আরো যদি বাড়ে তাহলে এই গোটা গ্রামটাই দামোদরের জলের তলায় চলে যাবে, অবিলম্বে এর ব্যবস্থা নেওয়া দরকার। এক্ষুনি ইন্সেপেকশানের ব্যবস্থা করুন যাতে তাড়াতাড়ি গ্রামটাকে রক্ষা করা যায়।

**শ্রী সৌগত রায় ঃ** নট প্রেজেন্ট

**ডাঃ গোরীপদ দত্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপুর্ন বিষয়ে সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি। আমার বিধানসভা এলাকায় একটা বিরাট জলাধার আছে সমুদ্র বাঁধ বলে পরিচিত। ওই জলাধারটি ইতিহাস বিখ্যাত এবং দামোদরের বিস্তীর্ন এলাকা ওই জলাধারের দ্বারা জলসেচের ব্যবস্থা করা হয়। কিন্তু ওই সমুদ্র বাঁধের যদি সংস্কার না করা হয় তাহলে জল পড়ে সব নষ্ট হয়ে যাচ্ছে এবং ওখানকার বাসীদের খুব অসুবিধা হচ্ছে। এই ব্যাপারে আমি ক্ষুদ্র সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি যে এই বিষয়ে বহুদিন ধরে স্কীম নেওয়া আছে এবং আলোচনাও হয়েছে কিন্তু কাজ কিছু হয়নি। এই জলাধারটি সংস্কার করে এই অঞ্চলের সেচের যাতে ব্যবস্থা করা হয় তার জন্য আমি বিশেষ ভাবে আবেদন রাখছি।

**শ্রী দীপক সেনগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের উপর আপনার দৃষ্টি আকর্ষর করতে চাই এবং এই সভায় সকল দলের সদস্যদের দৃষ্টি আকর্ষন করতে চাই। আমার জেলায় মেখলিগঞ্জ মহকুমায় ৩ বিঘার হস্তান্তরকে কেন্দ্র করে যে প্রশ্ন এসেছে এটা খুবই দুঃখজনক। এই ব্যাপারটাতে আমরা অনেকেই একমত হতে পারছি না । কিন্তু আমাদের এই দেশটা ভাগ হওয়ার মধ্যে দিয়ে যে সংকট এসেছে এবং যা আজ আমারা ভোগ করছি। সেই তিন বিঘার হস্তান্তরের মধ্যে দিয়ে সেই তিন বিঘার অন্য অংশ কুচলিবাড়ী এলাকায় ৪০ হাজার মানুষকে আমরা ঠেলে দিচ্ছি বাংলাদেশের এক্তিয়ারের মধ্যে প্রশাসনিক ভাবে। এই বিষয়টাকে গুরুত্ব দিয়ে দেখা হচ্ছে না বলে সাধারন মানুষের ধারনা হয়েছে, আমারা দল হিসাবে ফরওয়ার্ড ব্লক এই হস্তান্তরের সম্পুর্ন বিরোধী এবং ঘটনাচক্রে এই রাজনৈতিক ক্ষেত্রে

সামিল হয়ে গেছে বিরোধী দল বি.জে.পি। আমরা সাম্প্রদায়িক শক্তির বিরুদ্ধে সংগ্রামে সকলে একত্রিত হয়ে নামতে চাই, কিন্তু তিন বিঘা হস্তান্তরের ক্ষেত্রে অত্যন্ত দুঃখজনক যে আমরা সকলে একমত হতে পারছিনা। তাই আমি আপনার মাধ্যমে অনুরোধ করবো যেভাবে যত দ্রুত ব্যাপারটা নিয়ে অগ্রসর হচ্ছে বাংলাদেশের বিদেশমন্ত্রী, ইতিমধ্যে আমাদের মুখ্যমন্ত্রীর সঙ্গে সাক্ষাৎ করেছেন আগামী ১৬ই ডিসেম্বরের মধ্যে হস্তান্তর সম্পন্ন করবার জন্য ব্যবস্থাদি গ্রহণ করা হচ্ছে বলে বলা হচ্ছে। বাংলাদেশের বিদেশমন্ত্রী মন্তব্য করেছেন ওখানে ৩০-৩৫ ঘর ভারতীয় নাগরিক বসবাস করছে। এর মধ্যে দিয়ে ভুল বোঝাবুঝি হচ্ছে। তাই আমি আপনার মাধ্যমে অনুরোধ করবো এটা অত্যন্ত প্রয়োজনীয় যে পশ্চিমবাংলার একটা অংশ অন্য রাষ্ট্রের সঙ্গে সম্প্রীতি রক্ষা করার জন্য হোক বা যে কোন কারণেই হোক ইন্দিরা -মুজিব চুক্তির ফলে লীজ দিয়ে দেওয়া হচ্ছে। প্রকৃতপক্ষে হস্তান্তর হচ্ছে এটা নিয়ে যে উত্তেজনাকর পরিস্থিতি সৃষ্টি হয়েছে তার জন্য আমি আপনার কাছে অনুরোধ করবো এই হাউসে যে সমস্ত স্বীকৃত রাজনৈতিক দল আছে তাদের নিয়ে এই সংকটকে বোঝবার জন্য, কারণ আমার মনে হচ্ছে অনেকে বুঝতে পারছেন না এর ফলে একটা ভুল ধারনা হয়ে যাচ্ছে সেটা যেন আমরা পশ্চিমবাংলার দিক থেকে এটার প্রতি গুরুত্ব দিচ্ছি না।

**শ্রী কমল কান্তি গুহ :** মিঃ স্পীকার স্যার, এখানে একটি গুরুত্বপুর্ন বিষয় উল্লেখ করা হয়েছে। মুখ্যমন্ত্রীর সঙ্গে বাংলাদেশর বিদেশমন্ত্রী আলোচনা করেছেন যে ১৬ই ডিসেম্বর হস্তান্তর করছেন। এই ব্যাপারে আমরা জানতে চাই আমাদের রাজ্য সরকারের ভুমিকাটা কি ? এখানে অস্থায়ী মুখ্যমন্ত্রী আছেন তিনি বলুন। তবে একটি কথা বলে দিচ্ছি অনেক প্রাণ অনেক রক্ত অনেক ধ্বংসের মধ্যে দিয়ে আপনাদের এগুতে হবে সেই বুঝে আপনারা পদক্ষেপ নেবেন। আমার মনে হচ্ছে এই ব্যাপারে আলোচনা না করে কেন্দ্র একটা হঠকারি সিদ্ধান্ত নিতে পারে কিন্তু এই রাজ্যের দায়-দায়িত্ব আইনশৃঙ্খলা শেষ পর্যন্ত রাজ্য সরকারের হাতে এসেই পড়বে, সেইটার ব্যাপারে আপনারা কত দূর পর্য্যন্ত ঝুঁকি নেবেন সেটা হওয়া উচিৎ কিনা। তারা চাইতে পারে কেন্দ্রীয় সরকার দিতে পারে কারণ তাদের কোন ক্ষতি হচ্ছে না। আমরা দেখেছি পাঞ্জাব আর বাংলাকে এর আগে সমস্ত ব্যাপারে ত্যাগ স্বীকার করতে হয়েছে, অন্য রাজ্যের কিছু হয়নি। সারা ভারতবর্ষের কিছু হয়নি, আজকেও সেই অবস্থা চলছে। স্যার, দীপক সেনগুপ্ত মহাশয় যেটা উল্লেখ করেছেন, আমার মনে হয় এটা আলোচনা হওয়া দরকার। এত বিষয় আলোচনা হচ্ছে সেইগুলিও গুরুত্ব পাবে। কিন্তু আমাদের একটা জায়গা চলে যাচ্ছে আমাদের ৪০ হাজার মানুষ সর্বহারা হয়ে যাবে গৃহহারা হয়ে যাবে, তাদের ঘরবাড়ী চলে যাবে সেই সম্বন্ধে উল্লেখ নেই। মন্ত্রীসভা এই সম্বন্ধে কি ভাবছেন এটা আমরা জানতে চাই। আমাদের পশ্চিমবাংলার মানুষ জানতে চায়, আপনারা চুপ করে থাকলেও কিন্তু এটার বিকৃত ব্যাখ্যা হবে এবং বি.জে.পি তার সুযোগ নেবে। আমি তাই চাই এটার ব্যাপারে আলোচনা করার জন্য আপনারা এগিয়ে আসুন এবং সেখানকার মানুষের সঙ্গে সাক্ষাৎ করুন। সমস্তটা বোঝাবার চেষ্টা করুন। আজ পর্য্যন্ত রাজ্য সরকার বা কেন্দ্রীয় সরকারের তরফ থেকে কেউ সেই জায়গায় যায়নি। আমরা বারবার বলেছি যে আপনারা কাগজে কলমে তত্ত্বগত ভাবে আপনারা না গিয়ে নিয়মগুলি নিয়ে বিচার করছেন। কিন্তু সেই পথে গিয়ে সেখানকার লোকের যে সমস্যাটা আছে সেটা বোঝবার চেষ্টা করছেন না। আর বলছেন যে দিয়ে দেব, দিয়ে দেব। বাংলাদেশকে দিয়ে দেব, উদারতা, এ কি ধরণের উদারতা, এটা বলিষ্ঠ মানুষের বা দেশপ্রেমী মানুষের উদারতা নয় বলে মনে করছি।

[2.00-2.10 P.M.]

কাজেই ব্যাপারটা সহজ নয়। শেষ করবারও নয়। এখনে অস্থায়ী মুখ্যমন্ত্রী রয়েছেন এবং অন্যান্য মন্ত্রীরা রয়েছেন। তাঁরা বলুন, এই ব্যাপারে কি ভাবছেন ?

**শ্রী দীপক কুমার সেনগুপ্ত :** আমরা এটা চাই যে, অ্যাসেম্বলীতে এটা নিয়ে ডিসকারশান করা হোক।

## LEGISLATION

The West Bengal Appropriation (No. 2) Bill, 1991

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to introduce the West Bengal Appropriation (No. 2 ) Bill, 1991.

...(Secretary then read the title of the Bill)...

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that the West Bengal Appropriation (No.2) Bill, 1991 be taken into consideration.

Sir, under article 266 (3) of the Constitution of India no moneys out of the Consolidated Fund of the State can be appropriated except in accordance with law and for the purpose and in the manner provided in the Constitution.

During the present session, under the provision of Article 203 of the Constitution the Assembly voted certain grants in respect of the estimated expenditure for the financial year 1991-92. The Bill is being introduced under the provisions of Art.204 of the Constitution to provede for the appropriation out of the Consolidated Fund of West Bengal of the money required to meet the expenditure charged on such Consolidated Fund as also for grants made by the Assembly in respect of the estimated expenditure of the West Bengal Government for the financial year 1991-92. The amount included in the Bill on account of the charged expenditure does not in any case exceed the amount shown in the statement laid before the House during the present session.

The Constitution provedes that no amendment shall be proposed to this Bill, having the effect of varying the amout or altercing the destination of any grant so made or of varying the amount of any expenditure charged on the Consolidated Fund of the State.

The details for the proposed Appropriation Bill will appear from the Schedule to the Bill.

Sir, with these words, I commend my motion for acceptance of the House.

**শ্রী কমলকান্তি গুহ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি হ্যাঁ বা না একটা কিছু বলুন। এখানে তো অস্থায়ী মুখ্যমন্ত্রী রয়েছেন।

**মিঃ স্পিকার ঃ** মন্ত্রী বলছেন যে, এখন ওঁনার পক্ষে কিছু বলা সম্ভব নয়।

**শ্রী কমলকান্তি গুহ ঃ** ব্যাস মিটে গেল, এইবার বুঝলাম।

**মিঃ স্পিকার :** মিঃ দিলীপ মজুমদার এই বারে বলুন।

**শ্রী দিলীপ মজুমদার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে অ্যাপ্রোপিয়েশান বিল এনেছেন এবং পেশ করেছেন - সমর্থন করছি এবং সমর্থন করতে গিয়ে আমি কয়েকটি কথা বলতে চাই। আমাদের বাজেট ইতিমধ্যেই পাশ হয়ে গেছে এবং বিস্তারিত আলোচনা হয়েছে এই সভাতে। এখন এই যে ব্যয়- বরাদ্দ - খরচ করবার যে অনুমোদন - স্বাভাবিকভাবেই এটা সকলে মিলে আমরা সমর্থন করি। আমরা এটা সমর্থন করতে গিয়ে এই কথা বলতে চাই যে, আজকে আমাদের দেশ একটা ভয়ংকর সংকটের মধ্যে দিয়ে চলছে বলা যেতে পারে। সর্বক্ষেত্রেই একটা জাতীয় বিপর্যয়. আমাদের শিল্পক্ষেত্রে, আমাদের কৃষিক্ষেত্রে, বেকারীর দিক দিয়ে , সব দিক দিয়েই একটা ভয়াবহ পরিস্থিতি। ভারত আজকে বিশ্বের মধ্যে সবচেয়ে বেশী বেকারী নিয়ে চলেছে এবং একটা ভয়ংকর বেকারের দেশে পরিণত হয়েছে। আমাদের যে আমদানী নীতি এই নীতির ফলে আজকে আমাদের দেশে আমদানী বাড়ছে এবং সেই টাকা আমরা রপ্তানী করে শোধ করতে পারছি না। বহিঃ বানিজ্যে ভয়ংকর ঘাটতি হচ্ছে এবং আমরা কয়েক হাজার কোটি টাকার বিদেশী ঋ নের ফাঁদে পড়েছি। আমাদের যে শি ল্প গড়ে উঠেছিল তা ক্রমেই ধ্বংস হয়ে গেছে। আড়াই লক্ষর উপর কলকারখানা রুগ্ন হয়ে গেছে। এর মধ্যে অধিকাংশ বন্ধ হয়ে গেছে এবং বন্ধ হতে চলেছে।

আমাদের শিল্পে মূলভিত হচ্চে রাষ্ট্রায়ত্ত শিল্প। আমরা যে ভারী শিল্প গড়ে তুলেছিলাম স্বাধীনতার পর থেকে সেই রাষ্ট্রায়ত্ত শিল্পে মৃত্যুর ঘন্টা বাজছে, সব প্রাইভেট সেক্টরের হাতে তুলে দেওয়ার কথা বলা হচ্ছে, বন্ধ করে দেওয়ার কথা বলা হচ্ছে। আজকে বিদেশী দেশের কাছে আরও বেশী বেশী করে শিল্প সামগ্রীর ব্যাপারে আমাদের নির্ভরশীলতা বেড়ে যাচ্ছে। এর প্রতিফলন ঘটছে আমাদের ভারত সরকারের বাজেটের মধ্যে দিয়ে। ভারত সরকারের বাজেটে দেখা যাচ্ছে একটা ভয়ংকর বিশাল ঘাটতি এবং সেই ঘাটতি মেটাবার জন্য আমরা দেখছি যে প্রতি মাসেই প্রশাসনিক উদ্দেশ্য নিয়ে জিনিসপত্রের দাম বাড়ানো হচ্ছে, যেমন - পেট্রোল, ডিজেল, কয়লা, রেলের ভাড়া , মাশুল ইত্যাদি সমস্ত জিনিসের দাম বাড়ার ফলে তার প্রভাব পড়ছে ভোগ্য পণ্যের শিল্পের উপর এবং হু হু করে সেই সমস্ত জিনিসের দাম বেড়ে চলেছে। এমন ভাবে জিনিসপত্রের দাম বাড়ছে ও মুদ্রাস্ফীতি এমনভাবে বাড়ছে যে সাধারন মানুষের আজকে নাভিশ্বাস উঠছে, তাদের আওতার বাইরে সব চলে যাচ্ছে। ক্ষুদ্রশিল্প আজকে একটা ভয়ংকর সঙ্কটের মধ্যে পড়েছে। আমাদের দেশে যারা বড় পুঁজিপতি আছেন, যে সমস্ত কালোবাজারী আছেন তারা আমাদের দেশের গোটা অর্থনৈতিক ব্যবস্থাকে কব্জা করে রেখেছে। আমরা দেখতে পাচ্ছি এই অবস্থায় তারা সরকারের কাছ থেকে সমস্ত সুযোগ-সুবিধা পাচ্ছেন, সমস্ত সুরক্ষা পাচ্ছেন, ভারত সরকার তাদের পাশে এসে দাঁড়াছেন। এই অবস্থার মধ্যে তাদের লুন্ঠন আরও বেশী তীব্র করে তুলছে তারা এবং তারই ফলস্বরূপ ভারতে আজকে তারা কালোবাজারী গড়ে তুলেছে যার পরিমান বছরে ৪০ হাজার কোটি টাকা। গরীব মানুষকে নিত্য প্রয়োজনীয় জিনিষ কিনতে হয় এবং কালোবাজারীর মধ্যে দিয়ে সেসব জিনিষ আসে। আজকে মুষ্টিমেয় কিছু কালোবাজারী তারা শাসন করছে এবং বছরে ৪০ হাজার কোটি টাকা তারা করায়ত্ত করছে। আমাদের দেশে বিদেশী বহুজাতিক সংস্থাকে আমাদের সরকার যে পোষণ নীতি নিয়েছেন বহুজাতিক সংস্থাকে পোষন করার যে নীতি আমাদের সরকার নিয়েছেন, সেই নীতির সুযোগ নিয়ে তারা আমাদের দেশকে লুন্ঠন করে চলেছে এবং বিপুল পরিমাণ টাকা তারা আমাদের দেশের বাইরে নিয়ে চলেছে। এর সাথে আছে আমাদের সরকারের ভূমি-সংস্কারের অনিচ্ছা। আজকে আমরা দেখতে পাচ্ছি যে ৪৫ বছর হতে চললো আমাদের দেশ স্বাধীন হ য়েছে এবং দুতিন বছর বাদ দিয়ে পুরো সময়টা কেন্দ্রে কংগ্রেস ক্ষমতায় ছিল। কেন্দ্র সর্বময় ক্ষমতার অধিকারী, তাদের হাতে আইন আছে, ক্ষমতা আছে, মিলিটারী আছে, বিচারালয় আছে, সমস্ত কিছু তাদের হাতে। কিন্তু আমরা দেখছি ভূমি-সংস্কার ব্যাপারে

তারা একটা কথাও কোনদিন বলেনি। অতীতে স্বাধীনতা আন্দোলনের আগে অনেক কথা ওনারা বলেছিলেন যে 'জমি যার লাঙ্গল তার', তখন এটা কংগ্রেস পার্টির শ্লোগান ছিল নামে মাত্র। জমিদারী প্রথা উচ্ছেদ আইন পাশ করার পরেও আমরা দেখতে পাচ্ছি, যে জমি কেন্দ্রীভুত হয়েছে সামান্য কিছু লোকের হাতে। প্রান্তিক চাষী যারা ছিল, ছোট চাষী যারা ছিল তাদের হাত থেকেজমি বেরিয়ে গেছে। সামান্য কিছু মুষ্টিমেয় লোক গ্রামাঞ্চলের ৬০-৭০ ভাগ জমির মালিক হয়ে বসে আছে, আর সাধারন মানুষের হাতে কোন জমি নেই। এর ফলে দারিদ্র সীমা রেখার নীচে মানুষের সংখ্যা বাড়ছে। ইন্দিরা গান্ধী যখন প্রধান মন্ত্রী ছিলেন তখন তিনি পার্লামেন্টে ঘোষনা করেছিলেন যে দারিদ্র রেখার নীচে যারা বাস করে তাদের সংখ্যাটা হচ্ছে ২৭ কোটি।

[2.10-2.20 P.M.]

কিন্তু এটা এই নয় যে, গরীব মানুষের জন্য আর্থিক সুবিধা দিয়ে, গরীব মানুষের কর্মসংস্থানের কিছু ব্যবস্থা করে তাদের দারিদ্র সীমা রেখার বাইরে নিয়ে আসা হয়েছে - ব্যাপারটা তা নয়। একটা সম্পূর্ন পরিসংখ্যানের কারচুপি করে বলা হয়েছে ২৭ কোটি - ২৭ কোটি যদি ধরেও নেওয়া যায় তাহলে তাতেই বুঝতে পারা যায় যে, কি ভয়ংকর দারিদ্র আমাদের দেশে রয়েছে। এর কোন তুলনা কিছু নেই। এই অব্যবস্থায় দাঁড়িয়ে পশ্চিমবঙ্গ রাজ্য সরকার বাজেট পেশ করেছেন। গত ৩/৪ বছর ধরে তারা পরপর ঘাটতি বিহীন বাজেট পেশ করে আসছেন এবং খুবই সাফল্যের সাথে বাজেট নিয়ে চলতে পারছেন, এগোতে পারছেন। এই বছর ও তারা ঘাটতি শুন্য বাজেট পেশ করেছেন এই রকম একটা সংকটের মধ্যে দাঁড়িয়ে এবং তারা কেন্দ্রের কাছ থেকে যথোপযুক্ত অর্থ - ন্যায্য প্রাপ্য তারা পাচ্ছেন না। ব্যাঙ্কগুলি যেখানে ৬৫ ভাগ, কোন কোন রাজ্যে ৮০ ভাগ পর্যন্ত ঋন দেয় সেখানে আমাদের রাজ্যে আমারা ৫৫ ভাগ মাত্র পাই। আমাদের উপর বৈষম্য করা হয়েছে। নবম অর্থ কমিশন আমাদের প্রাপ্য ৩০০ কোটি টাকা দিয়ে গিয়েছিলেন। কেন্দ্র সেই টাকা আমাদের দেয়নি গায়ের জোরে। এই রকম ভ্যংকর বিমাতৃসুলভ ব্যবহারের মধ্য দিয়ে আমরা দেখতে পাচ্ছি, আমাদের রাজ্যসরকার অবিরত প্রয়াস চালিয়ে চলেছেন যে, কি ভাবে সম্পদ বৃদ্ধি করতে পারা যায়। তারা যে সম্পদ সৃষ্টি করতে পেরেছেন সেটা একটা সমবন্টন, ডিষ্ট্রিবিউসনের মধ্য দিয়ে গরীব মানুষের কাছে, নীচের তলার মানুষের কাছে যাতে পৌছায় সেই ভাবেই বাজেট রচনা করা হয়েছে। গত কয়েক বছর ধরে যে বাজেট এখানে রচনা করা হচ্ছে তাতে আমরা দেখতে পাচ্ছি অন্যান্য রাজ্যের তুলনায় এই ভায়ংকর সংকটের মধ্যে দাঁড়িয়ে আমাদের রাজ্যের গরীব মানুষদের কিছুটা রিলিফ দিতে পেরেছি, মানুষের জীবন ধারণের মানকে কিছুটা উন্নত করতে পেরেছি। শিল্প, বানিজ্যে আজকে কর্মচাঞ্চল্য এসেছে নতুন প্রান এখানে সৃষ্টি হয়েছে। উত্তরপ্রদেশের মত রাজ্যে ২ হাজার কোটি টাকায় ঘাটতি দেখা যাচ্ছে। প্রত্যেকটি রাজ্যে ঘাটতি দেখা যাচ্ছে। কিন্তু পশ্চিমবাংলায় আমরা একটা প্রগতিশীল দৃষ্টিভঙ্গী নিয়ে ঘাটতি শূন্য বাজেট করতে পেরেছি। এই সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে দাঁড়িয়ে আমরা ভূমি সংস্কার করেছি। ১৪ বছর আগে আমরা এই ভূমিসংস্কার কাজে হাত দিয়েছিলাম। তার ফলে আজকে আমাদের এখানকার ৭০ ভাগ গরীব মানুষ, ছোট চাষীর হাতে জমি এসেছে। তার ফলে তাদের ক্রয় ক্ষমতা বেড়েছে। ক্ষুদ্র, শিল্প,কুটির শিল্প, তাঁত শিল্প, হস্ত চালিত তাঁত শিল্পের সম্প্রসারণ ঘটেছে। তাঁত শিল্প বেড়ে গেছে। কংগ্রেস আমলে ১ লক্ষ কুটির শিল্প ছিল, এখন সেটা বেড়ে ৩।। লক্ষ হয়েছে। তার ফলে ১৫ লক্ষ মানুষ সেখানে কাজ করছে। মাঝারি শিল্প, নতুন নতুন অনেক ছোট শিল্প প্রতিষ্ঠিত হয়েছে। এর সাথে সরকারী পরিকল্পনায় হলদিয়া রূপায়িত হতে চলেছে। বহু লড়াই, আন্দোলন করার পরে কেন্দ্রের কংগ্রেস সরকার পরাস্ত হবার ফলে এবং ভি. পি. সিং-এর সরকার ক্ষমতায় আসার পরে তার কাছে থেকে আমরা এই প্রকল্পের অনুমোদন পেয়েছি। আজকে সেই হলদিয়া রূপায়িত হতে চলেছে। ডাউন-ষ্ট্রীমে ১।। লক্ষ ছোট ছোট কারখানা তৈরী হবে এবং তার প্রোডাক্ট ইত্যাদিতে ৩।। লক্ষ লোকের চাকরি হবে।

বাঁকুড়ায় পলিয়েস্টার কারখানা হয়েছে। ১ লক্ষ তাঁতি আবার নতুন করে সুযোগ পাবে। দেশে শিক্ষা সম্প্রসারিত করার জন্য স্বাক্ষরতা অভিযানের মাধ্যমে আমরা শিক্ষার হার এখানে বাড়াতে পেরেছি। আমাদের এখানে বিভিন্ন স্বনিযুক্তি প্রকল্প আছে। এই স্বনিযুক্তি প্রকল্পে ৫ লক্ষ মানুষের কর্ম সংস্থানের ব্যবস্থা আমরা দেখতে পাচ্ছি এবং বাজেটে মাননীয় অর্থমন্ত্রী সেই কথা উল্লেখ করেছেন। এই কথা বলে ব্যয় বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শৈলেন্দ্র নাথ মন্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থ মন্ত্রী যে বিল এখানে পেশ করেছেন, সেই বিলকে সমর্থন করে আমি দু একটি কথা বলতে চাই। কারণ, আমরা জানি ভারতবর্ষ আজকে একটা তীব্র অর্থনৈতিক সংকটের মধ্য দিয়ে চলেছে। এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে আমাদের রাজ্য সরকারের অর্থমন্ত্রী যে ঘাটতি শূণ্য বাজেট পেশ করেছেন সেটা স্বাভাবিক ভাবেই একটা নজির বিহীন ঘটনা হিসাবে চিহ্নিত হয়ে থাকবে। কারণ, আজকে যারা কেন্দ্রীয় সরকার পরিচালনা করছেন - তারা যেভাবে গোটা দেশের অর্থনীতি পরিচালনা করছেন তাতে তাদের সেই অর্থনৈতিক নীতি এবং কার্যক্রমকে আমাদের দেশের কোটি কোটি সাধারণ মানুষের স্বার্থে গ্রহন করা যাচ্ছে না। তার ফলশ্রুতি হিসাবে আমরা দেখেছি যে দেশের গুটিকয়েক মানুষের হাতে দিনের পর দিন সম্পত্তি বেড়ে যাচ্ছে এবং অপর দিকে গরিব মানুষদের ক্রয়ক্ষমতা আরো কমে যাচ্ছে। তাছাড়া আই. এম এফ থেকে যেভাবে ঋণ সংগ্রহ করা হচ্ছে তার ফলশ্রুতি হিসাবে ঋণের সর্ত্তাবলি মানতে গিয়ে গরিব মানুষদের উপর চাপ বাড়ছে। তার বহিঃপ্রকাশ আমরা কেন্দ্রীয় বাজেটে দেখেছি। আমরা মনে করি আজ কেন্দ্রীয় সরকার যারা পরিচালনা করছেন তাদের নীতি ও কার্যক্রমের জন্যই দেশের আর্থিক পরিস্থিতি এত খারাপ হয়ে পড়ছে। এই অবস্থার মধ্যে দাঁড়িয়েও আমাদের পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার একটা নজিরবিহীন ঘটনা ঘটিয়ে বাজেট পেশ করেছেন। আমরা, পশ্চিমবঙ্গে যারা বামফ্রন্ট সরকার পরিচালনা করছি আমাদের একটা নীতি এবং আদর্শ আছে এবং সেই নীতি ও আদর্শ নিয়ে বাজেট রচনা থেকে আরম্ভ করে সরকার পরিচালনা পর্য্যন্ত সমস্ত কাজ আমরা করে থাকি। আমাদের ভারতবর্ষ একটা কৃষিপ্রধান দেশ। এই দেশে কৃষির উন্নতির জন্য ভূমিসংস্কারের ব্যবস্থা যদি আমরা করতে পারি তাহলে একদিকে যেমন কৃষির উৎপাদন বাড়বে অপর দিকে তেমনি দেশের অর্থনীতিও শক্ত হবে। এই কাজ করতে পারলে দেশের মানুষের উন্নতির জন্য সত্যিকারের কাজ করা হবে। আমরা তাই মনে করি এই কৃষিপ্রধান দেশে সত্যিকারের কৃষকদের হাতে যদি জমি দেওয়া যায় তাহলে কৃষি উৎপাদন বাড়ার সঙ্গে সঙ্গে শিল্পেরও বিকাশ ঘটবে। কিন্তু আমাদের ভারতবর্ষের কেন্দ্রীয় সরকারের ভূমিনীতি অত্যন্ত হতাশব্যঞ্জক। অপর দিকে একটা অঙ্গরাজ্যে থেকেও আমরা পশ্চিমবঙ্গে ভূমিসংস্কারের ক্ষেত্রে একটা দৃষ্টান্ত সৃষ্টি করেছি। এই প্রসঙ্গে বলতে গিয়ে আমি কয়েকটি তথ্য দিতে চাই। ১৯৯০ সালের ডিসেম্বর পর্য্যন্ত আমাদের রাজ্যে অধিগৃহীত জমির পরিমান হচ্ছে ২.৫৩ লক্ষ একর এবং তারমধ্যে ২.৮ লক্ষ একর জমি আমরা বিলি করেছি। সেই জমি বিলি করা হয়েছে রাজ্যের গরিব এবং প্রান্তিক চাষীদের মধ্যে। অপর দিকে সারা ভারতবর্ষের এ ব্যাপারে চিত্রটা কি ? সারা দেশে মোট অধিগ্রহিত জমির পরিমান হচ্ছে ১২.৬১ লক্ষ একর এবং তারমধ্যে বিলি হয়েছে ৯.৭ লক্ষ একর। ভারতবর্ষের মোট জমির ৩.৬ ভাগ আমাদের এই পশ্চিমবঙ্গে আছে কিন্তু সারা ভারতবর্ষের মোট বিলি করা জমির যা পরিমান তার ২০ সতাংশ বিলি হয়েছে এখানে। স্বাভাবিকভাবেই আমাদের সরকারের এ ব্যাপারে অগ্রগতি লক্ষ্যনিয়। এই ভূমি সংস্কারের কাজ করে আমরা উদ বৃত্ত জমি গরিব কৃষকদের হাতে তুলে দেওয়ার ফলে নজিরবিহীন উৎপাদন বৃদ্ধি ঘটেছে। এই প্রসঙ্গে সংক্ষেপে আমি কয়েকটি উদাহরণ দিতে চাই। পরিকল্পনা কমিশন এ সম্পর্কে যে তথ্য প্রকাশ করেছেন তাতে দেখা যাচ্ছে আমাদের এই রাজ্যের কৃষির উৎপাদন অনেক গুন বেড়ে গিয়েছে। ১৯৭৬/৭৭ সালে চালের উৎপাদন আমাদের রাজ্যে হয়েছিল ৫৯৪৮ মেঃ টন আর ১৯৮৯/৯০ সালে তা হয়েছে ১০ হাজার ৯২৩.৬ মেঃ টন, আলু ৭৬/৭৭ সালে ছিলো ১৬৫৭.২ মে টন, ৮৯/৯০ সালে হয়েছে ৪৫৩১.৬ হাজার মেঃ টন, পাট ও মেস্তা ৭৬/৭৭ সালে ছিল ৩৬৫০.১ হাজার বেল,

৮৯/৯০ সালে হয়েছে ৫০৪১.২ হাজার বেল। মোট খাদ্যশস্য- ৭৬/৭৭ সালে ছিল ৭৪৫৩.৮ মেঃ টন, ৮৯/৯০ সালে হয়েছে ১১৮৫৬.৫ হাজার মেঃ টন। এই উৎপাদন বৃদ্ধি সম্ভব হয়েছে প্রকৃত কৃষকদের হাতে জমি যাওয়ার জন্য। তা ছাড়া বৃহত এবং ক্ষুদ্র সেচের সম্প্রসারণ ঘটানো হয়েছে। এই ফলেও উৎপাদন বেড়েছে। সেচসেবিত হওয়ার ফলে হেক্টর প্রতি আমাদের উৎপাদনও বেড়েছে। ১৯৭৬/৭৭ সালে হেক্টর প্রতি যেখানে আমাদের চালের উৎপাদন ছিল ১১৪৩,

[2.20 - 2.30 P.M.]

সেখানে আমাদের উৎপাদন হয়েছে ১৯৮৯-৯০ সালে ১,৯৪৬ এবং এই উৎপাদনের ক্ষেত্রে সারের ব্যবহার বৃদ্ধি পেয়েছে। কাজেই সমস্ত জিনিসটা স্বাভাবিক হয়েছে। সাধারণ গরীব খেটে-খাওয়া মানুষের স্বার্থে আমরা নীতি প্রণয়ন করি এবং তা কার্যকরীও করি। আজকে আমরা লক্ষ্য করছি যে আমাদের সরকারের স্বদিচ্ছা থাকা সত্ত্বেও কেন্দ্রিয় সরকারের বাজেটে যে ভাবে জিনিসপত্রের দাম তারা বৃদ্ধি করেছেন তাতে আমাদের পক্ষে ঘাটতি শূন্য বাজেট পেশ করে সেটাকে রেখে দেওয়া নিশ্চয়ই একটা নজির বিহিন ঘটনা। আমরা দেখছি যে গত তিন বছর ধরে একই দৃষ্টিভঙ্গী স্থাপন করা হয়েছে। ভারতবর্ষের যে সংকটময় অর্থনৈতিক অবস্থা সেই অবস্থার উপর দাঁড়িয়ে। থেকেও আমরা নিশ্চিতভাবে আজকে আমাদের রাজ্যের যে ঘাটতিশূন্য বাজেট তাকে বজায় রাখতে পেরেছি। ভূমিসংস্কার করে কৃষিউৎপাদন বৃদ্ধি, তার সঙ্গে সেচের সম্প্রসারন এবং তার সঙ্গে কৃষকের হাতে উন্নত মানের বীজ, সার পৌঁছে দেবার জন্য আমরা চেষ্টা করেছি। আমাদের রাজ্যে পঞ্চায়েত ব্যবস্থার মধ্যে দিয়ে যারা গরীব কৃষক, খেটে খাওয়া মানুষ, সাধারণ মানুষ তাদের হাতে সরকারের সাহায্য পৌঁছে দিতে পেরেছি। আজকে কুটির শিল্পকে আমরা বর্ধে অবস্থায় নিয়ে গেছি সেটা একটা দৃষ্টান্ত স্থাপন করা হয়েছে। আমাদের তাঁত শিল্পের ক্ষেত্রেও আমরা দৃষ্টান্ত স্থাপন করেছি। আমরা জানি, ইংরেজ আমলে আমাদের দেশে এক সময়ে সিল্কের ব্যাপারে উন্নত মানে দৃষ্টান্ত স্থাপন করেছিল। পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার ক্ষুদ্র কুটির শিল্প উন্নয়নের সঙ্গে সঙ্গে আমাদের জেলায় যে ধরনের শিল্প গড়ে তোলার সম্ভাবনা আছে সেই ধরনের শিল্প গড়ে তোলার চেষ্টা হয়েছে। আজকে ক্ষুদ্র এবং কুটির শিল্পের সম্প্রসারণ ঘটাতে পারা গেছে। আজকে কেন্দ্রিয় সরকার লাইসেন্স তুলে দিয়েছে তাসত্ত্বেও তারা নানা বাধার সৃষ্টি করছে। এই অবস্থার মধ্যে দিয়ে আমাদের রাজ্যে ক্ষুদ্র কুঠির শিল্পের একটা সফলতা এসেছে এর সঙ্গে সঙ্গে একটা বিপদও দেখা দিয়েছে। আমাদের রাজ্যে ক্ষুদ্র কুটির শিল্পের পাশাপাশি মাঝারী ও বড় শিল্প যেগুলি ছিল কেন্দ্রিয় সরকারের পক্ষ থেকে যে নূতন শিল্প নীতি ঘোষণা করা হয়েছে, আমরা দেখছি যে এই নূতন শিল্পনীতি ঘোষণা করার ফলে আমাদের দেশের শিল্প নিশ্চিত ভাবে সংকুচিত হবে। কেন্দ্রিয় সরকারের শিল্প নীতিতে যে ভাবে ব্যক্তি গত মালিকানাকে প্রশ্রয় দেওয়া হয়েছে তাতে আমি মনে করি আগামী দিনে ভারতবর্ষের শিল্প নীতির ক্ষেত্রে একটা মারাত্মক বিপদ দেখা দেবে এবং আমাদের রাজ্যের ক্ষেত্রেও শিল্প উন্নয়ণ এবং আরো বেশী শিল্প বিস্তারের ক্ষেত্রে বাধাপ্রপ্ত হবে। আমাদের রাজ্যে আমরা বৃহৎ শিল্পের ক্ষেত্রে আন্দোলন করছি, হলদিয়া পেট্রোকেমিকেল এর জন্য আমরা লড়াই করছি। আমি মনে করি একটা বৃহৎ শিল্প গড়ে ওঠার সঙ্গে সঙ্গে বহু সহায়ক শিল্প গড়ে উঠতে পারে এবং তার ফলে সেই শিল্প কারখানার মধ্যে দিয়ে ব্যাপক অংশের বেকার যুবকদের চাকুরীর সংস্থান হতে পারে। কিন্তু আমরা বাস্তবে দেখছি যে কেন্দ্রিয় সরকার যে শিল্প নীতি নিয়েছে এবং কেন্দ্রিয় সরকারের অর্থনীতি যে ভাবে পরিচালিত হচ্ছে তাতে আমাদের রাজ্যে বেকার যুবকদের কর্ম সংস্থানের ক্ষেত্রে একটা অসহায় অবস্থার সৃষ্টি করবে। তাসত্ত্বেও আমাদের যে বাজেট পেশ করা হয়েছে তার মধ্যে দিয়েও আমরা কাজ করে যাবার চেষ্টা করে যাচ্ছি। আমাদের রাজ্যের বেকারদের জন্য সরকার পক্ষ বিভিন্ন ধরনের যে কর্ম সংস্থানের প্রকল্পের কথা ঘোষণা করেছে, আমরা নিশ্চিত, আমাদের অভিজ্ঞতার মধ্যে দিয়ে, এই প্রকল্পগুলোর মাধ্যমে আমরা অনেক বেকার যুবকদের চাকরির সংস্থান করে দিতে

পারলেও, একটা প্রশ্ন থেকে যায়, সেটা হচ্ছে ব্যাঙ্কের যে ভূমিকা থাকে, সেটা প্রকল্পের পরিপন্থী হয়ে দাঁড়ায়। তার ফলে বেকার যুবকদের হতাশ হতে হয়। এর ফলে স্বনিযুক্তি প্রকল্পের যে সমস্থত কর্ম কান্ড তা সংকুচিত হয়ে যাচ্ছে। পাশাপাশি রাজ্য সরকারের যে সব নিজস্ব উদ্যোগ, নিজস্ব পরিকল্পনা, বেকার যুবকদের কর্ম সংস্থান সৃষ্টি, তা মার খাচ্ছে ব্যাঙ্কের পক্ষ থেকে এবং এক শ্রেণীর আমলার পক্ষ থেকে সেই প্রকল্পগুলোকে ব্যাহত করার চেষ্টা করা হচ্ছে। আমরা যদি এই ক্ষেত্রে সঠিক পদক্ষেপ গ্রহন করতে না পারি তাহলে নিশ্চিত ভাবে আমাদের বেকার যুবকদের যতখানি কর্ম সংস্থানের সুযোগ করে দিতে পারা যেত, সেই সুযোগ থেকে তারা বঞ্চিত হবে। এই ব্যাপারটা নিশ্চিত ভাবে আরও ভাল ভাবে উদ্যোগ নেওয়া দরকার। আমাদের সরকারের যে দৃষ্টিভঙ্গী, যে নীতি, এটা আমারে রাজ্যের সাধারণ মানুষের স্বার্থে রচিত। সেই কর্মসূচীগুলো বাস্তবায়িত করতে যে ভূমিকা পালন করা উচিত, যা গত ১৪ বছর ধরে পালন করে আসছি, আজকে সারা ভারতবর্ষের যে রাজনৈতিক, অর্থনৈতিক, সামাজিক অবস্থা, সেই অবস্থার মধ্যে দাঁড়িয়ে যে অর্থনৈতিক সংকট ভারতবর্ষের বুকে আজ চেপে বসেছে, সেই অর্থনৈতিক সংকটের মধ্যে দাঁড়িয়ে আমাদের সরকারের যে বাজেট, যে বাজেট একটা ঐতিহাসিক নজীর হিসাবে আজকে আমাদের দেশে পরিলক্ষিত হয়েছে, আমরা যা বাস্তবায়িত করতে পেরেছি, মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করব সেই সমস্ত কর্মসূচীগুলি রূপায়িত করার ক্ষেত্রে বিশেষ ব্যবস্থা গ্রহন করা হচ্ছে, এই সব কাজ করতে গিয়ে আমাদের ত্রুটি বিচ্যুতি যদি থেকে থাকে প্রশাসনিক স্তরে বা অন্য কোন স্তরে, সেই জায়গাটায় আমরা নিশ্চিত ভাবে সেটা সংশোধন করবো এবং যে ভাবে বিগত তিনটি বছর পরপর ঘাটতি শূন্য বাজেট পেশ করে অর্থমন্ত্রী যা প্রমান করেছেন, তার সঙ্গে সঙ্গে অর্থমন্ত্রী কয়েকটি সতর্কবাণী উচ্চারণ করেছেন, সেটা সকলকে স্মরণ রাখতে হবে। এবং আমাদের সরকারের যে ঘোষিত কর্মসূচী, এবং তার যে বহিঃপ্রকাশ একটা ঘাটতি শূন্য বাজেটের মধ্যে দিয়ে তা প্রমানিত হয়েছে। এই কথা বলে মন্ত্রী মহাশয়ের ব্যয় বরাদ্দদের দাবী যা তিনি এখানে পেশ করেছেন, তাঁকে সম্পূর্ণ ভাবে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নির্মল দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রথমে রাজ্যের অর্থ মন্ত্রী প্রদত্ত এ্যাপ্রোপ্রিয়েশন বিল সমর্থন করছি এবং গুটি কয়েক কথা নিবেদন করছি। পশ্চিমবঙ্গ রাজ্য বাসীর খুব দূর্ভাগ্য রাজ্যের বিরোধী দল, তারা তুচ্ছ কারণে আজকে অধিবেশন বর্জন করেছেন, ওয়াক আউট করেছেন, আমি আশা করেছিলাম তাঁদের কাছ থেকে বিশেষ করে রাজ্য সরকারের তারা সমালোচনা করবেন এবং নানা দিক থেকে এই রাজ্য সরকারের ব্যর্থতা তুলে ধরবেন। তারা কী বলতে চাইছেন - ১৪ বছর ধরে সরকার পরিচালনা করে আসছে এই বাম ফ্রন্ট সরকার, এই পিছিয়ে পড়া মানুষের উন্নতির জন্য, তাদের যে সমস্ত আর্থিক ব্যবস্থা, এই সরকার ঘোষনা করেছেন, যেগুলো কার্য্যকরী করার জন্য প্রচেষ্টা শুরু হয়েছে।

[2.30 - 2.40 P.M.]

সে প্রচেষ্টায় সীমাবদ্ধতা কোথায় সেটাও আমাদের দেখতে হবে। আমি আশা করেছিলাম আমাদের প্রধান বিরোধী দল কংগ্রেস তার যোগ্য ভূমিকা পালন করবে। কংগ্রেস সদস্যরা তাঁদের দায়িত্বশীল ভূমিকা পালন করবেন। কংগ্রেস দল আজকে একটা ফ্যাক্‌শনে পরিণত হয়েছে, সংগত কারণেই তাঁরা তাঁদের সে যোগ্যতার পরিচয় দিতে পারলেন না। আজকে আমরা যে রাজনৈতিক দল গুলি রাজ্য সরকার পরিচালনার দায়িত্বে রয়েছি, আমরা সমস্ত কিছু খোলা-মেলা-ভাবে জনগণের কাছে ঘোষণা করে কাজ করছি। এ বিষয়ে কোন কোন ক্ষেত্রে আমরা কেন্দ্রীয় সরকারের সঙ্গে আমাদের পার্থক্য লক্ষ্য করছি। প্রধান পার্থক্য হচ্ছে কেন্দ্রীয় সরকারের ঘোষিত·নীতি এবং কাজের মধ্যে বিরাট ফারাক আমরা লক্ষ্য করি। কিন্তু আমাদের রাজ্য সরকারের কাজের সঙ্গে ঘোষিত নীতির বিশেষ ফারাক থাকে না। কেন্দ্রীয় সরকার অর্থনীতি যে ভাবে ঘোষণা করেন সেভাবে কাজ করেন না। তাঁরা বাজেট পেশ করার সময় যে ঘাটতির কথা বলেন, বছরের শেষে সে ঘাটতির পরিমাণ ৩/৪ গুণ বৃদ্ধি পায়। আমাদের পশ্চিমবঙ্গ সরকার যে

ভাবে বাজেট বরাদ্দ করেন সে ভাবেই তাকে বাস্তবায়িত করার চেষ্টা করেন। অতীতে আমরা তাই দেখেছি। তবে বরাদ্দকৃত অর্থ খরচা করার ক্ষেত্রে অসুবিধা লক্ষ্য করে থাকি। যদিও আমাদের অর্থমন্ত্রী ডঃ দাশগুপ্ত খুবই খোলামেলা লোক, খোলামেলা কথা বলেন, তবুও কয়েকটি সেনসিটিভ ডিপার্টমেন্টের প্রতি তাঁর দৃষ্টি আকর্ষণ করছি। বিদ্যুৎ, জল সরবরাহ, স্বাস্থ্য প্রভৃতি বিভাগের কাজকর্ম সম্বন্ধে এই অধিবেশনেই রাজ্যের বিভিন্ন অঞ্চলের প্রতিনিধিরা প্রতিদিন কিছু না কিছু অভিযোগ উৎথাপন করছেন। বিশেষ করে স্বাস্থ্য ব্যবস্থা সম্বন্ধে তাঁরা অভিযোগ করছেন যে, সর্বত্র অবস্থা খুবই খারাপ এবং মানুষের ক্ষোভ দিনে দিনে বিক্ষোভে পরিণত হতে চলেছে। স্বাস্থ্য খাতের বরাদ্দকৃত অর্থ সঠিক-ভাবে ব্যবহৃত হচ্ছে কিনা সেটা একটু দেখা দরকার। আমরা দেখছি বিভিন্ন হাসপাতালে অষুধ-পত্রের খুবই অভাব রয়েছে। এখান থেকে বরাদ্দ করা অর্থ সংশ্লিষ্ট বিভাগ গুলি সঠিক ভাবে ব্যবহার করছে কিনা সেটা একটু দেখা দরকার। বিদ্যুৎ বিষয়ক অনেক প্রশ্নই এখানে উঠছে। অগ্রাধিকারের ভিত্তিতে যে সমস্ত অঞ্চলে বিদ্যুৎ যাবার কথা ছিল সে সমস্ত জায়গায় এখনো পয্যন্ত বির্দ্যুৎ গিয়ে পৌঁছায় নি, ফলে সে সমস্ত জায়গায় মানুষদের মধ্যে ক্ষোভের সৃষ্টি হচ্ছে। পানীয় জলের অভাবে এখনো আমরা দেখছি রাজ্যের একটা ব্যাপক অংশের মানুষের মধ্যে জলবাহী রোগের প্রাদুর্ভাব ঘটছে। আমাদের জল প্রকল্প বা পাবলিক হেলথ ইঞ্জিনিয়ারিং ডিপার্টমেন্টের দিকে একটু নজর দেওয়া দরকার যে, তারা বরাদ্দকৃত অর্থ সঠিক-ভাবে খরচ করতে পারছে কিনা বা কোথায় তাদের সীমাবদ্ধতা আছে। আমাদের প্রতিশ্রুতি শুধুই নির্বাচনী প্রতিশ্রুতি নয়, বামফ্রন্ট সরকারের সার্বিক প্রতিশ্রুতি। সুতরাং সে প্রতিশ্রুতি রক্ষার্থে কোথায় কি প্রতিবন্ধকতা আছে, অন্তরায় আছে সেটা দেখে সেটা যত দূর সম্ভব দূর করার জন্য আমাদের প্রচেষ্টা চালাতে হবে। অবশ্যই আমরা জানি বর্তমান আর্থসামাজিক অবস্থায় একটা বড়লোকী ব্যবস্থার মধ্যে দিয়ে বামফ্রন্ট সরকারকে চলতে হচ্ছে। সুতরাং রাজ্য সরকারের সীমাবদ্ধতার কথা মাথায় রেখে বলা যায় যে একটা পরীক্ষা-নিরীক্ষা এই রাজ্যে দীর্ঘ ১৪ বছর ধরে চলছে। সেই পরীক্ষায় আমরা কতটা উত্তীর্ণ হতে পেরেছি এবং কতটা পারি নি, যেখানে পারি নি সেখানে কিসের জন্য পারি নি, অন্তরায় কোথায়, এসব আজকে বিশ্লেষণের প্রয়োজন আছে। সমস্ত কিছু বিচার বিশ্লেষণ করে রাজ্যবাসীদের সঙ্গে নিয়ে প্রশাসন যন্ত্রকে সেই ভাবে সচল করতে হবে। মন্ত্রীসভা এবং মন্ত্রীদের পরিবর্তন হয়েছে, ১৪ বছর আগে যিনি মুখ্যমন্ত্রী ছিলেন আজকে তিনি মুখ্যমন্ত্রী নেই — মন্ত্রীসভা এবং আইনসভার মাঝে যে প্রশাসনিক ব্যবস্থা আছে তার সাহায্যে আমাদের সমস্ত কিছু কার্যকরী করতে হয়। সেই প্রশাসনিক ব্যবস্থা ব্যবস্থাকে যদি সঠিক ভাবে পরিচালিত করা যায় তাহলেই সমস্ত কিছু সঠিকভাবে কার্যকরী হয়। আমাদের যে সাফল্য সেই সাফল্য যেভাবে আমরা আনতে চাচ্ছি সেই সাফল্য অর্জনের পথে কোথায় বাধা আসছে এটা দেখা দরকার। যেমন আমাদের ভূমি সংস্কার নীতি এটা আজকে সারা ভারতবর্ষে এ্যকসেপটেড হয়েছে, গৃহীত হয়েছে। লক্ষ লক্ষ ভূমিহীন চাষী তারা আজকে জমি পেয়েছে এটা ঠিকই, কিন্তু অনেক ভূমিহীন চাষী আজকে জমি পেয়েও অনেকক্ষেত্রে দেখা যাচ্ছে, আর্থিক দুর্বলতার জন্য ভূমি চাষ করার ক্ষেত্রে যে উপকরণ তার অভাবে বিক্রি করে দিচ্ছে। সারা ভারতবর্ষে এর সংখ্যা ব্যাপক কিন্তু আমাদের পশ্চিমবঙ্গে এই সংখ্যা তুলনামূলকভাবে হলেও কম, কৃষি মজুরের সংখ্যা বাড়ছে। পশ্চিমবাংলায় একজন চাষী ৫।১০ বিঘা জমির মালিক ছিলেন। তার পরিবারের সংখ্যা বাড়ছে, আর্থসামাজিক কারণে জিনিসপত্রের দাম বাড়ছে। সারের ভরতুকির মূল্য কেন্দ্রীয় সরকার উইথড্র করেছে, কিন্তু আমরা সঠিকভাবে ভরতুকি দিতে পারছি না। এই সমস্ত কারণে চাষীরা, কৃষিমজুরে পরিণত হচ্ছে, এর সংখ্যা হাজার হাজার বাড়ছে। আমরা লক্ষ্য করছি, পশ্চিমবঙ্গে বামফ্রন্টসরকার ক্ষমতায় থাকা সত্ত্বেও ঐ গ্রামাঞ্চলে আজকে প্রশ্ন উঠছে, বিভিন্ন জায়গায় আঞ্চলিকতাবাদের আন্দোলন, বিভিন্ন রকম সেক্টারিয়ান মুভমেন্ট - এই জিনিস কেন আসছে ? আমাদের চাষীদের কাছে উন্নয়নের সমস্ত পরশ পৌঁছে দেবার ঘাটতি কোথায় সেটা আজকে দেখতে হবে। কেন আজকে উত্তরবাংলার লোক বলছে আমরা ডিপ্রাইভড, কেন আমরা সমস্ত সুযোগ-সুবিধা থেকে বঞ্চিত - এই প্রশ্নগুলি কেন আসছে সেটা আমাদের দেখতে হবে। কেন

আজকে পুরুলিয়া প্রভৃতি জায়গার লোক এইসব কথা বলছেন? কৃষি, শিল্প, ব্যবসা-বানিজ্য সমস্ত ব্যাপারে একটা সমস্যা বিরাজ করছে। যেমন কলকাতা, যেখানে বামফ্রন্টের অর্ন্তভূক্ত বিভিন্ন প্রতিনিধি কম থাকা সত্ত্বেও কলকাতার মানুষ যে সুযোগ-সুবিধা পান - অবশ্য এটা আমরাও চাই তাঁরা পান, কারণ নগর সভ্যতার উন্নয়ন করা দরকার, কিন্তু সরাসরি গ্রামাঞ্চলের মানুষ প্রশ্ন করেন শহরে যে চিনি দেওয়া হয়, গ্রামে দেওয়া হয় শতকরা ৭৫ ভাগ, অন্যান্য যে সুযোগ-সুবিধা নগরের মানুষেরা পান তাঁরা সেটা পান না। নগর সভ্য তাকে নিশ্চয়ই বজায় রাখতে হবে। এটার বিচ্যুতি ঘটলে মারাত্মক হয়ে যেতে পারে, কিন্তু গ্রামের পিছিয়ে পড়া মানুষদের জন্যও আজকে ভাবতে হবে। কারণ এই গর্ভনমেন্ট তাদের জন্য প্রতিশ্রুতিবদ্ধ। সঙ্গত কারণেই আমি অনুরোধ করবো, এশেনসিয়াল সার্ভিস যেমন, স্বাস্থ্য, জল-সরবরাহ, বিদ্যুৎ, কৃষিউৎপাদন এই সমস্ত ব্যাপারে যে এমবার্গো কয়েক মাস ধরে চলছে রাজ্য সরকার সেটা উইথড্র করছেন কিনা, কারণ আজকে পঞ্চায়েত এলাকার উন্নয়ন বেশ কিছুদিন ধরে স্তব্ধ হয়ে আছে। আজকে জল সরবরাহ এসেনশিয়াল, স্বাস্থের ব্যাপারটা এসেনশিয়াল। এটা গ্রামের লোক চিন্তা করতে পারছেন না - কোথায় রাজ্যসরকারের সীমাবদ্ধতা, কেন্দ্রীয় সরকার কি করছে না করছে। রাজ্য সরকারের আওতাভুক্ত যে সমস্ত বিষয়গুলি সেগুলি যথাযথভাবে করতে পারছেন না। মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো, টাকার ক্ষেত্রে যে প্রতিবন্ধকতার সৃষ্টি হয়েছে, যেমন ঠিকাদাররা যে কাজ করছে, হাসপাতালে যে ওষুধ দিয়েছে, খাবার দিয়েছে তারজন্য তাঁরা এখন পর্যন্ত টাকা পাচ্ছেন না। পূর্ত্ত দপ্তরের যেসব কাজকর্ম, ইরিগেশন দপ্তরের যে কাজকর্ম বর্তমান আর্থিক বছরের মধ্যে শেষ হওয়ার কথা এবং তারজন্য যে অর্থ খরচ হয়ে গেছে ও উক্ত দপ্তরগুলি যে কাজ করছেন তাদের টাকা খরচের জন্য বিভাগীয় দপ্তর থেকে তাঁরা টাকা পাচ্ছেন না। রাজ্য সরকারের পক্ষ থেকে যে এমবার্গো ঘোষনা করা হয়েছে সেটা কবে নাগাদ উইথড্র হবে - এটা আমি জানতে চাইছি।

[2.40 - 2.50 P.M.]

এই সভায় যেটা অনুমোদন করা হয়েছে সেই অনুমোদিত বাজেটের পরিপ্রেক্ষিতে যে এ্যাপ্রোপ্রিয়েসন বিল এখানে উত্থাপিত হয়েছে তা রাজ্যর উন্নয়ন যাতে স্তব্ধ হয়ে না পড়ে এবং দ্রুত উন্নয়ণ করা যায় এবং যাতে তাড়াতাড়ী অর্থনৈতিক বাধা বিরোধ উইথড্র করা যায় সেই কথা বলে আবার এই এ্যাপ্রোপ্রিয়েসন বিলকে সম্মতি জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শক্তি প্রসাদ বল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী যে এ্যাপ্রোপ্রিয়েসন বিল সভায় মঞ্জুরীর জন্য হাজির করেছেন তাকে সমর্থন জানাচ্ছি। সমর্থন করছি এই কারণের জন্য যে, রাজ্যে - শুধু এবার নয়, গত দুবার তিনি যে ঘাটতিশূণ্য বাজেট পেশ করেছেন তাতে তিনি একটা ডাইরেকসন দেখিয়েছেন। সবচেয়েবেশী উল্লেখ যোগ্য যেটা, সেটা হলো ভারতবর্ষে কোন রাজ্যে এর দৃষ্টান্ত নেই। আর আমাদের রাজ্যেও এ কারণেই সম্ভব হয়েছে - ঘাটতি শূণ্যতা সম্বন্ধে অনেকেই অনেক কথা বলেন, মাননীয় বিরোধীদলের সদস্যরাও বলেন - কিন্তু মেনটেন করা অর্থাৎ বাজেটে যা প্রমিস করা আছে, এবং যা বলা বা ধরা আছে সেই ভাবেই এখানে সবই মঞ্জুরী করেছেন। সেটা মেনটেন করুন এবং যথাযথ ব্যবস্থার মধ্যে রাখুন। বাজেটটা আজকে একটা সেটা লক্ষণীয় ব্যাপার। কেন্দ্রীয় সরকার আজকে দেশে - আমি আগে যা বলেছি,এখন সেটাই আবার পুনরুক্তি করব - দেশের বাজেট, বাহিরের নয়, তা সত্ত্বেও দেশের অর্থনৈতিক পরিকাঠামোর মধ্যে আমাদের কেন্দ্রীয় সরকারের জনস্বার্থো বিরোধীবাজেট আমাদের দেশে উপস্থিত হয়েছে তার সঙ্গে বন্ধ্যা শিল্প নীতির জন্য দেশে একটা খারাপ অবস্থা দাঁড়িয়েছে, এম. আর. টি. পি শিথিল করা হয়েছে, ফেরা শিথিল করা হয়েছে, লাইসেন্স অবধি উঠিয়ে দেওয়া হয়েছে এবং বিদেশীদের জন্য দরজা খুলে দেওয়া হয়েছে। যে দরজাটা মাননীয় ইন্দিরা গান্ধীর আমল পর্য্যন্ত বন্ধ ছিল এবং মাননীয় রাজীব গান্ধীর আমলে যার প্রক্রিয়া সুরু হয়েছিল সেটা পরিপূর্ণ আকার ধারণ করেছে। দেশের সোণা

বিদেশে বন্ধক নয়তো বিক্রি করে দেওয়া হয়েছে। কেন্দ্রের শিল্পনীতির ফলে বাজারে এমন একটা অবস্থা দাঁড়িয়ে গেছে, শিল্প যদি ধরি তো দেখতে পাব যে আমাদের রাজ্যের কেন্দ্রীয় সরকারের যে কয়টি শিল্পের শাখা আছে হয় বন্ধ, না হলে ছাঁটাই সুরু হয়ে গেছে। এই অবস্থার মধ্যে আমাদের রাজ্যে ঘাটতি শূণ্য বাজেট, সেই বাজেট অভিনন্দন যোগ্য এই কারণের জন্য ব্যয় বরাদ্দ মঞ্জুরী করা হচ্ছে এই কারণের জন্য যে, এর একটা ডাইরেকসান আছে। আমাদের রাজ্যে উন্নয়নমূলক প্রকল্পগুলি, যে প্রকল্পগুলি আজকে জনমুখী প্রকল্প, প্রধানভাবে উল্লেখ করতে গেলে একটা কথা উল্লেখ করতে হয় সাধারণত কোন দেশে বা রাজ্যে উন্নয়নের যা প্রগ্রেস তার মধ্যে ভূমিসংসকার একটি, যে ভূমিসংসকারের উপর ভিত্তি করে প্রকল্পগুলি উন্নয়নের পিলারে দাঁড়িয়ে আছে। দেশে আজকে ভূমিসংসকার চালু হওয়া দরকার। পশ্চিমবঙ্গ এমন একটি রাজ্য যেখানে ভূমিসংসকারের রূপায়ণ করা সম্ভব হয়েছে। ভূমিসংসকারের রূপায়ণ মানে কি ? মাননীয় বিরোধীদলের সদসরা অনেক সময় বিরোধিতা করার নামেই বিরোধিতা করেন।

ধরুন এই রাজ্যের জমি, এক্ষেত্রে ইতিপুর্বে কংগ্রেসের হাতে যখন ক্ষমতা ছিল, ভূমি সংস্কার হয়নি। কেবলমাত্র জমিদারী প্রথা উচ্ছেদ করতে গিয়ে একটি আইন করে রেখে দিয়েছিলেন। তখন কৃষক উচ্ছেদ হোত, কারণ তখন তারা রায়তি স্বত্ত পায়নি। তখন সেচের উন্নতি হয়নি, গ্রামাঞ্চলে ভূমি সংস্কার হয়নি। বর্তমানে কি দাঁড়িয়েছে ? লক্ষ লক্ষ জমির পাট্টা বিলি হয়েছে, অর্থাৎ তারা ভূমির অধিকারী হয়েছে, তা কম হোক বা বেশী হোক। স্যার আমি অত্যন্ত বিনয়ের সঙ্গে বলতে চাই, যে জমিতে চাষ করে সেই কৃষককে অতীতে কোন মর্যাদা দেওয়া হয়নি, কিন্তু আজকে সেই কৃষক , বর্গাদারকে জমির অধিকার দেওয়া হয়েছে। পাট্টা পেয়েছে এবং তারফলে আজকে ফসলের উৎপাদন বেড়েছে। যারা ক্ষেত মজুরী করতেন, মজুর ছিলেন যারা , আজকে তাদের আয় বেড়েছে। গ্রামাঞ্চলের আর একটা মুল প্রকল্প হচ্ছে পঞ্চায়েত ব্যবস্থা। এই ব্যবস্থায়কিছু বিছু ক্রটি থাকতে পারে, আছেও হয়ত, কিন্তু ক্ষমতাকে বিকেন্দ্রীকরণ করবার যে পরিকল্পনা অর্থাৎ কংগ্রেস আমলে ছিল রাইটার্স বিল্ডিং থেকে একটি রাস্তা , একটি খাল বা একটি কালভার্টের অনুমোদন পেতে হোত, এখন গ্রামের পঞ্চায়েত স্তরে এসবের পরিকল্পনা গৃহীত হয় এবং .পঞ্চায়েত সমিতি সেটা অনুমোদন করে জেলা পরিষদে গিয়ে তা রূপ গ্রহন করে। তারজন্য টাকা ধরা হয়সেটা পঞ্চায়েতের মাধ্যমে ডিষ্ট্রিবিউট করা হয়। গ্রামে কোন প্রকল্প দরকার সেটা পঞ্চায়েত সদস্যদের কাছ থেকে পঞ্চায়েত সমিতির চেয়ারম্যান হয়ে ব্লক পঞ্চায়েতে পাশ হয়ে আসছে, অর্থাৎ আজকে সাধারন মানুষ পরিকল্পনা গ্রহন এবং তা রুপায়নের ক্ষমতা পেয়েছে। আজকে এই সরকারের পেছনে এত বিপুল সমর্থন কারণ পশ্চিম বঙ্গের গ্রামের মানুষ, ৮০-৮৫ ভাগ মানুষ তারা এই সরকারের গনমুখী প্রকল্পে আকৃষ্ট হয়ে এই সরকারকে আহ্বান করেন, সমর্থন করেন। চাষীরা বোঝেন যে, তারা জমির মালিক হয়েছেন, ৩ বিঘা থেকে ১০ বিঘা পর্যন্ত জমির খাজনা ছাড় দেওয়া হয়েছে, বর্গা রেকর্ডেড হলে জমি থেকে আর উচ্ছেদ হতে হবে না এবং বর্গার রেকর্ড দেখিয়ে ব্যাঙ্ক থেকে লোন পেতে পারবেন। আজকে কেন কৃষির উন্নতি হবে না ? আজকে সারা দেশের বিভিন্ন জায়গায় খরা বন্যা হয়। এ-ব্যাপারে বনসৃজন প্রকল্পের গুরুত্ব অপরিসীম। বিভাগীয় মন্ত্রী বসে আছেন । বনসৃজনের ক্ষেত্রে তাঁর দপ্তর যথেষ্ট সফল এবং তা আজকে পঞ্চায়েতের একটা সম্পদ। আজকে গ্রামাঞ্চলে লক্ষ লক্ষ গাছ লাগিয়ে সেখানে বনসৃজন করা হয়েছে এবং তারফলে আজকে জলীয় হাওয়া সৃষ্টি হয়ে জল পাবার সুবিধা হয়েছে।

আমি একটা কথা বলে শেষ করবো। আজকে গ্রাম বাংলার এবং পশ্চিমবাংলার মানুষের স্বার্থে, শতশত কোটি কোটি খেটে খাওয়া মানুষের স্বার্থে এখানে জনমুখী প্রকল্প গ্রহন করা হয়েছে, সেজন্য এই ব্যয় মঞ্জুরী বাজেটকে সমর্থন করে শেষ করছি।

[2.50-3.00 P.M.]

**শ্রী নারায়ন মুখার্জী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী দি ওয়েষ্ট বেঙ্গল এপ্রোপিয়েশান (নাম্বার-২) বিল ১৯৯১ যেটা পেশ করেছেন আমি তাকে সমর্থন জানিয়ে দু-একটা কথা বলতে চাই। স্যার, আমরা সকলেই জানি যে, ব্যায় বরাদ্দগুলি এই সভা থেকে পাশ করেছি এর খরচের জন্য অনুমোদন দরকার, এই বিল সেই জন্য এখানে আনা হয়েছে। এই রকম একটা অর্থনৈতিক বিল, এটা সত্যিই আমাদের কাছে খারাপ লাগছে এতো বড় একটা গুরুত্বপুর্ন বিল আলোচিত হচ্ছে সেখানে বিরোধী দলের দলনেতার নেতৃত্বে বিরোধী পক্ষ এই সভা ছেড়ে চলে গেলেন । যে বিষয়টা নিয়ে চলে গেলেন সেটা একটা অযৌক্তিক বিষয়। এই বিলকে আমি সমর্থন করছি। এই কারনে যে আমাদের রাজ্যে উন্নয়নের স্বার্থে এই বিলকে সমর্থন করা দরকার। রাজ্যের দৈনন্দিন কার্য্যকলাপ বা তার ব্যয়নির্বাহ চালাবার জন্য সমগ্র পশ্চিমবাংলার উন্নয়নের স্বার্থে এই বিলকে আমি সমর্থন করছি। যে অভিযাজনে এই বিলে রাখা হয়েছে আমাদের অনুমোদনের জন্য যে ব্যায় বরাদ্দ অনুমোদন হয়েছে আমাদের এখান থেকে সেখানে কৃষি ক্ষেত্রে আমরা যদি দেখি তাহলে দেখতে পাবো যে কৃষির উৎপাদর আমাদের রাজ্যে - নানা রকম প্রাকৃতিক বিপর্যয় সত্ত্বেও প্রতি বছর কোথায়ও কোথাও খরা বা বন্যা আছে। এই সব বাধা বিপত্তি সত্ত্বেও চাল থেকে আরম্ভ করে অন্যান্য জিনিসে আমাদের উৎপাদন বেড়েছে। এখান যদি একটু উল্লেখ করা যায় তাহলে সেটা বোঝা যাবে উত্তরপ্রদেশে চালের উৎপাদন ৭৫.২ লক্ষ টন। ১৯৮৮-৮৯ সালের শেষ বছরে ৫ বছরে যা গড় সেটা আমাদের আর্থিক সমীক্ষায় রাখা হয়েছে। সেখানে দেখা যাচ্ছে পাঞ্জাব চাল উৎপাদন করেছে ৫৩.৮ লক্ষ টন, মধ্য প্রদেশ হচ্ছে ৪৫ লক্ষ টন, তামিলনাড়ু হচ্ছে ৫৪.৪ লক্ষ টন, উড়িষ্যা ৪৫.৯ লক্ষ টন এবং সেখানে পশ্চিমবাংলা ৮৮.৮ লক্ষটন। আলুর ক্ষেত্রে আমার ধারনা ছিল পাঞ্জাব প্রচুর আলু উৎপাদন করে কিন্তু সেখানে আমরা দেখতে পাচ্ছি এই সমস্ত রাজ্যগুলির থেকে পশিচমবাংলা অনেক বেশী আলু উৎপাদন করে। কৃষি ক্ষেত্রে এই সাফল্যের পেছনে এই সরকারের গ্রামীন উন্নয়নের ক্ষেত্রে পঞ্চায়েত ব্যবস্থা ভুমিসংস্কার এই সমস্ত দৃষ্টিভঙ্গিগুলি এই কৃষিতে উৎপাদন বৃদ্ধিতে সাহায্য করেছে। এটা আমরা দেখতে পাচ্ছি যে ডাল উৎপাদন ক্রমাগত বৃদ্ধি পাচ্ছে। আমাদের রাজ্যে ডালের আওতাভুক্ত জমির পরিমান বাড়ছে। ১৯৮৮-৮৯ সালে ডালের আওতাভুক্ত জমির পরিমাণ যা ছিল এবং ডালের উৎপাদন যা ছিল ১৯৮৯-৯০ সালে তার থেকে ডালের আওতাভুক্ত জমির পরিমান বেড়েছে এবং তার ফলে ডালের উৎপাদনও বেড়েছে। সুতরাং কৃষিতে যে অভিযোজন নাম্বারে ব্যয় ধরা হয়েছে এটা অত্যন্ত সাফল্যের সঙ্গে এগোতে দেখেছি। আমরা আশা করি যে এই বছরেও আমাদের সাফল্যের এই ধারা বাড়বে। সাফল্যের হার বাড়বে। শিল্পের ক্ষেত্রে আমরা যদি ধরি, তাহলে বলতে হয় যে, বর্তমান কেন্দ্রীয় সরকারের যে অর্থনীতি, শিল্পনীতি এবং বানিজ্যনীতি এগুলো আমাদের কাছ এসে পড়ে এবং পড়বেও। মাননীয় অর্থমন্ত্রী যতই চেষ্টা করুন না কেন, ঘাটতিশূন্য বাজেট যতই তিনি আমাদের উপহার দিন না কেন, আমরা বাইরের রাজ্যের কাছ থেকে যতই সুখ্যাতি অর্জন করি না কেন - আমি বাইরের রাজ্যে গিয়েছিলাম, কংগ্রেসী যে রাজ্য আছে সেখানে তাঁরা বলেন যে পশ্চিমবাংলা কি করে ঘাটতিশূন্য বাজেট রাখছে ? তাঁদের কাছে এটা আশ্চর্যের ব্যাপার, বিস্ময়ের ব্যাপার । শিল্পের ক্ষেত্রে, আমরা যতই ঘাটতিশূন্য বাজেট রাখি না কেন, কেন্দ্রীয় সরকারের যে শিল্পনীতি তা আমাদের রাজ্যের অগ্রগতির পথে, বিশেষ করে শিল্পের অগ্রগতির পথে প্রচন্ড বাধা আনবে। আগে যে শিল্পনীতি ছিল , আমরা তার সমালোচক ছিলাম। কিন্তু তার থেকে ক্রমে ক্রমে সরে আসা হচ্ছে। আজকে কোথায় সেই মিকসড ইকনোমি ? মিশ্র অর্থনীতি আজকে আর খুঁজে পাওয়া যাবে না। আজকে যে ভাবে ওঁরা সব সাজাচ্ছেন , সব বেসরকারী সংস্থার হাতে তুলে দিচ্ছেন। এল.আই.সি, বেসরকারী সংস্থার হাতে তুলে দিচ্ছেন। রেল, সেখানে লাভ হচ্ছে না, বেসরকারী সংস্থার হাতে তুলে দিচ্ছেন। এই রকম ওয়েলফেয়ার ষ্টেটে পরিবহনের মত একটা বিষয়, এটাকে বেসরকারী সংস্থার হাতে তুলে দেবেন। তাই-ই যদি হয়, তাহলে বিশ্ববিদ্যালয়, সেখানে তো লাভ হয় না, তাকে

বেসরকারী হাতে তুলে দিতে হবে। আজকে এই ভাবে দেশকে সর্বনাশের পথে ওঁরা ক্রমশ নিয়ে যাচ্ছেন। কেন্দ্রীয় সরকারের যে নীতি , ষষ্ঠ পরিকল্পনার আগে অর্থনীতির যেগুলো ছিল, ষষ্ঠ পরিকল্পনার শুরু থেকে '৮৫ সাল থেকে একটা পরিবর্তন শুরু হয়ে গেছে। আমরা আগেও সমালোচনা করতাম। স্বয়ম্ভরতার উদ্দেশ্যে এতদিন জোর দেওয়া হচ্ছিল আমদানী ব্যড়বে পণ্য উৎপাদনের পরিবর্তে। কিন্তু ষষ্ঠ পরিকল্পনা থেকে জোর বাড়লো রপ্তানী বৃদ্ধির উপরে। লাভজনক পণ্য উৎপাদন করতে যেগুলো প্রযোজন হতো, সেগুলোর লাইসেন্সের ব্যাপারে শিথিলতা করা হলো। শিল্প সম্পদের পরিমান ১০ কোটি টাকার বেশী হলে তাকে একচেটিয়া গোষ্ঠী ভুক্ত করে তার উপরে নিয়ন্ত্রনের কঠোরতা দেখানো হত। কিন্তু এখন এই একচেটিয়া শিল্প সম্পদের নীতি অসীম করা হয়েছে, ১০০ কোটি টাকা করা হয়েছে এবং এরফলে বিদেশী পুঁজি লগ্নীর পথ প্রশস্ত করা হয়েছে আর একচেটিয়া পুঁজির পাজার রমরমা হয়েছে। রাজ্যের শিল্পের পথে, মাঝারী শিল্প এক্তিয়ারের বাইরে। ক্ষুদ্র শিল্প মার খাবে, এটা ঠেকান যাবে না - কেন্দ্রীয় সরকারের বর্তমান শিল্পনীতির ফলে এটা ঘটবে। সেজন্য শিল্পনীতির প্রসঙ্গ, এই বিল আলোচনা করতে গিয়ে, কেন্দ্রীয় সরকারের শিল্পনীতির কথা আমাদের প্রসঙ্গিক ভাবেই এসে পড়ছে। এর আগে আমরা বাজেট ব্যয় বরাদ্দ এখান থেকে মঞ্জুর করেছি এবং এখান থেকেই আমরা এ্যাপ্রোপ্রিয়েশন বিলও অনুমোদন করবো। সেটা আমরা করবো আমাদের শিল্পের উন্নয়নের স্বার্থে, আমাদের রাজ্যের স্বার্থে। কেন্দ্রীয় সরকারের যে শিল্পনীতি, সর্বনাশা শিল্পনীতির ফলে আমাদের রাজ্যের উন্নয়ন মার খাবে। আমাদের রাজ্যের শিল্পের উন্নয়নের স্বার্থে, রাজ্যের স্বার্থে কেন্দ্রীয় সরকারের এই শিল্পনীতিতে বাধা দিতে হবে এবং এজন্য আমাদের আন্দোলনকে তীব্র করতে হবে। তাছাড়া আমাদের আর কোন পথ নেই। শুধু ঘাটতিশূন্য বাজেট করে পারা যাবে না। রাজ্যের ক্ষুদ্র শিল্প, ছোট শিল্প, এগুলোর ক্ষেত্রে আমাদের রাজ্যে যথেষট গুরুত্ব দেওয়া হয়েছে। এই সমস্ত ছোট শিল্প বা ক্ষুদ্র শিল্প গুলোকে যাতে ঐ বৃহৎ শিল্পের কাছ থেকে একেবারেই আঘাত না করতে পারে, এগুলোর সর্বনাশ যাতে না হয় তারজন্য আমাদের সতর্ক দৃষ্টি রাখতে হবে।

[3.00-3.30 P.M.]

**(Including Adjournment)**

তাই একে অপরের পরিপূরক হিসাবে এটা ব্যবহৃত হয়েছে এবং রাজ্য সরকার যে ঘোষনা করেছেন এটা সঠিক কাজই হয়েছে। কারণ এই পরিস্থিতির মধ্যে আমাদের রাজ্য পশ্চিমবঙ্গে শিল্প সৃষ্টির ক্ষেত্রে একটা অনুকূল পরিবেশের আবহাওয়া সৃষ্টি হয়েছে এটা অস্বীকার করার উপায় নেই। যারফলে আমাদের এখানে শিল্পের বিনিয়োগ বেড়েছে। এর থেকে এখানে যে প্রস্তাব রয়েছে তাতে শিল্প সৃষ্টির সম্ভাবনা রয়েছে। আমি আগেও বলেছি যে এটা রাজ্যের এক্তিয়ারে নেই। তবুও আমরা এই অনুকূল পরিবেশের মধ্যে শিল্পকে এগিয়ে নিয়ে যাবার চেষ্টা করছি। তবে কেন্দ্রীয় সরকারের নীতি সেই নীতির ফলে অনুকূল পরিবেশ এবং পরিস্থিতি থাকা সত্ত্বেও এই শিল্পের অগ্রগতি হচ্ছে কিন্তু কতটা হচ্ছে তাতে যথেষ্ট আশংকা আছে। এই কথা বলে এই বিলকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

(At this stage, the House was adjourned till 3-30 P.M.)

[3.30-3.40 P.M.]

**(After Adjournment)**

**শ্রী কাশীনাথ আদক :** (নট প্রেজেন্ট)

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে এ্যাপ্রোপ্রিয়েশান বিল এনেছেন আমি সেই এ্যাপ্রোপ্রিয়েশান বিলের বিরোধীতা করে আমার বক্তব্য রাখছি।

প্রথমেই আজকে বিভিন্ন যে বাজেট বরাদ্দ পেশ হয়েছে সেটার মঞ্জুর আপনি চেয়েছেন। এখানে প্রথমেই আজকে এই বরাদ্দ অর্থ মঞ্জুর করার ব্যাপারে একটা বক্তৃতা করা যেতে পারে তবে যদি সেই অর্থ যথাযথ সদ্ব্যবহার হয় তাহলে তার মঞ্জুর করার যুক্তি থাকতে পারে। কিন্তু আমরা বিভিন্ন দপ্তর ধরে ধরে আলোচনা করে দেখাতে পারি যে সরকারি বাজেটে যে বিভিন্ন খাতে আমরা অর্থ বরাদ্দ করছি তা যথাযথ সদ্ব্যবহার হচ্ছে না। প্রথমেই আমি খাদ্য দপ্তরের কথাই বলি। অতি সম্প্রতি একটি সংবাদ আমাদের নজরে এসেছে, সেটা হলো রাজ্যের খাদ্য দপ্তর নির্বাচনের ঠিক প্রাক্কালে তাঁরা সিদ্ধানত নিয়েছিলো এই অত্যাবশ্যক পণ্য সরবরাহ নিগমের মাধ্যমে তারা সতেরো কোটি টাকার সরষের বীজ ভিন রাজ্য থেকে আমদানী করবেন। এবং আট কোটি টাকার মুসুর ডাল, ২৫ কোটি টাকার তেল এবং বীজ ভিন রাজ্য থেকে আমদানী করবেন। সরষের বীজ ভাঙ্গিয়ে সরষের তেল সস্তাদরে রেশনের মাধ্যমে সরবরাহ করবেন সাধারন মানুষের মধ্যে। কারন ভোজ্য তেলের দাম বেড়ে যাচ্ছে। এই সিদ্ধান্তের ভিত্তিতে বীজ কেনা হয়েছিলো। কিন্তু আজকে সাত, আট মাস বাদে আমরা হঠাৎ জানতে পারলাম , গত আগষ্ট মাসে এই অত্যাবশ্যক পণ্য সরবরাহ বোর্ড তাঁরা সিদ্ধান্ত নিয়েছে, তাঁরা টেন্ডার করেছেন এই সতেরো কোটি টাকার বীজ যে বীজ কেনা হয়েছিল তাঁরা বিক্রি করবেন এবং বিক্রি করবার জন্য হ্যান্ডলিং এজেন্ট নিয়োগ করেছেন এবং কুইন্টাল পিছু ৪৫ পয়সা দরে। স্যার, আরো মজার ব্যাপার হলো যে, এই সরষের বীজ খাদ্য দপ্তর যাঁর থেকে কিনেছিলো, যে সংস্থার মাধ্যমে কিনেছিলো, উড়িষ্যা রাজ্য কনজিউমার কো-অপারেটিভ সংস্থার এক ব্যবসায়ীর মাধ্যমে বীজ কেনা হয়েছিল এবং রহস্যজনক ভাবে যার মাধ্যমে কেনা হয়েছিলো তারই ওপর বিক্রি করবারদায়িত্ব দেওয়া হয়েছে এবং তাঁকেই হ্যান্ডলিং এজেন্ট নিয়োগ করা হয়েছে। ফলে প্রথমতঃ এখানে প্রশ্ন এসে যায়, সতেরো কোটি টাকার এই সরষের বীজ কেনা হলো - রাজ্যে রেশনের মাধ্যমে সেগুলি সরবরাহ করা হবে । বলা হোল যে, ছয়,সাত মাস বাদে খোলা বাজারে বিক্রি করে দেওয়া হচ্ছে। তাহলে কেনই বা কেনা হয়েছিল, কেনই বা টাকাটা আটকে রাখা হলো, কেনই বা বিক্রি করে দেওয়া হচ্ছে ? শুনছি, এই ব্যাপারে খাদ্য দপ্তরের বক্তব্য সরষের তেল ভাঙবার কোনো পরিকাঠামো নেই, ইনফ্রাস্ট্রাকচার নেই। যার জন্য বিক্রি করে দিচ্ছেন। ইনফ্রস্ট্রাকচার যদি নাই থাকে তাহলে কিনেছিলেন কেন ? তাহলে খাদ্য দপ্তরের এই সমস্ত সিদ্ধান্তগুলি এবং এখানে যে ব্যক্তির কাছ থেকে কেনার জন্য যে সংস্থার মাধ্যমে, সেই সংস্থার মাধ্যমে বিক্রি করা হচ্ছে। তাকেই হ্যান্ডলিং এজেন্ট নিয়োগ করা হয়েছে। এখন নানা রসম সন্দেহ দেখা দিয়েছে। কাটমানির অভিযোগ আসাটাও অস্বাভবিক নয়। এখানে আপনার অত্যাবশ্যক পণ্য সরবরাহ সংস্থার চেয়ারম্যান, প্রাক্তন মন্ত্রি, তাঁর পরিচালনায় এই জিনিষ হচ্ছে। নানান প্রশ্ন দেখা দিয়েছে, প্রপার ইউটিলাইজেসান অফ মানি হচ্ছে না। আপনি ব্যয় বরাদ্দ চেয়েছেন মঞ্জুরী করবার জন্য। কিন্তু দেখা যাচ্ছে , এই যে টাকা তার প্রপার ইউটিলাইজেসান হচ্ছে না। নানা প্রশ্ন থেকে যাচ্ছে, সমস্ত দপ্তরের ক্ষেত্রে যেমন আপনাকে আমি বলতে পারি , ক্ষুদ্র সেচ দপ্তর। এখানে পাইওনীয়ার টিউবওয়েল সংস্থা - এই টিউবওয়েল সংস্থা প্রায় নয়, দশ লক্ষ টাকার মতন এই সংস্থা, ঠিকাদারী সংস্থা - যিনি ক্ষুদ্র সেচ দপ্তরের ভারপ্রাপ্ত সেচমন্ত্রি ছিলেন, তিনি এই ঠিকাদারী সংস্থার বিরুদ্ধে অ্যাকশান নিয়েছিলেন। অ্যাকশান নেবার জাস্টিফায়েড গ্রাউন্ড ছিলো। কারণ এই সংস্থা রাজ্য সরকারের কাছ থেকে টাকা নিয়ে পণ্য শুল্ক বাবদ টাকা কেন্দ্রীয় শুল্ক দপ্তরে জমা দিতে হবে। সেই টাকা নয় লক্ষ টাকা রাজ্য সরকারের কাছ থেকে কেন্দ্রীয় শুল্ক দপ্তরে টাকা দেয় নি।

[3.40-3.50 P.M.]

ক্ষুদ্র সেচ দপ্তর থেকে চিঠিপত্র আদান প্রদান করে এটা কনফার্ম হয়েছে ও তারই ভিত্তিতে প্রাক্তন ক্ষুদ্র সেচ মন্ত্রী ঠিকাদারী সংস্থার বিরুদ্ধে আকশান নেন এবং রাজ্য সরকারর কাছে তার বকেয়া পাওনা টাকার পেমেন্ট বন্ধ করে দেওয়া হয়। যতক্ষন না পর্য্যন্ত রাজ্য সরকারের কাছ থেকে নেওয়া পণ্য শুল্ক

বাবদ অর্থ কেন্দ্রীয় শুল্ক দপ্তরে জমা দিচ্ছে, ততক্ষন পর্যন্ত জাষ্টিফায়েড গ্রাউন্ডে তার পাওনা টাকা বন্ধ করে দিয়েছে। মিস্টেরিয়াসলি প্রাক্তন ক্ষুদ্র সেচমন্ত্রী নেই এখানে, কিন্তু পরে দেখা গেল সেই সংস্থার যে সমস্ত টাকা পাওনা ছিল সেগুলো সমস্ত পরিশোধ করে দেওয়া হয়েছে। বকেয়া যে শুল্ক ছিল সেটা পরিশোধ না করা সত্ত্বেও তাকে এই সুযোগ দেওয়া হয়েছে। ফলে এই সমস্ত দুর্নীতি আমারা দেখতে পাচ্ছি। দপ্তর যেভাবে পরিচালিত হচ্ছে তাতে এই সমস্ত দুর্নীতি আমরা দেখতে পাচ্ছি। রাজ্যের ক্রীড়া দপ্তরের ক্ষেত্রে আমরা দুর্নীতি দেখতে পাচ্ছি। রাজ্যের ক্রীড়া দপ্তর, কেন্দ্রের ক্রীড়া মন্ত্রক থেকে সাহায্য পেয়েছে। সেখানে দেখা যাচ্ছে কেন্দ্রীয় ক্রীড়া দপ্তর থেকে তারা যে পরিমাণ টাকা পেয়েছে, তার প্রপার ইউটিলাইজেসান হচ্ছেনা, তারা ইউটিলাইজেসান সার্টিফিকেট দিতে পারছে না এবং অতি সম্প্রতি দেখা যাচ্ছে যে কেন্দ্রীয় ক্রীড়া মন্ত্রক যে চিঠি রাজ্যকে দিয়েছে তাতে ১৩৪টি প্রকল্পের জন্য যে টাকা তারা দিয়েছিল তাতে ১৩২টি প্রকল্পের কাজ অসম্পূর্ন আছে এবং ৮৫ লক্ষ টাকার তারা ইউটিলাইজেসান সার্টিফিকেট দেননি, সেইজন্য দ্বিতীয় কিস্তীর টাকা কেন্দ্রীয় ক্রীড়ামন্ত্রক রাজ্যকে দিতে পারছে না। রাজ্য সরকার ক্রীড়ামোদীদের কথা বলেন নানা জিমনাসিয়াম, স্যুইমিং পুল ইত্যাদি করছেন বলছেন , অথচ দপ্তরের গাফিলতিতে এই সমস্ত প্রকল্পের কাজে টাকা ঠিক ঠিক মত ব্যবহার করছেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে বেকারদের স্ব-নির্ভর প্রকল্পের কথা আপনারা বলছেন এবং সেই সম্বন্ধে আপনারা অনেক ভাষন দিচ্ছেন, কিন্তু সেই স্ব-নির্ভর প্রকল্প বন্ধের দিকে । ১৯৯০-৯১ সালে অর্থ মন্ত্রকের যে হিসাব দেখা যাচ্ছে তাতে বিভিন্ন গ্রামোন্নয়ন দপ্তরে, শহর উন্নয়ন দপ্তরে, আদিবাসী কল্যাণ দপ্তরে, বিভিন্ন শ্রম উন্নয়ন দপ্তরে, রাজ্য সরকারের স্ব-নির্ভর প্রকল্পের যে টার্গেট ছিল তার ৬০ পারসেন্ট আপনারা পূরন করতে পারেননি। অতি সম্প্রতি আপনার দপ্তর থেকে একটি গোপন সার্কুলার গেছে, তাতে ৩০ টি স্ব-নির্ভর প্রকল্পে অর্থ মঞ্জুরী নিষিদ্ধ হয়ে গেছে। যার ফলে স্ব-নির্ভর প্রকল্পে কাগজে -কলমে আছে, কিন্তু মানুষ স্ব-নির্ভর প্রকল্পে ঋন পাচ্ছে না। আজকে স্ব-নির্ভর প্রকল্প কাগজে-কলমে পর্যবসিত হয়েছে। তাছাড়া বার বার আপনারা বলেন যে পঞ্চায়েতের মাধ্যমে ৫০ পারসেন্ট টাকা আমরা গ্রামোন্নয়নে ব্যয় করব। কিন্তু সেই পঞ্চায়েতের টাকার প্রপার ইউটিলাইজেসান হচ্ছে না। গ্রামীন ডেভালপমেন্টের জন্য আপনারা যে টাকা ব্যয় করছেন তার বেনিফিট গ্রামের দরিদ্র মানুষরা কতটা পাচ্ছে, না পাচ্ছে, সেটা দেখা হচ্ছে না। আপনার আই.আর.ডি.পি, এন.আর.ই.পি, জওহর রোজগার যোজনা এই সমস্ত প্রকল্প গুলিতে মনিটারিং হচ্ছে না, কোন অডিট হচ্ছে না। কিছু কিছু ক্ষেত্রে অডিটের অ্যাডভার্স রিপোর্ট থাকা সত্ত্বেও তাকে কোন গুরুত্ব দেওয়া হয়নি। যার ফলে একটা নয়া ভেষ্টেড ক্লাস, নয়া বুর্জোয়া শ্রেনী গ্রামে ধীরে ধীরে গড়ে উঠেছে। যা কিনা গরীবদের জন্য বরাদ্দ করেছেন সেই উন্নয়ণ অর্থের লায়ন্স শেয়ার তারাই কিন্তু আজকে ভোগ করে চলেছে। এর কোন মনিটরিং নেই। এছাড়া আর একটি বড় প্রশ্নের কথা এখানে উল্লেখ করতে চাই। পুলিশ খাতে বছর বছর এই যে অর্থ বাড়ানো হচ্ছে, বরাদ্দ করা হচ্ছে - তার ফলটা কি হচ্ছে? সমাজ বিরোধীদের দৌরাত্ম বন্ধ করা, নাগরিকদের জীবনের নিরাপত্তা বিধান করা, নারীর সম্ভ্রম সুরক্ষিত করা ইত্যাদি হচ্ছে পুলিশের কাজ। সমাজ বিরোধী কার্যকলাপ বন্ধ করা, আইন শৃঙ্খলা রক্ষা করার উদ্দেশ্যেই পুলিশ বাজেটে অর্থ বরাদ্দ করা হয়। কিন্তু আজকে পশ্চিমবাংলার পরিস্থিতি কি ? যে উদ্দেশ্যে অর্থ বরাদ্দ করা হচ্ছে, সেই উদ্দেশ্য কি সাধির হচ্ছে? পুলিশের জন্য যে টাকা ব্যয় করছেন, সেই পুলিশকে আজকে আপনারা কোন জায়গায় নিয়ে গেছেন, সেটা একবার ভেবে দেখেছেন কি ? আজকে সমাজ বিরোধী কার্যকলাপ বন্ধ করবে কে? সমাজ বিরোধী কার্যকলাপ উত্তরোত্তর বৃদ্ধিই পাচ্ছে এবং সমাজ বিরোধী কার্যকলাপ দিনের পর দিন মারাত্মক আকার ধারণ করে ভয়াবহ হয়ে উঠছে। খুন, ডাকাতি, রাহাজানি, নারী ধর্ষণ, নারীর ইজ্জত, সম্ভ্রম ইত্যাদি আজকে সমস্ত দিক থেকেই ভূলুণ্ঠিত হচ্ছে। সমাজ বিরোধী কার্যকলাপ, নারী ধর্ষণের মত মর্মান্তিক কার্যকলাপ দিনের পর দিন ক্রমবর্দ্ধমান দেখা যাচ্ছে। শুধু বিরাটী, বানতলাই নয়, চারিদিকে এইরকম ঘটনা ঘটে চলেছে শুধু পুলিশের নিষ্ক্রিয়তা, পৃষ্ঠপোষকতায় নয় - পুলিশ

নিজেও আজকে এই জঘন্য কার্যকলাপে লিপ্ত আছে। তাই জাস্টিস মুল্লার কথা বারে বারে আমাদের মনে পড়ে। তিনি বলেছেন এরা হচ্ছে একটা অর্গানাইজড্ ক্রিমিন্যালস - আপনাদের সেই পুলিশ হচ্ছে তার একটা জ্বলন্ত দৃষ্টান্ত। কাঁথির ঘটনা এই পুলিশের একটা জ্বলন্ত দৃষ্টান্ত, যার জন্য আমরা কয়েকদিন ধরে এই ভাবে চীৎকার করছি। আজকে কোন্ জায়গায় পুলিশ চলে গেছে সেটা আপনারা চিন্তা করে দেখুন। আমরা কাঁথি ঘুরে এসেছি। সেখানকার চিত্র কি ? এই রকম পুলিশ অফিসারের নেতৃত্বে সেখানে গন ধর্ষণ হল একটা যুবতীর উপর। স্বাভাবিক ভাবেই এর বিরুদ্ধে মানুষের বিক্ষোভ, প্রতিবাদ হবে। পুলিশের স্বেচ্ছাচারিতা, ক্ষমতা লিপ্সা, দমন নীতির বিরুদ্ধে প্রতিবাদ করা যাবে না! ওরা নারী ধর্ষণ করে পার পেয়ে যাবে, সেই অধিকার ওদের দিতে হবে! আর প্রতিবাদ করলে লাঠি, গুলি চলবে, নিরপরাধ, নিরস্ত্র মানুষকে হত্যা করা হবে এবং তার বিচার চাওয়া যাবে না - এই অবস্থার সৃষ্টি হয়েছে। ১১ পার্টির পক্ষ থেকে আমরা গতকাল কাঁথিতে গিয়েছিলাম। এই নারকীয় হত্যাকান্ড এবং নারী ধর্ষনের কার্যকলাপ সরোজমিন তদন্ত করার জন্যই কাঁথি গিয়েছিলাম। কাঁথি শহর ঘুরেছি, মৃত, নিহত, আহত পরিবার পরিজনদের সঙ্গে সাক্ষাৎ করেছি, নানান ক্রস সেকসনের সঙ্গে সাক্ষাৎ করেছি। বিভিন্ন ক্লাব সংগঠনের সঙ্গেও সাক্ষাৎ করেছি। এস. ডি. ও.র সঙ্গে আলোচনা করেছি দীর্ঘক্ষন। হাসপাতালে গিয়ে ইনজিওর্ড পারসনদের সঙ্গে সাক্ষাৎ করেছি। অত্যন্ত মর্মান্তিক ঘটনা ঘটেছে ওখানে। এক ঘন্টার উপর এস. ডি. ও. রাজীব দুবের সঙ্গে আলোচনা হয়েছে। একটির পর একটি প্রশ্ন তাঁকে করা হয়েছে, তিনি প্রশ্নের জবাব দিতে পারেন নি। ২৮ তারিখ রাত্রি ১২/১ টার সময় ইনসিডেন্ট ঘটল, আর থানায় রিপোর্ট হয়েছে ২৯ তারিখ বিকাল ৪।। টায় - অফিসিয়াল রিপোর্ট। তারপর তিনি বলছেন - তাঁর রিপোর্ট অনুযায়ী আমি বলছি - আপনারা রেকর্ড করতে পারেন, দায়িত্ব নিয়ে বলছি - ৪।। টায় থানায় রিপোর্ট করল, আর ৬-৪৫ মিঃ এস. ডি. ও. বলছেন তিনি অফিসিয়্যালি রিপোর্টেড্ হয়েছেন। আমি তখন তাঁকে প্রশ্ন করেছিলাম - ২৮ তারিখ রাত্রি ১২ টা ১ টার সময় ঘটনা ঘটল, ৪।। টার সময় রিপোর্ট করল, অথচ আপনার এ্যাডমিনিষ্ট্রেসনের গতি এই - সুতরাং এত বড় একটা মারাত্মক ঘটনা ঘটল, অথচ আপনার ইন্টেলিজেন্স সোর্স অব ইনফর্মেসন পেলেন না! সেকেন্ড থিং হচ্ছে - আপনি যা বলছেন - আপনার রিপোর্ট কারেক্ট ধরে নিলে দেখা যাচ্ছে ৪।। টার সময় অফিসিয়্যালি থানায় রিপোর্ট করেছে,- আর আপনি এস. ডি. ও. হিসাবে বলছেন ৬-৪৫ মিঃ আপনি রিপোর্টেড হয়েছেন। এস. ডি. ও. বাংলো, অফিস, কাঁথি থানার ডিসট্যান্স কত ? এ্যাট ষ্টোনস থ্রো - এত অল্প দূরত্ব হওয়া সত্বেও ২-৪৫ মিঃ রে উপর সময় লাগল কেন ? ইতিমধ্যে পুলিশ এই ভাবে লাঠি চালালো, এই ভাবে ঘটনা ঘটে গেল কি করে, আপনি কেন ইন্টারফেয়ার করেন নি।

(গোলমাল)

[3.50 - 4.00 P.M.]

স্যার, যেকথা বলছিলাম, ষ্টোন থ্রো ডিসটেন্স অথচ এই সোয়া দু ঘন্টা সময় লাগলো কি করে একথা আমি জিজ্ঞাসা করলাম। উনি বললেন, টেলিফোন ডিসঅর্ডার হয়ে গিয়েছিল। আমি জিজ্ঞাসা করলাম, কি করে টেলিফোন ডিসঅর্ডার হল? স্যার, অদ্ভুত এক্সপ্লানেসান সেখানে দেওয়া হল। বললেন, বলা হল, ঐ যে টিয়ার গ্যাসের সেল বাষ্ট করেছিল তাতে টেলিফোন এক্সচেঞ্জের যারা অপারেটার তারা ভয় পেয়ে যান, তারা নাকি বন্ধ করে চলে যান এবং তাতেই টেলিফোন ডিস্অর্ডার হয়ে যায়। তারপর লোড শেডিং হয়ে গিয়েছে। আমি বললাম, লোডশেডিং- এটাও কি কাকতালীয় নাকি ? এই যে লোডশেডিংটা এরমধ্যে মিসটিরিয়াস কিছু আছে নাকি ? উনি তাড়াতাড়ি তখন ফোনের রিসিভার তুলে ধরে এস. ই. বি.কে ফোন করার চেষ্টা করলেন এই বলে যে আমি এটা জানার চেষ্টা করি। ফলে হোল জিনিষটার মধ্যে একটা যে পরিকল্পিত ব্যাপার রয়েছে সেটা পরিষ্কার বোঝা যায়। এরমধ্যে একটা পুলিশের বিরাট র‍্যাকেট- শুধু এ. এস. আই. নয় একটা বিরাট র‍্যাকেট যেটা আমরা ডাইরেক্ট এস. ডি. ও. কে প্রশ্ন করাতে তিনি আউটরাইট

রিজেক্ট করতে পারলেন না। এই রকম একটা অবস্থা। তারপর আমি বললাম, আপনারা যে ফায়ারিং-এর উদ্যোগ নিলেন - আপনারা তো অভিযুক্ত এ. এস. আই. কে এ্যারেষ্ট করার বা সাসপেন্ড করার সিদ্ধান্ত নিয়েছেন, এটা যদি আগে নিতেন তাহলে জনসাধারণ এত উত্তেজিত হতেন না, তো এটা আগে নিলেন না কেন? এ প্রশ্নের উনি কোন রিপ্লাই দিতে পারলেন না। তারপর মাননীয় উপাধ্যক্ষ মহাশয় পরের দিন ওদের কথামত ওরা ১৫ রাউন্ড গুলি চালিয়েছেন এবং দু জন মারা গিয়েছেন। তো আমি বললাম, গুলি চালালেন কেন? উনি বললেন, টিয়ার গ্যাসের সেল ফুরিয়ে গিয়েছিল তাই ১৫ রাউন্ড গুলি চালানো হয়েছে। স্যার, পুলিশের কোড অব কনডাক্টে কোথাও কি বলে যে টিয়ার গ্যাসের সেল যদি ফুরিয়ে যায় তাহলে গুলি চালাতে হবে ? সে কথারও তিনি উত্তর দিতে পারেন নি। সেখানে ১৬ প্লাস ১০ মোট ২৬ রাউন্ড টিয়ার গ্যাসের সেল ফাটানো হয়েছিল। এই হচ্ছে পরিস্থিতি। তারপর আমরা হাসপাতালে গেলাম।

(গোলমাল)

**মিঃ ডেপুটি স্পীকার ঃ** You may not like his speech. But you shall have to hear him.

ওর বক্তব্য আপনাদের ভাল না লাগতে পারে আবার আপনাদের বক্তব্য ওর ভাল নাও লাগতে পারে কিন্তু বিরোধীদলের বক্তব্য শুনতে হবে।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** স্যার, কাঁথি হাসপাতালে গিয়ে দেখলাম অবস্থা আরো মর্মান্তিক । আমি গতকাল কাঁথি হাসপাতালে গিয়েছিলাম। রেজাউল হোসেন কাঁথি হাসপাতালে আছে। তার পেছনে গুলি লেগেছে, এখনও তার অপারেশান হয়নি। ১৭ বছরের ছেলে, ক্লাস সিক্সে পড়ে, হাসপাতালে দেখলাম তার বেডে তার বাবা, মা বসে আছেন এবং ছেলেটি অচৈতন্য অবস্থায় পড়ে আছে। এখনও বুলেট বার করতে পারা যায়নি। তার বাবা মা অভিযোগ করলো যে তাদের ওষুধ কিনে দিতে হচ্ছে। ওষুধ কিনে দেবার পয়সা তাদের নেই অথচ হাসপাতাল থেকে তাদের ওষুধ দিচ্ছে না।

**মিঃ ডেপুটি স্পীকার ঃ** দেবপ্রসাদবাবু, এটা এ্যাপ্রোপ্রিয়েশান বিলের উপর আলোচনা হচ্ছে, আপনি তার উপর বলুন।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** স্যার, এ্যাপ্রোপ্রিয়েশান বিলের উপরই আমি বলছি। পুলিশ বাজেটের জন্য যে টাকা বিধানসভা থেকে মঞ্জুর করা হয় জনস্বার্থে যতাযথভাবে তা ব্যয়িত হচ্ছে কিনা সেটা আমাদের দেখতে হবে কাজেই এটা রেলেভেন্ট ব্যাপার। ওরা নতুন সদস্য, অনভিজ্ঞ, তাই ওরা চিৎকার করছেন। তাই যে কথা বলছিলাম যে রেজাউল হোসেন, ক্লাশ সিক্স-এ পড়ে, তার মা বাবা বলছিলেন, আমি ডাক্তারকে জিজ্ঞাসা করেছিলাম যে আপনি কি সত্যি হাসপাতালথেকে ওষুধ দিচ্ছেন না, ডায়েট দিচ্ছেন না? তিনি বললেন, হ্যাঁ, এই রকম ব্যবস্থা নেওয়া হয়েছে, ওষুধ কিনে দিতে হবে। স্যার, আমার বক্তব্য হচ্ছে পুলিশের গুলিতে একটা নিরপরাধ ছেলে আহত হল, দুস্থ ছেলে, অথচ তার চিকিৎসার জন্য সরকার দায়িত্ব নিচ্ছে না। যাতে তার চিকিৎসার সুস্থ্য ব্যবস্থা হয় তার দাবী জানাচ্ছি। তাছাড়া এর যাতে বিচার বিভাগীয় তদন্ত হয় তার জন্যও দাবী জানাচ্ছি। পুলিশ বাজেটে এত কোটি কোটি টাকা বরাদ্দ করা হচ্ছে। অথচ জনস্বার্থে, জনসাধারণের নিরাপত্তার জন্য, নারীদের সম্ভ্রম রক্ষার জন্য পুলিশের যে দায়িত্ব সেটা পুলিশ পালন করছে না। উল্টে পুলিশ নারী ধর্ষণের কাজে লিপ্ত, উল্টে পুলিশ সমাজ বিরোধী কাজে লিপ্ত, উল্টে পুলিশ খুন, চুরী-ডাকাতির কাজে লিপ্ত। কাজেই সেই সমাজবিরোধী কাজে লিপ্ত যে পুলিশ সেই পুলিশ খাতে যে টাকা বরাদ্দের জন্য চাওয়া হয়েছে সেটা মঞ্জুর করা যায় না। আজকে এই হচ্ছে পরিস্থিতি। আজকে এই যে ভিজিলেন্স কমিশন, এই ভিজিলেন্স কমিশনের কাজ কি আপনি ভাল জানেন। আমাদের বিভিন্ন যে সরকারী দপ্তরগুলি আছে সেই দপ্তরগুলিতে কাজ ঠিক মত হচ্ছে কিনা, বরাদ্দকৃত অর্থ ঠিক

মত ব্যয়িত হচ্ছে কিনা এগুলি দেখে এবং দুর্নীতির অভিযোগ এলে সেগুলি ভিজিলেন্স কমিশন দেখবে এবং তার পরে তারা সেই ব্যাপারে সুপারিশ করবে, এ্যাকর্ডিংলি ডিপার্টমেন্ট ভিজিলেন্স কমিশনকে কো-অপারেট করবে তবেই একটা স্বচ্ছ দুর্নীতিমুক্ত প্রশাসন হবে। কিন্তু আমরা কি দেখছি? মুখ্যমন্ত্রী নিজেও বলেছেন যে বিভিন্ন দপ্তরগুলি ভিজিলেন্স কমিশন যে সুপারিশ করছেন সেগুলি তারা মানছে না, তদারকী কমিশনের সুপারিশগুলিকে তারা গুরুত্ব দিচ্ছে না, তারা কো-অপারেট করছে না। মুখ্যমন্ত্রী নিজেও স্বীকার করেছেন যে দপ্তরগুলির মধ্যে গাফিলতি রয়েছে এবং যার ফলে দুর্নীতি প্রশ্রয় পাচ্ছে। আপনি জানেন যে দপ্তরগুলির এই গাফিলতির কথা মুখ্যমন্ত্রী স্বয়ং আক্ষেপ করে বলেছেন। অনেকবার অনেক ভাষায় তিনি বলেছেন যে ১২ টার সময়ে রাইটার্সে গিয়ে দেখেছি সব চেয়ার খালি। কাকে বলবো? চেয়ারকে বলবো? এসব আক্ষেপ তিনি করেছেন। তিনি সেদিন ১২ই জুলাই কমিটির মিটিংয়ে গিয়ে বলেছেন যে দপ্তরে ফাইল নড়েনা এবং কেউ দায়িত্ব নিতে চায়না। এই দায়ত্বহীনতার ফলে গুরুত্বপূর্ণ কাজ আটকে পড়ে আছে, উন্নয়ন মূলক কাজ সম্পন্ন হতে দেরী হচ্ছে, এর ফলে খরচ বাড়ছে। প্রতিদিন মুখ্যমন্ত্রী এসব কথা বলেছেন এবং বিরক্ত প্রকাশ করেছেন এবং ইনডোর ষ্টেডিয়ামে মিটিং ডেকেছেন। এই রকম একটা অবস্থা হয়েছে। সরকারী দপ্তরগুলিতে এই গাফিলতির ফলে আজকে দুর্নীতি প্রশ্রয় পাচ্ছে, টাকা ঠিক মত ব্যয়িত হচ্ছে না। দ্বিতীয় কথা হচ্ছে, কৃষি ক্ষেত্রে কৃষি উন্নয়নের ব্যাপারে বিভিন্ন দপ্তরগুলির মধ্যে সমন্বয়ের একটা বিরাট অভাব রয়েছে। কৃষি দপ্তর সেচ দপ্তর এবং অন্যান্য দপ্তরের মধ্যে একটা সমন্বয়ের অভাব রয়েছে। আজকে যদি কৃষি উন্নয়নের জন্য, সেচের জন্য যথাযথ ব্যবস্থা করা হত তাহলে জমিগুলি এক ফসলার জায়গায় দুই ফসলা, তিন ফসলা জমিতে রুপান্তরীত হতে পারতো। আজকে যদি কৃষকরা সরকারের কাছ থেকে উপযুক্ত চাষের সাজসরঞ্জাম এবং সেচের উপযুক্ত সুযোগ-সুবিধা পেত তাহলে সোনার বাংলা করা যেত।

[4.00 - 4.10 P.M.]

তাহলে সত্যি সত্যি সোনার বাংলা করা যেত। গোটা পশ্চিমবাংলা ভারতবর্ষের গ্রানারীতে পর্য্যবসিত হতে পারতো আজকে একটা খাদ্যের দিক থেকে ঘাটতি রাজ্য হওয়ার পরিবর্ত্তে। কিন্তু সেখানে আমরা কী দেখতে পাচ্ছি, সরকার আজ পর্য্যন্ত এই ক্ষেত্রে খরা বন্যা, আজও পশ্চিমবাংলার একটা অভিশাপ, খরা বন্যার হাত থেকে পশ্চিমবাংলার মানুষকে অতীতে কংগ্রেস যেমন বাঁচাতে পারেনি, আপনি ১৪ বছরের রাজত্বেও খরা, বন্যার অভিশাপের হাত থেকে পশ্চিমবাংলার মানুষকে, গ্রামের মানুষকে আজকে রক্ষা করতে পারলেন না। আজকেও আপনারা সেচের মান উন্নয়ন করতে পারলেন না যাতে পশ্চিমবাংলাতে এই ভাবে বহু ফসলা জমিতে পর্য্যবসিত হতে পারে। এখানে আমরা দেখতে পাচ্ছি বেশীর ভাগ ক্ষেত্রে টিউবওয়েল যেখানে দেখা যাচ্ছে সবই কৃষক, যতটুকু তাদের নিজেদের আর্থিক সচ্ছলতার ভিত্তিতে যতটুকু করতে পারে, তা করেছে। ফলে এই রকম একটা পরিস্থিতি চলছে। স্যার, আজকে সেই কারণে বিভিন্ন দিক থেকে আজকে আলোচনা করে দেখানো যায় আজকে প্রতিটি দপ্তর থেকে ধরে ধরে আলোচনা করে দেখানো যায় যে বিভিন্ন দপ্তরের জন্য যে বরাদ্দকৃত অর্থ, সেই অর্থ যথাযথ ভাবে সদব্যবহার হচ্ছে না । নানা ভাবে দূরনীতি, অপচয় নানা দিক থেকে আজকে গোটা প্রশাসন যেভাবে সমস্ত দুর্নীতিগ্রস্থ প্রশাসন তার ফলে টাকার একটা মেজর অংশ আজকে অপচয় হচ্ছে, মিশ এ্যাপ্রোপ্রিয়েশন হচ্ছে। তাই আজকে এই বরাদ্দকৃত টাকা যা আপনি মঞ্জুরী চাইছেন, এই এ্যাপ্রোপ্রিয়েশন বিলে, তাকে আমি সমর্থন করতে পারি না, তার বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**ডঃ অসীম কুমার দাসগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এ্যাপ্রোপ্রিয়েশন বিল, ১৯৯১ পেশ করে তার সমর্থনে বক্তব্য রাখতে গিয়ে আমি প্রথমে আরও একবার বলছি যে উন্নয়ন স্বনির্ভরতা এবং কর্ম সংস্থানের উদ্দেশ্য সামনে রেখে আমি একটা ঘাটতি শুন্য বাজেটের প্রস্তাব রেখেছিলাম। তার খরচের

অংশটা দু নং এ্যাপ্রোপ্রিয়েশন বিলে পেশ করেছি। মাননীয় বিধায়কগণ যে বক্তব্য রেখেছেন, কখনও সমর্থনে কখনও বিরোধিতা করে, সেখানে কোন বিষয় যে প্রশ্নগুলো আবার এসেছে, সংক্ষেপে তার প্রসঙ্গে আমি বলছি, যেটুকু পারছি উত্তর দেবো। একটা প্রশ্ন, আবার ঘাটতি শুন্য বাজেটকে নিয়ে এসেছে, এটা সমর্থন করেই। আমি আরও একবার বলছি, বারংবার আমরা যে ঘাঁটতি শুন্য বাজেট পেশ করছি, এটা কোন চমকের ব্যাপার নয়, এটা প্রয়োজনের জন্য আমরা করছি। প্রয়োজনের কারণও আমরা আগে বলেছি যে কেন্দ্র রাজ্য আর্থিক সম্পর্ক এখন এমন একাট জায়গায় গেছে, ৬/৭ বছর আগে হয়তো এই ক্ষেত্রে ভিন্ন ছিল, এখন এমন একটা জায়গায় গেছে যে কেন্দ্রীয় সরকার লাগাতর ভাবে প্রতিদিন ঘাটতি রেখে বাজেট, তার থেকে বাজেট প্রস্তাব রাখতে পারেন, তার থেকে খরচ করতে পারেন, কিন্তু রাজ্য সরকারগুলো পরপর সাত দিনের বেশী কোন ওভার ড্রাফট এই ক্ষেত্রে ঘাটতি রাখতে পারে না, যেহেতু রাখতে পারেনা, তাই লাগাতার ভাবে ওভার ড্রাফ্‌ট নেওয়া যায় না। তাই কোন ঘাটতি রেখে বাজেট পেশ করা মানে সাধারণ মানুষকে একাট ভ্রান্ত ধারণা দেওয়া। তাই আমরা ঘাটতি শুন্য বাজেট বারংবার পেশ করছি। একাট প্রশ্ন উঠেছিল সমর্থন করেই যে ঘাটতি শুন্য বাজেট রাখার ব্যাপারে আমি আরও একবার অনুমতি নিয়ে বলছি, আমরা কয়েকটা বছরই ঘাটতি শুন্য বাজেট রেখেছি এবং আর্থিক বছরও শেষ করতে পেরেছি ঘাটতি শুন্য রেখে। আমার হাতের কাছে যা তথ্য আছে, আমরা দেখতে পাচ্ছি ১৯৮৮-৮৯ সালে গোটা বছরে একটা দিনের জন্যও আমাদের ওভারড্রাফ্‌ট নিতে হয়নি, বছরটা ঘাটতি শুন্য ভাবে শেষ হয়েছে। ১৯৮৯-৯০ সালেও ঠিক তাই, একটা দিনের জন্যও আমাদের ওভার-ড্রাফ্‌ট নিতে হয় নি। ১৯৯০-৯১ সালের তথ্য এ. জি. থেকে আসবে, তা পেলে আপনাদের কাছে রিপোর্ট করব। মাঝে মাঝেই এখানে প্রশ্ন ওঠে যে, ঘাটতি শূন্য রাখা হচ্ছে কি উন্নয়নকে স্তব্ধ করে কি না। আমার উত্তর হচ্ছে ঠিক উল্টো, ঘাটতি শুন্য যেমন রাখা হচ্ছে তেমন বাজেটকে উন্নয়নমূলকও করা হযেছে। কথা বলে লাভ নেই, এর প্রমাণ আছে। একটা বাজেট যে উন্নয়নমূলক তার প্রমাণটা কি ? যে বাজেটে পরিকল্পনা বাবদ কত অর্থ রাখা হয়েছে বা বছর থেকে বছরে কত বৃদ্ধি করা হয়েছে এবং যে বরাদ্দ করা হয়েছে, তার কতটা খরচ করা হয়েছে। এখানে আমি তুলনা করার জন্য বলছি যে, ১৯৭৬-৭৭ সালের সঙ্গে যদি তুলনা করি তাহলে কি দেখব? ১৯৭৬-৭৭ সালের সঙ্গে আমাদের সময়ের যে বছরের শেষ তথ্য পাওয়া গেছে সে বছর অর্থাৎ ১৯৮৯-৯০ সালের তুলনা করছি। ১৯৭৬-৭৭ সালে বামফ্রন্ট সরকার আসার আগে কংগ্রেস সরকার এখানে ছিল তখন পরিকল্পনা-বাবদ বরাদ্দ ছিল ২২৮ কোটি টাকা। তারপর থেকে এর মধ্যে জিনিস-পত্রের দাম তিন গুণ বেড়েছে, তাই আমি ২২৮ কোটি টাকাকে তিন দিয়ে গুণ করছি, আমি পাচ্ছি ৬৮৪ কোটি টাকা। অথচ আমরা দেখছি ১৯৮৯-৯০ বাজেট বরাদ্দ করা হয়েছে ১,১১০ কোটি টাকা। অর্থাৎ তিন দিয়ে গুণ করে যা পাওয়া যাচ্ছে তার প্রায় দু' গুণ। ভুল বোঝা বুঝি যাতে না হয় তার জন্যই আমি উন্নয়ন খাতে কংগ্রেস আমলে যে অর্থ বরাদ্দ করা হয়েছিল তাকে তিন দিয়ে গুণ করে নিয়েছি। অবশ্য দাম বাড়ার সমীক্ষাও আর্থিক সমীক্ষায় আছে, কেন্দ্রীয় সরকারের রিপোর্টও আছে। জিনিস পত্রের দাম বৃদ্ধির পরিপ্রেক্ষিতে অর্থের পরিমাণ যা হওয়া উচিত তার চেয়েও দ্'গুণ মত অর্থের আমাদের বাজেটে প্রস্তাব করা হয়েছে। এখন দেখতে হবে আমাদের খরচ কত হয়েছে ? ১৯৮৯-৯০ সালে ১,১১০ কোটি টাকা বরাদ্দ করা হয়েছিল, খরচ হয় ১,২৫৮ কোটি টাকা। অর্থাৎ ১০০ শতাংশেরও বেশী। ১৯৮৭-৮৮ সালে বাজেট বরাদ্দের ৯৪ শতাংশ খরচ হয়েছিল পরিকল্পনা খাতে। ১৯৮৮-৮৯ সালে বাজেট বরাদ্দের প্রায় ১০৯ শতাংশ খরচ হয়েছিল পরিকল্পনা খাতে। ১৯৮৯-৯০ সালে বাজেট বরাদ্দের প্রায় ২২০ শতাংশ খরচ হয়েছিল পরিকল্পনা খাতে। অর্থাৎ এক বছর থেকে আর এক বছরের মধ্যে কোন বছর ১৫ শতাংশ, কোন বছর ৩০ শতাংশ বরাদ্দ বৃদ্ধি পেয়েছে। অতএব উন্নয়নমূলক এবং একই সঙ্গে ঘাটতি শূন্য বাজেট রাখার আমরা চেষ্টা করছি। এখানে একটা প্রশ্ন মাননীয় সদস্য নির্মল দাস করেছেন যে, উত্তর-বঙ্গের উন্নয়নের দিকে কি যথেষ্ট দৃষ্টি রাখা হয়েছে এবং যথেষ্ট অর্থ কি গ্রামাঞ্চলে খরচ করা হচ্ছে? আমি আবার বলছি, কেন্দ্রীয়

সরকারের যোজনা কমিশনের তথ্য অনুযায়ী পশ্চিম বাংলায় জেলায় জেলায় জন-প্রতিনিধিদের মাধ্যমে গ্রামাঞ্চলের জন্য পরিকল্পনা বরাদ্দের ৫১ শতাংশ অর্থ বরাদ্দ করতে পারছি। এখানে একটা বছরের হিসাব আমি আপনাদের দেখতে অনুরোধ করছি। ১৯৮৯-৯০ সালে রাজ্য স্তরে নয়, জেলা স্তরে গোটা রাজ্যের সমস্ত জেলা মিলিয়ে গড়ে মাথাপিছু ১১১ টাকা খরচ করা হয়েছে। এই পরিপ্রেক্ষিতে আমি উত্তর-বঙ্গের.জেলা গুলির তথ্য এখানে পেশ করছি,- ১৯৮৯-৯০ সালে জলপাইগুড়ি জেলায় মাথা পিছু খরচ করা হয়েছে ২৩০ টাকা, পশ্চিম দিনাজপুরে ১৮২ টাকা, কুচবিহারে ১৩৮ টাকা, মালদায় ১২১ টাকা, দার্জিলিং-এ ৩০৩ টাকা। রাজ্যের গড়ের চেয়ে উত্তর-বঙ্গের প্রতিটি জেলা উঁচুতে আছে। আর একটা প্রশ্ন এখানে করা হয়েছে — গত বছরের শেষ দিকে আমাদের কিছু সমস্যা হয়েছিল যে টাকা বরাদ্দ করা হয় তাকি বাস্তবে রিলিজ্ করা হয়? এই প্রশ্ন মাননীয় সদস্য নির্মল দাস এবং বিরোধী এস. ইউ. সি দলের মাননীয় সদস্য দেব প্রসাদ সরকার রেখেছেন। আমি মাননীয় সদস্যদের বলছি যে, স্বনিযুক্তি প্রকল্পে অর্থ বরাদ্দের একটা সুযোগ ছিল - গত বছর আমাদের খুব অসুবিধা ছিল, এতদ্ সত্ত্বেও আমরা মূলত কারিগরি দপ্তরের মাধ্যমে আমরা যেটা পেরেছি সেটা হচ্ছে বাজেটের ৯০ ভাগ এল. ও. সি আমরা রিলিজ্ করতে পেরেছি। যেহেতু মাননীয় সদস্যরা, বিশেষ করে নির্মল দাস মহাশয় কন্ট্রাক্টরের কথা বললেন সেহেতু আমি এটা বললাম। এ ছাড়াও অন্য কিছু জানতে চাইলে আলাদাভাবে উত্তর দেব।

[4.10 - 4.20 P.M.]

এখানে একটি কথা এই সঙ্গে বলে রাখছি, এ বছরেও মাঝেমাঝে আমি দেখছি কাগজে বেরুচ্ছে - এ বছরেও এত অসুবিধার মধ্যে বলা উচিত - এ বছরে অসুবিধার ধরণটা কি রকম - সর্বভারতীয় - মাননীয় স্পীকার মহাশয়, আপনার অনুমতি নিয়ে বলছি - কাগজে বেরিয়েছে আর দুটি বড় রাজ্যের কথা বলছি - আমি গত ২।৩ দিন ধরে কাগজে দেখতে পাচ্ছি - উত্তরপ্রদেশের যে বাজেট ছিল প্রায় ১ হাজার ৯০০ কোটি টাকা ঘাটতি - সেখানকার মুখ্যমন্ত্রী বলেছেন। তামিলনাড়ু সরকার বলেছেন ১ হাজার ২০০ কোটি টাকা ঘাটতি। সর্বভারতীয় এই পরিস্থিতির মধ্যে দাঁড়িয়ে আমি যে যে পদক্ষেপ গুলি নিয়েছি, আমি নর্মতার সঙ্গে এখানে বলছি, প্রথমতঃ এ বছরেও এতদিন পর্যন্ত এই বিধানসভা শুধু ভোট অন এ্যাকাউন্টস বাজেটই আমাদের কাছে মঞ্জুর করেছেন। আজকে এর পরে যদি মঞ্জুর করেন তখন প্রশ্নটা আসবে। ভোট অন এ্যাকাউন্টস বাজেটে যে বরাদ্দ টাকা রাখা হয়েছিল আগষ্ট মাসের শেষ পর্যন্ত তার ৮৫ ভাগ অর্থ বিশেষ করে যে প্রশ্নটা করেছেন এই সময়ের জন্য যে খরচগুলি করা হয় অর্থাৎ কারিগরী দপ্তরের রাস্তা, সেচ, ৮৫ ভাগ অর্থ রিলিস করে দেওয়া হয়েছে। একটা প্রশ্ন ওযুধের ক্ষেত্রে এসেছিল। আমি বলছি, ১৯৯০-৯১ সালে বাজেটে বরাদ্দ ছিল ৪২ কোটি টাকা। য়্যাকচুয়ালি রিলিসড করা হয় ১৯৯০-৯১ সালে ৪৭ কোটি টাকা, ৪২ কোটি টাকার কিছুটা বেশী। এই বছরেই সেন্ট্রাল মেডিক্যাল ষ্টোরসের জন্য যা বরাদ্দ আছে ১২ কোটি টাকা, এরই মধ্যে ৩ কোটি টাকা রিলিসড করা হয়েছে। তারপর যে সাজেশনগুলি রেখেছেন সেটা বন্ধুমন্ত্রী, স্বাস্থ্যমন্ত্রীর সঙ্গে আলোচনা করে কোন এক সময়ে উত্তর দেবার যৌথ ইচ্ছা থাকবে। আর এটা কথা বলি, ব্যানের কথা যেহেতু উঠেছে সেই ব্যান একটা বিশেষ পরিস্থিতির মধ্যে আমাদের আরোপ করতে হয়। সেটা ধাপে ধাপে রিলিজ করতে সুরু করেছি। আমি আপনার মাধ্যমে সভাকে অবহিত করাতে চাই - এই ব্যান আরোপ পরিস্কারভাবে লেখা ছিল সেইভাবে বিভিন্ন জেলা থেকে আমাদের কাছে আসছে - এমনিতে মাহিনা ইত্যাদি ছাড়াও যেখানে এসেনসিয়াল ডেভেলপমেন্ট এক্সপেনডিচারের প্রয়োজন তৎক্ষনাৎ জানবেন আমরা যাতে টাকা রিলিজ করতে পারি। আমি আর একবার আপনার মাধ্যমে সেটা বললাম। মাননীয় সদস্য শ্রী দেবপ্রসাদ সরকার একটি প্রশ্ন করেছেন - উনি যেহেতু অর্থ দপ্তরকে উদ্দেশ্য করে বলেছেন স্বনিযুক্তি প্রকল্পে রাজ্যের শেয়ারটি আপনি ছাড়ছেন না? আমি ১৯৯০-৯১ সালের তথ্য দিচ্ছি যে তথ্যটি আমার হাতের কাছে আছে, কারণ এই সময় থেকেই সমস্যাটা সামগ্রিকভাবেই হয়। সবচেয়ে বড় স্বনিযুক্তি প্রকল্প হচ্ছে, আই. আর. ডি. পি-সার্বিক গ্রামীন উন্নয়ন প্রকল্প

এটা আপনারা সকলেই অবহিত আছেন -, যেখানে প্রকল্পের খরচ শতকরা ২৫ ভাগ ভরতুকি আর বাকিটা ব্যাঙ্ক ঋণ ক্ষুদ্র কৃষকদের ক্ষেত্রে আর প্রান্তিক কৃষকদের ক্ষেত্রে নিয়মটা একটু ভিন্ন হয়। শতকরা ২৫ ভাগ ভরতুকি অর্থের অর্ধেক দেন রাজ্যসরকার আর অর্ধেক দেন কেন্দ্রীয় সরকার। ১৯৯০-৯১ সালে রাজ্যসরকারের দেও ছিল ৩০ কোটি ৭৭ লক্ষ টাকা। যে টাকা রিলিসড করা হয় সেটা ৩১ কোটি ১৯ লক্ষ টাকা। সবশেষ তথ্যটা আমি জানাচ্ছি, আমাদের লক্ষ্যমাত্রা ছিল ১ লক্ষ ৯৫ হাজার পরিবারকে সাহায্য করা, আমরা যেটা এ্যাচিভ করতে পেরেছি সেটা হচ্ছে ২ লক্ষ ২৬ হাজার পরিবারের মতন, তার থেকে অতিক্রম করে। আপনি একটা প্রশ্ন সঙ্গে সঙ্গে করেছেন, সেটা আমি আবার বলছি, টাকা খরচের ক্ষেত্রে লক্ষ্যমাত্রা ১০০ ভাগের বেশী পূর্ণ করা হয়েছে এবং আমি আবার হিসাব দিয়ে বলতে পারি ফিজিকল টারগেট এ্যাচিভমেন্টের ক্ষেত্রে ১০০ ভাগের বেশী পূর্ণ করা হয়েছে। আপনি একটি প্রশ্ন করেছেন পঞ্চায়েতের উপর একটু সন্দেহ আরোপ করে - এই যে সম্পদগুলি সৃষ্টি হচ্ছে, যে সম্পদ তাদের দেওয়া হচ্ছে পঞ্চায়েতের মাধ্যমে উপকৃত ব্যক্তিদের, সেগুলো অটুটু থাকছে? পাছে কোন বির্তক হয়, পাছে কোন সন্দেহের লেশ এর পরেও থাকে তাই আমি কেন্দ্রীয় সরকারের কৃষি মন্ত্রকের সর্বশেষ তথ্য বলছি। কারেন্ট এভালুয়েসন ষ্টাডিজে যেখানে বলা হচ্ছে আই. আর. ডি. পি. প্রকল্পতে যে এ্যাসেটগুলি সৃষ্টি করা হয়েছে সর্বভারতীয় সমস্তত রাজ্যগুলির ক্ষেত্রে গড় তার ৭২ শতাংশ অটুট আছে। পশ্চিমবঙ্গের ক্ষেত্রে ৭২ শাতংশ ৯৭ শতাংশ অটুট আছে। আমি আবার বলছি এ্যাসেট অটুট থাকার ফলে যাঁরা একটা ক্যাটিগরী করেছেন, এ্যাসেটটি গুড এ্যাসেট, সর্বভারতীয় গড় হচ্ছে ৮১ শতাংশ। পশ্চিমবঙ্গের ক্ষেত্রে ৯২ শতাংশ। আমি এরপর একটা কথা বলছি। আপনি প্রশ্ন রেখেছেন কৃষিতে কি কোন উন্নতি হচ্ছে? সেচের এলাকা বৃদ্ধি করা হচ্ছে, যদিও গতবারে বাজেটে বক্তব্য রেখেছি তবুও আপনার জন্য আর একবার বলছি ১৯৭৬-৭৭ সালের আগে মোট কৃষি জমির আমরা বলেছিলাম ২০ শতাংশের আশে পাশে। তথ্যটা পাইনি, জমিতে সেচ পৌঁছনোর ক্ষমতা ছিল, সেটা হচ্ছে স্বাধীনতার আগে থেকে সুরু করে যতদূর জানি, তাতে ঐ ২০ শতাংশের আশে পাশে। আমাদের সর্বশেষ তথ্য হচ্ছে এই ২০ শতাংশটা ৪৪ শতাংশে উন্নীত হয়েছে। জেলা ধরে জেলার কথা জানাব, হুগলী এবং বর্ধমানের কৃষি এলাকায় যতটা দেওয়া হয়েছে অন্য কোথাও ততটা দেওয়া হয় নি। গড় যত বলেছিলাম এই ভিত্তিতে কি হয়েছে এ প্রশ্ন ও তথ্য আগে দিয়েছিলাম, আবার বলছি কৃষির উন্নতির তথ্যের সর্বভারতীয় উৎসটা হল সেনটার ফর মণিটারিং ইনডিয়ান ইকনমি, সর্বভারতীয় আকারে উন্নীত ৭০ দশকে আমরা দেখেছি বার্ষিক খাদ্যশস্যের উন্নয়নের হার সর্বভারতীয় ক্ষেত্রে কৃষি খাদ্যশস্যের হার ছিল ২.৫ শতাংশ। পশ্চিমবঙ্গের মূলটা - আমরা তখন ছিলাম - এই উন্নয়নের বার্ষিক হার ১.৭ শতাংশ। ৮'০র দশকে সর্বভারতীয় বার্ষিক হারটা পড়ে গেছে, ২.৫ থেকে ২.৪ হয়েছে। আগে বলেছি পশ্চিমবঙ্গে ১.৭ থেকে ৩ শতাংশে উন্নীত হয়েছে। এরপরে আপনি যেহেতু সাধারণ মানুষের কথাটা বলেছেন, আগে কিছুটা বলেছিলাম, আমি সামগ্রিকভাবে দারিদ্র সীমার নীচে মানুষের হিসাবটা দিচ্ছি। ৭০ দশকে সর্বভারতীয় যে তথ্য দেওয়া হয়েছে সেটা ৪৮.৩ জন মানুষ সারা দেশের ক্ষেত্রে দারিদ্র সীমার নীচে ছিলেন। পশ্চিমবঙ্গে তখন তার একটু বেশী ছিলেন। ৫২.২ শতাংশ। ১৯৮৭-৮৮ সর্বভারতীয় ক্ষেত্রে ২৯.২ শতাংশ মানুষ দারিদ্র সীমার নীচে। আগের তথ্যের উৎস উল্লেখ করতে চাই। পশ্চিমবঙ্গে অনেক কমে গেছে। ২৭.৬ আগে ছিল না। আমি আরও তথ্য দিতে পারি, আছে, যে যে প্রশ্নগুলি করেছেন সেগুলি বলেছি, এরপরে বলছি, ক্ষুদ্র শিল্পের ক্ষেত্রে বলে দিচ্ছি, যদিও প্রশ্নটা আসেনি, ৭০ দশকে নথিভুক্ত ছোট শিল্প ছিল ৮ শতাংশ। পশ্চিমবঙ্গের এখন সর্বভারতীয় তথ্য ২০ শতাংশ, একটা প্রশ্ন উঠেছে, বন্ধ্যা, রুগ্ন শিল্পগুলির কারখানা পশ্চিমবঙ্গে বেশী নেই, তামিলনাড়ুতে বেশী আছে। সারা রাজ্যে রুগ্ন শিল্প বাদ দিয়ে দেখেছি পশ্চিমবঙ্গে প্রায় শীর্ষে ছিল। বড় শিল্প যেটার এগিয়ে ছিল, কেন্দ্রীয় সরকারের তাদের সূচক আগে বলেছি, ৬০ দশকে প্রথম ছিল ১২০ সূচক ছিল, ১৯৭০-৭১ এর সূচকের ১০০ ধরলে ১৯৭৪ সেটা কমে ১০৪ হয়, এখন ১৪০ অতিক্রম করে উন্নয়নের দৃষ্টিভঙ্গী সামনে রেখে যা তথ্য দিয়েছিলাম স্বনির্ভরতা

কর্মসংস্থানের ক্ষেত্রে বিশেষ নজর দেওয়া দরকার। আমি মনে করি সর্বভারতীয় যে ভাবে চালু হচ্ছে এই দুটি বিচ্যুতি হয়েছে। স্বনির্ভরতা কর্মসংস্থানের ক্ষেত্রে আগামী দিনে এই দুটির গুরুত্ব দিতে চাইছে। কৃষি ক্ষেত্রে বলেছিলাম কৃষিতে আগে ৭৫ লক্ষ টন, ১৯৭৬-৭৭ সালে সর্বশেষ তথ্য গত বছর ১১৮ লক্ষ টন হয়েছে। আমরা এখন সে কথার সামনে আমাদের স্বনির্ভরতা সর্মসংস্থান যা ১৪০ লক্ষ টন খাদ্যশস্য আগের উৎপাদনের দিক থেকে।

[4.20 - 4.34 P.M.]

আমরা সেখানে যাবার চেষ্টা করছি। আমরা নিজেরা অবগত আছি যে, উৎপাদন করেও আমাদের সমস্যার শেষ নেই যদি বাজারের ক্ষেত্রটা সামাজিক নিয়ন্ত্রণে না আনা যায়। এই সুযোগ যাতে সাধারণ কৃষকরা পান সেটা দেখা আশু দরকার। আমরা বলছি, সেচের জন্য যা বরাদ্দ সেটা সমস্ত উন্নয়ণ বাজেটের ১১ শতাংশ। এর উপর অতিরিক্ত ৬ কোটি টাকা বরাদ্দ করেছি যেটা এ্যাপ্রোপ্রিয়েশন বিলের মধ্যে আছে। কর্মসংস্থানের উপর গুরুত্ব দিয়ে স্বনিযুক্তি দিয়ে যেটা ৫ লক্ষ ছিল সেটা এই বছর ৮ লক্ষ লক্ষ্যমাত্রা রেখেছি। আগেই বলেছি, এরজন্য অতিরিক্ত ৩০ কোটি টাকা বরাদ্দ করেছি। আগে যেটা ১০০ কোটি টাকা বরাদ্দ ছিল তার সঙ্গে অতিরিক্ত এই ৩০ কোটি টাকা বরাদ্দ করেছি। বন্ধ কারখানা সম্পর্কে যা রয়েছে তার উপর ৫ কোটি টাকা বরাদ্দ করেছি। আমরা একটা সমস্যার সুখোমুখী দাঁড়িয়ে রয়েছি যা বাজেট বক্তৃতায় উল্লেখ করেছিলাম, সেটা আবার উল্লেখ করতে হচ্ছে। বাজেট পেশ করেছি পরিকল্পনা বেং পরিকল্পনা বহির্ভুত খাতে ৭.৮০০ কোটি টাকার। ষ্টেট প্ল্যান খাতে ১৩২৮ কোটি থেকে ১২ পারসেন্ট বাড়িয়ে ১৪৮৬ কোটি করা হয়েছে। কিন্তু তখন বলেছিলাম, মূল বাজেটের ৭৫ শতাংশ কিন্তু রাজ্য সরকারের নিজের জোগান। আমাদের নিজেদের পায়ে দাঁড়িয়ে আমরা বাজেট পেশ করেছি। কেন্দ্র-রাজ্য সম্পর্ক সম্বন্ধে স্বপ্ন সঞ্চয় নিয়ে বলতে গিয়ে বলছি, যেখানে বাজেটের ৭৫ ভাগ দায়িত্ব রাজ্য সরকারকে তাঁর সীমিত ক্ষমতায় নিতে হয়, সেখানে দাঁড়িয়ে সাধারণ মানুষকে কথাটা জানতে চাই যে; সেখানে যতটুকু অর্থের প্রতিশ্রুতি কেন্দ্রীয় সরকার দিয়েছিলেন তা না দেওয়ায় উন্নতির ক্ষেত্রে যে বাধা এসেছে সেটা আমাদের পরিষ্কার বলতে হবে। গত ২১ শে ফ্রেব্রুয়ারী কেন্দ্রীয় যোজনা কমিশনের সহ-সভাপতি মোহন ধারিয়া মুখ্যমন্ত্রী মহাশয়ের সঙ্গে যে মিটিং করেছিলেন, সেখানে সেই মিটিংয়ে প্রতিশ্রুতি দেওয়া হয়েছিল যে, কেন্দ্রীয় সাহায্য দেওয়া হবে ৮৩৫ কোটি টাকা। কিন্তু সেই ৮৩৫ কোটি টাকা কেটে ঐ সাহায্যের পরিমান ৬২০ কোটি টাকা করা হয়েছে, অর্থাৎ ২১৫ কোটি টাকা কমানো হয়েছে। আমাদের বাজেটের বড় স্তম্ভ হচ্ছে স্বল্প সঞ্চয়, কারণ স্বল্প সঞ্চয় খাতে যে টাকা জমা পড়ে তার ৭৫ ভাগ আমরা ঋণ পাই। ১৯৮৭-৮৮ সালে ৩৭৮ কোটি টাকা স্বপ্ল সঞ্চয়ে আদায় হত রাজ্য থেকে। কিন্তু আমাদের উদ্যোগে এর পরিমান বৃদ্ধি করে ১০১০ কোটি টাকা তুলেছি গত বছর। কিন্তু তারপর একটা আঘাত শুরু হয়ে যায় কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে। স্বপ্ল সঞ্চয়ের সঙ্গে তুলনীয় প্রকল্প গুলিতে একতরফাভাবে সুদের হার বাড়ান হয়, আয় করে ছাড় দেওয়া হয়। গত আট-নট মাসে ব্যাঙ্কগুলিতে যে পরিমান টাকা জমা ছিল, তার থেকে আট-নয়গুণ টাকা স্বল্প সঞ্চয়ে বেশী জমা ছিল। আগে স্বল্প সঞ্চয় প্রকল্পগুলিতে, ন্যাশনাল সেভিংস সার্টিফিকেটে যে আয়কর ছাড় দেওয়া হত, সেই ছাড় বন্ধ করা হয়েছে, কিন্তু অন্যান্য মিউচুয়াল ফান্ডস স্কিমে আয়কর ছাড় দেওয়া হয়েছে। এরফলে স্বল্প সঞ্চয়ের উপর আঘাত এসেছে, যার ফলে ৩০০ কোটি টাকা কম কালেকশন হয়েছে ইতিমধ্যে। এটা শুধু পশ্চিমবঙ্গেই নয়, প্রতিটি রাজ্যে হয়েছে। আমরা এসব নিয়ে কেন্দ্রীয় অর্থমন্ত্রীর সঙ্গে আলোচনা করেছি এবং হাউসের কাছে জানানো দরকার যে, এখনও আলোচনা চলছে। ওরা প্রস্তাব রাখছেন এই যে ২১৫ কোটি টাকা পরিকল্পনা খাতে যেটা ঘাটতি সেটা ওঁরা পরিকল্পনা খাতে দিতে চাচ্ছেন না। তার বদলে বলছেন ২০০ কোটি টাকা বানিজ্যিক ঋণ হিসাবে নিন কোন অর্থনৈতিক প্রতিষ্টান থেকে রাজ্যের কোন আর্থিক প্রতিষ্ঠানে। এতে অসুবিধা যে পরিকল্পনা খাতে সাহায্য বলে যখন পাওয়া যায় তখন তার ৭০ পারসেন্ট ঋণ এবং বাকিটা গ্রান্ট এবং সুদের হার

কম থাকে এবং সেটা ১২ পারসেন্ট। বাণিজ্যিক ঋণ সবটাই ঋণ সুদের হার থাকে বেশী। আমরা বলেছি এই ব্যাপারে আলোচনা চলুক, আমরা কিন্তু এই ভাবে মেনে নিতে পারছি না এটা আপনাদের বলে রাখছি। সল্প সঞ্চয়ের ক্ষেত্রে ওঁরা এইটুকু বলেছেন যে সুদের হার গুলি ওঁরা বাড়িয়ে দেবেন। এবং যেটা আয়ের ছাড়টা দেন এই সল্প সঞ্চয় প্রকল্পে সেটা ওঁরা বিবেচনা করছেন। চূড়ান্ত সিদ্ধান্ত এখনও আমরা জানিনা। কিন্তু আমরা বলেছি এই বিষয়টা আলোচনায় মিটে যায় ভাল তা না হলে আমি আবার বলছি আমাদের রাজ্যে জনগনের কাছে আপনাদের মাধ্যমে পৌঁছাতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা অন্যান্য রাজ্যের সঙ্গে যোগাযোগ করছি, এটা শুধু পশ্চিমবাংলার আলাদা সমস্যা নয়, এটা প্রতিটি রাজ্যের সমস্যা। এটা তো মেনে নেওয়া যায় না। ওনারা যে অর্থটা দেবেন বলেছিলেন - খুব কম অর্থই দেন - হঠাৎ যদি সেটা কমিয়ে দেন তাতে অনেক অসুবিধার সৃষ্টি হবে। বর্ষা শেষ হয়ে এসেছে, পরিকল্পনার কাজ গুলি সুরু হবে, সাধারণ মানুষ বুঝে নিন কার জন্য অসুবিধা হচ্ছে। এরপর কি কর্মপদ্ধতি হবে সেটা আমরা যৌথ ভাবে সিদ্ধান্ত নেব। আমি শুধু এই কথাটা বলে শেষ করবো, একটা কথা আমি আগে বলিনি। কেন্দ্রীয় সরকার এই ভাবে ব্যবহার করছেন কেন তার কারণটা কি জানেন? কারণটা আমি বেশী বলতে চাইছি না, হয়ত এই নিয়ে পরে আলোচনা আছে সেই জন্য এখন বেশী বলছি না। আন্তর্জাতিক অর্থ ভান্ডার থেকে যে ঋণ নেওয়া হচ্ছে তার একটা সর্ত্ত, আগে এই রকম সর্ত্ত ছিল না, আগে বলা হত বাজেট থাকুক একটা পর্যন্ত এখন নূতন একটা কথা বলা হচ্ছে বাজেট ঘাটতি নয়, বলা হচ্ছে অর্থনৈতিক ঘাটতি এটা সীমার মধ্যে আপনারা কমিয়ে আনুন। অর্থনৈতিক ঘাটতিটা কি ? সাধারণ বাজেট ঘাটতি যুক্ত কেন্দ্রীয় সরকারের যত ঋণ সেই ঋণের যোগফল। অর্থাৎ বাজেট ঘাটতি যুক্ত কেন্দ্রীয় ঋণ। এবারে মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনি লক্ষ্য করুন এবং আপনার মাধ্যমে মাননীয় সদস্যদের লক্ষ্য করতে বলছি, সল্প সঞ্চয় থেকে যে অর্থ ওঠে তার ২৫ শতাংশ কেন্দ্রীয় সরকারের কাছে যায়, ৭৫ শতাংশ আমাদের কাছে আসে। ওই যে কেন্দ্রীয় সরকারের কাছে যেটা জমা পড়লো ঋণ হিসাবে সেটা জাতীয় অর্থনৈতিক ঘাটতির মধ্যে ঢুকে যাচ্ছে। তার কেন্দ্রীয় সরকারের চরম অনীহা এই সল্প সঞ্চয় প্রকল্প গুলির শ্রীবৃদ্ধির হোক। এই গুলির শ্রীবৃদ্ধি হলে রাজ্যের মানুষের উপকার হবে। কিন্তু কেন্দ্রীয় সরকার যে দস্তখত লিখেছেন আই. এম. এফ.-এর কাছে সেখানে অসুবিধা আছে। এটা খোলাখুলি না বললেও আমরা বুঝতে পারছি। এটা কেন হবে? আমি পরে আলোচনায় বলবো আপনারা ভুল নীতি নিয়েছেন, তার জন্য ঋণের জালে জড়িয়ে ফেলতে চাচ্ছে। আমরা প্রস্তাব দিয়েছি এই জন্য মানুষের উপর আঘাত আসছে, রাজ্য গুলির উপর আঘাত আসছে এবং সোজাসুজি আঘাত আসছে, এটা আমরা মেনে নিতে পারি না। এর থেকে জানবেন এই সল্প সঞ্চয় থেকে অন্যান্য প্রকল্প গুলিকে যে গুলি কেন্দ্রীয় সরকারের বাজেটের আওতায় পড়ে না - এই ইউ.টি. আই-এর প্রকল্প, ব্যাঙ্কের প্রকল্প এই গুলি তো কেন্দ্রীয় বাজেটে ঢোকে না, ঘাটতিতেও ঢোকে না তাই ওঁরা এই ভাবে চলছেন। সল্প সঞ্চয় থেকে অর্থগুলি কি করে সরিয়ে নিয়ে অন্য জায়গায় নিয়ে যেতে পারেন সেই চেষ্টা করছেন। তাতে রাজ্য গুলির স্বার্থের বিরুদ্ধে বিপুল ভাবে যাচ্ছে ব্যাপক ভাবে যাচ্ছে। এটা শুধু পশ্চিমবাংলার ব্যাপার নয়, আমরা রাজ্য গুলির সঙ্গে যোগাযোগ করছি এবং পশ্চিমবাংলার মানুষের সঙ্গে যোগাযোগ করছি। এতো অসুবিধার মধ্যে দাঁড়িয়েও, আজকে তো এ্যাপ্রোপিয়েশান বিলের উপর শেষ বক্তব্য রাখার সুযোগ, আমি শুধু আপনার মাধ্যমে মাননীয় সদস্যদের কাছে বলতে চাই এই সমস্যার মধ্যে দাঁড়িয়েও আমরা নূতন কতকগুলি উদ্ভাভনী কতক গুলি পদ্ধতি নিয়ে উন্নয়নের যে প্রকৃয়া সেটা অব্যাহত রাখবো পশ্চিমবাংলায়। কেন্দ্রীয় সরকার যত বেশী আঘাতই আনুন না কেন তত বেশী নূতন উদ্ভাভনী প্রকৃয়ার মাধ্যমে উন্নয়নের এই অর্থটা আমরা জোগাড় করার চেষ্টা করবো এবং উন্নয়নের ধারা অব্যাহত রাখবো, কর্মসংস্থানের বৃদ্ধি আমরা করবই এবং অর্থনৈতিক যে শৃংখলা সেটা বজার রাখবো। আমি সকলের কাছে আরো একবার সহযোগীতা কামনা করে এই এ্যাপ্রোপিয়েশান বিলের সমর্থনে আমার বক্তব্য শেষ করছি।

## 10th Report of the Business Advisory Commitee
## Programme of Business for 3rd and 4th September, 1991

**Mr. Speaker :** I now present the 10th Report of the Business Advisory Commitee, as follow :

Tuesday, 3-9-1991

(1) Motion under rule 185 regarding police firing at contai–Notice given by Shri Subrata Mukherjee, Shri Sailaja Kumar Das and Shri Sukumar Das.

1 hour

(2) Motion under rule 185 regarding Economic Soverignty of India–Notice given by Shri Manabendra Mukherjee.

1 hour

(3) Motion under rule 185 regarding new Industrial Policy of the Union Government–Notice given by Shri Deba Prasad Sarkar.

1 hour

(4) Motion under rule 185 regarding implementation of the recommendations of Technical Committee in 1987 on development of refugee colonies.–Notice given by Shri Nani Kar.

1 hour

Wednesday, 4-9-1991

(1) The Calcutta Homoeopathic Medical College and Hospital (Taking over of Management and Subsequent Acquisition) (Amendment) Bill, 1991.

(Introduction Consideration and Passing)

$^1/_2$ hour

(2) The D. N. De Homoeopathic Medical College and Hospital (Taking over of Manasgement and Subsequent Acquisition) (Amendment) Bill, 1991.

(Introduction, Consideration and Passing)

$^1/_2$ hour

(3) The Midnapore Homoeopathic Medical College and Hospital (Taking over of Management and Subsequent Acquisition) (Amendment) Bill, 1991.

(Introduction, Consideration and Passing)

1/2 hour

(4) The Niramoy Group of Institutions Acquisition (Amendment) Bill, 1991.

(Introduction, Consideration and Passing)

1/2 hour

(5) The Mayo Hospital Acquisition (Amendment) Bill, 1991.

(Introduction, Consideration and Passing).

1/2 hour

(6) The West Bengal Advocates Welfare Fund Bill, 1991

(Introduction, Consideration and Passing).

1 hour

(7) The West Bengal Legislature (Member's Pension) (Amendment) Bill, 1991.

(Introduction, Consideration and Passing).

1 hour

There will be no question for oral answer and mention cases on the 3rd September, 1991.

I now request the Hon'ble Government Chief Whip to move the motion for acceptance of the House.

**Shri Lakshmi Kanta Dey :** Sir, I beg to move that the 10the Report of the Business Advisory Committee, as presented in the House be agreed to.

The motion was then put and agreed to.

The motion of Dr. Asim Kumar Dasgupta that the West Bengal Appropriation (No.2) Bill, 1991, be taken into consideration, was then put and agreed to.

### Clauses 1 - 3, Schedule and Preamble

The question that clauses 1 - 3, Scheudle and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that the West Bengal Appropriation (No. 2) Bill, 1991, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

## ADJOURNMENT

The House was then adjourned at 4.34 p.m. till 12 noon on Tuesday, the 3rd September, 1991 at the assembly House, Calcutta.

# Proceedings of the West Bengal Legislative Assembly Assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Tuesday, the 3rd September, 1991, at 12 noon.

## Present

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 12 Ministers, 4 Ministers of State, and 188 Members.

[12.00 to 12.10 p.m.]

## Unstarred Questions
## (to which written answers were laid on the table)

**বিদ্যুৎ পর্ষদ ও বিদ্যুৎ উন্নয়ন নিগমের মোট উৎপাদন ক্ষমতা**

১১২ (অনুমোদিত প্রশ্ন নং ১২৭) **শ্রীদেবপ্রসাদ সরকার ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :-

(ক) বর্তমানে পশ্চিমবঙ্গ রাজ্য বিদুৎ পর্যদ এবং পশ্চিমবঙ্গ বিদ্যুৎ উন্নয়ন নিগমের অধীন বিভিন্ন বিদ্যুৎ কেন্দ্রগুলিতে মোট উৎপাদন ক্ষমতা কত মেগাওয়াট;

(খ) উল্লিখিত বিদ্যুৎ কেন্দ্রগুলিতে গত আর্থিক বছরে প্রতিদিন গড়ে কত বিদ্যুৎ উৎপাদন হয়েছে;

(গ) বর্তমানে উল্লিখিত বিদ্যুত পর্যদ ও বিদ্যুৎ নিগমের অধীনে কোন কোন বিদ্যুৎ উৎপাদন ইউনিট অচল আছে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় :**

(ক) পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্যদ এবং পশ্চিমবঙ্গ বিদ্যুৎ উন্নয়ন নিগমের অধীন বিভিন্ন বিদ্যুৎ কেন্দ্রগুলির মোট উৎপাদন ক্ষমতা ১৯৫১.৩ মেগাওয়াট।

রাজ্য বিদ্যুৎ পর্যদ :

| | | |
|---|---|---|
| ব্যাণ্ডেল | – | ৫৩০ মেগাওয়াট |
| সাঁওতালডিহি | – | ৪৮০ মেগাওয়াট |
| গ্যাসটারবাইন | – | ৬০ মেগাওয়াট |

| | | | |
|---|---|---|---|
| জলবিদ্যুৎ | - | ৪১.৩ | মেগাওয়াট |
| মোট | - | ১১১১.৩ | মেগাওয়াট |
| পঃ বঃ বিদ্যুৎ উন্নয়ন নিগম | - | ৮৪০ | মেগাওয়াট |
| সর্বমোট | - | ১৯৫১.৩ | মেগাওয়াট |

(খ) ব্যাণ্ডেল ৪.৯৯ মিলিয়ন ইউনিট

সাঁওতালডিহি ২.৪৯ মিলিয়ন ইউনিট

কোলাঘাট ৬.৭৯ মিলিয়ন ইউনিট

জলবিদ্যুৎ ০.২৯ মিলিয়ন ইউনিট

(গ) সাঁওতালডিহি - ১নং, ২নং এবং ৪নং

কোলাঘাট - ৫নং ছোট ছোট কয়েকটি ত্রুটির জন্য বন্ধ করা হয়েছে।

গ্যাসটারবাইন - শিলিগুড়ি ও হলদিয়ার সবকটি।

**Average Power Generation in Durgapur Projects Ltd.**

**113.** (Admitited Question No.582) **Shri ATISH CHANDRA SINHA** Will the Minister-in-Charge of Power Department be please to state -

(a) how much power was generated on an average per month during January to June, 1991 in Durgapur Projects Ltd., and

(b) whether the Government has any proposal to minimise the loss of the above undertaking, if any?

**Minister-in-Charge of Power Department :** (a) Durgapur Projects Ltd. generated on an average per month 67417.3 M W H during January to June, 1991.

(b) The following steps have been taken to minimise the loss of Durgapur Projects :-

(i) Increasing the generation of power and production of Hard Coke;

(ii) Better utilisation of plant and equipments and economy in costs through more rigid control;

(iii) A first step of revitalisation programme for renovation and modernisation of the old units (1.5) designed to improve the PLF upto the level of 45% has been taken up. Work of revamping, renovation and modernisation of byeproducts plant, coal washery, coal and coke washery and effluent plant is also going on.

(iv) As a result of the above measures, operating results in DPL has improved to a great extent on 1990-91 over 1989-90 as the net loss has been reduced from Rs. 26.46 crores in 1989-90 to Rs. 12.64 crores in 1990-91;

(v) The production of coke and its bye-products has substantially

improved with the commissioning of No. 2 Battery of Coke Oven Plant on 12-6-91 and the financial performance during 1991-92 is expected to improve further. However, there is certain difficulty regarding supply if cooking coal which is being looked into.

**Land Development Bank at Kandi in Murhidabad District**

**114.** (Admitted Question No. 584) **Shri ATISH CHANDRA SINHA :** Will the Minister-in Charge of the Co-operation Department be pleased to state -

(a) the present position with regard to management of the Land Development Bank at Kandi, District Murshidabad;

(b) if it is a fact that the employees of the said Bank are not receiving their due salaries regularly;

(c) if so, what is the Government's contemplation to make the Bank work properly so that staff salaries become regular;

(d) what is the amount of outstanding loans from the Agriculturists and what efforts are being made to realise the same?

**Minister-in Charge of Co-operation Department :** (a) The two special officers appointed as per orders of the Hon'ble High Court, Calcutta along with the Chief Executive Officer are now managing the affairs of the Bank.

(b) Yes, the employees are not getting their salaries since may '91 due to paucity of fund.

(c) As per direction of the Hon'ble High Court, Calcutta this matter is being looked into by one of the two Speical Officers appointed under orders of the Hon'ble High Court.

(d) 3 Crores 45 lakhs, Anchalwise targets have been fixed for supervisors and efforts are being made by the Bank for realisation of outstanding loans.

**Average price of essential Commodities in West Bengal**

**115.** (Admitted Question No. 655) **Dr. TARUN ADHIKARI :** Will the Minister-in-Charge of the Food and supplies Department be pleased to state -

**The average price of rice, wheat, sugar, pulses, rapeseed oil, mustered oil and other essential commodities prevailing in the open markets in West Bengal during the periods from April to June, 1991?**

**Minister-in-Charge of the Food and Supplies Department:** Rapeseed oil or palmolein is not available in open market. Monthly state average retail prices of rice, wheat, sugar, pulses, mustard oil and other essential commodities prevailing in the open markets in West Bengal during the period from April to June, 1991 are as follows :-

| | Rs. per kilogram | | |
|---|---|---|---|
| Cereals | April '91 | May '91 | June '91 |
| **Rice** | | | |
| Maximum | 5.83 | 5.83 | 5.90 |
| Minimum | 4.83 | 4.87 | 4.93 |
| **Wheat** | | | |
| Minimum | 3.14 | 3.02 | 3.06 |
| **Sugar** | 8.87 | 9.33 | 9.93 |
| **Pulses** | | | |
| Musur (split) | 11.90 | 11.54 | 11.47 |
| Moong (split) | 13.45 | 13.46 | 13.56 |
| Kalai (split) | 11.88 | 11.91 | 11.96 |
| Matar (split) | 11.46 | 11.23 | 11.43 |
| Gram (split) | 10.91 | 10.85 | 10.66 |
| Arhar (split) | 14.47 | 24.39 | 15.30 |
| Mustard oil | 29.85 | 30.29 | 30.72 |
| Atta | 4.33 | 4.33 | 4.32 |
| Maida | 4.65 | 4.59 | 4.70 |
| Potato | 2.28 | 3.59 | 3.18 |
| Onion | 4.66 | 4.52 | 4.26 |
| Chillies | 27.63 | 29.27 | 33.76 |
| Tarmeric (whole) | 22.30 | 21.97 | 23.26 |
| Tea (Brook Bond Red Label) 250 gm | 16.75 | 16.87 | 16.15 |
| Laundry Soap Cake of 150 gm. (Sunlight) | 3.68 | 3.68 | 3.54 |
| **Vanaspati** | | | |
| Maximum | 42.00 | 42.00 | 42.00 |
| Minimum | 37.00 | 38.00 | 38.00 |

**Salt (crushed white) (packet)**

| | | | |
|---|---|---|---|
| Maximum | 2.50 | 2.50 | 2.50 |
| Minimum | 1.50 | 1.50 | 1.50 |

**নদীয়া জেলার গোবিন্দপুর থেকে ঘোড়ালিয়া "বাইপাস" রাস্তা**

১১৬। (অনুমোদিত প্রশ্ন নং ৭৭৩) শ্রীঅজয় দে : পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :-

(ক) ইহা কি সত্য যে শান্তিপুর এলাকার জাতীয় সড়ক সংলগ্ন গোবিন্দপুর হইতে ঘোড়ালিয়া পর্য্যন্ত 'বাইপাস' রাস্তার কাজ মাঝপথে বন্ধ হয়ে আছে; এবং

(খ) সত্য হলে–

(১) ইহার কারণ কি; এবং

(২) কতদিনের মধ্যে ঐ কাজ পুনরায় শুরু করা যাবে বলে আশা করা যায়?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহাশয় :**

(ক) হ্যাঁ।

(খ) (১) প্রয়োজনীয় অর্থের সংস্থান না হওয়ায়।

(২) ভারত সরকার কর্তৃক প্রয়োজনীয় প্রাক্কলন অনুমোদন হওয়ার পর পুনরায় রাস্তার কাজ শুরু করা যাবে।

**বাঁকুড়া জেলায় রায়পুর শিশু উদ্যান নির্মাণ**

১১৭ (অনুমোদিত প্রশ্ন নং ৭৯৫) শ্রীমতী আরতী হেমব্রম : বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :-

(ক) বাঁকুড়া জেলার রায়পুরে শিশু উদ্যান তৈরী করার কোন প্রস্তাব আছে কিনা; এবং

(খ) থাকিলে, এ বিষয়ে পরিবেশ দপ্তর কোন উদ্যোগ নিয়েছেন/নিচ্ছেন কিনা?

**বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহাশয় :**

(ক) বর্তমানে এরূপ কোন প্রস্তাব বন বিভাগের কাছে নেই।

(খ) বন দপ্তরের বিচার্য্য নয়।

**গ্রামাঞ্চলের কলেজগুলিতে অনার্স কোর্স চালু করার প্রস্তাব**

১১৮। (অনুমোদিত প্রশ্ন নং ৮৩৯) : শ্রীঅমিয় পাত্র : শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :-

(ক) গ্রামাঞ্চলের কলেজগুলিতে বিভিন্ন বিষয়ে অনার্স কোর্স চালু করার প্রস্তাবগুলি বিবেচনার ক্ষেত্রে অগ্রাধিকার দেওয়া হবে কিনা; এবং

(খ) ১৯৯১-৯২ আর্থিক বছরে বাঁকুড়া জেলার কোন্ কোন্ কলেজে নতুন বিষয়ে অনার্স কোর্স চালু করা হবে?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহাশয় :**

(ক) গ্রামাঞ্চল বা শহরাঞ্চল হিসাবে অগ্রাধিকার স্থির করা হয় না, প্রয়োজন বিবেচনা করে অগ্রাধিকার দেওয়া হয়;

(খ) সুনির্দিষ্ট প্রস্তাব না থাকায় এ বিষয়ে এখনই কিছু বলা সম্ভব নয়।

**মেদিনীপুর জেলার ডেবরা সাব-স্টেশন এলাকায় লো-ভোল্টেজ**

১১৯। (অনুমোদিত প্রশ্ন নং ৮৪৭) **শ্রীসেখ জাহাঙ্গীর করিম :** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :-

(ক) মেদনীপুর জেলার ডেবরা সাব-স্টেশনের অন্তর্গত লোয়াদা ও পোলগ্রাম কল্ সেন্টারের আওতাভুক্ত সমস্ত বিদ্যুৎ চালিত স্যালো-টিউবওয়েলগুলি লো ভোল্টেজের জন্য ধারাবাহিকভাবে চলছে না। এই মর্মে সরকারের নিকট কোন সংবাদ আছে কি;

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হলে উক্ত সমস্যা নিরসনের জন্য কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহাশয় :**

(ক) হ্যাঁ, সর্ব্বোচ্চ চাহিদার সময় লো-ভোল্টেজ-এর সমস্যা দেখা দেয়।

(খ) (১) গ্রাহকদের সর্বোচ্চ চাহিদার সময় বাদ দিয়ে অর্থাৎ রাত্রি ১০টার পর পাম্প চালাবার কথা বলা হয়েছে। এছাড়া শক্তি নিয়ন্ত্রন আইন অনুযায়ী সন্ধ্যা ৫টা হইতে রাত্রি ১০টার মধ্যে পাম্প, শ্যালো টিউব-ওয়েল চালানোর উপর নিয়ন্ত্রন জারী করা হইয়াছে।

(২) ভগবানপুরে নূতন সাব-স্টেশন তৈরী করা হচ্ছে। এবং লো-ভোল্টেজ-এর উন্নতির জন্য কণ্ডাক্টর পরিবর্তন করা হচ্ছে।

**মুর্শিদাবাদ জেলার বেলডাঙ্গা ১নং ব্লকে নথিভুক্ত বর্গাদার**

১২০। (অনুমোদিত প্রশ্ন নং ৮৮৫) **শ্রীনুরুল ইসলাম চৌধুরী :** ভূমি ও ভূমি সংস্কার বিভাগের মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :-

(ক) মুর্শিদাবাদ জেলার বেলডাঙ্গা ১নং ব্লকের অধীনে ১৯৮৮-৮৯, ১৯৮৯-৯০ ও ১৯৯০-৯১ সালে কতজন বর্গাদারের নাম নথিভুক্ত হয়েছে (সনওয়ারী তালিকা);

(খ) ১৯৮৮-৮৯ থেকে ১৯৯০-৯১ পর্যন্ত বর্গাদার উচ্ছেদের

(১) কতগুলি মামলা দায়ের হয়েছে এবং

(২) কতগুলি বর্গাদারকে উচ্ছেদ করা হইয়াছে?

**ভূমি ও ভূমি সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহাশয় :**

(ক) ১৯৮৮-৮৯ – ২৫ জন

১৯৮৯-৯০ – ৪৪ জন

১৯৯০-৯১ – ২৫ জন

(খ) (১) মোট ১৫৫টি মামলা দায়ের করা হয়েছে এবং

(২) কোনও বর্গাদারকে উচ্ছেদ করা হয়নি।

**ঋণ মকুবের ফলে সমবায় ব্যাংকগুলির আর্থিক সঙ্কট**

১২১। (অনুমোদিত প্রশ্ন নং ৮৬৯) **শ্রীনুরুল ইসলাম চৌধুরী :** সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :-

(ক) ঋণ মকুবের ফলে সমবায় ব্যাঙ্কগুলি প্রচণ্ড আর্থিক সঙ্কটে পড়িয়াছে এ সম্পর্কে সরকার অবগত আছেন কিনা;

(খ) অবগত থাকিলে, উক্ত সঙ্কট মোচনে সরকার কোন ব্যবস্থা গ্রহণ করিয়াছেন কিনা;

(গ) ইহা কি সত্য যে, মুর্শিদাবাদ জেলার কান্দি ল্যাণ্ড ডেভলপমেণ্ট ব্যাঙ্কের কর্মীরা গত তিনমাস যাবৎ বেতন পাননি; এবং

(ঘ) 'গ' প্রশ্নের উত্তর হ্যাঁ হইলে উক্ত কর্মীদের বেতন প্রদানের জন্য কোন ব্যবস্থা গৃহীত হইয়াছে কি না?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহাশয় :**

(ক) অনুমোদিত মকুবযোগ্য ঋণ বাবদ প্রাপ্য অর্থ কেন্দ্রীয় সরকার এবং ন্যাবার্ড থেকে এখনও পুরোপুরি না পাওয়ার ফলে রাজ্যের বেশীরভাগ সমবায় ব্যাঙ্ক আর্থিক সমস্যার মধ্যে পড়েছে। সরকার এই সমস্যা সম্পর্কে অবহিত আছেন।

(খ) সঙ্কট নিরসনের জন্য রাজ্যসরকার ন্যাবার্ড ও কেন্দ্রীয় সরকারকে প্রয়োজনীয় অর্থ সত্বর মঞ্জুর করার অনুরোধ জানিয়েছেন। সম্প্রতি কেন্দ্রীয় কৃষিমন্ত্রির দৃষ্টি আকর্ষণ করা হ'লে তিনি বিষয়টির প্রতি নজর দেওয়ার আশ্বাস দিয়েছেন।

(গ) হ্যাঁ

(ঘ) কলিকাতা হাইকোর্টের আদেশক্রমে নিযুক্ত বিশেষ আধিকারিক বিষয়টি বিবেচনা করছেন।

**ওয়েষ্ট বেঙ্গল স্টেট কো-অপারেটিভ হাউসিং ফেডারেশন লিমিটেডে লগ্নীর পরিমাণ**

১২২। (অনুমোদিত প্রশ্ন নং ১২১৭) **শ্রীদিলীপ মজুমদার :** সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :-

(ক) ওয়েষ্ট বেঙ্গল স্টেট কো-অপরেটিভ হাউসিং ফেডারেশন লিমিটেডকে কত টাকা লগ্নী করা হয়েছে; এবং

(খ) বিগত পাঁচ বছরে কতজনকে কত অর্থ হাউসবিল্ডিং লোন দেওয়া হয়েছে (জেলা ভিত্তিক হিসাবে)?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহাশয় :**

(ক) ওয়েষ্ট বেঙ্গল স্টেট কো-অপারেটিভ হাউসিং ফেডারেশন লিমিটেডকে যে পরিমান টাকা লগ্নী করা হয়েছে তাহা নিচে দেওয়া হল (৩০/৬/৯১ পর্যন্ত)

| | | |
|---|---|---|
| (১) রাজ্য সরকারের লগ্নীকৃত শেয়ার | টাকা | ১৭৫.৪০ ল |
| (২) প্রাথমিক আবাসন সমবায় ক্রীত শেয়ার | টাকা | ৩০৬.০০ ,, |
| (৩) লাইফ ইনসিওরেন্স কর্পোরেশন অব ইণ্ডিয়া প্রদত্ত গৃহ নির্মান ঋণ | টাকা | ৪৯১০.০০ ,, |
| | মোট টাকা | ৫৩৯১.৪০ ল |

(খ) হাউসিং ফেডারেশন ইহার সদস্য প্রাথমিক সমবায় আবাসন সমিতিকে গৃহনির্মাণ বাবদ ঋণ দেয়। সরাসরি কোন প্রাথমিক আবাসন সমিতির সদস্যকে ঋণ দেয় না। এ পর্যন্ত মোট ৯১৪টি প্রাথমিক সমবায় আবাসন সমিতিকে ফেডারেশন গৃহনির্মাণ ঋণ দিয়েছে। জেলা ভিত্তিক প্রাথমিক সমবায় আবাসন সমিতির মাধ্যমে কতজনকে কত ঋণ দেওয়া হয়েছে সে সম্বন্ধে বিস্তারিত তথ্য দেওয়া হল।

বিবরণটি প্রশ্ন নং ১২২ (অনুমোদিত প্রশ্ন নং ১২১৭) এর "খ" অংশের উত্তরের অংশ হিসাবে পরিগণিত হবে (লক্ষ টাকার হিসাবে)

| জেলা | ১৯৮৬-৮৭ | | ১৯৮৭-৮৮ | | ১৯৮৮-৮৯ | | ১৯৮৯-৯০ | | ১৯৯০-৯১ (৩১/৩/৯১ পর্যন্ত) | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| | সংখ্যা | টাকা | সংখ্যা | টাকা | সংখ্যা | টাকা | সংখ্যা | টাকা | সংখ্যা | টাকা |
| বর্ধমান | ১০৩ | ৩৩.৬৯ | ৮৮ | ১৭.৫৫ | ৫২ | ১৭.২৮ | ৫০ | ১৩.৬০ | ৩৮ | ১৬.৬৫ |
| হাওড়া | ৩১ | ৪.৮১ | ২২ | ৩.৯৬ | ২৫ | ১২.১৬ | ৫ | ৩.১২ | ৭ | ৩.৮১ |
| হুগলী | ৪৯ | ১৫.৬৬ | ৪৫ | ১৬.৪৫ | ১৬ | ৭.৭৫ | ২৩ | ১৪.৮৯ | ১১ | ৯.২০ |
| মালদা | ২৫ | ৬.৯৬ | ২৬ | ৫.১২ | ২০ | ৪.৭২ | ২৫ | ৭.৬৭ | ২২ | ৫.২৫ |
| মুর্শিদাবাদ | ৭০ | ১৫.৮০ | ৪৬ | ১৪.৬১ | ৪৩ | ১৫.৬৪ | ৩৩ | ১০.৮৯ | ২৩ | ৫.৪০ |
| পঃ দিনাজপুর | ৪২ | ৯.০৭ | ৭ | ০.৫৭ | ৬ | ০.৪১ | ৯ | ১.৭৫ | ১৯ | ৫.৭৫ |
| দার্জিলিং | ৫১ | ১৬.৮৩ | ৪৭ | ১৫.০৪ | ৪৭ | ১৮.৬৫ | ৪৮ | ২২.০৭ | ৩৪ | ১৫.২৫ |
| জলপাইগুড়ি | ১৯ | ৬.৯৫ | ১৯ | ৬.৫২ | ১৮ | ৫.৪৩ | ২১ | ১০.৮৯ | ৯ | ২.৮০ |
| কুচবিহার | — | — | — | — | ৪ | ০.৯৪ | ৪ | ০.৬৪ | — | — |
| বীরভূম | ২২ | ৩.৭৩ | ৪ | ০.৬৮ | ৬ | ১.৯১ | ৩ | ০.৭৪ | ৩ | ০.৮৩ |
| বাঁকুড়া | — | — | — | — | — | — | — | — | — | — |
| পুরুলিয়া | ৮ | ৩.৩৯ | ৭ | ১.১৯ | ৬ | ২.৮৩ | ৩ | ০.১৯ | — | — |
| মেদিনীপুর | ৭৭ | ১৮.৬৭ | ১৩৬ | ৪১.৮২ | ১৩০ | ৪২.১৫ | ৯৩ | ২৫.২৬ | ৪৬ | ১৪.১৯ |
| নদীয়া | ৯৯ | ২১.৩৭ | ৮৫ | ১৬.৮৪ | ৫৪ | ১১.৪৯ | ৪২ | ১১.৮৩ | ১৯ | ২.৬৭ |
| কলিকাতা | ৪৩৪ | ১৩৭.৫৫ | ২৪২ | ৪৫.৮৭ | ২১৪ | ৬৩.৬২ | ২২১ | ৯০.৫৩ | ১৮১ | ৫৩.৯৩ |
| ২৪-পরগণা | ৬৮ | ১০.৮৭ | ৪৫ | ১১.১০ | ৫১ | ১৩.২১ | ৩৯ | ৭.৩০ | ২ | ০.৫১ |
| মোট | ১০৯৮ | ৩০৫.৩৫ | ৮১৯ | ১৯৭.৩২ | ৬৯২ | ২১৭.৮৯ | ৬১৯ | ২২১.৩৭ | ৪১৪ | ১৩৫.৫২ |

## ক্যানিং ১নং ব্লকের অধীন নির্মিত রাস্তার সংখ্যা

১২৩। (অনুমোদিত প্রশ্ন নং ১২৮৮) **শ্রী বিমল মিস্ত্রী : উন্নয়ন ও পরিকল্পনা (সুন্দরবন বিষয়ক)** বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :-

(ক) ক্যানিং ১নং ব্লকের অধীন কতগুলি রাস্তা নির্মিত হয়েছে;

(খ) তন্মধ্যে,

(১) কতগুলিতে ইঁট বিছানো হয়েছে, ও

(২) কতগুলিতে খোয়া বিছানো হয়েছে (অঞ্চলওয়ারী);

(গ) খোয়া বিছানো রাস্তাগুলিকে পাকা করার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(ঘ) থাকলে, ১৯৯১-৯২ আর্থিক বছরে কতগুলি রাস্তা পাকা করা হবে বলে আশা করা যায়?

**উন্নয়ন ও পরিকল্পনা (সুন্দরবন বিষয়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহাশয় :**

(ক) ক্যানিং ১নং ব্লকের অধীন ২২টি রাস্তা নির্মিত হয়েছে।

(খ) (১) ২২টি রাস্তায় ইঁট বিছানো। রাস্তাগুলির অঞ্চল-ওয়ারী

(গ্রাম পঞ্চায়েত-ওয়ারী) তালিকা নিম্নরূপ :-

| | | |
|---|---|---|
| পোলাবাড়ী | - | ২টি |
| বাঁশড়া | - | ৬টি |
| বাঁশড়া ও নারায়ণপুর | - | ১টি |
| বাঁশড়া ও তামুলদা | - | ১টি |
| নিকারীহাটা | - | ২টি |
| তালদি | - | ২টি |
| দীঘিরপাড় | - | ২টি |
| মাতলা ১নং | - | ২টি |
| মাতলা ২নং | - | ৩টি |
| ইঁটখোলা | - | ১টি |

(২) একটিও নয়।

(গ) প্রশ্ন ওঠে না।

(ঘ) প্রশ্ন ওঠে না।

## বীরভূম জেলার চাতরা গ্রামীন জলসরবরাহ প্রকল্প

১২৪। (অনুমোদিত প্রশ্ন নং ১৩৩৪) **ডাঃ মোতাহার হোসেন : জনস্বাস্থ্য কারিগরী বিভাগের** মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :-

বীরভূম জেলার চাতরা গ্রামীণ জলসরবরাহের ১নং ও ২নং প্রকল্পের কাজ বর্তমানে কোন পর্যায়ে আছে?

**জনস্বাস্থ্য কারিগরী বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহাশয় :**

চাতরা গ্রামীণ নলবাহী জলসরবরাহ প্রকল্পটি ত্বরান্বিত গ্রামীণ জলসরবরাহ প্রকল্পের (ARWSP) অধীন ১৯৯০-৯১ সালে সরকারী অনুমোদন লাভ করে।

প্রকল্পটি এখনও জমি অধিগ্রহণ-এর পর্য্যায়ে আছে।

**গ্রামাঞ্চলে ক্রীড়া ও সাংস্কৃতিক অনুষ্ঠানের পরিকল্পনা**

১২৫। (অনুমোদিত প্রশ্ন নং ১৪৮৭) **শ্রী কৃষ্ণ প্রসাদ দুলে :** মাননীয় ক্রীড়া ও যুব কল্যাণ (যুবকল্যাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :-

(ক) বর্তমান আর্থিক বৎসরে গ্রামাঞ্চলে যুবসল্যাণ বিভাগের মাধ্যমে ক্রীড়া ও সাংস্কৃতিক অনুষ্ঠানের জন্য কোন পরিকল্পনা গ্রহণ করা হয়েছে কিনা;

(খ) হয়ে থাকলে, ঐ বাবদ যুবকল্যাণ বিভাগের কত টাকা বরাদ্দ করা হয়েছে (ব্লক ভিত্তিক হিসাব)?

**ক্রীড়া ও যুব কল্যাণ (যুব কল্যাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহাশয় :**

(ক) হ্যাঁ। প্রতিটি ব্লকে যুব-উৎসব করার পরিকল্পনা গ্রহণ করা হইয়াছে।

(খ) এ বাবদ ব্লক ভিত্তিক বরাদ্দ এখনও সঠিকভাবে নির্ধারিত হয়নি।

**জলপাইগুড়ি জেলায় মঞ্জুরীকৃত গ্রামীণ জলসরবরাহ প্রকল্প**

১২৬। (অনুমোদিত প্রশ্ন নং ১৫১৭) : **শ্রী মনোহর তিরকী :** জনস্বাস্থ্য কারিগরী বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :-

(ক) বর্তমানে জলপাইগুড়ি জেলায় মঞ্জুরীকৃত গ্রামীণ নলবাহী জলসরবরাহ প্রকল্পের সংখ্যা কত;

(খ) মার্চ, ৯১ পর্য্যন্ত কতগুলি সম্পূর্ণ হয়েছে; এবং

(গ) উক্ত জেলাতে নতুন প্রকল্পের কোন পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে কিনা?

**জনস্বাস্থ্য কারিগরী বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহাশয় :**

(ক) ৪৩টি।

(খ) ৩০টি প্রকল্পের কাজ সম্পূর্ণ হয়েছে এবং ২টি প্রকল্পের কাজ আংশিকভাবে রূপায়িত হয়েছে।

(গ) আছে।

**কলিকাতা শহরে সরকারী গ্রন্থাগারের সংখ্যা**

১২৭। (অনুমোদিত প্রশ্ন নং ১৫৩৩) **শ্রীশান্তি রঞ্জন গাঙ্গুলী :** শিক্ষা (গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :-

(ক) কলিকাতা শহরে কোন সুরকারী প্রাথমিক গ্রন্থাগার আছে কিনা;

(খ) থাকলে, উহার সংখ্যা কত;

(গ) কলিকাতা শহরে অবস্থিত সরকারী প্রাথমিক গ্রন্থাগারগুলিতে নব নিযুক্ত কর্মীদের সংখ্যা কত;

(ঘ) তন্মধ্যে কতগুলি পদ বর্তমানে খালি আছে; এবং

(ঙ) বর্তমান বৎসরে কলিকাতা শহরে আরও কতগুলি নূতন সরকারী প্রাথমিক গ্রন্থাগার স্থাপিত হবে বলে আশা করা যায়?

**শিক্ষা (গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহাশয় :**

(ক) নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

(ঘ) প্রশ্ন ওঠে না।

(ঙ) এরূপ কোন পরিকল্পনা আপাততঃ নাই।

**হিমায়িত গো-বীজ সরবরাহ কেন্দ্রের সংখ্যা**

১২৮। (অনুমোদিত প্রশ্ন নং ১৫৫৭) **শ্রীমৃণালকান্তি রায় :** প্রাণী সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :-

(ক) বর্তমানে কতগুলি গ্রাম পঞ্চায়েত এলাকায় হিমায়িত গো-বীজ সরবরাহ করা হচ্ছে; এবং

(খ) সব পঞ্চায়েত এলাকাকে এই প্রকল্পের আওতায় আনার পরিকল্পনা সরকারের আছে কিনা?

**প্রাণী সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহাশয় :**

(ক) গ্রাম পঞ্চায়েত এলাকায় কেন্দ্রীয় প্রজনন কেন্দ্রগুলির মারফতে হিমায়িত গো-বীজ সরবরাহ করা হচ্ছে। বর্তমানে প্রাণী স্বাস্থ্য অধিকারের ২৬২টি কৃত্রিম প্রজনন কেন্দ্রে হিমায়িত গো-বীজ ব্যবহার করা হচ্ছে। কেবলমাত্র গ্রাম পঞ্চায়েত এলাকায় হিমায়িত গো-বীজ দ্বারা কৃত্রিম প্রজনন চালু করার জন্য প্রথম দফায় ১৩৭টি গ্রাম পঞ্চায়েত চিহ্নিত করা হচ্ছে।

(খ) হ্যাঁ।

**স্পেশাল কম্পোনেন্ট প্ল্যান ও ট্রাইবাল সাব-প্ল্যানে বরাদ্দকৃত অর্থের পরিমাণ**

১২৯। (অনুমোদিত প্রশ্ন নং ১৫৭২) **শ্রীবিমল কান্তি বসু :** তপশিলী জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :-

(ক) ১৯৯০-৯১ আর্থিক বৎসরে রাজ্য বাজেটে স্পেশাল কম্পোনেন্ট প্ল্যান ও ট্রাইবাল সাব-প্ল্যান বাবদ মোট কত টাকা বরাদ্দ করা হয়;

(খ) উক্ত বরাদ্দকৃত অর্থ মোট পরিকল্পনা বাজেটের কত শতাংশ; এবং

(গ) এস সি পি ও টি এস পি বাবদ বরাদ্দকৃত অর্থের ব্যায় সুনিশ্চিত করতে কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**তপশিলী জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহাশয় :**

(ক) এস সি পি - ১৩৭৫৩.৫৫ লক্ষ টাকা

টি এস পি - ৫৩০৬.৪০ লক্ষ টাকা

(খ) এস সি পি - ১০.৩৫%

টি এস পি - ৩.৯৯%

(গ) এস সি পি ও টি এস পি প্রকল্পগুলির বরাদ্দ অর্থ সরকারের বিভিন্ন বিভাগের অন্তর্গত বিভিন্ন অফিসের মাধ্যমে ব্যায় করা হয়।১৯৮৮-৮৯ সাল থেকে ডিস্ট্রিক্ট ওয়েল ফেয়ার কমিটি প্রত্যেক জেলায় এস সি পি ও টি এস পি প্রকল্প অনুমোদন করেন এবং কোন বিভাগ ডিস্ট্রিক্ট ওয়েল ফেয়ার কমিটির অনুমোদন ব্যতীত অর্থ ব্যয় করতে পারে না, জেলাস্তরে ডিস্ট্রিক্ট ওয়েলফেয়ার কমিটি জেলা সভাধিপতিকে সভাপতি করে এবং ডিস্ট্রিক্ট লেভেল কো-অর্ডিনেশন কমিটি জেলাশাসককে সভাপতি করে বরাদ্দকৃত অর্থের ব্যয় সুনিশ্চিত করার তদারকি করেন। স্পেশাল অফিসার এবং প্রোজেক্ট অফিসার, এস সি টি ডব্লু জেলা শাসককে এই বিভাগের বরাদ্দকৃত অর্থ ব্যয় করতে সাহায্য করেন। বিভিন্ন সময়ে এই বিভাগ হইতে বরাদ্দকৃত অর্থ ব্যয় সুনিশ্চিত করতে তদারকি করা হয়। জেলাশাসককে ডিস্ট্রিক ওয়েলফেয়ার অফিসার এস সি টি ডব্লু হিসাবে ঘোষনা করার একটি প্রস্তাব বিবেচনাধীন রয়েছে। রাজ্যস্তরে মুখ্যমন্ত্রির সভাপতিত্বে একটি ক্যাবিনেট সাব-কমিটি ও বোর্ড অব রেভিনিউ-এর সদস্যের সভাপতিত্বে একটি সেক্রেটারী লেভেল কমিটি বিষয়টি মাঝে মাঝে পর্য্যালোচনা করে।

## আমোদপুর ও বেলডাঙ্গা সুগার মিলে চিনির উৎপাদন

১৩০। (অনুমোদিত প্রশ্ন নং ১৫৮৬) **শ্রীনুরুল ইসলাম চৌধুরী** : শিল্প ও বানিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :

(ক) ১৯৯০-৯১ সালে আমেদপুর সুগার মিলে মোট কত মেট্রিক টন আখ মাড়াই হয়েছে;

(খ) ঐ সময়ে উক্ত মিলে চিনি উৎপাদনের পরিমাণ কত;

(গ) বেলডাঙ্গা সুগার মিলে কি পরিমাণ আখ মাড়াই হয়েছে; এবং

(ঘ) উক্ত আখ মাড়াইয়ের মূল্য বাবদ কত টাকা পাওয়া গিয়াছে?

**শিল্প ও বানিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহাশয় :**

(ক) ১৯৯০-৯১ সালে আমেদপুর সুগার মিলে মোট ৩৮৩৫৬ মেট্রিক টন আখ মাড়াই হয়েছে।

(খ) ঐ সময়ে উক্ত মিলে মোট ২৮,৭৩০ কুইণ্টাল চিনি উৎপাদন হয়েছে।

(গ) বেলডাঙ্গা সুগার মিলটি এখনও বন্ধ থাকায় ঐ মিলে কোন আখ মাড়াই হয়নি।

(ঘ) প্রশ্নই ওঠে না।

## বল্লভপুর বিশ্বম্ভর বিদ্যালয়কে দ্বাদশ শ্রেণীতে উন্নীতকরণ

১৩১। (অনুমোদিত প্রশ্ন নং ১৬০৩) **শ্রীপ্রবীর ব্যানার্জী** : শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :-

(ক) ইহা কি সত্য যে, সরকারী প্রস্তাব থাকা সত্ত্বেও উত্তর ২৪-পরগণা জেলার গাইঘাটা বিধানসভার কালুপুর অঞ্চলের বল্লভপুর বিশ্বম্ভর বিদ্যালয়টিকে টাকার অভাবে দ্বাদশ শ্রেণী পর্যন্ত উন্নীত করা সম্ভব হইতেছে না; এবং

(খ) সত্য হইলে, কবে নাগাদ উহা সম্ভব হইবে বলিয় আশা করা যায়?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহাশয় :**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**রাজ্যে শিশু গ্রন্থাগারের সংখ্যা**

**১৩২।** (অনুমোদিত প্রশ্ন নং ১৬৩১) **শ্রী শান্তিরঞ্জন গাঙ্গুলী :** শিক্ষা (গ্রন্থাগার) বিভাগের মন্ত্রি মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :-

(ক) রাজ্যে বর্তমানে কতগুলি শিশু গ্রন্থাগার রহিয়াছে (জেলাওয়ারী হিসাবে);

(খ) শিশু গ্রন্থাগারের সংখ্যা বর্তমান বৎসরে বৃদ্ধি করিবার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা? এবং

(গ) থাকিলে, কতগুলি নতুন শিশু গ্রন্থাগার স্থাপিত হইবে (জেলাওয়ারী হিসাবে)?

**শিক্ষা (গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহাশয় :**

(ক) শিশুদের জন্য নির্দিষ্ট কোন গ্রন্থাগার নাই। তবে অনেক জেলা ও মহকুমা গ্রন্থাগারে শিশুদের জন্য পৃথক বিভাগ আছে।

(খ) আপাততঃ এরূপ কোন পরিকল্পনা নাই।

(গ) প্রশ্ন ওঠে না।

[Several mambers of both the sides stood up and wanted to say some thing]

[Noise and Interruption]

**Mr. Speaker :** Mr. Rabin Mondal what is your submission?

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল :** মাননীয় স্পীকার মহাশয়, আমি আজকে সকালে দেখলাম যে বিভিন্ন খবরের কাগজে বিরোধীদলের নেতা আমাদের এই রাজ্যের মন্ত্রিসভা এবং আমাদের মুখ্যমন্ত্রিকে উদ্দেশ্য করে বিশ্রী কুৎসিত ভাষা ব্যবহার করেছেন। তিনি যে জীবের উল্লেখ করেছেন সেখানে তাঁর কথা প্রয়োগ করে সেই জীবকে অসম্মান করতে চাই না। আমার যে কথা, আজকে পশ্চিমবঙ্গে এইখানে যেভাবে এই সন্ত্রাস, অরাজকতা করার চেষ্টা করছেন এবং অশান্তি সৃষ্টি করার চেষ্টা করছেন তাতে আমরা দেখছি যে বিরোধীদলের নেতা তাঁর পক্ষ থেকে ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্য্যন্ত যে অবস্থা সৃষ্টি করেছিলেন এখন একটা পরিবর্তন নিয়ে এই সভায় আসবেন কিন্তু যে সংস্কৃতি এবং রুচির পরিচয় দিলেন তাতে তিনি যে এতো নীচে নেমে যাবেন বুঝতে পারিনি। গতকাল তাঁদের সভায় বক্তৃতা করার সময়ে ওই সভাতে ওঁদের দলেরই সদস্য প্রিয় রঞ্জন দাশমুন্সী তারই মধ্যে উষ্মা প্রকাশ করেছেন। সৌগতবাবু এবং সুব্রতবাবুও তাঁদের উষ্মা প্রকাশ করেছেন। এইতো ওঁদের পার্টি এবং পার্টির গাইড লাইনটা কি সেটাই তো আমরা আজ পর্যন্ত বুঝতে পারলাম না। তা না হলে বিরোধী দলের নেতা এই ধরণের অশ্লীল কুৎসিত ব্যবহার করেন কি করে? এই ধরণের পার্টিতে লোক থাকে কি করে? অবিশ্যি তাঁদের পার্টির মধ্যে ৩-৪টি ভাগ আছে এবং তারা কেউ কারুকে সহ্য করতে পারে না। আমাদের প্রশ্নটা হচ্ছে যে, তিনি যে ভাষা ব্যবহার করেছেন তারজন্য তাঁকে এখানে আসতে হবে, অন্তত পক্ষে লক্ষ্মৌ থেকে সমন করে নিয়ে আসা হোক এবং নিয়ে এসে তাঁকে জিজ্ঞাসা করা হোক কেন ওই ভাষা প্রয়োগ করেছেন। আমি যেটা বলতে চাই সেটা হচ্ছে যে, এডিকোয়েট নম্বরের মেম্বার না থাকা সত্ত্বেও তাঁকে বিরোধী দলের নেতা হিসাবে যথেষ্ট উদারতা দেখিয়েছি। আমি বলতে চাই এই ধরণের একজন বিরোধী দলের নেতা এই উক্তি করেন কি করে? আমি মনে করি এই মুহূর্তে তাঁকে বিরোধী দলের আসন থেকে

সরিয়ে নিয়ে এসে যে কেউ নির্বাচিত হন তাতে আমাদের আপত্তি নেই, কিন্তু কোন অবস্থাতেই তাঁকে বিরোধী দলের নেতা রাখা যাবে না। সেইজন্য আগামী দিনে এই সভা শেষ হবে এবং সেই সভায় তাঁকে সমন করে নিয়ে আসা হোক, অন্ততপক্ষে তাঁকে বলতে হবে কি বলেছেন। পশ্চিমবঙ্গে এইভাবে একটা চক্রান্ত কায়েম করার চেষ্টা করছেন এতে ওঁদেরই বিভিন্ন নেতারা বিভিন্ন জায়গায় এবং বাইরে যাবেন তাঁরা শান্তিতে চলাফেরা করতে পারবেন না। আপনি হচ্ছেন ইউ আর দি কাস্টাডিয়ান অফ দিজ আগস্ট হাউস, যে কোন প্রকারেই হোক বিরোধী দলনেতাকে ওই বক্তব্য প্রমাণ করানোর চেষ্টা করুন। সর্বশেষ আবেদন আপনার কাছে যে, কংগ্রেসের পক্ষ থেকে যে বক্তব্য রাখা হয়েছে তাতে আগামীদিনে বিধানসভার অধিবেশন শেষ হবে কিন্তু ওই কংগ্রেসী পক্ষ যেভাবে অশান্তি তৈরী করার চেষ্টা করছেন এবং মস্তান সমাজ বিরোধীদের যেভাবে উৎসাহিত করছেন, পশ্চিমবঙ্গের আইনশৃঙ্খলা বিঘ্নিত করছেন, তাতে রাজ্যের ভালো হবে না, ক্ষতি হবে। সেইজন্য মন্ত্রিসভার প্রতি মাননীয় মুখ্যমন্ত্রীর প্রতি আমার আবেদন অন্ততপক্ষে এই সমস্ত বক্তব্য পুঙ্খানুপুঙ্খরূপে বিবেচনা করুন যাতে আগামী দিনে পশ্চিমবাংলায় শান্তি-শৃঙ্খলা রক্ষা হয়। এই ধরণের কথা বলে যারা জনগণের মনে উষ্মা প্রকাশ করতে চাইছে তাদেরকে সতর্ক করার জন্য আগামী দিনে যাতে এই পশ্চিমবাংলায় শান্তি শৃঙ্খলা প্রতিষ্ঠিত হয় এই আবেদন আমি রাখতে চাইছি।

( গোলমাল )

**শ্রীশচীন সেন :** মিঃ স্পীকার স্যার, আমরা আজকে সংবাদপত্রের একটি সংবাদের ব্যাপারে খুবই বিচলিত বোধ করছি। আমাদের মাননীয় বিরোধী দলের নেতা শ্রী সিদ্ধার্থ শঙ্কর রায় মহাশয় তিনি যে ভাষায় ব্যাঙ্গ করেছেন তিনি যে শব্দটার নাম করেছেন যে প্রাণীর নামটা করেছেন, সেই প্রাণীর নাম করে সেই প্রাণীকে আমরা অসম্মান করতে চাইনা। আমরা জানি কোন অবস্থায় তারা পৌচেছে। সিদ্ধার্থ শঙ্কর রায়কে আমরা অনেকভাবে জানি তাঁকে আবার নূতনভাবে চিনতে হচ্ছে। তাঁর যে ভাষা এটা যারা সোনাগাছিতে যায়, হাড়কাটাতে যায় তাদের ভাষা, সমাজবিরোধীদের ভাষা। গুণ্ডাদের ভাষা। তাঁকে এটা প্রত্যাহার করতে হবে। তাঁকে বিধানসভায় ডেকে আনা হোক তাঁকে ক্ষমা চাইতে হবে। তাঁকে আমরা আর বিরোধী দলের নেতা বলতে পারব না, তাঁকে আমরা সেই জায়গায় বলব সমাজবিরোধীদের গুণ্ডা।

(গোলমাল)

**শ্রী সুব্রত মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে মাত্র দুইটি বিষয়। একটা হল তিনি বাইরে কি বলেছেন - আমি সেই বিষয়ে বলতে চাই আপনি বারেবারে রুলিং দিয়েছেন আপনি নিজে মনে করুন. আপনার স্মৃতি শক্তি যদি দুর্বল না হয় আপনার রুলিং-র সো মেনি টাইমস বাইরের কোন বক্তব্যর বিষয়ে এখানে ডিবেট হবে না। এটা শুধু হচ্ছে এক নম্বর আর দ্বিতীয় নম্বর হচ্ছে আমি আপনার কাছে জানতে চাই কোন রুলে আপনি ডিবেট এ্যালাও করলেন, বক্তৃতা করতে দিলেন, রবীনবাবু এবং শচীনবাবুকে? আজকে এখানে হাউসে এই নন-অফিসিয়াল ডে তে কি করে অন্য বিষয় এই হাউসের সাবজেক্ট হতে পারে? নাম্বার থ্রী হচ্ছে যদি কোন মাননীয় সদস্যর বিরুদ্ধে বলতে হয় তাহলে তাঁকে লিখিত ভাবে ছোট্ট ২ লাইনের নোটিশ দিতে হয় তাঁর উপস্থিতিতে এটা হতে পারে। এখানে যে তিনটি পয়েন্ট রেইজ করেছে আমি তাঁর ক্লারিফিকেশান চাই। আমি মনে করি এই নন-অফিসিয়াল ডে-র মর্য্যাদা রক্ষা করুন, যদি এটার আলোচনা করতে চান তাহলে মাননীয় সদস্যকে নোটিশ দিন। প্রথা এবং রুলস্ অনুযায়ী বাইরে কিছু বললে সেই বিষয়ে কিছু আলোচনা করা যাবে না। এটা হচ্ছে আনপার্লামেন্টারী।

উনি এই বিষয়ে আদৌ কিছু বলেছেন কিনা বাইরেতে এটা হচ্ছে পাবলিক স্টেটমেন্ট এটা রেকর্ড হয়েছে কিনা, কারুকে ইঙ্গিত করেছেন কিনা, যার কোন রেকর্ড নেই, এই সমস্ত বিষয়গুলি আজকে নন-অফিসিয়াল ডে-তে যেখানে আপনি কোয়েশ্চেন এ্যানসার, মেনশান-জিরো আওয়ার বন্ধ করে দেন সেখানে আপনি কি করে হাউসে এই বিষয়টি চালালেন। শচীনবাবুকে কি করে ওঠাতে দিলেন? ড্যাজ ইট মিন কি করে আপনি বাইরের বক্তব্যর উপর ডিবেট করতে দিলেন! আজকে যে বক্তব্য এখানে নন-অফিসিয়াল রেজলিউশানে আছে, ৫টি রেজলিউশান আছে; এটা করতে ৫ ঘণ্টা সাড়ে ৫ ঘণ্টা লেগে যাবে, আমরা ১২টায় আরম্ভ করেছি। আজকে জ্যোতিবাবু যখন রাজীব গান্ধীর সম্বন্ধে যা তা কথা বলেন, ইন্দিরা গান্ধীর সম্বন্ধে যা তা কথা বলেন, ইন্দিরা গান্ধীকে ডাইনি বলেছেন। শচীনবাবু হচ্ছেন বৃদ্ধ শকুনি তিনি এই ধরণের শব্দ ব্যবহার করলেন এতে কি আপনার সম্মান রক্ষা হয়? উনি এখানকার মানুষ বলেই ওনার মুখে ঐ রকম সোনাগাছি হাড়কাটা সব শব্দ শোনা গেল, আজকে স্কুলের ছাত্র-ছাত্রীরা এবং দর্শকরা যদি থাকে তাহলে তারা শচীন বাবুর সম্বন্ধে কি ধারনা পোষণ করবে, হাউস শুরু হতেই শোনা গেল এই ধরণের শব্দ।

[12.10 to 12.20 p.m.]

এটাতে কি সভার মর্য্যাদা রক্ষা হয়েছে? আপনি যদি এই চারটে প্রশ্নের উত্তর না দেন তাহলে আমি চলে যাব এবং আমি কোন কাজ করতে দেব না।

**শ্রী দীপক কুমার সেনগুপ্ত :** মাননীয় স্পীকার মহাশয়, গত দুটো বিধানসভা থেকে একটা জিনিষ লক্ষ্য কবছি - আমি এটা অভিযোগ করছি না আপনার বিরুদ্ধে, কিন্তু যা করা হচ্ছে তাতে আমার ধারণা যে, জনসাধারণ ওঁদের পাঠাচ্ছেন না। এখানে দেখছি তাকে বিরোধী দলের নেতা করেছেন। আপনি চেয়ার থেকে বলে দেন কিন্তু আমাদের অনিচ্ছা থাকলেও আমরা মত দিতে পারি না। কিন্তু আপনি যে মণিহার দিয়েছেন সেটা ওদের সাজে না। বানরের গলায় মুক্তর মালা দিলে পরে সেটা নিয়ে নিশ্চিতভাবে অঘটন ঘটবে। বিরোধীদলের নেতা ক্যাবিনেট মিনিস্টারের সমমর্য্যাদা সম্পন্ন। যে পরিচয় নিয়ে তিনি ঢুকেছেন সেটা হচ্ছে দেশবন্ধু চিত্তরঞ্জনের নাতি হিসাবে এবং দেশবন্ধু বেঁচে থাকলে - ত্যাজ্যপুত্র করবার তো সুযোগ নেই - অস্বীকার করতেন। তাঁকে আপনি বিরোধী দলের নেতা করেছেন। আমি অভিযোগটা মাননীয় স্পীকার মহাশয় আপনার বিরুদ্ধে আনছি, আপনি নিয়মটাকে না মেনে এমন একজন লোককে করে দিলেন যাঁর বিরুদ্ধে মানুষের ক্ষোভ আছে এবং যিনি এই পদ নেবার উপযুক্ত নন। আপনি তাঁকে বিরোধীদলের নেতা করেছেন, গাড়ীর ব্যবস্থা করে দিয়েছেন। ক্যাবিনেট র‍্যাঙ্কের মর্যাদা দিয়েছেন। তো গাড়ীতে রাস্তা দিয়ে গেলে ** বলতেই পারে। এটা যদি কোন পাবলিক বলে থাকেন তাতে আমাদের কিছু করবার নেই। সিদ্ধার্থবাবু তো পশ্চিমবাংলার একজন পরিচিত লোক। গাড়ীতে যাচ্ছেন, চেনেন না। রাস্তা দিয়ে যাচ্ছেন, কংগ্রেসীরা বলতে পারেন। কিন্তু সেটাকে তিনি যেভাবে বলছেন এবং যেভাবে গাড়ীর আলোর রং বদলাতে বলেছেন - আমি দয়া করে বলতে চাইছি যে, নিয়ম ভাঙ্গবেন না। নিয়ম ভেঙ্গে যদি উপযুক্ত জায়গাতে দিতেন তাহলে বুঝতে পারতাম। যেভাবে বিরোধীদলের নেতা হিসাবে মন্ত্রির সম মর্যাদা নিয়ে যেভাবে গাড়ীর রং বদলাতে বলেছেন, বাত্তির রং বদলাতে বলেছেন - ছেড়ে দিলেই তো হয়। উনি তো বলতে পারতেন, আমি বিরোধীদলের নেতা নই, অতো সংখ্যায় পাঠায়নি জনসাধারণ সুতরাং আমি ছেড়ে দিচ্ছি। যেটা আমি বলতে চাইছি, রবীনবাবুও বলেছেন সামন করবার জন্য। কিন্তু এই কথা মাননীয় স্পীকার মহাশয় আপনাকে বলতে চাই, আপনি হাউসের মত নিন। প্রকৃতপক্ষে নিয়ম অনুসারে যদি একজন না মেনে বিরেধীদলের নেতা না হতে পারেন তাহলে আমি কেন বিরোধীদলের নেতা হিসাবে সেই সুযোগটা দেব? যতটুকু সংখ্যায় আছেন তাঁরা- বিরোধীদলের কাজ ভালোভাবেই করছেন - কাগজপত্র ছিড়ছেন, নানা রকম কথা বলছেন, বক্তৃতা

দিয়ে বাইরে চলে যাচ্ছেন, সত্য, মিথ্যা কথা বানিয়ে বলছেন। বিরোধীদলের নেতার পদটা এই মুহূর্তে উইথড্র হয়ে যাওয়া উচিৎ। এবং আমরা মনে করি আপনি যে সিদ্ধান্ত নিয়েছেন সেটা আবার বিবেচনা করা উচিৎ এবং আমাদের মতটা নেওয়া দরকার। বিধানসভার নিয়ম অনুসারে বিরোধীদলের নেতা ঠিক করে দিন। কালকে ওঁদের সদস্য দাঁড়াতে পারে নি ৩০ জন থাকা সত্ত্বেও। কি করে পারবেন? এখান থেকে বেরিয়ে ওঁদের নিজেদের একটা গোষ্ঠী আছে, সেখানে সিদ্ধার্থবাবুর ডাকেও সব লোক আসে না। আপনি তাঁকে বিরোধীদলের নেতা করে দিয়েছেন। কালকে ওঁরা ১৯ জন হাজির হয়েছিলেন বিরোধী দলের নেতার ডাকে। ওঁদের নিজেদের মধ্যে গোষ্ঠী রয়েছে, সকলে একমত নন। আপনি একটা ভাঙ্গা দলের, একটা খোঁড়া লোককে বিরোধীদলের নেতা করে দিয়েছেন। আমি আপনার কাছে অনুরোধ করবো মাননীয় স্পীকার মহাশয় তাঁকে বিরোধীদলের পদ থেকে সরানো হোক। এটা আমার আবেদন এবং আবার বলছি নিয়মের বাইরে এটা করে দিয়ে, আপনি বেশী সুযোগ দিয়ে অপাত্রে দান করছেন এবং তার ফলে এই পদের অমর্য্যাদা হয়েছে।

**ডাঃ জয়নাল আবেদীন :** মাননীয় স্পীকার মহাশয়, হাউ আর দি কাস্টোডিয়ান অব দি হাউস। আপনি একাধিক রুলিং দিয়েছেন, Let it be not the case of the leader of the opposition. Let it be a case of an ordinary member. সামান্যতম আন-পার্লামেন্টারি কথা যদি কেউ বলে থাকে তাহলে এখানে তাকে অভিযুক্ত করা হয়েছে, কিন্তু কোন নোটিশ দেওয়া হয়নি। You are presiding over the House and giving unlimited time using such places which are possibly not worthy of mention in this August House like this. এগুলো এখানে আলোচনা করতে পারেননা। আপনি তো জানেন কারোর বিরুদ্ধে কিছু বলা যায় না। মাননীয় রবীন মণ্ডল, দীপক সেনগুপ্ত এবং শচীনবাবু যে কথাগুলো এখানে বললেন আমি তাদের জিজ্ঞাসা করতে চাই যে কোন নজীরে আপনারা এগুলো এখানে বললেন, আপনাদের কোন আইন নেই। হাউ ইট ইজ রিলেটেড? আপনি আমাকে বলুন বাইরের ঘটনা এই বিধানসভায় আলোচনা করা যায় কি না। আপনি নিজে একাধিকবার বলেছেন যে কাগজের কথায় কোন আলোচনা হয়না, You will not entertain even any speech, any report of any newspaper. আগে আমরা যখন বা হাউসের অনেক সদস্য যখন তুলতে চেয়েছিল তখন আপনি এগুলো রিফিউজ করেছেন। গতকালও আমরা যখন একটা ব্যাপার তুলতে চেয়েছিলাম, আপনি রিফিউজ করেছেন এবং আমরা অন প্রটেস্ট ওয়াক আউট করেছিলাম। মাননীয় সদস্যদের আমি বিনীতভাবে জানিয়ে দিতে চাই, যে আপনাদের দয়ায় নয়, জ্যোতি বাবুর দয়ায় নয়, এই হাউসের দয়ায় নয়, উই হ্যাভ দি রাইট, সিদ্ধার্থবাবু বিরোধী নেতার মর্য্যাদা পেয়েছেন।

(নয়েজ এ্যাণ্ড ইন্টারাপসান)

আপনারা একথা স্বীকার করবেন, Bring the census report, bring the vote result. মেজরিটি অনলি সাপোর্ট করেছে ওদের, তবে মেজরিটি ওদের বিরুদ্ধে। কারোর দয়ায় সিদ্ধার্থ বাবু আসেননি। সিদ্ধার্থবাবু এসেছেন বাই দি রাইট অফ দি পিপল, আপনারা তাকে এমনি গ্রহণ করেননি, You are bound by law. not that you have the right to dismiss him. আপনারা যদি তাকে সরাতে পারেন, সরিয়ে দেখুন। লেট আস সী, আমরা জানি খালি হাঁড়ি বাজে বেশী। Little learning is a very dangerous thing and dangerous elements have come. You know the Universe is full of many creatures. So much this House has created many creatures. সিদ্ধার্থ বাবু আপনাদের দয়ায় এখানে আসেননি, হি হ্যাজ কাম বাই রাইট, আপনাদের যদি ক্ষমতা থাকে আপনারা চলুন হাইকোর্টে, ওখানে আপনাদের দাঁত খুলে নেব।

(নয়েজ)

আজকে আমি বিনীতভাবে আপনার কাছে নিবেদন করব, যে আপনি নিয়ম বহির্ভূত ভাবে তাকে নোটিশ না দিয়ে তার অসতর্ক মুহূর্তে যে আলোচনা হাউসে হয়েছে, সেই হোল ডিসকাশন আপনি বাদ দেবেন, The whole discussion should be expunged from the proceedings. You are above law. You are the custodian of the House and the Speaker as the Presiding Officer must decide properly in respect of various proceedings of the House. এই যে আলোচনা ওরা করেছে, সেই আলোচনায় আপনি কি ভূমিকা নেবেন, সে সম্বন্ধে আপনাকে আমি দুটো কথা বলতে চাই, তার প্রথম কথাটা হল, We have seen the first things are - naturality and impartiality. You are the Judge and this Assembly is the highest Court of the land at the moment. You are not above law. We are not above law. This cannot happen. Unless you expunge it, we cannot participate.

[12.20 to 12.30 p.m.]

**শ্রী কৃষ্ণ চন্দ্র হালদার :** স্যার আমি আণ্ডার ৩৫০ তে পয়েন্ট অব অর্ডার বলতে উঠেছিলাম। সুব্রতবাবু বলেছেন কোন রুলে? আপনি ৩৬৩ তে যে কোন ব্যাপার সাসপেণ্ড করতে পারেন, আণ্ডার ৩৬৪ আপনার সেই রেসিডুয়ারী পাওয়ার আছে, যা দিয়ে আপনি সাসপেণ্ড করতে পারেন - কিন্তু রুলে আবার বক্তব্য অ্যালাও করতে পারেন। সুতরাং ওরা যা বলেছেন - ডাঃ জয়নাল আবেদিন আপনার প্রতি এ্যাসপারসন নিয়ে এসেছেন, আমি তার বিরোধিতা করছি। আমি আপনার কাছে [illegible]তে চাই যে, ঐ যে বলেছেন বিরোধী দলের নেতা - স্পীকার হিসাবে আপনি বিরোধী সদস্যদের রিকুইজিট নাম্বার, যথেষ্ট সংখ্যক সদস্য না থাকা সত্ত্বেও ওঁকে বিরোধী দলের নেতা করেছেন। তিনি গতকাল যা বলেছেন - আপনি বলেছেন, সংবাদপত্রের ব্যাপার নিয়ে প্রিভিলেজ কমিটিতে কিছু করা চলবে না, ফ্যাক্টস দিতে হবে। কিন্তু এই যে ঘটনাটা ঘটেছে তাতে সমস্ত পশ্চিমবঙ্গ সহ সমগ্র ভারতবর্ষ মাথা হেঁট করবে, বিরোধী দলের নেতা হিসাবে তিনি যা মন্তব্য করেছেন। তিনি বলেছেন লাল বাতি জ্বালিয়ে যেতে গেলে মন্ত্রির গাড়িতে ** থাকে। তারপর কি বলেছেন? বিদেশে চলে গেছেন ঐ ** মানে আমাদের মুখ্যমন্ত্রি, লিডার অব দি হাউসকে বলেছেন। আমি বলব সমগ্র সভার প্রতি তিনি অবমাননা করেছেন মাননীয় বিরোধী দলের নেতা সিদ্ধার্থ শঙ্কর রায়। হ্যাঁ, রবীনবাবু ঠিকই বলেছেন, ওঁকে অপসারিত করা উচিত বিরোধী দলের নেতা থেকে। শুধু তাই নয়. তাঁকে এখানে নিয়ে এসে আন-কোয়ালিফায়েড় এ্যাপোলজি চাওয়াতে হবে বিধানসভার ভিতরে। কি মনে করেছেন উনি? উনি উস্কানি দিচ্ছেন।

(তুমুল গণ্ডোগোল)

আপনারা এত গলাবাজি করে চীৎকার করছেন - আজ এখানে যাব্রা আছেন তাদের চেয়ে আমি বহু বছর ধরে রাজনীতি করেছি। আমি ১৯৩৯ সাল থেকে রাজনীতি করছি, যখন আপনাদের অনেকেই হয়ত জন্মগ্রহণ করেন নি, পলেটিক্স তো দূরের কথা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেই জন্য আমি বলব যে, ওঁকে অপসারিত করা উচিত বিরোধী দলের নেতার পদ থেকে এবং সত্যিই ওঁকে সমন করা উচিত। আমরা আনকোয়ালিফায়েড এ্যাপোলজির দাবী জানাচ্ছি। উনি আমাদের এই পবিত্র বিধানসভাকে যেভাবে অবমাননা করেছেন, অসম্মান করেছেন তার কোন ক্ষমা নেই। সুতরাং তাঁকে এখানে ক্ষমা চাইতে হবে, ক্ষমা চাইতে হবে জনসাধারণের কাছে। আমরা জানি ওঁদের কি জ্বালা - নির্বাচনের আগে ওঁরা ভেবেছিলেন সংখ্যাগরিষ্ঠতা পাবেন, মন্ত্রিসভা গঠন করবেন, মুখ্যমন্ত্রি হবেন, অন্যরা মন্ত্রি হবেন। কিন্তু ফ্রাষ্টেটেড পিপল,

হতাশাগ্রস্থ মানুষের এই পাগলের প্রলাপ - সুতরাং ওরা উস্কানি দিচ্ছেন, প্ররোচিত করছেন। আমরা জানি পশ্চিমবঙ্গের গণতন্ত্র প্রিয় মানুষ, বামপন্থী মনোভাব সম্পন্ন মানুষ, তাদের রাজনৈতিক, পলিটিক্যাল ম্যাচিওরিটি হয়েছে, ওদের এই প্ররোচনার ফাঁদে পা দেবেন না, আদর্শগতভাবে যাই হোক - ওরা বলেছেন পশ্চিমবঙ্গের মাটি থেকে কমুনিজম হঠাবেন। আমরা জানি কি করে ওদের বিরুদ্ধে লড়তে হয়। ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সালের মধ্যে ওরা আমাদের মুছে দিতে চেয়েছিলেন। কিন্তু আমরা মানুষের মধ্যেই ছিলাম, আছি, থাকব। ১৯৭৭ সালে আবার ওদের পরাজিত করে ৩/৪ বার ধরে আসছি। যতদিন আমরা মানুষের কাছে থাকব, মানুষের জন্য সেবা করব, সংগ্রাম করব ততদিন ওদের কোন হুজুরই সিদ্ধার্থ শংকর রায় এসে কমুনিষ্টদের, বামপন্থীদের হঠাতে পারবে না পশ্চিমবঙ্গের মাটি থেকে। আমি এই কথা বলতে চাই যে, ওদের এই রক্তচক্ষু আস্ফালনে আমরা কোন ভ্রুক্ষেপই করছি না। আমরা সারা জীবন ধরে মানুষের সেবা করে যাব এবং মানুষের জন্য সংগ্রাম করছি, করে যাব, যদি আমরা মানুষের কাছ থেকে বিচ্ছিন্ন হয়ে যাই তাহলে আলাদা কথা। সমস্ত দুনিয়া থেকে আমরা শিক্ষা গ্রহণ করছি। তাই আমি বলতে চাই যে, একটা আদর্শের প্রতি নিষ্ঠা রেখে আমরা মানুষের জন্য সংগ্রাম করছি, সেবা করছি, ওদের সাধ্য নেই পশ্চিমবঙ্গে মানুষের কাছ থেকে আমাদের বিচ্ছিন্ন করতে পারে। আমি আবার বলব ওঁকে অপসারিত করা উচিত এবং ওঁকে ডেকে আনুন। এই সভায় ওঁকে আনকোয়ালিফায়েড এ্যাপোলজি চাইতে হবে, তা না হলে আমরা ওদের ক্ষমা করব না -এই কথা বলে আপনাকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সৌগত রায় :** স্যার, আজকে আপনি যে আলোচনার অবতারণা করতে দিলেন আমার ব্যক্তিগতভাবে মনে হয় যে এ ব্যাপারে আমি

(গোলমাল)

ওরা চেঁচাতে পারেন কিন্তু তা সত্ত্বেও আমি বলব। আমি বলছি, তা সত্ত্বেও আগে Points of law and rules সেটেল করে তারপর ফ্যাক্টস অব দি কেসে যাওয়া উচিত ছিল। মানে কি আইন অনুসারে এটা আলোচনা হচ্ছে এবং হতে পারে সেটা ঠিক না করে স্যার, এরা অনেক অবান্তর প্রশ্নের অবতারণা করেছেন, অশ্লীল প্রশঙ্গের অবতারণা করেছেন, নিজেদের অধিকার অনেকটা ছাড়িয়ে গিয়েছেন। আমার মনে হয় স্যার. হাউসে এটা হওয়া উচিত হয়নি। যদি ওদের কিছু বলার ছিল সিদ্ধার্থবাবুর বিরুদ্ধে তাহলে ওরা একটা প্রিভিলেজ নোটিশ দিতে পারতেন, সিদ্ধার্থবাবু তার জবাব দিতেন, এখানে উপস্থিত থাকতেন। কিন্তু ওরা পয়েন্ট অব অর্ডার তুলে Point of order relates to only rules for business of the House. অন্য কিছু ওটা রিলেট করে না। তাই আমি যেটা ভাবছিলাম সেটা হচ্ছে, এনিয়ে শচীনবাবু হঠাৎ সোনাগাছি আনলেন কেন, কেষ্টবাবু ৩৯ সাল থেকে কমিউনিষ্ট পার্টি করছেন এটা আনলেন কেন আর দীপকবাবু, যিনি কালকে তিনবিঘা নিয়ে রক্তগঙ্গা বহাবেন বলেছেন আজকে হঠাৎ সরকারের সমর্থক হলেন কেন? আমি এটা স্যার, বোঝার চেষ্টা করছিলাম। আমার মনে হয় সোভিয়েট ইউনিয়ানে যে ঘটনা ঘটেছে তাতে ওরা এত বিচলিত যে ওদের মাথা ওরা ঠিক রাখতে পারছেন না তাই যে কোন ব্যাপারে ওরা বিচলিত হচ্ছেন। যে কথা জয়নাল আবেদিন সাহেব বলছিলেন আমিও স্যার, সে কথা আবার বলি আমরা কারুর দয়াতে এখানে আসি নি পশ্চিমবাংলায় এক কোটি ৮ লক্ষ লোক আমাদের কংগ্রেসকে ভোট দিয়েছেন 36% of the electorate আমাদের সঙ্গে আছেন। আমরা তাদের প্রতিনিধিত্ব করি। এই পিগমিরা যারা কেউ এককভাবে আমাদের মতন ভোট পায়নি ফরোয়ার্ড ব্লকের কথা ছেড়েই দিলাম - তাদের দয়ায় আসি নি। আর আপনিও জানেন স্যার, যে আপনি কোন দয়া করে সিদ্ধার্থবাবুকে লিডার অব দি অপজিসান করেন নি। লিডার অব দি অপজিসানের জন্য আইন আছে কানুন আছে, সেই অনুসারে সিদ্ধার্থবাবু লিডার অব দি অপজিসান

হয়েছেন সুতরাং এখানে ওরা নিজেদের যে একটা বিরাট স্পর্ধা দেখাচ্ছেন যে ইচ্ছা করলে ওরা বাদ দিয়ে দিতে পারেন সে ব্যাপারে বলছি, আপনারা আদৌ পারেন না। পারলে একবার করে দেখুন তারপর আমরা বুঝে নেব। কিন্তু স্যার, তার চেয়ে যেটা জরুরী কথা যে কি বলেছেন সিদ্ধার্থ বাবু যা নিয়ে ওদের এতো উষ্মা সেটা স্যার আমি একবার আপনাকে স্মরণ করিয়ে দিচ্ছি। সংবাদপত্রে বেরিয়েছে। স্যার গতকাল যখন সভায় আলোচনা হচ্ছিল তখন আমি এখানে ছিলাম এবং কেন শাসকদল-এর লোকেরা এতো রাগত হচ্ছিল আমি বুঝতে পারছি না।

(গোলমাল)

হয়ত ওদের উদ্দেশ্য, এর পর কাঁথী নিয়ে আলোচনা আছে, কাঁথিতে গুলি চালিয়েছে, ওদের পুলিশ রেপ করেছে - ওরা সেই আলোচনা হতে দিতে চান না স্যার, আমি আপনাকে বলছি যে কি বলেছেন সিদ্ধার্থবাবু সেটা আর একবার বলা দরকার।

(গোলমাল)

এটা আপনারা শুনুন না, শুনলে ভাল হবে। শুনুন তিনি কি বলেছেন। সিদ্ধার্থবাবু বলেছেন যে বিরোধীদলের নেতা হিসাবে ওর গাড়ীর সামনে একটা লাল লাইট দেন। সেদিন তিনি কাঁথি থেকে আসছিলেন, আমিও সঙ্গে ছিলাম। রাস্তায় এত বড় বড় গর্ত যে গাড়িটা গর্তের মধ্যে পড়ে থেমে গেল, আশেপাশে লোকের গায়ে জল ছিটকে লাগলো। তখন স্থানীয় লোকেরা বললো যে এই বরাহনন্দন মন্ত্রিরা যাচ্ছেন। তখন সিদ্ধার্থবাবু কি বললেন? উনি নেমে বললেন যে আমি মন্ত্রি নই, আমি বরাহনন্দন নই, আসল বরাহনন্দন বিলেতে গিয়েছেন। সেটা কার নাম করে কি বললেন - বিলেতে কি একমাত্র ওদের পরিচিত লোকেরাই গিয়েছিলেন, আর কেউ যান নি? ওদের গায়ে লাগল কেন এটা? আর কি বললেন সিদ্ধার্থবাবু? যে আসল বরাহনন্দন চীনে গিয়েছিলেন। তো এতে ওদের গায়ে এতো লাগলো কেন আমি তা বুঝতে পারছি না। আজকে সোভিয়েট ইউনিয়ানে যে ঘটনা ঘটেছে তাতে আপনারা বিচলিত হচ্ছেন কাঁথির মানুষের রোষ দেখে আপনারা বাঁচতে পারছেন না। তাই আপনারা এখানে অবান্তর কথা এনে আমাদের গলা বন্ধ করার চেষ্টা করছেন। আমরা আপনার দয়াতে আসি নি, আপনার দয়াতে চলে যাব না। সিদ্ধার্থবাবুও আপনাদের দয়াতে আসেন নি কাজেই কোন ক্ষমা চাইবার প্রশ্ন আসে না। যদি ক্ষমতা থাকে তাহলে প্রিভিলেজ আনুন হাউসে তার বিচার হোক, এই হাউসে ডিবেট হোক। আপনাদের কারুর দয়া ভিক্ষা আমরা করবো না। স্যার, তাই আমার মনে হয় প্রথমেই এই আলোচনার যবনিকা আপনাদের টানা উচিত ছিল। এই অবান্তর আইন না জানা শাসকদলের অর্ধশিক্ষিত সদস্যদের বক্তব্য না শুনে আপনার প্রথমেই এটা ট্রাক ডাউন করা উচিত ছিল। সিদ্ধার্থবাবুর উপস্থিতিতে এই পুরো ব্যাপারটা আলোচনা করা উচিত ছিল। এদের গায়ে লেগেছে সেইজন্য এরা আজকে ক্ষুব্ধ হয়েছেন।

[12.30 to 12.40 p.m.]

ব্যথিত হয়ে গেছে। বজবজের গুণ্ডারা পর্য্যন্ত চেঁচাচ্ছেন, আমি দেখছি। ওদের কথা আমি শুনব না। মানুষ কী মনে করে মন্ত্রিদের সম্পর্কে, সিদ্ধার্থবাবু সেটা প্রকাশ করে দিয়েছেন, তাই এদের গা এত জ্বলছে। এই নিয়ে এত জ্বলার কিছু নেই। এরা ইন্দিরা গান্ধীকে কী বলেছিলেন, রাজীব গান্ধীকে কী কী বলেছিলেন মনে করে দেখুন। নেতাজীকে কী কী বলেছিলেন আপনারা সি. পি. এম. এর লোকেরা ফরোয়ার্ড ব্লকের লোকেরা মনে করে দেখুন। তাহলেই বুঝতে পারবেন যে আমরা কী বলেছি, কী ভুল বলেছি।

**শ্রী নির্মল দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অত্যন্ত দুর্ভাগ্যের ঘটনা যখন আমাদের আগষ্ট সেশন আগামীকাল সমাপ্ত হবে, তার আগে বিরোধীদলের নেতা শ্রী সিদ্ধার্থ শংকর রায়, যিনি বলেন যে

রবীন্দ্রনাথের বাংলা, বিবেকানন্দের বাংলা, স্বামীজীর বাংলা, নেতাজীর বাংলা, দেশবন্ধু চিত্তরঞ্জন দাসের বাংলা, মূল্যবোধ, ভদ্রতা, শিষ্টাচার - শিষ্টাচারের কথা যারা বলেন, তাদেরই যিনি নেতা, মুখপাত্র সিদ্ধার্থ শংকর রায়, বিরোধী দলের নেতা, তিনি কালকে একটা পাবলিক মিটিং-এ, একটা জনসভায় যেভাবে শুধু রাজ্য বিধানসভার নেতা মাননীয় জ্যোতি বসু নন, তিনি প্রকৃতপক্ষে আমাদের অন্যতম জাতীয় নেতা, ওটা ওদের নেতা পি. ভি. নরসীমা রাও, ওদের ইন্দিরা গান্ধী, ওদের রাজীব গান্ধীরাও স্বীকার করেছেন এবং প্রকতপক্ষে তিনি যখন লণ্ডন গেছেন, তখন দেখা গেছে ভারত সরকারের পক্ষ থেকে তাঁকে অনুরোধ করা হয়েছে যে তিনি যেন ভারতবর্ষের প্রতিনিধি হিসাবে বাইরের যে সমস্ত দেশে যাচ্ছেন, সেই সমস্ত দেশের সঙ্গে বিভিন্ন ব্যাপারে, বিশেষ করে শিল্প ইত্যাদি স্থাপনের ব্যাপারে কথাবার্তা বলেন। তার মানে জ্যোতি বসু শুধু এই সভার নেতা নন, জ্যোতি বাবু শুধু ওদের নেতা নন, সভার নেতা নন, তিনি ভারতবর্ষের নেতৃত্ব করছেন, এই অবস্থায় আমরা খুবই লজ্জিত। আমরা লজ্জিত এই জন্য যে আমরা খুশী হতাম আজকে সভায় যখন আলোচনার সূত্রপাত হল, তখন আমরা সকলেই খুশী হতাম যদি জয়নাল আবেদিনের মত একজন প্রখ্যাত পার্লামেণ্টারিয়ান বলতেন যে এই ধরনের আচরণ, এই শব্দ যারা ব্যবহার করেন, সেটা যে কোন বাচ্চাই হোক, বরাহ নন্দন হোক বা অন্য কিছু হোক, এই শব্দ চয়ন বা যারা এই শব্দ ব্যবহার করেন, তারা প্রকৃতপক্ষে কি করতে চায়, একজন প্রখ্যাত পণ্ডিত বলেছেন যে প্রকৃতপক্ষে বড়লোকী ব্যবস্থায় ওরা ওই পার্লামেন্টকে পিগ ডাম্প করতে চায়। এরা দ্রুত সেটা করতে চাইছে না। দ্রুত আমাদের এই বিধানসভাটাকে করতে চাইছেন। সেই জন্য ঘটনাটা একটাই, সেটা হচ্ছে ঐ যে সিদ্ধার্থ শংকর রায় এবং তার পক্ষে যারা মহা মহা পণ্ডিত তারা বলেছেন পশ্চিমবাংলার অধিকাংশ মানুষ ৩৬ ভাগ মানুষের বাইরে যে মানুষ তাদের সংখ্যাটা কত হিসাব করুন। তারা যাদেরকে নির্বাচিত করেছেন, তাদের ঐ ৩৬ ভাগ ওয়ালাদের মত মার্জিত শিক্ষিত নন। কিন্তু আমরা জানি প্রকৃতপক্ষে মার্জিত শিক্ষিত, রুচিসম্মত মানুষদেবকে পশ্চিমবাংলার মানুষ অধিকাংশ সদস্য হিসাবে নির্বাচিত করেছেন। সঙ্গত কারণেই সৌভাগ্যের কথা, আমি এমন করে বলব না, আমি বলব আজকে এই সভায় একটা প্রস্তাব আসুক, এই সভা একটা প্রস্তাব নিয়ে আসুক, সিদ্ধার্থবাবু গতকাল আমাদের সভার নেতা এবং পশ্চিমবাংলায় মুখ্যমন্ত্রি এবং অন্যতম জাতীয় নেতা, তাঁকে যেভাবে অপমান সূচক কথা বলেছেন, তার বিরুদ্ধে এখানে আমি নিন্দা প্রস্তাব উত্থাপন করছি, তাকে নিন্দা করা হোক, তাকে তিরস্কার করা হোক এবং এতে করে পশ্চিমবাংলার মানুষেরা বিশেষ করে ছাত্র, যুবরা - জয়নাল আবেদিন সাহেব আপনি পারবেন, আপনারা কি করছেন, আপনারা জানেন না। আগুন নিয়ে খেলা করছেন। পশ্চিমবাংলার মানুষের সামনে আগুন নিয়ে খেলছেন। এটা অবিলম্বে বন্ধ হোক আপনাদের চ্যালেঞ্জের মোকাবিলা করার ক্ষমতা পশ্চিমবাংলায় সাধারণ মানুষের, বামফ্রন্টের আছে, জেনে রাখুন। ঐ ভাবে বলে কাউকে দোষারোপ করে, কাউকে গালাগাল করে তাকে মশিলিপ্ত করা যায় না, জ্যোতি বাবুকে করা যাবে না, আমাদেরকেও করা যাবে না। সেইজন্য আমি প্রস্তাব করছি অবিলম্বে গতকাল বিরোধী পক্ষের নেতা সিদ্ধার্থবাবু যে ভাষা মুখ্যমন্ত্রির বিরুদ্ধে ব্যবহার করেছেন তাকে নিন্দা করা হোক।

**Shri Gyan Singh Sohanpal :** Mr. Speaker, Sir, you are the custodian of this House. We expect you to guard and protect the freedom and liberaties of this House from every possible danger. Sir, there is always a danger from the majority that it may choose to ride rough shot over the opinion of the minority. It is on a sitiation like this that the Speaker is required to step in and protect each individual or each group from the unjust activities of the dominant group or the dominant Government.Today we are faced with a situation like this and I appeal to your impartiality to rise above petty things.

(at this stage shri Md. Nizamuddin rose to spake)..

(noise)

[Please don't disturb. I am not in the habit of listening these things. Listen to me. If you don't have the patience, you are free to go out.]

Sir, will you ask the Hon'ble Member to behave properly and maintain the dignity of this House. I have not disturbed him any day and I do not expect that I should be disturbed.

Sir, the business of the House functions under the rules and you are the person authorised by the House to conduct the proceedings of the House in accordance with the rules framed which you, on a number of occasions, have addressed and said that this the 'Bible' of the House.

[12.40 to 12.50 p.m.]

Sir, if the Hon'ble members feel that they wish to discuss anything which is not in the business of the House, which is not permissible under the rules, they can do so under the rules and you enjoy certain power to suspend the rules if you like. I have heared each and every individual member of the opposition and the opposite side, but none of them have requested you to suspend the rules. So, they have no right to discuss anything which is not permissible under the rules. You have the authority to allow the discussion only after suspending the rules.

Sir, there are ways of discussing issues. If the Hon'ble. members feel that they would discuss the conduct of the president of the Congress(I) who has committed a breach of privilage and contempt of the House they can do so under the rules. There are ways of bringing issues before your notice and under the rules you can take cognizance of it, but unfortunately or fortunately this has not been done in this case. Now, if they want to discuss the conduct of any person they can do so under the rules and accordingly you can take cognizance of it. This has also not been done in this case. Sir, something has been said, I am not going into the marit of the case, outside the House in a party meeting. The President of the Congress(I) has addressed a meeting. How does that statement can be discussed

in the House which has no relevance with the business of this House. Sir, the members just raised a point of order. What is the point of order ? You are an eminent lawyer, you are again an experienced Presiding Officer. I ask you what is being done? Is it permissible under the rules to discuss the conduct of the Congress(I) President on a point of order? That precedent is now being established here and the sanctity and decorum of the House is being tarnished. It is not fair. Sir, if the Hon'ble members have any grievance, if they have anything to say, if they are aggrieved for the statement made by the President in a public meeting of the Congress(I) workers, of course I am not going into the merits of the case they have the liberty to go to the Court. There is no bar in it. But if they want to discuss it here they must follow the rules and if the rules permit in your wisdom, they are free to discuss the issue. Now what is going on? Would you like to discuss the issue threadbare? Sir, they have lowered the prestige of the House and they have lowered your prestige also before the eyes of the people of India. I would, therefore, Sir, once again appeal to your impartiality to rise above the petty things and direct the Hon'ble members, if they feel aggrieved, they should come before you in the proper manner. Thank you, Sir.

(Noise and interruptions)

(At this stage the Congress(I) members walked out of the chamber)

**শ্রী দিলীপ কুমার মজুমদার :** মিঃ স্পীকার স্যার, আমি প্রথমেই একটি ঘটনার কথা এখানে উল্লেখ করতে চাই। সেটা হচ্ছে, এই সভার মধ্যে বিরোধীদলের একজন মাননীয় সদস্য, কংগ্রেস সদস্য, আমাদেরই একজন মাননীয়া মহিলা সদস্যা শ্রীমতী মহারাণী কোনারকে সকলের সামনে পবিত্র হাউসের মধ্যে বলেছিলেন ** স্যার, এই হচ্ছে কংগ্রেসীদের ভাষা, এবং এই ভাষা ব্যবহার করেছিলেন একজন মাতৃসমা মহিলা সদস্যার প্রতি। সত্য কথা, গতকাল যে বক্তব্য উনি রেখেছেন আমরা খবরের কাগজে পড়েছি এটা কি কল্পনা করা যায় কোন সভ্য দেশে?

(গোলমাল)

স্যার, আমরা পয়েন্ট অফ অর্ডার তোলায় ওঁরা বলেছেন যে আমরা কেন তুলেছি? উনি আজকে এখানে নেই, আমরা বলতে চাই ওঁদের কি সৎ-সাহস আছে? মাননীয় সিদ্ধার্থ শংকর রায়, তিনি যদি গতকাল কিছু না বলতেন অথচ খবরের কাগজে তাঁর নামে বেরোল, এই অবস্থায় তাঁর উচিত ছিল এই সভায় এসে বলা যে, খবরের কাগজ আমার নামে মিথ্যা রিপোর্ট করেছে। মাননীয় বিরোধীদলের নেতার সে সৎ-সাহস নেই যে, এসে বলবেন আমার নামে মিথ্যা খবর বেরিয়েছে। যদি মিথ্যা খবর, বা মিথ্যা কথা হত তাহলে তিনি এখানে এসে বলতেন, কিন্তু তিনি আসেন নি। এর থেকেই প্রমাণ

হয় যে তিনি বলেছেন এবং সেইজন্যই ভয়ে এখানে তিনি আসেন নি। তিনি নিজে বলেছেন যে, " আমি যখন গাড়ী করে যাই তখন আমাকে ** বলেছে, খবরের কাগজে বেরিয়েছে। স্যার, রাস্তার লোকে ** বলুক এটা কেউ সমর্থন করবে না। শুধু মাননীয় সিদ্ধার্থ শংকর রায়কে নয়, কেউ কাউকে ** বলুক এটা কেউ চায় না, যদি কেউ বলে থাকে তাকে খুঁজে বের করতে পারলে তার বিরুদ্ধে আইনানুগ ব্যবস্থা নেওয়া হোক, কিন্তু তিনি সভায় দাঁড়িয়ে রিপোর্টিং করছেন আমাকে ** বলেছে, আমি বলেছি আমি ** নই, ** বিদেশে গেছে। এই কি একজন এম. এল. এ.-র ভাষা? এই কি কংগ্রেস পার্টির নেতা এবং শ্রদ্ধেয় সি আর দাসের নাতির ভাষা ? এত নীচে নেমেছেন এই সভার বিরোধীদলের নেতা? স্যার এতে আমাদের সকলের অপমান। স্যার, ওঁরা বলেছেন যে মাননীয় সিদ্ধার্থ শংকর রায় কারও দয়ায় এখানে আসেন নি। কিন্তু মাননীয় জ্যোতিবাবু কি কারোর দয়ায় জিতেছেন? ভারতবর্ষে তিনি রেকর্ড করেছেন, মাননীয় জ্যোতিবাবু রেকর্ড করেছেন, বার বার চারবার তিনি জয়লাভ করেছেন বিশাল সংখ্যা গরিষ্ঠতা নিয়ে। তিনি কারও দয়ায় আসেন নি, তিনি আমাদের বামফ্রন্টকে নিয়ে বিপুলভাবে কংগ্রেসকে পরাস্ত করেছেন। মাননীয় সিদ্ধার্থ শংকর রায় তাঁর কংগ্রেস পার্টি নিয়ে জ্যোতিবাবু, বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে লড়তে গিয়ে ভরাডুবি হয়ে গেছেন, অতলে তলিয়ে গিয়েছেন।

[12.50 to 1.00 p.m.]

একেবারে তলিয়ে নিয়ে গেছেন। আমাদের বর্ধমান জেলায় গতবারে কংগ্রেসের ৪টি সিট ছিল, কিন্তু সিদ্ধার্থ শংকর রায় এসেছেন বলে সেই চারটি সিট চলে গেছে এবং সেখানে আমরা এসেছি। ঐ ভদ্রলোকই গীতা চ্যাটার্জীকে ধর্ষণ করিয়েছেন, ১৯০০ মানুষকে খুন করিয়েছেন। ঐ সিদ্ধার্থ শংকর রায়ই মিসায় আটক করিয়েছেন। কংগ্রেসীদেরও আটক করিয়েছেন ঐ সিদ্ধার্থ শঙ্কর রায় কলঙ্কিত খুনের নায়ক এবং গতকাল তিনি যেটা বলেছেন সেটা পশ্চিমবঙ্গের মানুষের অপমান। আমি এটা বলতে চাই, সিদ্ধার্থ শংকর রায়কে নিঃশর্তে ক্ষমা চাইতে হবে। যদি তিনি ক্ষমা না চান তাহলে এই সভা তাঁকে ছাড়বে না। ক্ষমা যদি না চান তাহলে পশ্চিমবঙ্গের ৬ কোটি মানুষ সিদ্ধার্থ শঙ্কর রায়কে ক্ষমা করবে না। পশ্চিমবঙ্গের ৬ কোটি মানুষের প্রিয় নেতা জ্যোতি বসু, পশ্চিমবঙ্গের ৬ কোটি মানুষের চোখের মণি জ্যোতি বসু। পশ্চিমবঙ্গের ৬ কোটি মানুষ তাদের বুকের রক্ত দিয়ে জ্যোতি বসুর জন্য লড়াই করে এসেছেন। আজকে সেই ৬ কোটি মানুষ সিদ্ধর্থ শংকর রায়কে ক্ষমা করবে না। হয় তিনি এসে ক্ষমা চান, না হয় তারা তাঁকে বহিষ্কার করবে। আজকে ৬ কোটি মানুষের প্রিয় নেতার প্রতি সিদ্ধার্থ শংকর রায় যে লোফারের ভাষা ব্যবহার করেছেন আমি তার নিন্দা করছি। যে ভাষা প্রয়োগ করেছেন, তার জন্য ধিক্কার জানাচ্ছি।

**শ্রী আবদুল মান্নান :** মাননীয় স্পীকার স্যার, একটি গল্প পড়েছিলাম - ঠাকুর ঘরে কে? আমি তো কলা খাইনি। আমি সরকার পক্ষের কাছ থেকে বক্তব্য শুনছিলাম এবং জানতে পারলাম যে, আমাদের দলের নেতা সিদ্ধার্থবাবু নাকি তাদের দলের নেতাকে কী কটূক্তি করেছেন। সঙ্গে যিনি ছিলেন সেই সৌগত রায় বলছিলেন, ঘটনা কী হয়েছিল। দলের মিটিংয়ে সিদ্ধার্থবাবু একটা ঘটনার কথা বলছিলেন যে, রাস্তার কিছু লোক তাঁকে কি বলেছেন, কিন্তু তিনি নাম না করে বলেছেন - তিনি বিলেতে এবং আর একজন চীনে গেছেন। আমি আপনাকে ইনফর্মেশন দেব, কয়েকদিনের মধ্যে জ্যোতি বাবু এবং বুদ্ধদেববাবু বিলেতে যান নি, আরো অনেকে বিলেতে গেছেন। তাঁদের জানা উচিৎ, নাইন্থ্‌ এ্যাসেম্বলিতে জ্যোতিবাবু মুখ্যমন্ত্রি থাকার সময় এ্যাসেম্বলীতে মুখ্যমন্ত্রির যে অফিস আছে সেই অফিসের সামনে পুরুলিয়ার রামকৃষ্ণ মিশন সম্পর্কে আমাদের পার্টির যিনি সহকারী নেতা এখানে, সেই সময় সত্যরঞ্জন বাপুলি মহাশয় ধর্ণা দিয়েছিলেন বলে তাঁকে সোয়াইন বলেছিলেন সেদিন। সোয়াইন শব্দের অর্থ বোঝেন?

সেদিন এ্যাসেম্বলীর চোখের সামনে যখন বিরোধী দলের এক বিধায়ককে তিনি সোয়াইন, স্কাউন্ড্রেল বলেছিলেন সেদিন আপনাদের বিবেকবোধ কোথায় ছিল? সেদিন জ্যোতিবাবুর বিরুদ্ধে কিছু বলতে পেরেছিলেন? আর. এস. পি., ফরোয়ার্ড ব্লক সি. পি. এম. এর চামচাবাজি না করলে তাঁদের একজন ক্যানডিডেটও জিতে আসতে পারতেন না, তাই তাদের চামচাবাজি করতেই হবে। সি. পি. এম.-এর বিরুদ্ধাচারণ করে প্রার্থী দাঁড় করালে তাঁরা পাল্টা প্রার্থী দাঁড় করিয়ে তাঁদের বিরুদ্ধ প্রার্থীকে হারিয়ে দেন। তাই তাঁদের চামচাবাজি করতে হবে। সংবাদপত্রের কোথাও বলেনি যে, সিদ্ধার্থবাবু জ্যোতিবাবুকে ** বলেছেন। জ্যোতিবাবুর নাম না নিয়ে উনি যদি কাউকে বলে থাকেন (**) বলেছে। কিন্তু তিনি তো বিলেতে, চীনে চলে গেছেন, সেক্ষেত্রে এয়ারপোর্টে খোঁজ নিয়ে দেখবেন, অনেকেই বিলেতে, চীনে গেছেন। এক্ষেত্রে একটা গল্প মনে পড়ছে। এক চোর চুরি করেছে, কিন্তু ধরা যায় নি। এক কাজী সাহেব, তিনি বিচার করতে গিয়ে বলছেন - যে চোর হবে তার মাথার উপর তুলো থাকবে। সঙ্গে সঙ্গে যে চোর সে মাথায় হাত দিল এবং ধরা পড়ল। এরাও সিদ্ধার্থবাবুর অসমাপ্ত কথাটা যে জ্যোতিবাবু সম্পর্কেই সেটা প্রমাণ করতে চাইছেন। আমি বলি পুরোটাই একসপাঞ্জ করুন। জ্যেতিবাবুকে আমরা শ্রদ্ধা করি, জ্যোতিবাবু আমাদের দলের নেতা না হতে পারেন কিন্তু আমরা তাঁকে শ্রদ্ধা করি। জ্যেতিবাবুকে আমরা সেটা বলতে চাই না, বিষয়টাকে নানাভাবে অপব্যাখ্যা করা হচ্ছে।

**শ্রী কামাক্ষা চরণ ঘোষ :** আজকে আজকাল পত্রিকায় যে সংবাদ বেরিয়েছে তা পড়েই আমার মনে হয়েছিল যে পশ্চিমবাংলাতে, বঙ্গদেশ যখন একসঙ্গে ছিল তখন থেকে আজ পর্যন্ত বিধানসভায় যাঁরা বিরোধী নেতা ছিল আজকে সিদ্ধার্থবাবু ভারতবর্ষের সমস্ত বিরোধী নেতাদের মশির কালিমা লেপন করেছেন। সিদ্ধার্থবাবুর কেন এতো রাগ সেটা বলি। আসল ব্যাপার হচ্ছে তিনি যখন গাড়িতে করে আসেন বা গাড়ি করে যান তাঁকে সবাই চেনেন, সবাই তাঁকে এই কথা বলেছেন। রাগে আর কি করবেন? তাই সভায় এসে সেই রাগের ঝালটা মিটিয়েছেন। তাঁর বক্তব্য আমাকে কেন বলবে? অবাক হয়ে যাচ্ছি যে বিরোধী দলের নেতা হয়ে এই কথা কেউ বলে! এবং তাঁদের দলভুক্ত যাঁরা আছেন তাঁদের কোন লজ্জা নেই! তাঁরা বললেন না যে ভুল বলেছেন। এই কথা বলার তাঁদের সৎ সাহস নেই? পশ্চিমবাংলার মানুষকে পেয়েছেটা কি? কংগ্রেসের যেটুকু ছিল সিদ্ধার্থবাবু তার সব শেষ করে দিচ্ছেন। শুধু তাই নয় পাঞ্জাবের গভর্নর হিসেবে থাকাকালীন সেখানকার পাবলিক তাঁকে এই কথা বলেছেন। সেই ঝালটা তিনি এখানে এসে মেটাচ্ছেন। আইনে আছে বিধানসভায় এটা আলোচনা করা যায়, স্পীকার অনুমতি দিতে পারেন। আইন অনুযায়ীই এই রকম জঘন্য ভাষার প্রতিবাদ জানানো যায় এবং শাস্তি মূলক ব্যবস্থা হওয়া উচিত। জনগণ শাস্তি নিশ্চয়ই দেবে তবুও বিধানসভা থেকে শাস্তিমূলক ব্যবস্থা নেওয়া উচিত।

**শ্রী কৃপাসিন্ধু সাহা :** মাননীয় স্পীকার স্যার, এতোক্ষন ধরে আজকে প্রভাতী সংবাদপত্রে যে সংবাদ পরিবেশিত হয়েছে আমাদের মাননীয় জ্যোতিবাবু সম্পর্কে আমাদের হাউসে সরকারী পক্ষের বিভিন্ন সদস্য এই সম্পর্কে তীব্র নিন্দা করেছেন এবং ক্ষোভ প্রকাশ করেছেন। আজকে নূতন করে আমার বিশেষ কিছু বলার নেই, প্রতিটি সদস্যই এর বিরোধিতা করেছেন। আমি আশ্চর্য হয়ে যাচ্ছি সরকার পক্ষের বক্তব্যের পর বিরোধী দলের সদস্যরা প্রত্যেকে তার বিরোধিতা করছেন। আমরা লক্ষ করেছি যে বিরোধী দলের একটা বৃহৎ অংশ সিদ্ধার্থবাবুর এই বক্তব্য মেনে নিতে পারেন নি মনে প্রাণে। মাননীয় সদস্যদের আমি বলি মাননীয় জ্যোতিবাবু শুধু পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী নন, ভারতবর্ষের মধ্যে নাম করা বামপন্থী নেতা। আমি আশ্চর্য হয়ে গেলাম মাননীয় সৌগত রায় মহাশয় যে কথা বললেন তাতে সিদ্ধার্থবাবু যে কথা বলছেন সেটা তিনি সমর্থন করে গেলেন। সিদ্ধার্থবাবুর পরিচয় কম নয়, পরিচয় বিভিন্ন রকমের হয় - নামে, বেনামে, কুনামে, বদনামে পরিচয় থাকতে পারে। আমরা জানি এবারে আমাদের মন্ত্রিসভায় প্রচুর নূতন মন্ত্রি এসেছেন যাঁদের জনগণ এখনও বুঝে উঠতে পারেন নি। কিন্তু

পশ্চিমবাংলার অধিকাংশ মানুষ সিদ্ধার্থবাবুকে চেনেন এবং ১৯৭২ সালের ঘটনার পর থেকে বিশেষ করে চেনেন। সিদ্ধার্থবাবু রাস্তা দিয়ে যখন আসছিলেন তখন গাড়ি থেকে জল ছিটেছিল এবং সেখানকার মানুষ ওনাকে দেখে এই কথা বলেছে, কোন মন্ত্রির উদ্দেশ্যে তারা এই কথা বলে নি, এই কথা তারা সিদ্ধার্থবাবুকে বলেছিল। সিদ্ধার্থবাবুকে যেহেতু জনগণ এইভাবে এই কথা বলেছে তিনি ঠিক থাকতে না পেরে নিজের গায়ের জ্বালা মেটাবার জন্য জনসভায় জ্যোতিবাবু সম্পর্কে তিনি এই কথা বলেছেন। আমার মনে হয় আজকে যে প্রশ্ন উঠেছে যে সিদ্ধার্থবাবুকে এখানে এসে ক্ষমা চাইতে হবে। সিদ্ধার্থবাবুকে হাউসের পক্ষ থেকে আগামী কালকে বিশেষভাবে আনার ব্যবস্থা করে ভর্ৎসনা করা হোক জ্যোতিবাবুকে অসম্মান করার জন্য। প্রথমে আমাদের সভা থেকে একটা ভর্ৎসনা করা উচিৎ এবং ক্ষমা চাইতে বলা উচিত।

[1.00 to 1.10 p.m.]

**শ্রী মানবেন্দ্র মুখার্জী :** মাননীয় স্পীকার স্যার, এমন একটা অপ্রিয় বিষয় নিয়ে আমরা আলোচনা করছি যে বিষয়টি নিয়ে আমাদের আলোচনা না করলেই ভালো হত। আপনারা ১৪ বছর ধরে বিরোধী পক্ষে আছেন এবং আমাদের সরকার পক্ষের সমালোচনা করেছেন, মুখ্যমন্ত্রির সমালোচনা করেছেন. কঠোর ভাষা ব্যবহার করে সমালোচনা করেছেন। আপনাদের কখনও কোনদিন দরকার হয়নি, গতকাল সিদ্ধার্থবাবু যে কথা বলেছেন সেই কথা বলার। আমার কথা হলো, আপনারা ১৪ বছর ধরে বিরোধিতা করেছেন এবং তৎপরতার সাথে বিরোধিতা করেছেন। কাজেই আপনাদের কাছে আমাদের প্রশ্ন একটাই, আপনারা কি সাধারণভাবে এই ধরণের মন্তব্য করাকে সমর্থন করবেন? কারণ একটা গণতান্ত্রিক ব্যবস্থার মধ্যে আমাদের দুপক্ষের কিছু পারস্পরিক স্বার্থযুক্ত বিষয় থাকা সত্ত্বেও অতীতে, গত ১৪ বছরে যে কথা বলার দরকার হয়নি, গতকাল সিদ্ধার্থবাবু সেই কথাই বললেন আপনাদের কাছে আমাদের অনুরোধ যে, আপনারা যদি মনে করেন এই কাজ অন্যায় কাজ, তাহলে আপনারা দাঁড়িয়ে সমালোচনা করে বলুন যে, এই জিনিষ করা ঠিক হয়নি। আপনারা দাঁড়িয়ে যদি এইটুকু বলেন তাহলে আমরা বুঝতে পারি যে গণতন্ত্রের ভিতকে সুদৃঢ় করার পেছনে এখনও কংগ্রেসের একটা ভূমিকা আছে। সিদ্ধার্থবাবু যে মন্তব্য করেছেন তার জন্য আমরা তাঁর দীর্ঘ জীবন কামনা করি। তিনি দীর্ঘজীবি হয়ে এই ধরণের ক্লেদাক্ত মন্তব্য করুন এবং আপনারাও ৪০ থেকে চারে নেমে যাবেন। উনি যে ব্যক্তিগত মন্তব্য করেছেন তা তাঁর ক্লেদাক্ত জীবনে তিনি যেটা যাপন করেন তারই প্রতিফলন ঘটেছে। তাঁর ঐ ক্লেদাক্ত মন্তব্যের মধ্যে দিয়ে তাঁর ক্লেদাক্ত জীবনের প্রতিফলনই তিনি ঘটিয়েছেন। এই অবস্থায় আপনারা এখানে উঠে দাঁড়িয়ে বলুন যে, গত ১৪ বছরে এখানে ঐ রকম কিছু হয়নি। উনি ১৪ বছর এখানে ছিলেন না। ওঁকে আপনারা বলুন যে, ১৪ বছর আমরা এখানে পরস্পরের বিরুদ্ধে কোন মন্তব্য না করেও বিরোধিতা করেছি। এই কথা আপনারা তাঁকে বলতে পারেন। সৌগতবাবু এখানে সরকারী দলের সদস্যাদের অর্দ্ধশিক্ষিত বলে উল্লেখ করেছেন। একদিক দিয়ে তিনি ঠিকই বলেছেন, আমরা অর্দ্ধশিক্ষিত। গতকাল ওঁদের বক্তার মধ্যে একজন ছিলেন যিনি ক্যালকাটা ইউনিভার্সিটিতে ঢুকতে গিয়ে ধরা পড়েছিলেন। মাফ করবেন, আপনাদের মত শিক্ষিত আমরা হতে পারবো না। আপনাদের এখানে দাঁড়িয়ে সমালোচনা করার দরকার নেই, আপনাদের মধ্যে মিটিং করে সমালোচনা করে বলুন যে উনি দুঃখিত। বিরোধী দলের জায়গায় দাঁড়িয়ে গণতান্ত্রিক দল হিসাবে মিটিং করে যে মন্তব্য গতকাল করেছেন, তাতে আপনারা কংগ্রেসের ভাবমূর্তিকে উজ্জ্বল করছেন না। উনি এই মন্তব্য করে কংগ্রেসের ভাবমূর্তিকে উজ্জ্বল করছেন না। কাজেই, আপনাদের নেতাকে ওখান থেকে আপনারা সরিয়ে দিন, তাতে আপনাদের মর্যাদা বৃদ্ধি পাবে।

**Mr. Speaker :** Today, Hon'ble Shri Rabindra Nath Mondal has drawn the attention of the House and my attention to certain newspapers reports appearing in to-day's newspapers relating to certain alleged statement made by Hon'ble Leader of the Opposition

Shri Siddhartha Sankar Roy publicly refering to Hon'ble Chief Minister. During the course of debates and views the words "Beshya" and "Suorer Bachcha" had been uttered, and I direct that both the words will be expunged. I can only comment at this moment that our House and the Members of this House have a very unique position in the Parliamentary family of India. I will only request the members that it is their duty to uphold the dignity and respect of the House whether they are speaking in public, outside the House or inside the House. They should always keep this in mind everywhere because they are members of this House, because whatever reflection through their speeches will be made that reflection automatically has a reflection on this House, because they are the members of this House and it is a statement of a member.

(Noise, shri Subrata Mukherjee rose to speak)

Mr. Mukherjee, have some patience. you will be a better parliamentarian.

The question is that we generally in the House do not rely on newspaper reports. We tend to ignore them. But there are occasions when there are some tensions and the attention of the House is drawn to the Minister concerned on newspaper reports relating to incidents on fire, rape, murders etc. most of them coming through newspapers. But we do no rely on newspaper reports alone. But we generally advise members not to rely on newspaper to base their allegations. It is not a safe procedure, because on many occasions newspapers give their own comments and write in their particular way which may not represent the true state of affairs that did take place on a certain occasion. It may not be true; I didn't say it did not always represent the facts of the case. But on certain occasions it may not represent. So it is not a safe pattern. Whatever appears in the newspapers, if true, it is very unfortunate. It is not unfortunate because it is made by a member who is the Leader of the Opposition or a member who happened to be the Chief Minister or a member of a Cabinet. It is unfortunate because it relates to people who are members of this House. This is why it is unfortunate, if true - because I don't know what has happened and what has not happened. because those materials are not publicly available. I have seen

Note : [ ** Expunged as ordered by the Chair ]

today's newspaper. Going by those reports, there is an oblique reference to it. But I repeat, it is not safe to rely on newspapers' reports only and one should not rely on newspapers' reports. We also have one more principle, that whenever we make submissions or allegations against a member, it is a good principle to give him notice so that he can get an opportunity to defend himself. He may have something to say. It is a very good practice, it is a very healthy practice. But I believe what led to this is, because of sentiments and because of shortage of time - the House is being closed, tentatively it is closing, tomorrow - there is not enough time to debate this matter and this has been agitating the members in the morning also. The question here is some mebers have raised the question that the 'Leader of the Opposition' recognition given to him should be withdrawn. I must remind the members that when the Left Front government came to power and when I was the speaker, in 1982, we formulated certain laws and amended certain laws. When for the first time a regular recognition to the Leader of the Opposition was first agreed, then the 'Minister of state' status was first contemplated - to give him the rank of a Minister of State. At that point of time, the late Honourable Janab Abdus Satter was the Leader of the Opposition. He happened to be in the rank of a Minister of Cabinat. He contacted me, saying - 'Look here, I have been a Minister, and if you give me the 'Minister-of-state rank' then I can't accept it, because it is degrading for me'. and I had contacted the Chief Minister and requested him that the status of the Leader of the Opposition be lifted to the rank of a Cabinet Minister because he had been a member of the Cabinet, and that rank should be there. The Government very kindly agreed to the proposal. They thought it fit, and he was given the rank of a Cabinet Minister with the Secretary and such facilities to go with him.

[1.10 to 1.20 p.m.]

That was for the first time the status was given to the oposition and it was recognised. They may claim it as a right. Definitely it is their right according to the statute. But that right was created for the first time after the present Government came to power. It was not before. Now what I say that the Leader of the Opposition depends on the Opposition who chose their leader. It does not

depend on the Speaker or on the majority or on the Cabinet to select the Leader of the Opposition. It depends on the Opposition who chose their leader. Now they say the people deserve the leader. So, if they chose Mr. Siddhartha Shankar Ray as their leader we have got nothing to do in it. It is their matter. It is entirely their domestic matter. But they will have to decide carefully that the person whom they have chosen to be their leader, whether that person will be capable of carrying out his function as the Leader of the Opposition properly or not ? Whether he will maintain the dignity of his office properly or whether he can uphold the status of the Assembly or not ? That is their business. It is for them to decide. It is not for us to advice. It is not for us....

(Noise)

(Shri Subrata Mukherjee rose to speak)

Mr. Mukherjee, if you have a little more patience you will be a very good Parliamentarian - slightly more patience is required. Now the quesion is that I cannot interfere and remove anybody from the post of the leader of the Opposition. That power is not given to me by law: That cannot be done. The house can by vote remove the membership of a member. The House has that power. If they elect their Leader and write to me and if they have the requisite strength, I could recognise him as the Leader of the Opposition. I have got nothing more to do in it. But they have to make a formal request. My business is to see and calculate whether they have got the requisite strength and whether request is made legally or not. Finally, Mr. Mukherjee wanted to know under what rule to-day's debate is going on. I am happy that Mr. Mukherjee has raised this point because generally he rises this type of questions before the Question Hour and we have had to allow debates on that. Even on Friday when I was not here certain things were raised in the House and a lot of commotion took place . Under what rule that were happened I do not know. So, similarly what happened on Friday that happens to day also and that can happen on Monday, Tuesday, Wednesday and so on. I think you will agree with me Mr. Mukherjee. So, we do not go any further on this point. The next question is I would appeal to all the members that we cannot take decision on this point because we do not have materials with us to decide the matter. It is a newspaper report only. Now I would appeal to the Honourable Members

that we should not denegrade the prestige of the House. If any member wants to denegrade another, he will denegrade himself and as such denegrade the house itself. That should never be done. I would request all the members to be very careful in this regard and try to uphold the dignity of this house. With these words I close this debate.

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** To-day I have received one notice of Adjournment Motion from Shri Abdul Mannan on the subject of police firing on an agitating mass at Contai. Yesterday the matter was raised but the leave of the House could not be obtained. As such this is not in order.

## CALLING ATTENTION TO MATTERS OF URGENT PUBLIC IMPORTANCE

**Mr. Speaker :** I have received 4 notices of Calling attention, namely :-

1. Assistance for Bakreswar Thermal Power Project : Shri Tapan Hore.
2. Erosion by river Ganga at Manikchawk and Kaliachawk P. S. of Malda District. : Shri Birendra Kumar Moitra.
3. Reported ransacking of Council of Higher Secondary Office. : Shri Shish Mohammad, and Shri Id. Mohammad.
4. Distribution of the right of land to the refugees at Alipurduar. : Shri Nirmal Das.

I have selected the notice of Shri Shish Mohammad and Shri Id. Mohammad on the subject of Reported ransacking of Council of Higher Secondary Office.

The Minister-in--Charge may please make a statement to-day, if possible or give a date.

**Shri Prabodh Chandra Sinha :** The statement will be made on the 4th September, 1991.

**Mr. Speaker :** Now the Minister-in-charge of Home (police) Department to make a statement regarding detection of a time - bomb at Barasat Station on 28th August, 1991.

(Attention called by Shri Saugata Roy, Dr. Manas Bhunia, Shrii Shish Mohammad and Shri Id. Mohammad).

**Shri Benoy Krishna Chowdhury :** Mr. Speaker, Sir, I rise to make the following statement in response to the Calling Attention Notice from Sarbashree Saugata Roy, Shis Mohammad, Id. Mohammad and Dr. Manas Bhunia, regarding the recovery of a bomb at Barasat Railway Station on the 28th August, 1991.

On the 28th August, 1991, around 6.30 A.M., the Station Superintendat, Barasat Railway Station informed Barasat GRPS that a bomb like object fitted with wires, batteries and fuse was hanging from the window of the ground floor of the North Cabin building of Barasat Railway Station. On receipt of this information, police reached the spot and cordoned off the area. Passenger trains were also diverted from the nearby railway track. Information was sent to the Digberia outpost of the BSF for assistance. BSF personnel came immediately and examined the material and found it to be a dummy bomb with no explosive substance.

Investigation has so far not revealed any criminal intention behind the act.

Senior police officers visited the spot to supervise the case.

## LAYING OF ACCOUNTS

The Annual Statement of Accounts and Audit Report thereon for the year 1988-89 of the West Bengal State Electricity Board.

**Dr. Sankar Sen :** Sir, I beg to lay the Annual Statement of Accounts of the West Bengal State Electricity Board together with the Audit Report thereon for the year 1988–89.

**Mr. Speaker :** Now Motion under rule 185. I now request Shri Subrata Mukherjee to move his motion.

**শ্রী সুব্রত মুখার্জী :** স্যার আমি আমার মোশান মুভ করছি। এই সভা গভীর দুঃখের সঙ্গে লক্ষ্য করছে যে গত আঠাশে আগষ্ট, ১৯৯১ তারিখে কাঁথি শহরের এক বেসরকারী হোটেলে পুলিশ অফিসার কর্তৃক জনৈক তরুণীর বলপূর্বক নিপীড়নের ঘটনায় ক্ষুব্ধ হয়ে স্থানীয় জনসাধারণ গণতান্ত্রিক পদ্ধতিতে প্রতিবাদ জানালে পুলিশ জনতার উপর বেপরোয়া গুলি চালায় - যার ফলে দুইজন নির্দোষ যুবকের

মৃত্যু হয় এবং বহু মানুষ আহত হয়। এবং একজন পুলিশ অফিসার কর্তৃক একজন নিস্পৃহ মহিলাকে বলাৎকারের বিরুদ্ধে ধিক্কার জানাচ্ছি। ধিক্কার জানানোই এই মোশানের উদ্দেশ্য। নিরীহদের ক্ষতিপূরণ দিতে হবে। পরবর্তিকালে পুলিশের দমন, পীড়ন এখনো চলেছে। স্যার, বক্তৃতার শেষে আমি আমার বক্তব্য রাখবো এই সভাতে।

**Mr Speaker :** There is one amendment by Shri Debaprasad Sarkar. Mr. Sarkar please move your amendment.

**Shri Debeprasad Sarkar :** I beg to move that in the last para, line 2 after the words "দোষী পুলিসের শাস্তিদান", the words,"সমগ্র ঘটনার বিচার বিভাগীয় তদন্ত, থানা ঘেরাও-এর অভিযোগে ধৃত নিরপরাধ ব্যক্তিদের নিঃশর্ত মুক্তিদান" be added.

[1.20 to 1.30 p.m.]

**শ্রী দীপক সেনগুপ্ত :** মিঃ স্পীকার স্যার, মুভারের ওপিনিয়নটা আমরা এই ব্যাপারে জেনে নিতে চাই তাহলে আমাদের আলোচনা করতে সুবিধে হবে। অপোজিশান থেকে যে রেজিলিউশান এসেছে এবং সেই ব্যাপারে দেবপ্রসাদবাবু যে কথা বলেছেন সেই ব্যাপারে আমরা মুভারের অপিনিয়ন জানতে চাই, তারপর আলোচনাটা হোক।

**শ্রী সুব্রত মুখার্জী :** যেহেতু দেবপ্রসাদবাবু আমাদের মূল মোশানকে সমর্থন করেছেন, সেইহেতু ওনার এই অ্যামেণ্ডমেন্ট আমরা গ্রহণ করছি।

**শ্রী দীপক সেনগুপ্ত :** মিঃ স্পীকার স্যার, রেজিলিউশানের পক্ষে প্রথমে দেবপ্রসাদবাবুই বলুন, তারপর আমরা বলব।

**মিঃ স্পীকার :** মিঃ সরকার, আপনিই তাহলে প্রথমে বলুন।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কাঁথির উপর যে প্রস্তাবটা আজকে এখানে উপস্থাপিত হয়েছে, এই প্রস্তাবটা সরকার পক্ষ থেকেই আসুক বা বিরোধী পক্ষ থেকেই আসুক, ঘটনাটি এমনই মর্মান্তিক, এতই বেদনাদায়ক যে এইরকম একটা প্রস্তাবকে কোন দিক থেকেই লঘু করে দেখা উচিত নয় এবং এটা নিয়ে কোন রকম লঘু মন্তব্য করে, ঘটনার গুরুত্বকে লঘু করে দেখা উচিত নয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমি হাউসে সরকার পক্ষ এবং বিরোধী পক্ষের সমস্ত সদস্যদের কাছে ঘটনাটি বিবেচনা করে দেখতে বলছি। আজকে বাস্তবিকই আপনারা দেখুন, যে পুলিশ প্রশাসন, যাদের উপর আইন-শৃংখলা রক্ষার দায়িত্ব, সেই পুলিশ প্রশাসন আজকে সমস্ত রীতি নীতি লঙ্ঘন করে তারা আজকে রাজ্যের পুলিশ প্রশাসনকে যে জায়গায় নিয়ে এসেছে, অতীতে এরকম ঘটনা আমার জানা নেই। পশ্চিমবাংলার ইতিহাসে আজ পর্যন্ত এইরকম ঘটনা ঘটে নি। পুলিসের একসেস আমরা অনেক দেখেছি, পুলিশের অপকীর্তি আমরা অনেক দেখেছি, পুলিশের স্বেচ্ছাচারিতা আমরা অনেক দেখেছি, কিন্তু পুলিশের এইরকম ঘটনা আমরা কোনদিন দেখিনি একজন পুলিশ অফিসার নারী ধর্ষণ করল। এতবড় একটা ক্রিমিনাল অফেন্স হল এবং তার বিরুদ্ধে নিরস্ত্র মানুষ প্রতিবাদ করল এবং তাদের পুলিশ এইরকম নির্বিচারে লাঠি চালালো, টিয়ার গ্যাস ছুঁড়লো এবং গুলি করে দুজন মানুষকে হত্যা করল ও পাঁচজনকে সিরিয়াসলি আহত করল। আমি জানি না, পশ্চিমবাংলার ইতিহাসে আজ পর্যন্ত পুলিশের এইরকম নক্কারজনক ঘটনা আছে কিনা? এইরকম ঘটনা নজিরবিহীন, কোন দিক থেকে এই রকম ঘটনা লঘু করে দেখা চলে না। স্যার, আজকে আরও মর্মান্তিক যে এতবড় ঘটনা ঘটে গেছে, সারা পশ্চিমবাংলার সমস্ত মানুষ আজকে বিক্ষুব্ধ পুলিশের এই আচরণে। আমরা ১১ পার্টির পক্ষ থেকে একটা প্রতিনিধি দল ঘটনাস্থলে গিয়েছিলাম সরেজমিনে দেখতে এবং বহু মানুষের সঙ্গে আমরা কথা বলেছি। ওখানে

পুলিশের গুলিতে দুজন নিহত হয়েছে, তাদের একজন হচ্ছে শঙ্কর পায়ার অন্যজন রামকৃষ্ণ মালিক এবং পাঁচজন সেখানে সিরিয়াসলি ইনজিওরড় হয়েছে। স্যার, পুলিশের কি রকম নেগলিজেন্স, রামকৃষ্ণ মালিকের বুকে গুলি লাগেনি, ক্রিটিক্যাল কোন জায়গায় গুলি লাগেনি, তার পায়ে গুলি লেগেছিল, কিন্তু সে মারা গেল। স্যার, পুলিশের ভীষন নেগলিজেন্স এবং ব্রুটাল নেগলিজেন্স, রামকৃষ্ণ মালিককে ঐ রকম আহত অবস্থায় পুলিশ তাকে টেনে হিঁচড়ে হাসপাতালে নিয়ে গেছে। আমরা যখন ওখানে গিয়েছিলাম তখন তার বাবা কাঁদতে কাঁদতে আমাদের একথা বলেছে। রক্তের অভাবে রামকৃষ্ণ মালিক মারা গেছে এটা তো ক্রিমিনাল নেগলিজেন্স এবং ৫ জন হাসপাতালে গুলিবিদ্ধ অবস্থায় আছে। স্বাস্থ্যমন্ত্রি, প্রশান্ত শুর মহাশয় কোথায়? এটা তো ক্রিমিনাল নেগলিজেন্স-এর মধ্যে পড়ছে। আমি কাঁথি মহকুমার হাসপাতালে গিয়ে দেখেছি রেজাউল, মনোজ মল্লিকের হাসপাতালে চিকিৎসা হচ্ছে না। তাদের কোন ওষুধ দিচ্ছে না, সরকার ডায়েট দিচ্ছে না। এইরকম অবস্থায় সরকারকে জবাব দিতে হবে। এটা অমানবিক আচরণ - আমরা সমস্ত ঘটনার বিচার বিভাগীয় তদন্ত দাবী করছি এবং দোষীদের শাস্তি দাবী করছি এবং এই ঘটনার প্রতিবাদ করছি।

(এই সময় মাইক অফ হয়ে যাওয়ায় কিছুই শোনা যায় নি।)

**শ্রী মৃণাল কান্তি রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিষয়টি জানতে চাই - তার আগে আপনাকে ধন্যবাদ জানাই যে, এই রকম একটি ঘটনা আপনি হাউসে আলোচনার জন্য অনুমতি দিয়েছেন বলে এবং এই আলোচনায় অনেক কিছু বিষয়ই উন্মোচিত হবে এবং বিষয়গুলি জানার পরে আমরা শিহরিত হব। যে ঘটনা ঘটেছে, যে কাজগুলি হয়েছে বিশেষত পুলিশের ব্যাপারে - সেই জন্য বামফ্রন্ট সরকার একেবারে সঙ্গে সঙ্গেই যথোপযুক্ত ব্যবস্থা নিয়েছেন। কিন্তু যারা মারা গেলেন সেটা অত্যন্ত বেদনাদায়ক এবং যারা আহত হয়েছেন সেটাও অত্যন্ত বেদনাদায়ক ব্যাপার। কিন্তু যে ঘটনা ঘটেছে সেটাকে কিন্তু কংগ্রেস, এস, ইউ, সি, আই, অন্য দিকে মোড় ঘোরানোর চেষ্টা করছেন। এই ঘটনা শুধু সেদিনের ঘটনা নয় - এই সমস্ত ঘটনাগুলি রীতিমত আগে থেকেই চলত এবং দ্বিতীয় পঞ্চায়েতের সময় কংগ্রেসের একজন প্রধান, একজন মহিলা গভর্নমেণ্ট নমিনিকে নিয়ে পার্ক হোটেলে এই ধরণের ঘটনা ঘটিয়েছিলেন। সেখানে টাকা পয়সা ইত্যাদি দিয়ে সেদিন তারা ঘটনাটিকে চেপে দিয়েছিলেন এবং রিপোর্টারদের ছাপতে দেন নি। এই সমস্ত ঘটনাগুলি তারাই ঘটাচ্ছেন। আশ্চর্যের ব্যাপার হচ্ছে -বহরমপুর, এবং তারপরে কাঁথি - এর সঙ্গে দু একটি মিশ্রন দেওয়া হয়েছে। যেখানে কংগ্রেসের নির্বাচিত প্রতিনিধি রয়েছে সেই সমস্ত এলাকাগুলিতে বেছে বেছে খুন ধর্ষণ বা নৈরাজ্য সৃষ্টি করার প্রচেষ্টা চলেছে। যেখানে মেয়েটি রেপ, ধর্ষিতা হয়েছে সেখানে অনেক প্রশ্ন জাগে। মেয়েটি কোথায় গেল এবং কার সংগে গেল, সে চৌধুরী লজেই উঠতে গেল কেন - অপরিচিত ছেলের সঙ্গে সে রাত্রিবাস করল তারপর চৌধুরী লজ এস. আই. কে খবর দিলেন এবং তার আসার পরে এই দুর্ভাগ্যজনক ঘটনা ঘটল। কিন্তু এই ঘটনার সঙ্গে যারা জড়িত আছে তার মধ্যে ৩ জন কংগ্রেসের লোক আছে এবং একজন পঞ্চায়েত সমিতিতে প্রতিদ্বন্দ্বিতা করে সেদিন হেরে গিয়েছিলেন। কাজেই এই সব বলে দিচ্ছে, ঘটনাটা কারা ঘটিয়েছে এবং কি উদ্দেশ্যে ঘটিয়েছে। এই অপরাধীদের পরিচয় খুঁজে দেখলে দেখতে পাব যে সেনা রায় হচ্ছে একজন অপরাধী। তার পিতা শান্তি রায়, ষ্ট্যাম্পের কারবারে অসৎ উপায় অবলম্বন করে টাকা রোজগার করে এবং ২ লক্ষ ৫৭ হাজার ৫০০ টাকার জাল ষ্ট্যাম্প বিক্রি করেছে, তার বিরুদ্ধে এফ. আই. আর. আছে। তিনি বহু অভিযোগে অভিযুক্ত। গত কয়েক মাসের মধ্যে তিনি কাঁথি ক্যানাল পুরে একজন নেপালী পাগলিকে ধর্ষণ করেছিলেন। থানায় তার বিরুদ্ধে বহু কেস রয়েছে। অমিতাভ পট্টনায়ক, যিনি নুপুর নামে পরিচিত কুখ্যাত সমাজবিরোধী, তিনিও কংগ্রেসের পঞ্চায়েত সমিতির সদস্য হিসেবে দাঁড়িয়ে হেরে গেছেন। তিনিও মাল কেনা বেচা করেন। দীঘায় রাস্তার উপরে তার টেপ, ভি. ডি. ও., রেডিও, ক্যাসেট ইত্যাদির দোকান রয়েছে এবং তিনি চোরাই মাল বিক্রি করেন

পশ্চিমবাংলার অধিকাংশ মানুষ সিদ্ধার্থবাবুকে চেনেন এবং ১৯৭২ সালের ঘটনার পর থেকে বিশেষ করে চেনেন। সিদ্ধার্থবাবু রাস্তা দিয়ে যখন আসছিলেন তখন গাড়ি থেকে জল ছিটেছিল এবং সেখানকার মানুষ ওনাকে দেখে এই কথা বলেছে, কোন মন্ত্রির উদ্দেশ্যে তারা এই কথা বলে নি, এই কথা তারা সিদ্ধার্থবাবুকে বলেছিল। সিদ্ধার্থবাবুকে যেহেতু জনগণ এইভাবে এই কথা বলেছে তিনি ঠিক থাকতে না পেরে নিজের গায়ের জ্বালা মেটাবার জন্য জনসভায় জ্যোতিবাবু সম্পর্কে তিনি এই কথা বলেছেন। আমার মনে হয় আজকে যে প্রশ্ন উঠেছে যে সিদ্ধার্থবাবুকে এখানে এসে ক্ষমা চাইতে হবে। সিদ্ধার্থবাবুকে হাউসের পক্ষ থেকে আগামী কালকে বিশেষভাবে আনার ব্যবস্থা করে ভর্ৎসনা করা হোক জ্যোতিবাবুকে অসম্মান করার জন্য। প্রথমে আমাদের সভা থেকে একটা ভর্ৎসনা করা উচিৎ এবং ক্ষমা চাইতে বলা উচিত।

[1.00 to 1.10 p.m.]

**শ্রী মানবেন্দ্র মুখার্জী :** মাননীয় স্পীকার স্যার, এমন একটা অপ্রিয় বিষয় নিয়ে আমরা আলোচনা করছি যে বিষয়টি নিয়ে আমাদের আলোচনা না করলেই ভালো হত। আপনারা ১৪ বছর ধরে বিরোধী পক্ষে আছেন এবং আমাদের সরকার পক্ষের সমালোচনা করেছেন, মুখ্যমন্ত্রির সমালোচনা করেছেন. কঠোর ভাষা ব্যবহার করে সমালোচনা করেছেন। আপনাদের কখনও কোনদিন দরকার হয়নি, গতকাল সিদ্ধার্থবাবু যে কথা বলেছেন সেই কথা বলার। আমার কথা হলো, আপনারা ১৪ বছর ধরে বিরোধিতা করেছেন এবং তৎপরতার সাথে বিরোধিতা করেছেন। কাজেই আপনাদের কাছে আমাদের প্রশ্ন একটাই, আপনারা কি সাধারণভাবে এই ধরণের মন্তব্য করাকে সমর্থন করবেন? কারণ একটা গণতান্ত্রিক ব্যবস্থার মধ্যে আমাদের দুপক্ষের কিছু পারস্পরিক স্বার্থযুক্ত বিষয় থাকা সত্ত্বেও অতীতে, গত ১৪ বছরে যে কথা বলার দরকার হয়নি, গতকাল সিদ্ধার্থবাবু সেই কথাই বললেন আপনাদের কাছে আমাদের অনুরোধ যে, আপনারা যদি মনে করেন এই কাজ অন্যায় কাজ, তাহলে আপনারা দাঁড়িয়ে সমালোচনা করে বলুন যে, এই জিনিষ করা ঠিক হয়নি। আপনারা দাঁড়িয়ে যদি এইটুকু বলেন তাহলে আমরা বুঝতে পারি যে গণতন্ত্রের ভিতকে সুদৃঢ় করার পেছনে এখনও কংগ্রেসের একটা ভূমিকা আছে। সিদ্ধার্থবাবু যে মন্তব্য করেছেন তার জন্য আমরা তাঁর দীর্ঘ জীবন কামনা করি। তিনি দীর্ঘজীবি হয়ে এই ধরণের ক্লেদাক্ত মন্তব্য করুন এবং আপনারাও ৪০ থেকে চারে নেমে যাবেন। উনি যে ব্যক্তিগত মন্তব্য করেছেন তা তাঁর ক্লেদাক্ত জীবনে তিনি যেটা যাপন করেন তারই প্রতিফলন ঘটেছে। তাঁর ঐ ক্লেদাক্ত মন্তব্যের মধ্যে দিয়ে তাঁর ক্লেদাক্ত জীবনের প্রতিফলনই তিনি ঘটিয়েছেন। এই অবস্থায় আপনারা এখানে উঠে দাঁড়িয়ে বলুন যে, গত ১৪ বছরে এখানে ঐ রকম কিছু হয়নি। উনি ১৪ বছর এখানে ছিলেন না। ওঁকে আপনারা বলুন যে, ১৪ বছর আমরা এখানে পরস্পরের বিরুদ্ধে কোন মন্তব্য না করেও বিরোধিতা করেছি। এই কথা আপনারা তাঁকে বলতে পারেন। সৌগতবাবু এখানে সরকারী দলের সদস্যদের অর্দ্ধশিক্ষিত বলে উল্লেখ করেছেন। একদিক দিয়ে তিনি ঠিকই বলেছেন, আমরা অর্দ্ধশিক্ষিত। গতকাল ওঁদের বক্তার মধ্যে একজন ছিলেন যিনি ক্যালকাটা ইউনিভার্সিটিতে ঢুকতে গিয়ে ধরা পড়েছিলেন। মাফ করবেন, আপনাদের মত শিক্ষিত আমরা হতে পারবো না। আপনাদের এখানে দাঁড়িয়ে সমালোচনা করার দরকার নেই, আপনাদের মধ্যে মিটিং করে সমালোচনা করে বলুন যে উনি দুঃখিত। বিরোধী দলের জায়গায় দাঁড়িয়ে গণতান্ত্রিক দল হিসাবে মিটিং করে যে মন্তব্য গতকাল করেছেন, তাতে আপনারা কংগ্রেসের ভাবমূর্তিকে উজ্জ্বল করছেন না। উনি এই মন্তব্য করে কংগ্রেসের ভাবমূর্তিকে উজ্জ্বল করছেন না। কাজেই, আপনাদের নেতাকে ওখান থেকে আপনারা সরিয়ে দিন, তাতে আপনাদের মর্যাদা বৃদ্ধি পাবে।

**Mr. Speaker :** Today, Hon'ble Shri Rabindra Nath Mondal has drawn the attention of the House and my attention to certain newspapers reports appearing in to-day's newspapers relating to certain alleged statement made by Hon'ble Leader of the Opposition

Shri Siddhartha Sankar Roy publicly refering to Hon'ble Chief Minister. During the course of debates and views the words "Beshya" and "Suorer Bachcha" had been uttered, and I direct that both the words will be expunged. I can only comment at this moment that our House and the Members of this House have a very unique position in the Parliamentary family of India. I will only request the members that it is their duty to uphold the dignity and respect of the House whether they are speaking in public, outside the House or inside the House. They should always keep this in mind everywhere because they are members of this House, because whatever reflection through their speeches will be made that reflection automatically has a reflection on this House, because they are the members of this House and it is a statement of a member.

(Noise, shri Subrata Mukherjee rose to speak)

Mr. Mukherjee, have some patience. you will be a better parliamentarian.

The question is that we generally in the House do not rely on newspaper reports. We tend to ignore them. But there are occasions when there are some tensions and the attention of the House is drawn to the Minister concerned on newspaper reports relating to incidents on fire, rape, murders etc. most of them coming through newspapers. But we do no rely on newspaper reports alone. But we generally advise members not to rely on newspaper to base their allegations. It is not a safe procedure, because on many occasions newspapers give their own comments and write in their particular way which may not represent the true state of affairs that did take place on a certain occasion. It may not be true; I didn't say it did not always represent the facts of the case. But on certain occasions it may not represent. So it is not a safe pattern. Whatever appears in the newspapers, if true, it is very unfortunate. It is not unfortunate because it is made by a member who is the Leader of the Opposition or a member who happened to be the Chief Minister or a member of a Cabinet. It is unfortunate because it relates to people who are members of this House. This is why it is unfortunate, if true - because I don't know what has happened and what has not happened, because those materials are not publicly available. I have seen

Note : [ ** Expunged as ordered by the Chair ]

today's newspaper. Going by those reports, there is an oblique reference to it. But I repeat, it is not safe to rely on newspapers' reports only and one should not rely on newspapers' reports. We also have one more principle, that whenever we make submissions or allegations against a member, it is a good principle to give him notice so that he can get an opportunity to defend himself. He may have something to say. It is a very good practice, it is a very healthy practice. But I believe what led to this is, because of sentiments and because of shortage of time - the House is being closed, tentatively it is closing, tomorrow - there is not enough time to debate this matter and this has been agitating the members in the morning also. The question here is some mebers have raised the question that the 'Leader of the Opposition' recognition given to him should be withdrawn. I must remind the members that when the Left Front government came to power and when I was the speaker, in 1982, we formulated certain laws and amended certain laws. When for the first time a regular recognition to the Leader of the Opposition was first agreed, then the 'Minister of state' status was first contemplated - to give him the rank of a Minister of State. At that point of time, the late Honourable Janab Abdus Satter was the Leader of the Opposition. He happened to be in the rank of a Minister of Cabinat. He contacted me, saying - 'Look here, I have been a Minister, and if you give me the 'Minister-of-state rank' then I can't accept it, because it is degrading for me'. and I had contacted the Chief Minister and requested him that the status of the Leader of the Opposition be lifted to the rank of a Cabinet Minister because he had been a member of the Cabinet, and that rank should be there. The Government very kindly agreed to the proposal. They thought it fit, and he was given the rank of a Cabinet Minister with the Secretary and such facilities to go with him.

[1.10 to 1.20 p.m.]

That was for the first time the status was given to the oposition and it was recognised. They may claim it as a right. Definitely it is their right according to the statute. But that right was created for the first time after the present Government came to power. It was not before. Now what I say that the Leader of the Opposition depends on the Opposition who chose their leader. It does not

depend on the Speaker or on the majority or on the Cabinet to select the Leader of the Opposition. It depends on the Opposition who chose their leader. Now they say the people deserve the leader. So, if they chose Mr. Siddhartha Shankar Ray as their leader we have got nothing to do in it. It is their matter. It is entirely their domestic matter. But they will have to decide carefully that the person whom they have chosen to be their leader, whether that person will be capable of carrying out his function as the Leader of the Opposition properly or not ? Whether he will maintain the dignity of his office properly or whether he can uphold the status of the Assembly or not ? That is their business. It is for them to decide. It is not for us to advice. It is not for us....

(Noise)

(Shri Subrata Mukherjee rose to speak)

Mr. Mukherjee, if you have a little more patience you will be a very good Parliamentarian - slightly more patience is required. Now the quesion is that I cannot interfere and remove anybody from the post of the leader of the Opposition. That power is not given to me by law: That cannot be done. The house can by vote remove the membership of a member. The House has that power. If they elect their Leader and write to me and if they have the requisite strength, I could recognise him as the Leader of the Opposition. I have got nothing more to do in it. But they have to make a formal request. My business is to see and calculate whether they have got the requisite strength and whether request is made legally or not. Finally, Mr. Mukherjee wanted to know under what rule to-day's debate is going on. I am happy that Mr. Mukherjee has raised this point because generally he rises this type of questions before the Question Hour and we have had to allow debates on that. Even on Friday when I was not here certain things were raised in the House and a lot of commotion took place . Under what rule that were happened I do not know. So, similarly what happened on Friday that happens to day also and that can happen on Monday, Tuesday, Wednesday and so on. I think you will agree with me Mr. Mukherjee. So, we do not go any further on this point. The next question is I would appeal to all the members that we cannot take decision on this point because we do not have materials with us to decide the matter. It is a news-paper report only. Now I would appeal to the Honourable Members

that we should not denegrade the prestige of the House. If any member wants to denegrade another, he will denegrade himself and as such denegrade the house itself. That should never be done. I would request all the members to be very careful in this regard and try to uphold the dignity of this house. With these words I close this debate.

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** To-day I have received one notice of Adjournment Motion from Shri Abdul Mannan on the subject of police firing on an agitating mass at Contai. Yesterday the matter was raised but the leave of the House could not be obtained. As such this is not in order.

## CALLING ATTENTION TO MATTERS OF URGENT PUBLIC IMPORTANCE

**Mr. Speaker :** I have received 4 notices of Calling attention, namely :-

1. Assistance for Bakreswar Thermal Power Project : Shri Tapan Hore.
2. Erosion by river Ganga at Manikchawk and Kaliachawk P. S. of Malda District. : Shri Birendra Kumar Moitra.
3. Reported ransacking of Council of Higher Secondary Office. : Shri Shish Mohammad, and Shri Id. Mohammad.
4. Distribution of the right of land to the refugees at Alipurduar. : Shri Nirmal Das.

I have selected the notice of Shri Shish Mohammad and Shri Id. Mohammad on the subject of Reported ransacking of Council of Higher Secondary Office.

The Minister-in--Charge may please make a statement to-day, if possible or give a date.

**Shri Prabodh Chandra Sinha :** The statement will be made on the 4th September, 1991.

**Mr. Speaker :** Now the Minister-in-charge of Home (police) Department to make a statement regarding detection of a time - bomb at Barasat Station on 28th August, 1991.

(Attention called by Shri Saugata Roy, Dr. Manas Bhunia, Shrii Shish Mohammad and Shri Id. Mohammad).

**Shri Benoy Krishna Chowdhury :** Mr. Speaker, Sir, I rise to make the following statement in response to the Calling Attention Notice from Sarbashree Saugata Roy, Shis Mohammad, Id. Mohammad and Dr. Manas Bhunia, regarding the recovery of a bomb at Barasat Railway Station on the 28th August, 1991.

On the 28th August, 1991, around 6.30 A.M., the Station Superintendat, Barasat Railway Station informed Barasat GRPS that a bomb like object fitted with wires, batteries and fuse was hanging from the window of the ground floor of the North Cabin building of Barasat Railway Station. On receipt of this information, police reached the spot and cordoned off the area. Passenger trains were also diverted from the nearby railway track. Information was sent to the Digberia outpost of the BSF for assistance. BSF personnel came immediately and examined the material and found it to be a dummy bomb with no explosive substance.

Investigation has so far not revealed any criminal intention behind the act.

Senior police officers visited the spot to supervise the case.

## LAYING OF ACCOUNTS

The Annual Statement of Accounts and Audit Report thereon for the year 1988-89 of the West Bengal State Electricity Board.

**Dr. Sankar Sen :** Sir, I beg to lay the Annual Statement of Accounts of the West Bengal State Electricity Board together with the Audit Report thereon for the year 1988–89.

**Mr. Speaker :** Now Motion under rule 185. I now request Shri Subrata Mukherjee to move his motion.

**শ্রী সুব্রত মুখার্জী :** স্যার আমি আমার মোশান মুভ করছি। এই সভা গভীর দুঃখের সঙ্গে লক্ষ্য করছে যে গত আঠাশে আগষ্ট, ১৯৯১ তারিখে কাঁথি শহরের এক বেসরকারী হোটেলে পুলিশ অফিসার কর্তৃক জনৈক তরুণীর বলপূর্বক নিপীড়নের ঘটনায় ক্ষুব্ধ হয়ে স্থানীয় জনসাধারণ গণতান্ত্রিক পদ্ধতিতে প্রতিবাদ জানালে পুলিশ জনতার উপর বেপরোয়া গুলি চালায় - যার ফলে দুইজন নির্দোষ যুবকের

মৃত্যু হয় এবং বহু মানুষ আহত হয়। এবং একজন পুলিশ অফিসার কর্তৃক একজন নিস্পৃহ মহিলাকে বলাৎকারের বিরুদ্ধে ধিক্কার জানাচ্ছি। ধিক্কার জানানোই এই মোশানের উদ্দেশ্য। নিরীহদের ক্ষতিপূরণ দিতে হবে। পরবর্ত্তিকালে পুলিশের দমন, পীড়ন এখনো চলেছে। স্যার, বক্তৃতার শেষে আমি আমার বক্তব্য রাখবো এই সভাতে।

**Mr Speaker :** There is one amendment by Shri Debaprasad Sarkar. Mr. Sarkar please move your amendment.

**Shri Debeprasad Sarkar :** I beg to move that in the last para, line 2 after the words "দোষী পুলিসের শাস্তিদান ", the words,"সমগ্র ঘটনার বিচার বিভাগীয় তদন্ত, থানা ঘেরাও-এর অভিযোগে ধৃত নিরপরাধ ব্যক্তিদের নিঃশর্ত মুক্তিদান" be added.

[1.20 to 1.30 p.m.]

**শ্রী দীপক সেনগুপ্ত :** মিঃ স্পীকার স্যার, মুস্তারের ওপিনিয়নটা আমরা এই ব্যাপারে জেনে নিতে চাই তাহলে আমাদের আলোচনা করতে সুবিধে হবে। অপোজিশান থেকে যে রেজিলিউশান এসেছে এবং সেই ব্যাপারে দেবপ্রসাদবাবু যে কথা বলেছেন সেই ব্যাপারে আমরা মুস্তারের অপিনিয়ন জানতে চাই, তারপর আলোচনাটা হোক।

**শ্রী সুব্রত মুখার্জী :** যেহেতু দেবপ্রসাদবাবু আমাদের মূল মোশানকে সমর্থন করেছেন, সেইহেতু ওনার এই অ্যামেণ্ডমেন্ট আমরা গ্রহণ করছি।

**শ্রী দীপক সেনগুপ্ত :** মিঃ স্পীকার স্যার, রেজিলিউশানের পক্ষে প্রথমে দেবপ্রসাদবাবুই বলুন, তারপর আমরা বলব।

**মিঃ স্পীকার :** মিঃ সরকার, আপনিই তাহলে প্রথমে বলুন।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কাঁথির উপর যে প্রস্তাবটা আজকে এখানে উপস্থাপিত হয়েছে, এই প্রস্তাবটা সরকার পক্ষ থেকেই আসুক বা বিরোধী পক্ষ থেকেই আসুক, ঘটনাটি এমনই মর্মান্তিক, এতই বেদনাদায়ক যে এইরকম একটা প্রস্তাবকে কোন দিক থেকেই লঘু করে দেখা উচিত নয় এবং এটা নিয়ে কোন রকম লঘু মন্তব্য করে, ঘটনার গুরুত্বকে লঘু করে দেখা উচিত নয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমি হাউসে সরকার পক্ষ এবং বিরোধী পক্ষের সমস্ত সদস্যদের কাছে ঘটনাটি বিবেচনা করে দেখতে বলছি। আজকে বাস্তবিকই আপনারা দেখুন, যে পুলিশ প্রশাসন, যাদের উপর আইন-শৃংখলা রক্ষার দায়িত্ব, সেই পুলিশ প্রশাসন আজকে সমস্ত রীতি নীতি লঙ্ঘন করে তারা আজকে রাজ্যের পুলিশ প্রশাসনকে যে জায়গায় নিয়ে এসেছে, অতীতে এরকম ঘটনা আমার জানা নেই। পশ্চিমবাংলার ইতিহাসে আজ পর্যন্ত এইরকম ঘটনা ঘটে নি। পুলিসের এক্সেস আমরা অনেক দেখেছি, পুলিশের অপকীর্তি আমরা অনেক দেখেছি, পুলিশের স্বেচ্ছাচারিতা আমরা অনেক দেখেছি, কিন্তু পুলিশের এইরকম ঘটনা আমরা কোনদিন দেখিনি একজন পুলিশ অফিসার নারী ধর্ষণ করল। এতবড় একটা ক্রিমিনাল অফেন্স হল এবং তার বিরুদ্ধে নিরস্ত্র মানুষ প্রতিবাদ করল এবং তাদের পুলিশ এইরকম নির্বিচারে লাঠি চালালো, টিয়ার গ্যাস ছুঁড়লো এবং গুলি করে দুজন মানুষকে হত্যা করল ও পাঁচজনকে সিরিয়াসলি আহত করল। আমি জানি না, পশ্চিমবাংলার ইতিহাসে আজ পর্যন্ত পুলিশের এইরকম নক্কারজনক ঘটনা আছে কিনা? এইরকম ঘটনা নজিরবিহীন, কোন দিক থেকে এই রকম ঘটনা লঘু করে দেখা চলে না। স্যার, আজকে আরও মর্মান্তিক যে এতবড় ঘটনা ঘটে গেছে, সারা পশ্চিমবাংলার সমস্ত মানুষ আজকে বিক্ষুব্ধ পুলিশের এই আচরণে। আমরা ১১ পার্টির পক্ষ থেকে একটা প্রতিনিধি দল ঘটনাস্থলে গিয়েছিলাম সরেজমিনে দেখতে এবং বহু মানুষের সঙ্গে আমরা কথা বলেছি। ওখানে

পুলিশের গুলিতে দুজন নিহত হয়েছে, তাদের একজন হচ্ছে শঙ্কর পায়ার অন্যজন রামকৃষ্ণ মালিক এবং পাঁচজন সেখানে সিরিয়াসলি ইনজিওরড্ হয়েছে। স্যার, পুলিশের কি রকম নেগলিজেন্স, রামকৃষ্ণ মালিকের বুকে গুলি লাগেনি, ক্রিটিক্যাল কোন জায়গায় গুলি লাগেনি, তার পায়ে গুলি লেগেছিল, কিন্তু সে মারা গেল। স্যার, পুলিশের ভীষন নেগলিজেন্স এবং ব্রুটাল নেগলিজেন্স, রামকৃষ্ণ মালিককে ঐ রকম আহত অবস্থায় পুলিশ তাকে টেনে হিঁচড়ে হাসপাতালে নিয়ে গেছে। আমরা যখন ওখানে গিয়েছিলাম তখন তার বাবা কাঁদতে কাঁদতে আমাদের একথা বলেছে। রক্তের অভাবে রামকৃষ্ণ মালিক মারা গেছে এটা তো ক্রিমিনাল নেগলিজেন্স এবং ৫ জন হাসপাতালে গুলিবিদ্ধ অবস্থায় আছে। স্বাস্থ্যমন্ত্রি, প্রশান্ত শুর মহাশয় কোথায়? এটা তো ক্রিমিনাল নেগলিজেন্স-এর মধ্যে পড়ছে। আমি কাঁথি মহকুমার হাসপাতালে গিয়ে দেখেছি রেজাউল, মনোজ মল্লিকের হাসপাতালে চিকিৎসা হচ্ছে না। তাদের কোন ওষুধ দিচ্ছে না, সরকার ডায়েট দিচ্ছে না। এইরকম অবস্থায় সরকারকে জবাব দিতে হবে। এটা অমানবিক আচরণ - আমরা সমস্ত ঘটনার বিচার বিভাগীয় তদন্ত দাবী করছি এবং দোষীদের শাস্তি দাবী করছি এবং এই ঘটনার প্রতিবাদ করছি।

(এই সময় মাইক অফ হয়ে যাওয়ায় কিছুই শোনা যায় নি।)

**শ্রী মৃণাল কান্তি রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিষয়টি জানতে চাই - তার আগে আপনাকে ধন্যবাদ জানাই যে, এই রকম একটি ঘটনা আপনি হাউসে আলোচনার জন্য অনুমতি দিয়েছেন বলে এবং এই আলোচনায় অনেক কিছু বিষয়ই উন্মোচিত হবে এবং বিষয়গুলি জানার পরে আমরা শিহরিত হব। যে ঘটনা ঘটেছে, যে কাজগুলি হয়েছে বিশেষত পুলিশের ব্যাপারে - সেই জন্য বামফ্রন্ট সরকার একেবারে সঙ্গে সঙ্গেই যথোপযুক্ত ব্যবস্থা নিয়েছেন। কিন্তু যারা মারা গেলেন সেটা অত্যন্ত বেদনাদায়ক এবং যারা আহত হয়েছেন সেটাও অত্যন্ত বেদনাদায়ক ব্যাপার। কিন্তু যে ঘটনা ঘটেছে সেটাকে কিন্তু কংগ্রেস, এস, ইউ, সি, আই, অন্য দিকে মোড় ঘোরানোর চেষ্টা করছেন। এই ঘটনা শুধু সেদিনের ঘটনা নয় - এই সমস্ত ঘটনাগুলি রীতিমত আগে থেকেই চলছে এবং দ্বিতীয় পঞ্চায়েতের সময় কংগ্রেসের একজন প্রধান, একজন মহিলা গভর্নমেন্ট নমিনিকে নিয়ে পার্ক হোটেলে এই ধরণের ঘটনা ঘটিয়েছিলেন। সেখানে টাকা পয়সা ইত্যাদি দিয়ে সেদিন তারা ঘটনাটিকে চেপে দিয়েছিলেন এবং রিপোর্টারদের ছাপতে দেন নি। এই সমস্ত ঘটনাগুলি তারাই ঘটাচ্ছেন। আশ্চর্যের ব্যাপার হচ্ছে -বহরমপুর, এবং তারপরে কাঁথি - এর সঙ্গে দু একটি মিশ্রন দেওয়া হয়েছে। যেখানে কংগ্রেসের নির্বাচিত প্রতিনিধি রয়েছে সেই সমস্ত এলাকাগুলিতে বেছে বেছে খুন ধর্ষণ বা নৈরাজ্য সৃষ্টি করার প্রচেষ্টা চলেছে। যেখানে মেয়েটি রেপ, ধর্ষিতা হয়েছে সেখানে অনেক প্রশ্ন জাগে। মেয়েটি কোথায় গেল এবং কার সংগে গেল, সে চৌধুরী লজেই উঠতে গেল কেন - অপরিচিত ছেলের সঙ্গে সে রাত্রিবাস করল তারপর চৌধুরী লজ এস. আই. কে খবর দিলেন এবং তার আসার পরে এই দুর্ভাগ্যজনক ঘটনা ঘটল। কিন্তু এই ঘটনার সঙ্গে যারা জড়িত আছে তার মধ্যে ৩ জন কংগ্রেসের লোক আছে এবং একজন পঞ্চায়েত সমিতিতে প্রতিদ্বন্দ্বিতা করে সেদিন হেরে গিয়েছিলেন। কাজেই এই সব বলে দিচ্ছে, ঘটনাটা কারা ঘটিয়েছে এবং কি উদ্দেশ্যে ঘটিয়েছে। এই অপরাধীদের পরিচয় খুঁজে দেখলে দেখতে পাব যে সেনা রায় হচ্ছে একজন অপরাধী। তার পিতা শান্তি রায়, ষ্ট্যাম্পের কারবারে অসৎ উপায় অবলম্বন করে টাকা রোজগার করে এবং ২ লক্ষ ৫৭ হাজার ৫০০ টাকার জাল ষ্ট্যাম্প বিক্রি করেছে, তার বিরুদ্ধে এফ. আই. আর. আছে। তিনি বহু অভিযোগে অভিযুক্ত। গত কয়েক মাসের মধ্যে তিনি কাঁথি ক্যানাল পুরে একজন নেপালী পাগলিকে ধর্ষণ করেছিলেন। থানায় তার বিরুদ্ধে বহু কেস রয়েছে। অমিতাভ পট্টনায়ক, যিনি নুপুর নামে পরিচিত কুখ্যাত সমাজবিরোধী, তিনিও কংগ্রেসের পঞ্চায়েত সমিতির সদস্য হিসেবে দাঁড়িয়ে হেরে গেছেন। তিনিও মাল কেনা বেচা করেন। দীঘায় রাস্তার উপরে তার টেপ, ভি. ডি. ও., রেডিও, ক্যাসেট ইত্যাদির দোকান রয়েছে এবং তিনি চোরাই মাল বিক্রি করেন

এবং কাঁথি ক্লাবের তিনি কর্মকর্তা ছিলেন। তিনি সাধারণ নির্বাচনে হেরে যান এবং নৃপুরের ব্যবসা না চলায় এইগুলিতে আরো বেশী বেশী করে জড়িয়ে পড়েছেন। পূর্ণেন্দু চৌধুরী, চৌধুরী লজের অন্যতম অংশীদার - লজ থেকে তিনি এই সমস্ত খবরগুলি দেন এবং যখন ঘটনা ঘটে - তার ১৯ ঘন্টা পরে মেয়েটি এস. ডি. ও.-র কাছে ডাইরি করতে আসে। অথচ এই ১৯ ঘন্টা মেয়েটি কোথায় ছিল? ইয়ং ষ্টার ক্লাব আছে, যেটা কংগ্রেসীদের দ্বারা পরিচালিত - সেই ইয়ং ষ্টার ক্লাবের কর্মকর্তা ঐ লজের মালিকের কাছে ২/৩ বার লোক পাঠান এবং ২/৩ বার লোক পাঠানোর পরে তারা দাবী করেন যে ১০ হাজার টাকা তাদের দিতে হবে, তাহলেই ব্যাপারটির এখানেই ফয়সালা হয়ে যাবে। কিন্তু মালিক যখন ঐ টাকা দিতে অস্বীকার করেন তখন ঐ মালিক এবং তার পরিবারের লোকজনদের বেপরোয়া মারধোর করেন।

[1.30 to 1.40 p.m.]

তাদের বেপরোয়া মারধোরের পর তারা থানায় গিয়ে ডাইরি করে। পুলিশ তখন সেই ছেলেদের খোঁজে, যারা অপরাধী, যারা মারধোর করেছে। ছেলেরা তখন ঐ মেয়েটিকে নিয়ে থানায় গিয়ে ডাইরি করে। স্যার, ১৯ ঘন্টা আটকে থাকলো কেন একটা কংগ্রেস পরিচালিত ক্লাবে সে প্রশ্নের মীমাংসা হওয়া দরকার। তারপর স্যার সিদ্ধার্থ শংকর রায় কাঁথিতে যাওয়ার পর আইনশৃংখলা অবস্থার আরও বিপদজনক জায়গায় ঠেলে নিয়ে যাবার চেষ্টা হচ্ছে। আমি এবং মৎস্যমন্ত্রী ঐ শংকর পাত্রর ওখানে গিয়েছিলাম। সেখানে যাতে ডেডবডি পোড়ানো না হয় এবং সঠিক সময়ে সিদ্ধার্থ বাবুর জন্য যাতে অপেক্ষা করা হয় সেটা বলা হয়েছিল। মৃতদেহ নিয়ে তারা জঘন্য রাজনীতি করার চেষ্টা করলেন। তার পরিবারের লোকজন করেন নি। সে আমাদের পার্টির একনিষ্ঠ সমর্থক। আমরা এই ঘটনার নিন্দা করি। সিদ্ধার্থবাবুর সভায় আমরা জানি তাদের নিজেদের লোকেদের মধ্যেই গণ্ডগোল লেগে গিয়েছিল। সেখানে ব্যবস্থা নেওয়া হয়েছে পুলিশের বিরুদ্ধে।

**শ্রী শৈলজা কুমার দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে কাঁথি শহরে এই ঘটনা ঘটেছে সেই কাঁথি তথা কাঁথি শহর আমার বিধানসভা নির্বাচনী এলাকার মধ্যে। এটা একটা মহকুমা শহর। সেই মহকুমা শহরে যে ঘটনা ঘটেছে তা নিয়ে নানাভাবে এবং বিচ্ছিন্নভাবে এই সভাতে আলোচনা হয়েছে। গতকাল এই সভায় এ ব্যাপারে আমি একটি মুলতুবি প্রস্তাব এনেছিলাম কিন্তু শাসক দলের সদস্য নদী কর মহাশয়ের বিরোধিতায় আলোচনা করতে পারা যায় নি। শাসক দলের সদস্য জানেন না ওখানে সমস্যাটা কি এবং তিনি বোঝেন নি ওখানে সঙ্কটের গভীরতা কতখানি। এটা উপলব্ধি করেন নি। কালকে যা করেছেন সেটা শুধু কংগ্রেসের বিরোধিতা নয়, কাঁথির জনগণের বিরোধিতা করেন। আমার আগের বক্তা, শাসকদলের সদস্য মৃণালবাবু, তিনি আমার এলাকার পাশের এলাকার সদস্য - রামনগরের বিধায়ক তিনি। তিনি কিন্তু দেখলাম ধান ভানতে শিবের গীত গাইলেন। গত ২৮শে আগষ্ট, ২৯শে আগষ্ট এবং ৩০শে আগষ্ট - তিন দিন ধরে যে ঘটনা সেখানে ঘটেছে তাতে আমরা দেখেছি ঐ ঘটনার প্রতিবাদ করতে কোন রাজনৈতিক দলের নেতা বা নেতৃত্বের মুখাপেক্ষি হয়ে কাঁথির মানুষ থাকেন নি, এই ঘটনার প্রতিবাদে এমনিতেই সেখানকার জনরোষ ফেটে পড়েছিল বিক্ষোভে। ঐ যে পুলিশ অফিসারের ব্যাপার - স্যার, এখানে কোন রাজনৈতিক ব্যাপার নেই। এই ঘটনা ঘটার পর দলমত নির্বিশেষে সমস্ত রাজনৈতিক দলের মানুষরা, সাধারণ মানুষরা এবং বিভিন্ন ক্লাব, সংগঠন, দায়িত্বশীল ব্যক্তিবৃন্দ, সকলে সেখানে একসাথে বসে এই ঘটনার তীব্র নিন্দা করেছে। সেখানে মৃত ব্যক্তিরা যাতে যথার্থ ক্ষতিপূরণ পায় সেই দাবীও করা হয়েছে। আহত ব্যক্তিদের সাহায্য করার জন্য বলা হয়েছে। তা ছাড়া সেখানে বিচারবিভাগীয় তদন্তের দাবী করা হয়েছে। আজকে এই ঘটনার উপর বলতে গিয়ে মৃণালবাবু কংগ্রেসের হয়ে কে কবে নির্বাচনে লড়াই করেছিল এই সব কথা বলে গেলেন। তার বক্তব্য শুনে মনে হল, সরকার পক্ষকে বাঁচাতে তিনি যেন অনেকটা ছলনা এবং প্রতারণার আশ্রয় নেবার চেষ্টা করলেন। তারপরেও অবাক লাগে মাননীয় অধ্যক্ষ

মহাশয়, কাঁথি দক্ষিণ বঙ্গের সমুদ্র উপকূলবর্তী একটি শান্ত সংস্কৃতিবান শহর। স্বাধীনতার পর থেকে গত ৪৪ বছরেও সেই শহরের ইতিহাসে এই ধরণের ঘটনা নেই। কখনও সেখানে এই ধরণের বিক্ষোভ হয়নি, পুলিশকে গুলি চালাতে হয় নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি অবাক হয়ে যাচ্ছি যে পুলিশ কোথা থেকে এত সাহস পেল। অবশ্যই আমি বলছি না যে, কাঁথি মহকুমার সমস্ত পুলিশই দোষী। পুলিশের একাংশ এই জিনিষ করেছে, বেপরোয়াভাবে এই জিনিষ করেছে এবং শাসক দল তাদের এ সুযোগ করে দিয়েছে। তা না হলে একজন পুলিশ অফিসারের ঐ সাহস হয় কি করে? বিন্দু মাত্র দ্বিধা-সংকোচ না করে একজন তরুণীকে ধর্ষণ করে কি করে? একটা লজের মধ্যে ঢুকে এই কাজ করার সাহস সে পায় কোথা থেকে? হ্যাঁ, কাঁথির মানুষ কিছুটা উত্তেজনার বশে অদূরদর্শিতার পরিচয় দিয়েছে, ক্ষোভে দুঃখে তারা কিছু ইঁট পাটকেল ছুঁড়েছিল। কিন্তু আমার প্রশ্ন হচ্ছে তদের কি টিয়ার গ্যাস এবং লাঠি দিয়েই প্রতিহত করা যেত না? এখানে কেউ বলতে পারবেন যে, এর আগে কবে কোথায় কাঁথির মানুষ ক্ষিপ্ত হয়ে সরকারী সম্পত্তি নষ্ট করেছে? না, কাঁথির মানুষ কখনই তা করে না। আমি তখন এই বিধানসভায় ছিলাম, আমি ওখানে উপস্থিত ছিলাম না। তবুও আমি পরবর্তীকালে যা জেনেছি তার ভিত্তিতেই আমি একথা বলছি।

(এই সময়ে লাল আলো জ্বলে ওঠে এবং অধ্যক্ষ মহাশয় শ্রীদীপক সেনগুপ্তকে বক্তব্য রাখতে আহ্বান করেন।)

**শ্রীদীপক সেনগুপ্ত :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য সুব্রত মুখার্জী যে প্রস্তাব এনেছেন এবং যে প্রস্তাবের ওপর মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকার সংশোধনী এনেছেন - যা সুব্রতবাবু ইতিমধ্যেই গ্রহণ করেছেন - উভয়ের ওপরেই আমি দু চারটি কথা বলছি। কোথায় একজন পুলিশ অফিসার কি করেছে, না করেছে সেটাই কি একটা প্রশাসনকে বা সরকারকে বিচার করার বিষয় হতে পারে? অথচ মুতার হিসাবে সুব্রতবাবু এই প্রস্তাবের মধ্যে দিয়ে সে কথাই বোঝাতে চেয়েছেন। আমরা জানি একটা কথা আছে এ নেশন ইজ নোন বাই ইটস্ স্টেজ। কিন্তু আমরা কখনও শুনি নি যে একজন সরকারী কর্মচারী কোথায় কি অনৈতিক কাজ করবে, আর তার দায় দায়িত্ব সরকারের ওপর এসে পড়বে। ওঁরা এই প্রস্তাবের মধ্যে দিয়ে সে কথাই বলতে চাইছেন, কিন্তু ওঁদের কথা আমরা কখনই মেনে নিতে পারি না, কেউ পারে না। সুতরাং আমি এই প্রস্তাবকে সমর্থন করতে পারছি না, এটা রাজনৈতিক দৃষ্টিভঙ্গী থেকে আনা হয়েছে। পুলিশের কর্তব্যে গাফিলতির বিষয়ে নিশ্চয়ই এখানে আলোচনা করা যেতে পারে। তাই বলে একটা পুলিশ অফিসার রেপ করেছে তা নিয়ে আমাদের এখানেও হৈ হৈ করতে হবে। এই পরিপ্রেক্ষিতে সরকারের কাছে আমার যে বক্তব্য তা হচ্ছে স্থানীয় পুলিশ প্রশাসনের ওখানে বেশ কিছুটা গাফিলতি আছে। সকাল থেকে বিকাল পর্যন্ত এফ. আই. আর. নেওয়া হয় নি। এর দায় স্বাভাবিকভাবে এস. ডি. পি. ও. এবং থানার ও. সি.র ওপর পড়েছে। আমি বলতে চাইছি তাঁরা উত্তেজনা ছড়াতে সাহায্য করেছেন। কি কারণে করেছেন, এটা জানা দরকার। সঙ্গে সঙ্গে আমি বলছি, এখানে যে জুডিশিয়াল এনকোয়ারী ডিমাণ্ড করা হয়েছে তা যদি মেনে নেওয়া হয় তাহলে সময় নষ্ট হবার সম্ভাবনা থাকবে এবং বিষয়টা অনেক দূরে চলে যাবার সম্ভাবনা থাকবে। কারণ অতীতে বিভিন্ন ঘটনার ক্ষেত্রে আমরা এই জিনিষ দেখেছি। জুডিশিয়াল এনকোয়ারী যে প্রসেসে হয় অনেক সময়েই আমরা এই জিনিষ দেখেছি। তবে পুলিশ ফায়ারিং কি অবস্থার মধ্যে হয়েছে সেটা নিশ্চয়ই আমাদের জানা দরকার। সুব্রতবাবু জুডিশিয়াল এনকোয়ারীর দাবীতে যে এ্যামেণ্ডমেন্ট দেব প্রসাদবাবু দিয়েছেন, তা গ্রহণ করেছেন। আমি আশা করেছিলাম সুব্রতবাবু ঐ এ্যামেণ্ডমেন্টটি গ্রহণ করবেন না। কি কারণে উনি গ্রহণ করলেন তা আমি জানি না। যে হোটেলে ঐ ঘটনা ঘটেছে ঐ হোটেলের মালিকের ছেলেও ঘটনার সঙ্গে জড়িত আছে। সুতরাং এটা ধরে নিতে হবে ঐ হোটেলে অসামাজিক কাজকর্ম হয়। সুতরাং হোটেলটি বন্ধ করে

দেওয়া দরকার। তবে যেহেতু একজন পুলিশ কর্মচারী যুক্ত আছে সেহেতু এবিষয়ে জুডিশিয়াল এনকোয়ারী করতে হবে, এর কোন মানে হয় না। জুডিশিয়াল এনকোয়ারীর দাবীতে এ্যামেণ্ডমেন্ট আনা হয়েছে এবং তা গ্রহণ করা হয়েছে শুধুই রাজনৈতিক উদ্দেশ্য নিয়ে। একটু আগে কাঁথি বিধানসভা কেন্দ্রের নির্বাচিত মাননীয় সদস্য এখানে বক্তব্য রাখলেন। আমি তাঁকে প্রশ্ন করছি, এই মামলার একজন আসামী আছে অমিতাভ পট্টনায়ক, সে কাঁথি শহরের পাশেই গ্রাম পঞ্চায়েতের নির্বাচনে কংগ্রেসের সিম্বল নিয়ে প্রতিদ্বন্দ্বিতা করেছিল কিনা?

[1.40 to 1.50 p.m.]

আমি শুধু এই কথা বলতে চাইছি, এটা কোন রাজনৈতিক প্রশ্ন নয়, পুলিশ যেটা করে, আমি আমার এলাকায় দেখেছি, দিনহাটা শহরে গত বছর ২৯শে জুন ডাকাতি হলো, ডাকাত মারা গেল। পুলিশ সেই ডাকাত মারবার জন্য আমাকে দোষী করলো। কেন ডাকাতি হচ্ছে তার জন্য তৎকালীন মন্ত্রি কমলবাবুকে দোষ দিলেন। আমি পুলিশের ডিফেন্সে দাঁড়াইনি। আপনারা দয়া করে যারা রেপিস্ট তাদের পক্ষে দাঁড়াবেন না। মাননীয় মুখ্যমন্ত্রি এখানে রয়েছেন, আমি তাঁকে বলব জুডিশিয়াল এনকোয়ারির ডিমাণ্ড এখানে বামপন্থিরাও করেছেন, সেই হিসাবে ফায়ারিং থেকে তার পূর্ববর্তী অংশ জুডিশিয়াল ইনকোয়ারিতে দিন। কিন্তু জুডিশিয়াল ইনকোয়ারির সমগ্র দাবী তুলে এই গোটা মামলার যারা আসামী, এই রকম একশ জঘন্য মামলার যারা আসামী, পুলিশের এ. এস. আই. হোক, অন্যান্য যারা জড়িত রয়েছে. হোটেল মালিক, তার ছেলে, এদের বিরুদ্ধে আইন অনুযায়ী যে ব্যবস্থা সেটা নেওয়া হোক এবং বিচার যাতে তাড়াতাড়ি হয়, সেই কাজটা করুন, এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুকুমার দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ২৮শে আগষ্ট কাঁথি শহরের ঘটনায় আমি একজন বিধায়ক হিসেবে সেই ঘটনার সম্পূর্ণ সাক্ষী ছিলাম। মাননীয় মন্ত্রী এবং কাঁথি থেকে যারা আছেন, তারা জানেন। ঘটনা যখন হয়, সেই সময় ফায়ারিং হয়, যখন ইট বর্ষণ হয়, সেই মুহুর্তে আমি উপস্থিত ছিলাম। কথা হচ্ছে এই যে বন্ধুরা চিৎকার করছেন, চিৎকার করবেন না।

(গোলমাল)

আইনের দিক থেকে আমি বলছি. যদি কোন কেস কন্টাই পি. এস.-এ লজ করা হয়, যে আইনের ধারায় তাকে গ্রেপ্তার করা হয় এবং কন্টাই কোর্টে প্রডিউস করা হয় আপনাদের আইনে বলে যে সেই নন-গেজেটেড কর্মচারীর সম্পাদক দেবী প্রসাদ রুদ্রকে সেই আইনে ধরে কাঁথি কোর্টে প্রডিউস করা হলো না। মানুষের বিক্ষোভের কারণ হচ্ছে এরা। মাননীয় শাসক দলের বন্ধুদের কাছে আমাদের প্রশ্ন, মাননীয় অধ্যক্ষের কাছে আমার প্রশ্ন, আপনাদের বাড়ির যে সন্তান সন্তুতি রয়েছে, বয়স্ক মেয়েরা আছে, এই ধরণের যারা শাসক রক্ষক হয়ে ভক্ষক হয়, তার বিচার করবার জন্য বিপ্লবী সদস্যদের কণ্ঠস্বর সেদিন উদ্বেল ছিল। যারা রাস্তার সামনে কাপুরুষের মত পরিচয় চেয়ে যারা গ্রেপ্তার করাতে চাননি, যারা কন্টাই কোর্টের কেসকে নিয়ে গেছে এস. পি.-র নির্দেশে মেদিনীপুর কোর্টে, কোন আইন এই কথা বলে? উত্তর দিন আপনারা। এর আগে কন্টাই কোর্টের ঘটনা ঘটেছিল। সেই জন্য আমার লালবাতি জ্বলেছে. পশ্চিমবাংলার লালবাতি জ্বালাচ্ছেন আপনারা। আজকে তাই আপনাদের বলতে চাই, যে আজকে এই বিরোধী শাসক দলের বন্ধুদের খুঁচিয়ে খুঁচিয়ে কে কোথায় অতীতে কে কোথায় দাঁড়িয়েছিল, সেই কথা বলে অন্ধকারের চিত্রকে জানবার চেষ্টা করছেন। এদের বিবেক নেই, সম্ভ্রম নেই, এই বিপ্লবী সদস্যরা যারা প্রকাশ্য দিবালোকে রেপ করে, আজকে পুলিশের হয়ে দালালী করছে, পুলিশকে বাঁচাবার চেষ্টা করছে, রিগিং-এ সাহায্য করেছিলেন বলে। আজকে সেই প্রশ্ন, আজকে গ্রেপ্তারী পরোয়ানার নাম করে তাকে হাসপাতালে রাখা হয়েছিল। জনরোষের চাপে বাধ্য হয়ে ডি এম তাকে গ্রেপ্তার করে জেল

হাজতে পাঠায়। আজকে সর্বদলীয় সভা হয়েছিল। দাবী করা হয়েছে গ্রেপ্তার করা, সাসপেণ্ড করার, তা করেছে। কিন্তু বিচার বিভাগীয় তদন্ত হলে মুখোশ খুলে যাবে জ্যোতি বসু সরকারের। পদত্যাগ করতে হবে, যে কারণে আজকে গুলি চলেছে, সেই বিচার বিভাগীয় তদন্ত করবার সাহস আছে কি না জানি না। আমি দাবী করছি বিচার বিভাগীয় তদন্ত হোক।

**শ্রীসুভাষ গোস্বামী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ২৮শে আগষ্ট কাঁথি শহরের বুকে যে ঘটনা ঘটে গেছে যা নিয়ে আজকে আমরা আলোচনা করছি সেই ঘটনা নিশ্চয়ই লজ্জাজনক, ন্যক্কারজনক এবং নিন্দাজনক। আমি এই ঘটনার নিন্দা করছি এবং ধিক্কার জানাচ্ছি। কিন্তু যে ভাষায় এই প্রস্তাবটি নিয়ে আসা হয়েছে সেটাকে সেইভাবে সমর্থন করা যায় না। আমি জানি পুলিশের একটা অংশ-এর মধ্যে দুর্নীতি আছে, আইন-শৃঙ্খলা রক্ষার নামে বাড়াবাড়ির ঘটনা আছে, অপরাধ প্রবণতা আছে এবং ইদানিংকালে লক্ষ্য করছি, পুলিশের একটা বড় অংশ পরিকল্পিতভাবে এইরকম বাড়াবাড়ির ঘটনা ঘটাচ্ছে যাতে করে বামফ্রন্ট সরকারকে অপদস্থ করা যায়, বে-কায়দায় ফেলা যায়, কিন্তু সরকার সে বিষয়ে সজাগ আছেন। আমি আশা করছি, সরকার এ বিষয়ে দ্রুত কার্যকরী সিদ্ধান্ত নেবেন। আজকে এটা নিঃসন্দেহে কলঙ্কজনক ঘটনা ঘটে গেল কাঁথি শহরের বুকে এবং স্বয়ং পুলিশ অফিসার এই সমস্ত ঘটনার সঙ্গে জড়িত এবং তারই পরিণতিতে মানুষ গুলি খেয়ে মরলো। এই ঘটনা পুলিশের কাছ থেকে প্রত্যাশা করা যায় না, কারণ গুলি করে মারার জন্য পুলিশকে মোতায়েন করা হয় নি। আইন শৃঙ্খলা রক্ষার ভূমিকায় পুলিশের যে কর্তব্য পালন করা দরকার সেটাই তাঁরা করবেন, কিন্তু অনেকক্ষেত্রে দেখা যাচ্ছে যেখানে গোলাগুলি না ছুঁড়লেই চলত, আইন-শৃঙ্খলা আওতার মধ্যে রাখা যেত সেক্ষেত্রে পুলিশ নির্বিচারে গুলি চালিয়েছে এবং নির্দিষ্ট লক্ষ্যে গুলি চালিয়েছে মারার উদ্দেশ্য নিয়ে। আমরা গণতন্ত্রপ্রিয় মানুষ যারা আন্দোলন করি, সংগ্রাম করি বিশেষ করে এই ঘটনার ক্ষেত্রে পুলিশকে সমর্থন জানাতে পারি না। আজকে সেই কারণে সঙ্গতভাবেই দাবী উঠবে এই ঘটনার তদন্ত হোক। বিচার বিভাগীয় তদন্ত যদি হয় নিশ্চয়ই আপত্তি করার কিছু নেই কিন্তু দীপকবাবু যে কথা বললেন - প্রায়ই দেখা গেছে বিচার বিভাগীয় তদন্তের ক্ষেত্রে অনেক বিলম্ব ঘটে যায়। যখন এই সমস্ত ঘটনার রিপোর্ট পাওয়া যাবে তখন মানুষের মন থেকে ঘটনার স্মৃতি মুছে যায়, ঘটনার অংপর্যের আর গুরুত্ব থাকে না। সেক্ষেত্রে এ্যাডমিনিস্ট্রেটিভ এনকোয়ারী তাড়াতাড়ি সম্পন্ন হয় এবং ঘটনার গুরুত্ব থাকে। যাইহোক, সরকারের এক্ষেত্রে নিশ্চয়ই সদিচ্ছা আছে, নিশ্চয়ই উপযুক্ত সিদ্ধান্ত নেবেন। বিচার বিভাগীয় কমিশন বসানো যদি সম্ভব হয় নিশ্চয়ই সেই সিদ্ধান্ত নেবেন এবং ভবিষ্যতে যাতে এই ঘটনার পুনরাবৃত্তি না হয়, পুলিশ যেন ভেবে না বসেন তাঁরা সমালোচনার উর্দ্ধে, আইন-শৃঙ্খলা এবং আদালতের উর্দ্ধে। এটা ভাবা পুলিশের ঠিক হবে না। এই চৌহদ্দির মধ্যে তাদের দাঁড়াতেই হবে। সাধারণ মানুষ যেভাবে শাস্তিভোগ করছেন, পুলিশ অফিসারদেরও অন্যায় করলে সেইভাবে শাস্তি নিতে হবে। সেইজন্য এই প্রস্তাবের বিরোধিতা করে এবং পুলিশ অফিসারের যথাযথ শাস্তি দাবী করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মুকুল বিকাশ মাইতি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কাঁথিতে যে ঘটনা ঘটেছে এটাকে রাজনৈতিক রূপ দিতে চাই না এবং দেওয়া উচিৎও নয়। একটা তরুণী একটা লজে পুলিশের দ্বারা ধর্ষিতা হল। আপনারা বলছেন, কংগ্রেসের লোকেরা এটাকে রাজনৈতিক রূপ দেবার চেষ্টা করছেন। আমি বলছি, যেই হোক না কেন তার শাস্তি হওয়া দরকার। একটা তরুণীকে এইভাবে লজে ধর্ষণ করবেন এটা কখনই সমর্থনযোগ্য নয়। এখানে বিভাগীয় তদন্তের কথা বললেন। আমি তার পরের দিন গিয়ে দেখেছি, পুলিশ নানারকমভাবে সাজিয়ে কেস তুলছে।

[1.50 to 2.00 p.m.]

আমি আপনাদের কাছে বলি মাননীয় সুকুমারবাবু যা বলেছেন যে কাঁথি থানায় পুলিশকে প্রোডিউস না করে কোথায় নিয়ে যাওয়া হল? না, মেদিনীপুরে। তাকে জেল হাজতে না রেখে হাসপাতালে রাখা

হয়েছে চিকিৎসার জন্য। যে পুলিশ একজন তরুণীকে ধর্ষণ করল, সে এমনই অসুস্থ হল যে তাকে হাসপাতালে রাখতে হল? এটা ভাবতে অবাক লাগে। আমরা চাইছি যে, নিরপেক্ষভাবে বিচার বিভাগীয় তদন্ত করা হোক। তাহলেই সমস্ত জিনিষ বেরিয়ে পড়বে এবং তাতে যে বা যারা দোষী সাব্যস্ত হবে তাদের শাস্তি দিন। আর নিহতদের পরিবারকে ২ লক্ষ করে টাকা দেওয়া হোক। একজন মারা গেছেন, তাঁর বোধহয় এক বছর আগে বিয়ে হয়েছে এবং তাঁর স্ত্রী ৭ মাস অন্তঃস্বত্বা, তাঁর কথাটা একটু বিবেচনা করবেন, তাঁকে একটা চাকরী দেওয়া দরকার বলে আমি মনে করি। আর যারা আহত হয়েছে তাদের মধ্যে একজন সাংবাদিকও রয়েছেন, সেই সাংবাদিককে লাঠিপেটা করা হয়েছে, তাঁর নাম শ্রী সুব্রত গুহ। তিনি পি. জি. হাসপাতালে রয়েছেন। যাই হোক আমি তাঁর ক্ষতিপূরণ দাবী করছি এবং আমাদের আনা এই প্রস্তাবকে সমর্থন করছি।

**শ্রী শক্তি প্রসাদ বল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সুব্রত মুখার্জী যে মোশন মুভ করেছেন ঐ কাঁথির ঘটনার উপর এবং মাননীয় দেবপ্রসাদ সরকার মহাশয় যে এ্যামেণ্ডমেন্ট দিয়েছেন তার বিরোধিতা করছি। বিরোধিতা করছি এই কারণে যে, সামগ্রিকভাবে একটা রাজনৈতিক প্রেক্ষাপটে এটাকে একটা রাজনীতির কালার দেওয়ার চেষ্টা করা হচ্ছে। সরকারের ভাবমূর্ত্তির এবং ভাবনাটাকে নিন্দা করার প্রস্তাব এই মোশনের মধ্যে আনা হয়েছে। আমি যেটা বলতে চাই, যে ঘটনাটি অত্যন্ত সংবেদনশীল। এই সংবেদনশীল ঘটনাটি নিয়ে কংগ্রেস রাজনীতি করছেন, আমি সে সম্বন্ধে বলতে চাই, বিশেষ করে মেদিনীপুরের যাঁরা মাননীয় সদস্য রয়েছেন তাঁদের কাছে আবেদন করব যে, তাঁরা তাঁদের বক্তব্যকে একটু রাজনীতির উর্দ্ধে রাখার চেষ্টা করবেন। ঘটনাটির নায়ক হচ্ছে ৪ জন। ঐ ৪ জনই ১৮ তারিখে ঐ কাজের সঙ্গে জড়িত। প্রথম জন হচ্ছে কাঁথির চৌধুরী লজের মালিক আর পুলিশের শ্রী দেবী প্রসাদ রুদ্র আর একজন হচ্ছে শ্রী অমিত পট্টনায়ক, ওরফে নূপুর পট্টনায়ক। ঐ নূপুর পট্টনায়ক চোরা কারবারী এবং কংগ্রেসের সমর্থক। এ. এস. আই. কনটেস্ট করেছিলেন। মাননীয় শৈলজাবাবু আপনি অনুগ্রহ করে একটু চুপ করুন, আপনিও মেদিনীপুরের লোক, আমিও মেদিনীপুরের লোক, একই শহরে সারাদিন কাটিয়েছি। ঐ নূপুর একজন চোরাকারবারী, নারী পাচারকারী এবং এই পাপ চক্র অর্থাৎ পুলিশের ইন কানেকশন উইথ যা গড়ে উঠেছে সেই পাপ চক্রের নায়ক হচ্ছে ঐ নূপুর পট্টনায়ক। টেপ রেকর্ডার থেকে আরম্ভ করে সব চোরাকারবারের সঙ্গে যুক্ত। সেনা রায় বলে একজন আছে, সে তার পৈত্রিক সূত্রে পাওয়া জাল ষ্ট্যাম্পের কারবার করে, সেও ঐ দলের লোক। আর একজন হচ্ছে স্বর্ণেন্দু চৌধুরী ঐ চৌধুরী লজের মালিক, একটা নোংরা চরিত্রের মানুষ। আমি শুধু বিনয়ের সঙ্গে একটা কথা বলতে চাই, যে ঘটনা ঘটেছে, এবং এই ঘটনার পরে মেয়েটি যে ধর্ষিতা হয়েছে, তা মেয়েটি কোথায় ছিল। মেয়েটি ধর্ষিত হওয়ার পরে ২৮ তারিখে গভীর রাতে বিবস্ত্র অবস্থায় তাকে ইয়ং ষ্টার ক্লাবে নিয়ে যাওয়া হয় একজন পরিচারিকা, ব্যাপারটি ঐ রকমভাবে নেবেন না। ঐ এলাকায় গিয়ে ব্যাপারটি দেখে বোঝবার চেষ্টা করুন। আজ লাখ লাখ মানুষের ঘৃণা বর্ষিত হচ্ছে ঐ ঘৃণিত নূপুর পট্টনায়কের উপর যে ব্যক্তি কংগ্রেসের লোক তাকে কেন্দ্র করে এই অবস্থায় সৃষ্টি হয়েছে, আমি বলতে চাই যে, পুলিশ যে কাণ্ডটা করেছে ২৯ তারিখে আমি যে কথা বলছি, সর্বদলীয় কথা হয়েছে সেই সভাতে কংগ্রেসের লোক উপস্থিত ছিলেন আর প্রতিদ্বন্দ্বী কংগ্রেসের মধ্যে যিনি তিনি হচ্ছেন শ্রী শিশির অধিকারী। সেই সময়ে মিউনিসিপ্যালিটির চেয়ারম্যানকে চেয়ারম্যান করে ডাকা হয়। আমি শুধু বিনীতভাবে একটি কথা বলব, ২৯ তারিখে পুলিশ যে ফায়ারিং, লাঠি চার্জ এবং টিয়ার গ্যাসিং করেছে, সেক্ষেত্রে তারা কেন সেদিন ১৪৪ ধারা জারী করেননি বুঝতে পারলাম না।

[2.00 to 2.10 p.m.]

**Shri Binoy Krishna Choudhury :** Sir, I rise to make the following statement.

**Shri Subrata Mukherjee :** Sir, on a point of order.

**Mr Speaker :** I have called upon the Hon'ble Minister to make the statement. Please take your seat.

**Shri Binoy Krishna Choudhury :** Mr. Speaker, Sir,

I rise to make the following statement.

2. A most unfortunate incident of rape on a girl and subsequent police firing resulting in the death of two persons occurred in Contai town on the 29th and 30th August, 1991. The Government has viewed the matter with the greatest seriousness and considers it to be highly condemnable. The details of the incident that have come to light so far is as follows :

3. On the 29th August, 1991, one Mahasweta Majhi, aged 18 years of Bhupatinagar along with some members of a club of Contai town complained at Cantai thana that ASI Debdas Rudra of Contai PS., Sona Roy and two others committed rape on her on the night of 28th / 29th August, 1991 at Chowdhuri Lodge, Contai. While lodging the complaint, she gave her name as Kumari Bebi Bera, daughter of Prasanta Bera of Burdwan. According to her statement, she had come to Contai on way to Digha and decided to halt at Chowdhuri Lodge for the night. At around mid-night, there was a knock at the door. Her boy-friend Shri Susanta Chowdhury opened the door. He was assaulted by some persons and was detained outside the room. The miscreants then committed rape on her by turn. Somehow, She could manage to escape from the lodge and reach the main road where she met a rickshaw-puller to whom she disclosed what had happened. Meanwhile, one Minu Ghorai reached the place and took her to her house, where she stayed till the morning. In the afternoon of 29th August, 1991, Smt. Minu Ghorai and the Rickshaw-puller took the victimised girl to the local Youngstar Club. The Secretary and other members of the club first approached the owner of the Chowdhuri Lodge to register their protest and then went to the SDPO. Contai. The aforesaid complaint in the thana was reported to have been made on the advice of the SDPO. Contai.

4. Information about the heinous rape spread in the town following which several members of the public including members of

various club started assembling in the thana premises. They correctly demanded action, particularly, against the police officer involved in the crime. The assembled crowd was in a very agitated mood and as a result of the tension, there was heavy brickbatting on the thana building, police vehicles and policemen. Bursting of tear-gas was followed by firing of four rounds from police rifles. Subsequent to this, the mob dispersed and a police case was registered.

5. Meanwhile, the SDO reached the thana. SDPO and SDO took the victim girl to the hospital for her medical examination. The medical examination confirmed sexual assault on the girl. Interrogation of the victim girl reveals that her real name was Kumari Mahasweta Majhi, daughter of Subhas Majhi of Bhupatinagar, Dist. Midnapur. She also admitted that she had registered false name at the Choudhury Lodge, and also at the time of her lodging the first complaint at the thana. She also admitted that the name of her boy-frind was falsely recorded.

6. Following the complaint of the victim girl, Contai PS. Case No. 222/91 was registered against (1) ASI. Debdas Rudra, (2) Sena Roy, (3) Tofi @ Sarnendu Chowdhury, and (4) Nupur @ Amitava Patnaik. In the assessment of the local police, it was apprehended if ASI Debdas Rudra after arrest was produced at Contai Court, a serious law and order situation may crop up because of the seriousness of his heinous crime. SP. Midnapore, advised that ASI. Rudra should be sent to Midnapore for legal and departmental action against him. He has since been arrested and placed under suspension, The Charges of sexual assault / rape will be brought against him. Sena Roy has also been arrested. Bail has been refused to both the persons. The other two accused persons are absconding. If it is not possible to arrest them quickly, then a proclamation attaching their property under the relevant sections of the law, will be made.

7. On the 3oth August, 1991, at the 9.30 A.M., a large mob assembled at Contai PS. demansing release of twenty arrested persons and hending over of ASI Debdas Rudra abd Sena Roy. The Addl. SP., Tamluk, who was at the thana, informed them about the arrest of ASI Rudra, and also about the fact of his having been placed under suspension. The mob was in a agitated mood and was shoutting

slogans against the police. The attempts of Shri Sukumar Das, MLA and Shri Sisir Adhikari, Chairman, Contai Municipality to pacify the mob also failed. Some members of the crowd indulged in brickbatting. At about 10.00 A.M., a section of the mob attacked the electrical goods shop of Nupur @ Amitava Patnaik and caused some damage to it. The mob form various sides and points surrounded the police parties and indulged in heavy brickbatting, resulting in severe injury to two police constables. Six rounds of tear-gas shells were fired, but because of adverse wind direction, this was not effective. For dispersing the determined violent mob, Shri Gopal Chandra Bose, Officer-in-Charge of Contai PS. ordered firing. Nine rounds were fired from rifles, resulting in injury to the following persons :

(1) Shri Sankar Paria.

(2) Shri Monoj Mallick.

(3) Sk. Rezabul.

(4) Shri Baren Bangari , and

(5) Shri Ramkrishana Manik.

8. In all, forty-four policemen received injuries. Twenty-three got injured in the incident on the 29th August, 1991, and twenty-one in the incident on the 30th August, 1991. Two members of the public also got injured due to throwing of brickbats in the incident on the 29th August, 1991.

9. This incident has led to severe public condemnation and all parties have expressed their concern at the events that have taken place. The investigation of the incidents that occured on the 29th and 30th August, 1991, are being supervised by very senior officers so that the culprits can be successfully brought to book. The State Government is determined to ensure that all those who are involved in the rape and in particular the police officer, will be punished severely for the barbaric offence committed on the victim girl. It is also very regrettable that two persons lost their lives in police firing. Govt. have decided that ex-gratia will be paid to the deceased persons and also to those who have been injured in the police firing. Government have also decided to conduct a high level inquiry into all

the incidents that occurred at Contai on the above mentioned dates.
এখন আমি যেটা বলতে চাই, আমার বক্তব্য হচ্ছে এই যে, আপনাদের থেকে কোন অংশে এই ব্যাপারে আমরা কম তীব্র নিন্দা করছি না, বিশেষ করে যেখানে একজন পুলিশ অফিসার ইনভলভ্‌ড। এই যে ব্যক্তি সেখানে ইনভলভ্‌ড, তাকে প্রোটেক্ট করা হচ্ছে না। তাকে ডিফেন্ড করা হচ্ছে না। খুব ভালো করে এটা বোঝার চেষ্টা করুন যে সে অন্য লোকের থেকে গুরুতর অপরাধী, তাকে গভর্ণমেন্ট ডিফেণ্ড করছেনা এবং তার শাস্তি যাতে হয় সেজন্য চেষ্টা করা হচ্ছে। শুনুন তাকে এ্যারেষ্ট করা হয়েছে। তাকে এ্যারেষ্ট করে জেল কাষ্টোডিতে রাখা হয়েছে। তাকে সাসপেণ্ড করা হয়েছে এবং তার দ্রুত যাতে বিচার হয় তারজন্য গভর্ণমেন্ট ব্যবস্থা করছে। ঘটনাটিতে লোকাল পুলিশ যেহেতু ইনভলভ্‌ড, সেইহেতু ইনভেস্টিগেশানের জন্য ডি. আই. জি. এবং ডিভিসানাল কমিশনার অব পুলিশের হাতে দায়িত্ব দেওয়া হয়েছে। ইনভেস্টিগেশানটা যাতে ঠিকভাবে হয় তারজন্য চেষ্টা করা হচ্ছে। অন্যদিকে যে জিনিষগুলো চলছে সেগুলো আপনারা দেখুন। আপনাদের এটা দেখা দরকার যে জিনিষটা কি? আপনারা কি চান? যারা অপরাধ করছে তাদের দ্রুত শাস্তি চান, না ঘটনাটাকে অবলম্বন করে আপনারা একটা অবস্থা সৃষ্টি করতে চান? সেই কারণে আমি বলতে চাই, সেটা যদি আপনারা চান, তাহলে বুঝবেন - কেঁচো খুঁড়তে গিয়ে সাপ বেরোবে। মেদিনীপুরে ওখানে সমস্ত দল মিলিত হয়ে - আমি অন্য জায়গা থেকে

[5.00 to 5.10 p.m.]

বলছি - সেখানে সমস্ত দলের যুক্ত বিবৃতি লিফলেট আকারে ছাপানো হয়েছে। সেখানে এই কথা বলা হয়েছে যে, বুধবারের ঘটনার পর মেয়েটি কংগ্রেস পরিচালিত স্থানীয় একটি ক্লাবের কাছে যায় এবং হোটেলের মালিকের কাছে মীমাংসা করে দেবে বলে একটা বড় অংকের টাকা দাবী করে। এই ঘটনার পরিপ্রেক্ষিতে লজের মালিক ক্লাবের ছেলেদের বিরুদ্ধে থানায় ডায়েরী করে দেন। পুলিশের ঘটনাটা ১৭ ঘন্টা পরে এইদিকে যায়। শুধু তাই নয়, এর আগে এখানে বলেছেন, সবাই বলেছেন যে, দুস্কৃতকারী নৃপুর পট্টনায়ক তিনি ওখানে ছিলেন। সেজন্য - এই খবর আছে - আমার কথা হচ্ছে, এই যে এটা, পুলিশ রিপোর্ট নয়। এটা সমস্ত দলে মিলিতভাবে করা হয়েছিল। এটা নিয়ে আপনারা যদি কাঁথি যান এবং কাঁথির মানুষের কাছে ডিকেণ্ড করুন তাহলেই বুঝতে পারবেন। সেইজন্য আমি এখানে বলতে চাইছি যে, এই ব্যাপারটায় পুলিশ অফিসার এবং যে যে দোষী ব্যক্তি আছেন তাদের কঠোর শাস্তি দ্রুত যাতে হয় তার গ্যারান্টি দিয়েছি, যারা মারা গেছেন তাদের যাতে উপযুক্ত ক্ষতিপূরণ দিতে পারি সেটা আমরা করবো এবং যারা আহত হয়েছে তাদের যাতে বাঁচাতে পারি তার চেষ্টা করছি। আপনাদের তো চিকিৎসা সম্পর্কে অনেক কনফিউশান ছিল, যাইহোক আমরা দিল্লী থাকার সময়ে ডি. এম. কে আমি এবং জ্যোতিবাবু মিলে তাঁকে দিল্লীর থেকে পাঠিয়ে দিলাম মেদিনীপুরে। সেখানকার যাতে সমস্ত রিপোর্ট ঠিকমত পাওয়া যায় তারজন্য তাঁকে পাঠিয়ে দেওয়া হল। আমরা দেখেছি রিপোর্টে যা আছে তাতে তাঁর সাথে অর্থাৎ ডি এমের সাথে প্রিয়রঞ্জন দাশমুন্সি দেখা করেছিলেন। চিকিৎসার জন্য একজন গুরুতর অবস্থা হলে তাঁকে কলকাতা হাসপাতালে আনা হয়েছিল এবং অন্যান্যদের হাসপাতালে পাঠানো হয়েছিল। অনেকেরই ব্যবস্থা করা হয়েছে সেই দিক থেকে কোন রকম অসুবিধা যদি থেকে থাকে তার পরিপূর্ণ ব্যবস্থা করবো। যা যা করণীয় তা পরিপূর্ণভাবে করার জন্য আমরা সচেষ্ট। যাতে কোনরকমভাবে সামগ্রিক ব্যাপারটা লুকোন না হয় তার জন্য উচ্চপর্যায়ে এগিয়েছে কারণ এই বিষয়ে অনেকেই তুলেছেন এবং আপনি জানেন যে, অনেক সময়ে কমিশন করেছি, বিচার বিভাগীয় তদন্তের জন্য। কিন্তু অনেক ক্ষেত্রেই দেখা গেছে যে ধামা চাপা দেবার চেষ্টা হয়েছে। কিন্তু আমরা এইক্ষেত্রে ধামা চাপা দিতে চাই না এবং চাইনা বলেই আমরা এ্যারেষ্ট করে দিয়েছি। সত্যকে লুকোন যায় না, সেটা বেরুবেই বেরুবে। আপনারা জানবেন যে কেঁচো মাটিতেই গর্ত করে এবং সেখানেই আপনাদের কবর হবে। আপনারা জানেন যে

ওই কাঁথিতে বহুবার আমি গেছি, আমি তো আজকের লোক নয় এটাই হচ্ছে ঘটনা। আপনারা এ্যনি স্টিক ইজ গুড এনাফ টু বিট সি পি এম গভর্ণমেন্ট এটাই করতে চাইছেন। এটা করে কোন লাভ হয় নি, লাভ হবে না। সেইজন্য বেশী কথা বলতে আর চাইছি না, তবে দোষীরা যাতে শাস্তি পায় তার ব্যবস্থা করা হবে।

**মিঃ স্পীকার :** এই মোশানটার জন্য আরো ১৫ মি: সময় বাড়িয়ে দিলাম আশা করি এতে সভার সকলের মত আছে।

(সভার মত গৃহীত হল)

**শ্রী সুব্রত মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বুঝতে পারলাম যে মোশান মুভ করার পরে কি করে মোশানের মধ্যে কলিং এ্যাটেনশনের উত্তর ঢোকালেন। আপনিই মাননীয় স্পীকার মহাশয় বলেছিলেন যে কোন পয়েন্ট অফ অর্ডার বলার থাকলে ডিসকাসনের মধ্যে বলা যাবে না। ডিসকাসন শেষ হয়ে গেলে বলা যাবে। অথচ দেখলাম যে আপনার অনুমতি নিয়ে আগামীকালের কলিং এ্যাটেনশানের উত্তর আজকে মিনিষ্টার কি করে দিয়ে দিলেন। আমরা তো জানি যে মোশান আরম্ভ হলে তার মধ্যে কলিং এ্যাটেনশনের উত্তর দেওয়া যায় না। অথচ এখানে অন্য দিনের বিজনেস এসে গেল কি করে বুঝতে পারলাম না। আসলে ওঁদের আজকের স্টেটমেন্টের ব্যাপারে কেন গাত্রদাহ হচ্ছে জানি এবং এর পেছনে আর কোন ঘটনা নেই। সরকারের আসল যাঁরা শরিক দল তাদের ভাবমূর্তি ফুটে উঠেছে। এরজন্যই ওই স্টেটমেন্ট নিয়ে চিৎকার করেছেন। আমরা বিনয়বাবুকে সজ্জন মানুষ হিসাবে জানি, উনি এইভাবে নির্ভেজালভাবে কতগুলি ব্যুরোক্রাটস্ এবং আমলাকে ও পুলিশ অফিসারকে বাঁচানোর জন্য মিথ্যা কথা বলে গেলেন। আমি আপনাকে চ্যালেঞ্জ করে বলছি যে, আপনি দয়া করে কাঁথি যান, আমাদের সঙ্গে কাঁথি চলুন। কিন্তু আপনি ওখান থেকে ফিরে আসতে পারবেন কিনা সন্দেহ আছে। উনি যদি যান তাহলে দেখা যাবে যে বিনয়বাবু থাকবেন আর বিনয়বাবুর গাড়ী ভেঙ্গেচুরে ফিরে আসবে। শুনেছি উনি তো এখন আবার এ্যাকটিং চিফ মিনিষ্টার হিসাবে কাজ করছেন। আমার মনে পড়ে যাচ্ছে, যে যায় লঙ্কায় সেই কি রাবন হয়, যে মুখ্যমন্ত্রির পদে বসবে সেই কি এই কথা বলবে? জ্যোতিবাবুও এই রকম বলেছিলেন, যদিও আমি জানি এটা বাঞ্ছনীয় ঘটনা নয়। পশ্চিমবঙ্গে যদি কেউ সর্বনাশ করে থাকে তাহলে একটা সরকার সেই সর্বনাশ করেছে, আগে আমরা কিন্তু মাথা উঁচু করে বলতে পারতাম আমরা এখানে মা-বোনেদের ইজ্জতকে চোখের মণির মত রক্ষা করে থাকি। কিন্তু আমরা কি দেখলাম বানতলার ঘটনায় - আমাদের চোখ খুলে দিল। তাঁর আগে বর্ণালী দত্তর ঘটনা আমাদের নূতন করে বুঝিয়ে দিল এই সরকার কারা, কোন বর্বরের রাজত্বে অন্ধকারের যুগে আমরা বাস করছি। তারপর বিরাটীর ঘটনা আমাদের নতুন করে বুঝিয়ে দিল এরা কারা। আবার পরবর্তিকালে কণ্টাইয়ের ঘটনা চোখ খুলে দিল এরা কারা। আমরা জানি এটা কোন বিচ্ছিন্ন ঘটনা নয় যে বিচারের বাণী নীরবে নিভৃতে কাঁদছে। আরো কয়েক বছর কাঁদবে। কিন্তু শেষ পর্যন্ত দেখবেন শেষের সেই দিন বড় ভয়ঙ্কর। ব্রহ্ম সঙ্গীতের সেই সঙ্গীত মনে রাখবেন বিনয়বাবু শেষের সেই দিনের প্রকৃতি কাউকে ক্ষমা করবে না তার জন্য আসামীর কাঠগড়া খোলা রইল। আপনি বলতে পারেন, আপনি তো পুলিশের দায়িত্বে রয়েছেন, এখানে বললেন কিছুতেই ওরা ক্ষমা পাবে না - এরা চাকর প্রবৃত্তির লোক তাই এরা থপথপ করে টেবিল চাপড়াল। আপনি কি চিন্তা করেছেন আপনি কি করেছেন, আপনি একজন পুলিশ অফিসার যে ধর্ষণ করল একজন মহিলাকে তাকে প্রোটেকশান দেওয়ার জন্য, সেই পুলিশ অফিসারকে ধরে নিয়ে এসে এ্যরেষ্ট না করে পুলিশের লোকেরা ছেড়ে দিল। ছেড়ে দিয়ে কি বলল, সেদিন আপনি স্যার ঘরে ছিলেন না, জনৈক মন্ত্রী শ্যামলবাবুর সামনে বলেছেন, এখানে জ্ঞান সিং সাহেব আছেন তিনিও ছিলেন, সিদ্ধার্থ শংকর রায় ছিলেন, সবার সামনে বলেছেন তাঁকে ধরা হয়েছিল তিনি পালিয়ে গেছেন। ভাবতে পারেন, একজন

ধর্ষণে অভিযুক্ত পুলিশ অফিসার সে পুলিশ কাস্টোডি থেকে পালিয়ে গেল এবং সেটা আমি কোট করছি। আপনার চেম্বারে বসে শ্যামলবাবু এই কথা আমাকে বলেছিলেন, ডেপুটি স্পীকারও সাক্ষী আছে। আইদার আই এ্যাম এ লায়ার অর দে আর লায়ার। আর যদি লায়ার না হয় তাহলে ধর্ষণকারী পুলিশ অফিসার তাঁকে এ্যারেষ্ট করার পর কে মুক্তি দিয়েছে, কোথায় পালাল সে! পরে সাজিয়ে বললেন জনরোষের জন্য তাঁকে মেদিনীপুরে পঠিয়ে দেওয়া হয়েছে। আপনাদের লজ্জা করে না ধর্ষণকারী দল, এদের দুই কান কাটা বলে আজকে এরা এখানে বসে আছে। স্যার, এরা প্রথমে ছেড়ে দিল, তখন বিনয়বাবু কি বললেন মুক্তি পাবে না, অথচ তাঁকে মুক্তি দিয়েই এখানে বিবৃতি দিচ্ছেন। এতবড় অপরাধে অপরাধী যার জন্য দুটো ছেলে খুন হয়ে গেল পুলিশের গুলিতে যার জন্য ডজন খানেক হাসপাতালে ভর্তি রয়েছে, পি. জি. হাসপাতালে ভর্তি রয়েছে লোকাল হাসপাতাল থেকে - আপনি তাঁকে শিখিয়ে দিলেন - অপরাধের গুরুত্ব বুঝে কোন বিচারে স্যার, আপনি তো একজন ক্রিমিন্যাল ল-ইয়ার ছিলেন বলে জানি যে এই কেসে জেল কাস্টাডি পায়। জেল কাস্টাডি মানে তো একধাপ পা বেল তলাতে এগিয়ে যাওয়া। বিনয়বাবু এই পাপের প্রায়শ্চিত্ত আপনাকেই করতে হবে। যেদিন আপনার পরিচিত কোন মহিলার এই দুর্ঘটনা ঘটবে - যে পুলিশ রক্ষক সেই ভক্ষকে পরিণত হয়ে গেছে - সেদিন এ থেকে মুক্তি পাবেন না। জেলার ৬ জন মন্ত্রীর একজনও গেলেন না এই ঔদ্ধত্য দেখিয়েছিলেন জ্যোতিবাবু, যেদিন বানতলার ওপর দিয়ে চলে গেলেন বিদেশে। সেদিনও আমরা অনুরোধ করেছিলাম একবার ড্রপ করে যান ঐখানে দেখে যান পরিস্থিতির কি অবস্থা। গুলি চললো এই যে ঔদ্ধত্য এমন অবস্থা এটা কাদের আশীর্বাদে এসেছে? দেশের মানুষগুলি বেঁচে থাকলে কংগ্রেস কমিউনিস্ট হয়ে যায়, দেশের মা বোন যদি ধর্ষিতা হয় লোকেরা যদি গুলি খায় সেখানে কিছু বলার নেই! উনি বললেন চারটে ফায়ার হয়েছে, আমি বলছি ওনার যে কটা দাঁত আছে সেই কটা খুলে পড়ে যাবে। এতবড় অসত্য কথা, মিনিমাম ৬০ টা গুলি হয়েছে - এভরি বুলেট শুট টু কিল - এখানে কিরণময় বাবু আছেন যদি সৎসাহস থাকে তাহলে স্বীকার করবেন সেখানে ৬০ টি গুলি চলেছে। তারা বলতে চেয়েছেন দুটো ঢিল ছুঁড়ে জনরোষে কজন মারা গেছে তার বিনিময়ে গণতান্ত্রিক সরকার দুটি যুবকের প্রাণ নিয়ে নেবে আর সেটাও কিনা বিচার বিভাগীয় তদন্ত হবে না। সে সব এ্যাডমিনিস্ট্রেটিভ ডিবেট হবে। পুলিশের ব্যাপারে আমরা বারেবারে বলেছি, পুলিশকে দিয়ে নানা নোংরা কাজ করাচ্ছেন। ভোটের কারচুপি করাচ্ছেন। পুলিশের কাছে আপনাদের দাসখৎ দেওয়া আছে। বিনয় বাবুকে এই পুলিশ অফিসার আপনাদের যদি সৎ সাহস থাকে বলবেন, কো-অর্ডিনেশন কমিটির নেতা এই পুলিশ অফিসার, সি. পি. (আই) এম. নেতা এই পুলিশ অফিসার, সি. পি. (আই) এম. পার্টি করে এই পুলিশ অফিসার, আজ ধর্ষণের অভিযোগে অভিযুক্ত তাই তাকে যেতে দিচ্ছেন।

[2.20 to 2.30 p.m.]

আজকে সিদ্ধার্থবাবু কি একটা খারাপ কথা বলেছেন না কি, আমার মনে হয় সিদ্ধার্থবাবু যদি নাও বলে থাকেন তাহলে এটা বলা উচিৎ ছিল বলে আমি মনে করি, we are not concerned আমার বোন যদি ধর্ষিত হয় তাহলে আমার বলবার অধিকার আছে। যাঁদের প্ররোচনায় হবে, ওই ফেডারেশানের লোকেরা, কো-অর্ডিনেশানের লোকের দ্বারা যদি ধর্ষিত হয় তাহলে তাঁদের আমাকে ওই বরাহ নন্দন বলতেই হবে। কি করবেন, সংখ্যাধিখ্যের জোরে আপনি মেম্বারশিপ কেড়ে নেবেন। মেম্বারশিপ কার জন্য? মা, বোনের ইজ্জত যদি আমরা রক্ষা করতে না পারি তাহলে কাদের জন্য এম. এল. এ. হয়েছি? আমি আবার দাবী করছি, একটা ছোট ঘটনা, আপনার ছেলেকে নিয়ে যখন ঘটেছিলো নীলরতনে তখন আপনি তার জন্য দু ঘন্টা আলোচনা করতে দিয়েছিলেন। সিদ্ধার্থ রায় কি বলেছেন বরাহনন্দন ** বলেছেন তার জন্য আপনি আজকে দেড় ঘন্টা হাউস বন্ধ করে দিয়েছেন। একটা হাউস

এক ঘণ্টা চললে - একবার এই দলের লোকেরাই হিসাব দিয়েছিল যে, এক ঘণ্টা হাউস চললে না কি ৫ লক্ষ টাকা খরচ হয়। আপনি আজকে সকালবেলা দিলেন বে-আইনী করে। এমন কি কালকের কলিং এ্যাটেনশানের উত্তরটা আপনি আজকে গড়গড় করে বলে দিলেন। আমি দাবী করছি, শুনলাম আমাদের এই মোশানটা নয়। আমি আগামীকাল যদি রাত্রি ৩টে পর্যন্ত হাউস চালাতে হয় তাহলে তাই করতে হবে। এই ঘটনার পরিপ্রেক্ষিতে হাউসে ৩ ঘণ্টা গ্রু ডিবেট চাই। আমি আরো দাবী করছি এবং শেষকালে আমি বলতে চাই, এখানে কিছু মিনিমাম সত্যি বলা উচিৎ ছিলো আজকে এই দলের লোকেরা কি বললো, যে মোশানটা ঠিক নয়। আমাদের সৎসাহস আছে। ননীবাবু একটা মোশান নিয়ে এসেছেন উদ্বাস্তুদের জন্য এবং তাতে আমাদের নাম নেই আমি পড়ে দেখলাম। এখানকার উদ্বাস্তু সমস্যা নিয়ে বলা আছে। সমর্থন করে দিয়েছি। আজকে আপনারা বলতে পারলেন না? একটা সংকীর্ণ স্বার্থ নিয়ে কাজ করছেন। কোথা থেকে একটা লিফলেট নিয়ে এসে বললেন কংগ্রেসের লোকের কাছে গেছে। এখানে কংগ্রেস, কমিউনিস্ট কোথা থেকে আসছে? সব মানুষ একসঙ্গে প্রতিবাদ করেছে। বাইরে গিয়ে শুধু ভোটের জন্য ক্ষমতা, বাঁচাবার তাগিদে আজকে একসঙ্গে মিটিং করতে হচ্ছে। আজকে অন্য রকম কথা বলা হয়েছে এবং এই মোশানের বিরুদ্ধে কথা বলেছেন। রেপিস্টদের সরকার আর কতদিন চলবে? সুতরাং এই মোশান পাশ করে দিন। সর্বসম্মত হলে আমি আরো বাধিত হবো। ওই দীপকবাবু বলেছেন, যে সমস্ত ঘটনার বিচারবিভাগীয় তদন্তটা বাদ দিয়ে শুধু ওই গুলি চালনার ঘটনাটা তদন্তের মধ্যে রাখেন তাহলে না কি সমর্থন করবেন। আমরা তাতেও মানতে রাজী আছি। যদি উনি বলেন, পরবর্তী অংশটার বিচার বিভাগীয় তদন্ত চাই, তাহলেও হবে। কিন্তু ওই পুলিশ অফিসারকে দলীয় রাজনীতির মধ্যে দিয়ে মুক্ত করবার চেষ্টা করবেন না। সব কিছুর উর্ধ্বে থেকে আজকে ওই পুলিশ অফিসার এবং বিনা দোষে যাঁরা মৃত্যু বরণ করেছেন তাঁদেরকে ক্ষতিপূরণ দিতে হবে। আজকে এইটুকু সৎসাহস নেই যে, ক্ষতিপূরণ ঘোষণা করা হোক। ক্ষতিপূরণের জন্য কি জিভ আটকালো? দুটো নিরীহ লোকের মৃত্যু হলো। আমি ধিক্কার জানাচ্ছি আপনাদের এই অসত্য কথা বলবার জন্য। সেই সঙ্গে সঙ্গে এই মোশানটা পাশ করে দেবার জন্য অনুরোধ জানাচ্ছি।

মিঃ স্পীকার : ওই শুয়োরের বাচ্চা শব্দটা যেখানে এসেছে বাদ যাবে।

The motion of Shri Debe Prasad Sarkar that "দোষী পুলিশের শাস্তিদান" the word "সমগ্র ঘটনার বিচার বিভাগীয় তদন্ত, থানা ঘেরাও-এরঅভিযোগে ধৃত, নিরপরাধ ব্যক্তিদের নিঃশর্ত মুক্তিদান" be added, was then put and a division taken with the following results.

| NOES | |
|---|---|
| Abdul Haque, Shri | Basu, Shri Bimal kanti |
| Abu Ayes Mondal, Shri | Basu, Shri Nihar Kumar |
| Abu Hasnat Khan, Shri | Baora, Shri samar |
| Acharya, Shri Prabhat | Bera, Shrimati Chhaya |
| Adak, Shri Kashinath | Bhakat, Shri Buddhadeb |
| Adak, Shri Netai Charan | Biswas, Shri Benay krishna |
| Bagdi, Shri Lakhan | Biswas, Shri Sushil |
| Bal, Shri Saktiprasad | Bauri, Shri Haradhan |
| | Chakraborty, Shrimati Kumkum |

Note : [ ** Expunged as ordered by the Chair ]

Chakraborty, Shrimati Tania
Chatterjee, Shri Anjan
Chattopadhyay, Shrimati Sandhya
Chatterjee, Shrimati Santi
Chowdhury, Shri Benoy Krishna
Chowdhury, Shri Subhendu
Das, Shri Ananda Gopal
Das, Shri Atul Chandra
Das, Shri Benode
Das, Shri Bidyut Kumar
Das, Shri Debesh
Das, Shri Nirmal
Das Shri Paresh Nath
Das, Shri S. R.
Das, Shri Trilochan
Das Gupta, Shrimati Arati
Das Gupta, Shri Asim Kumar
Das Mahapatra, Shri Kamakhyanandan
Dey, Shri Lakshmi Kanta
De, Shri Partha
Dhar, Shri Padmanidhi
Doloi, Shri Siba Prasad
Duley, Shri Krishnaprasad
Dutta, Dr. Gouripada
Ganguly, Shri Santi
Gayen, Shri Nripen
Ghosh, Shri Biren
Ghosh, Shri Kamakhya Charan
Ghosh, Shri Sunil Kumar
Goswami, Shri Ksaiti
Goswami, Shri Subhas
Guha, Shri Kamal Kanti
Hazra, Shri Haran
Hazra, Shri Samar
Halder, Shri Krishna Chandra
Halder, Shri Krishnadhan
Hembram, Shrimati Arati
Hore, Shri Tapan
Ld. Mohammed, Shri
JahangirKarim, Shri sk.
Jamadar, Shri Badal
Jana, Shri Haripada
Jana, Shri Manindra Nath
Kar, Shri Nani
Kisku, Shri Lakshi Ram
Konar, Shrimati Maharani
Let, Shri Dhiren
Mahato, shri Bindeswar
Mehta, Shri Nishikanta
Mahato, Shri Satya Ranjan
Majhi, Shri Bhandu
Majhi, shri Nandadulal
Majhi, Shri Raicharan
Malik, Shri Sreedhar
Mamtaz Begum, Shrimati
Mamtaz Hasan, shri
Mondal, Shri Bhadreswar
Mondal, Shri Biswanath
Mondal, Shri Dhiren
Mondal, Shri Manik Chandra
Mondal, Shri Sailendranath
Manna, Shri Janmenjoy
Md. Ansaruddin, Shri
Minj, Shri Prakash
Mistry, Shri Bimal
Mitra, Shri Biswanath
Moitra, Shri Birendra Kumar
Mukherjee, Shri Anil
Mukhopadhyay, Dr. Ambarish
Mukherjee, Shri Dipak
Mukherjee, Shrimati Mamata
Mukherjee, Shri Manabendra
Mukherjee, Shri Narayan
Mukherjee, Shri Nirmal
Munda, Shri Chaitan
Murmu, Shri Maheswar
Murmu, Shri Sarkar
Nanda, Shri Kiranmoy
Naskar, Shri Subhas
Naskar, Shri Sundar

Nath, Shri Monoranjan
Nazmul Haque, Shri
Pakhira, Shri Ratan Chandan
Pradhan, Shri Prasanta Kumar
Pramanik, Shri Abinash
Ray, Shri Dwijendra Nath
Ray, Shri Jatindra Nath
Ray, Shri Matish
Roy, Shri Mrinal Kanti
Roy, Shri Sattik Kumar
Ray, Shri Subhash Chandra
Ray, Shri Tapan
Roychowdhury, Shri Gautam
Saha, Shri Kripa Sindhu
Sanyal, Shri Kamalendu
Sarkar, Shri Sisir Kumar(Murshidabad)
Sarkar, Shri Sisir
Sahis, Shrimati Bilasibala
Sen, Shri Dhinendra Nath
Sen Gupta, Shri Dipak
Sengupta (Bose), Shrimati Kamal
Shaw, Shri Pravin Kumar
Shish Mohammad, Shri
Singh, Shri Lagan Deo
Sinha, Shri Prabodh Chandra
Sinha, Shri Nirmal
Talukdar, Shri Pralay
Tirkey, Shri Monohar,
Unus Sarkar, Shri

**AYES**

Abedin, Dr. Zainal
Abdul Mannan, Shri
Abdus Salam Munshi, Shri
Adhikari, Dr. Tarun
Banerjee, Shri Prabir
Bandyopadhayay, Shri Sudip
Bapuli, Shri Satya Ranjan
Bhunia, Dr. Manas
Chattopadhyay, Shri Shovan Deb
Chhetri, Shri Nar Bahadur
Das, Shri Sailaja Kumar
Das, Shri Sanjib Kumar
Das, Shri Sukumar
Dey, Shri Ajoy
Fazle Azim Molla, Shri
Gyan Singh Sohanpal, Shri
Kumai, Shri Narendra
Lahiri, Shri Jatu
Maity, Shri Mukul Bikhash
Mitra, Shrimati Sabitri
Mitra, Shri Somendra Nath
Moktan, Shri Nima Tshering
Motahar Hossain, Dr.
Mudi, Shri Anil
Mukherjee, Shri Subrata
Nasiruddin Khan, Shri
Pande, Shri Sadhan
Purkait, Shri Probodh
Roy, Shri Sougata
Sarkar, Shri Deba Prasad
Sinha, Shri Atish Chandra

The Ayes being 31, and the Noes 126, the motion was lost.

The motion of Shri Subrata Mukherjee that - "এই সভা গভীর দুঃখের সঙ্গে লক্ষ করছে যে গত ২৮শে আগষ্ট, ১৯৯১ তারিখে কাঁথি শহরে এক বেসরকারী হোটেলে এক পুলিস অফিসার কর্ত্তৃক জনৈক তরুণীর বলপূর্বক নিপীড়নের ঘটনায় ক্ষুব্ধ হয়ে স্থানীয় জনসাধারণ গণতান্ত্রিক পদ্ধতিতে প্রতিবাদ জানালে পুলিশ জনতার উপর বেপরোয়া গুলি চালায় - যার ফলে দুইজন নির্দোষ যুবকের মৃত্যু হয় এবং বহু মানুষ আহত হয়;

ঐই সভা সমস্ত ঘটনার তীব্র নিন্দা করছে এবং সরকারী ভূমিকার তীব্র প্রতিবাদ জানাচ্ছে। সেইসঙ্গে ঐই সভা দোষী পুলিশের শাস্তিদান এবং দলমত নির্বিশেষে নিহত ও আহত মানুষদের পরিবারবর্গকে যথোপযুক্ত ক্ষতিপূরণের দাবী জানাচ্ছে।" was then put and a division taken with the following results :-

**NOES**

Abdul Haque, Shri
Abu Ayes Mondal, Shri
Abul Hasnat Khan, Shri
Acharya, Shri Prabhat
Adak, Shri Kashinath
Adak, Shri Nitai Charan
Bagdi, Shri Lakhan
Bal, Shri Saktiprasad
Basu, Shri Bimal Kanti
Basu, Shri Nihar Kumar
Baora, Shri Samar
Bera, Shrimati Chhaya
Bhakat, Shri Buddhadeb
Biswas, Shri Benay Krishna
Biswas, Shri Kaliprasad
Biswas, Shri Sushil
Chakraborty, Shrimati Kumkum
Chakraborty, Shrimati Tania
Chatterjee, Shri Anjan
Chattopadhyay, Shrimati Sandhya
Chatterjee, Shrimati Santi
Chowdhury, Shri Benoy Krishna
Chowdhury, Shri Subhendu
Das, Shri Ananda Gopal
Das, Shri Atul Chandra
Das, Shri Bidyut Kumar
Das, Shri Debesh
Das, Shri Nirmal
Das, Shri Paresh Nath
Das, Shri S. R.
Das, Shri Soumindra Chandra
Das, Shri Trilochan
Das Gupta, Shrimati Arati
Das Gupta, Shri Ssim Kumar
Das Mahapatra, Shri Kamakhyanandan
Dey, Shri Lakshmi Kanta
De, Shri Partha
Dhar, Shri Padmanidhi
Doloi, Shri Siba Prasad
Duley, Shri Krishnaparasad
Dutta, Dr. Gouripada
Ganguly, Shri Santi
Gayen, Shri Nripen
Ghosh, Shri Biren
Ghosh, Shri Kamakhya Charan
Ghosh, Shri Sunil Kumar
Goswami, Shri Ksaiti
Goswami, Shri Subhas
Guha, Shri Kamal Kanti
Hazra, Shri Haran
Hazra, Shri Samar
Halder, Shri Krishna Chandra
Halder, Shri Krishnadhan
Hembram, Shrimati Arati
Hore, Shri Tapan
Id. Mohammad, Shri
Jahangir Karim, Shri Sk.
Jamadar, Shri Badal
Jana, Shri Haripada
Jana, Shri Manindra Nath
Kar, Shri Nani
Kisku, Shri Lakshi Ram
Konar, Shrimati Maharani
Let, Shri Dhiren
Mahato, Shri Bindeswar

Mehta, Shri Nishikanta
Mahato, Shri Satya Ranjan
Majhi, Shri Bandhu
Majhi, Shri Nandadulal
Majhi, Shri Raicharan
Malik, Shri Sreedhar
Mamtaz Begum, Shrimati
Mamtaz Hasan, Shri
Mondal, Shri Bhadreswar
Mondal, Shri Biswanath
Mondal, Shri Dhiren
Mondal, Shri Manik Chandra
Mondal, Shri Sailendranath
Manna, Shri Janmenjoy
Md. Ansaruddin, Shri
Minj, Shri Prakash
Mistry, Shri Bimal
Mitra, Shri Biswanath
Mitra, Shrimati Jayasree
Moitra, Shri Birendra Kumar
Mukherjee, Shri Anil
Mukhopadhyay, Dr. Ambarish
Mukherjee, Shri dipak
Mukherjee, Shrimati Mamata
Mukherjee, Shri Manabendra
Mukherjee, Shri Narayan
Mukherjee, Shri Nirmal
Mundra, Shri Chaitan
Murmu, Shri Maheswar
Murmu, Shri Sarkar
Nanda, Shri Brahmamoy
Nanda, Shri kiranmoy
Naskar, Shri Subhas
Naskar, Shri Sundar
Nath, Shri Modanmohan
Nath, Shri Monoranjan
Nazmul Haque, Shri
Pakhira, Shri Ratan Chandan
Pradhan, Shri Prasanta Kumar
Pramanik, Shri Abinash
Ray, Shri Dwijendra Nath
Ray, Shri Matish
Roy, Shri Mrinal Kanti
Roy, Shri Sattik Kumar
Ray, Shri Tapan
Roychowdhury, Shri Gautam
Saha, Shri Kripa Sindhu
Sanyal, Shri Kamalendu
Sarkar, Shri Sisir Kumar (Murshidabad)
Sarkar, Shri Sisir
Sahis, Shrimati Bilasibala
Sen, Shri Dhinendra Nath
Sen Gupta, Shri Dipak
Sengupta (Bose), Shrimati Kamal
Shaw, Shri Pravin Kumar
Shish Mohammad, Shri
Singh, Shri Lagan Deo
Sinha, Shri Prabodh Chandra
Sinha, Shri Nirmal
Talukdar, Shri Pralay
Tirkey, Shri Monohar,
Toppo, Shri Salib
Unus Sarkar, Shri

**AYES**

Abedin, Dr. Zainal
Abdul Mannan, Shri
Abdus Salam Munshi, Shri
Adhikari, Dr. Tarun
Banerjee, Shri Prabir
Bandyopadhayay, Shri Sudip
Bapuli, Shri Satya Ranjan
Bhowmik, Shri Manik
Chattopadhyay, Shri Shovan

Deb
Chhetri, Shri Nar Bahadur
Das, Shri Sailaja Kumar
Das, Shri Sanjib Kumar
Das, Shri Sukumar
Dey, Shri Ajoy
Fazle Azim Molla, Shri
Gyan Singh Sohanpal, Shri
Kumai, Shri Narendra
Lahiri, Shri Jatu
Maity, Shri Mukul Bikhash
Mitra, Sgrimati Sabitri
Mitra, Shri Somendra Nath
Moktan, Shri Nima Tshering
Motahar Hossain, Dr.
Mudi, Shri Anil
Mukherjee, Shri Sibdas
Mukherjee, Shri Subrata
Nasiruddin Khan, Shri
Pande, Shri Sadhan
Purkait, Shri Probodh
Roy, Shri Sougata
Sarkar, Shri Deba Prasad
Sinha, Shri Atish Chandra

The Ayes being 32, and the Noes 129, the motion was lost.

[2.30 to 2.40 p.m.]

**Mr. Spesker :** now I call upon Shri Manabendra Mukherjee to move his motion under rule 185.

**শ্রী মানবেন্দ্র মুখার্জী :** Sir, I beg to move that মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার অনুমতি নিয়ে এই প্রস্তাব উত্থাপন করছি। '

"এই সভা গভীর উদ্বেগের সঙ্গে লক্ষ করছে যে -

১) আই এম এফ-এর কাছ থেকে ঋণ নেবার জন্য দেশের অর্থনৈতিক সার্বভৌমত্বকে বিসর্জন দেবার চেষ্টা চালানো হচ্ছে,

২) ঋণ পাবার জন্য আগাম আই এম এফ নির্দেশিত শর্তগুলো পালন করতে ইতিমধ্যেই দুবার টাকার অবমূল্যায়ন ঘটানো হয়েছে,

৩) সারের এবং চিনির ওপর ভর্তুকি তুলে দেওয়া হয়েছে, এবং

৪) দেশীয় শিল্পের সর্বনাশ করে বিদেশী শিল্পগুলিকে দেশের বুকে বাড়তি সুযোগ করে দেওয়া হচ্ছে।

এই সভা মনে করে, আই এম এফ-এর সর্তের প্রতি আনুগত্য দেখানোর প্রক্রিয়াতেই উপস্থাপিত হয়েছে নতুন শিল্পনীতি।

অতএব এই সভা রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে দাবী করেছে যে. এই বিপজ্জনক নীতি পরিত্যাগ করা হোক এবং দেশের অর্থনৈতিক সার্বভৌমত্বকে অক্ষুন্ন রাখা হোক।"

স্যার, আমি এই প্রস্তাবটি উত্থাপন করলাম সমস্ত সদস্যদের সমর্থন কামনা করে এবং এই সংক্রান্ত আলোচনার শেষে এই বিষয়ে আমি আমার বিস্তারিত বক্তব্য রাখব।

**Mr. Speaker :** There is an amendment of Shri Debaprasad Sarkar to this motion. I request Shri Debaprasad Sarkar to move his amendment.

**Shri Debaprasad Sarkar :** Sir, I beg to move that after the last para the following new para be added :

"সেই সঙ্গে আরও প্রস্তাব করছে যে সরকার ঘোষিত এই নয়া শিল্পনীতি শুধু বিরোধিতাই নয় কার্যক্ষেত্রেও রাজ্য সরকার সেই বিরোধী নীতিকেই অনুসরণ করে চলবে।"

**মিঃ স্পীকার :** আপনি এটা কি গ্রাহ্য করছেন?

**শ্রী মানবেন্দ্র মুখার্জী :** না স্যার, এটা অপ্রয়োজনীয়, অবাঞ্ছিত এবং এটা কোন রেলিভ্যান্ট নয়।

**Mr. Spesker :** There is another motion of Shri Debaprasad Sarkar under rule 185. Now I request Shri Debaprasad Sarkar to move his motion.

**Shri Debaprasad Sarkar :** Sir, I beg to move that –

(খ) এই সভা অবগত আছে যে, কেন্দ্রীয় সরকার ঘোষিত নয়া শিল্পনীতির মূল বৈশিষ্ট্যগুলি হচ্ছে -

১) কয়লা, চিনি, পেট্রল প্রভৃতি ১৮টি ক্ষেত্র বাদে আর সব শিল্পক্ষেত্রেই লাইসেন্স প্রথা তুলে দিয়ে বহু গুরুত্বপূর্ণ শিল্পক্ষেত্রে ব্যক্তি পুঁজি খাটাবার ও মুনাফা করার ঢালাও সুযোগ করে দেওয়া হয়েছে।

২) এম আর টি পি আইনটি তুলে দিয়ে একচেটিয়া পুঁজি ও শিল্পপতি গোষ্ঠীগুলিকে শিল্পক্ষেত্রে যথেচ্ছ পুঁজি বিনিয়োগ এবং ইচ্ছামত শিল্প সম্প্রসারণ করার নামে মাঝারী ও ক্ষুদ্রশিল্পকে গ্রাস করার সুযোগ করে দেয়া হয়েছে,

৩) বিদেশী পুঁজি লগ্নীর উর্দ্ধসীমা পূর্বে যেটা ৪০ শতাংশ ছিল তাকে বৃদ্ধি করে ৫১ শতাংশ করা হয়েছে,

৪) কোন ভারতীয় পুঁজিপতি মালটিন্যাশানাল পুঁজির সঙ্গে হাত মিলিয়ে বিদেশী মুদ্রার ব্যবস্থা করতে পারলে বিদেশ থেকে অবাধে যন্ত্রপাতি ও সাজসরঞ্জাম আমদানী করতে পারবে, এবং

৫) লাভজনক রাষ্ট্রায়ত্ব শিল্পের মালিকানার ২০ শতাংস অংশীদারী বেসরকারী মালিকদের কাছে বেচে দিয়ে উক্ত শিল্পক্ষেত্রে বেসরকারী মালিকদের পুঁজি বিনিয়োগের দরজা খুলে দেওয়া হবে,

এই সভা মনে করে যে, নয়া শিল্পনীতির ফলে -

১) একচেচটিয়া পঁজির উপর রাষ্ট্রের যতটুকু নিয়ন্ত্রন ছিল তা তুলে দিয়ে দেশী বিদেশী পুঁজিকে সর্ব্বোচ্চ মুনাফা লূণ্ঠনের সুয়োগ করে দেওয়া হল, এবং

২) আরও মূল্যবৃদ্ধি, কলকারখানা ক্লোজার, ছাঁটাই ও কর্মসঙ্কোচনের মাধ্যমে জনগনকে আরও চরম আর্থিক দুর্দশার দিকে ঠেলে দেওয়া হল,

অতএব এই সভা রাজ্যসরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে দাবী করছে যে, জনগণের স্বার্থে সেন্ট্রীয়, সরকার ঘোষিত নয়া শিল্পনীতি বাতিল করা হোক। স্যার, আমি আমার রিপ্লাইতে যা কিছু বলার বলব।

**মিঃ স্পীকার :** এই দুটি প্রস্তাবই একসঙ্গে আলোচিত হবে।

**শ্রী সৌগত রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় সদস্য শ্রী মানব মুখার্জী এবং শ্রী দেবপ্রসাদ সরকার মহাশয় যে দুটি স্বতন্ত্র প্রস্তাব এনেছেন আমি মনে করি দুটিই অপ্রয়েজনীয়। এই

দুটি প্রস্তাব রাখা হয়েছে একটা ইনএ্যাডিকোয়েট আ্ণারষ্টাণ্ডিং। অর্থাৎ একটা অসম্পূর্ণ বোঝার জন্য তারা কেন্দ্রীয় অর্থনীতি কেন্দ্রীয় শিল্পনীতির সমালোচনা করে প্রস্তাব আনার চেষ্টা করেছেন। স্যার, আমার দেখে খুব অশ্চর্য লাগছে যে কংগ্রেসের সৃষ্ট যে শিল্পনীতি, পণ্ডিত নেহেরুর সৃষ্ট যে শিল্পনীতি তার হঠাৎ ধ্বজাধারী হয়ে উঠেছেন তথাকথিত বামপন্থিরা। যতদিন নেহেরু ছিলেন ততদিন যারা তার বিরোধীতা করে গিয়েছেন আজকে তারা হঠাৎ করে তার সমর্থক হয়ে উঠেছেন। স্যার, আজকের দিনের ভারতবর্ষের এবং পৃথিবীর অর্থনীতির মৌলিক কথাটা যারা বুঝতে পারছেন না তাদের পক্ষেই এই প্রস্তাবগুলি আনা সম্ভব। প্রথমেই স্যার, আমি মানববাবুর প্রস্তাবের উত্তরে বলে রাখি যে ভারতবর্ষ আই. এম. এফ. থেকে লোন নেবার জন্য আবেদন করেছেন, এখনও পর্যন্ত কোন লোন আই. এম. এফ. থেকে নেওয়া হয় নি। আই. এম. এফ. থেকে লোন নেওয়ার ব্যাপারে গোপন কিছু নেই। যখন লোন নেওয়া হবে তখন সেটা পার্লামেণ্টে পেশ করা হবে এবং সবাই তা জানতে পারবেন। আই. এম. এফ.-এর লোন শেষ নিয়েছেন বিশ্বনাথ প্রতাপ স্থিং। ১৯৯০ সালের শেষের দিকে আই. এম. এফের কাছে বিশ্বনাথ প্রতাপ সিং-এর সরকার আবেদন করেছিলেন, ডিসেম্বরে ষ্টাকচারাল একটা আই. এম. এফের লোন নেওয়া হয়েছিল। আই. এম্. এফের লোন ভারতবর্ষে এই প্রথম নেওয়া হচ্ছে না। আমি এ ব্যাপারে পরে আসবো। আজকে আমি যে কথাটা বলতে চাই সেটা হচ্ছে ভারতবর্ষ কেন, কোন দেশের শিল্পনীতির বাস্তব থেকে বিচ্ছন্ন হতে পারে না। আপনারা জানেন, স্বাধীনতার পর ১৯৪৮ সালে প্রথম পণ্ডিত নেহেরু ইনডাষ্ট্রিয়াল পলিসি রেজলিউশান এনেছিল। ১৯৫৬ সালে আবার ইণ্ডাষ্ট্রিয়াল পলিসি রেজলিউশান এসেছিল দ্বিতীয় পঞ্চবার্ষিকী পরিকল্পনার আগে সেই ইনডাষ্ট্রিয়াল পলিসি রেজলিউশান বারবার পরিবর্তিত হয়েছে। তারপর ১৯৭৩ সালে হয়েছে, ১৯৭৭ সালে জনতা সরকারের সময় হয়েছে, ১৯৮০ সালে হয়েছে এবং সম্প্রতি আবার ইনডাসষ্ট্রিয়াল পলিসির পরিবর্তন ঘটেছে। পণ্ডিত নেহেরু যখন ইনডাসষ্ট্রিয়াল পলিসি রেজলিউশান এনেছিলেন তখন তাতে তিনি বলেছিলেন যে দেশে ভারি শিল্প তৈরি করার জন্য রাষ্ট্রায়ত্ব শিল্পকে অগ্রাধিকার দিতে হবে। রাষ্ট্রায়ত্ব শিল্প ভারতবর্ষের অর্থনীতিব শিখরচূড়ায় বসে থাকবে। তখন দেশে পুঁজির অভাব ছিল। রাষ্ট্রায়ত্ব শিল্পে যদি বিনিয়োগ না হত, ভারি শিল্পের ক্ষেত্রে, ষ্টিল প্ল্যাণ্ট বা হেভি ইঞ্জিনিয়ারিং-এর ক্ষেত্রে তাহলে আমাদের এই মৌলিক শিল্প বা বেসিক ইনডাষ্ট্রি তৈরি হত কিনা সন্দেহ আছে। পণ্ডিত নেহেরু সেই সময় বলেছিলেন যে আমরা রাষ্ট্রায়ত্ব সিল্পকে সামনে রেখে দেশে একটা মিশ্র অর্থনীতি গড়ে তুলবো। কমিউনিস্টদের মতন পুরোপুরি রাষ্ট্রনিয়ন্ত্রিত সরকার নিয়ন্ত্রিত একটা অর্থনীতি নয়। আমাদের গণতন্ত্রে যেমন খোলা হাওয়া আছে তেমনি অর্থনীতিতেও ব্যক্তিগত উদ্যোগ এবং সরকারী উদ্যোগ উভয়েরই সুযোগ থাকবে। এটা আনন্দের সঙ্গে এবং কিছুটা গর্বের সঙ্গে দাবী করতে পারি যে পণ্ডিত নেহেরু এবং পরবর্তিকালে ইন্দিরাজীর এবং রাজীবজীর অর্থনীতি এবং শিল্পনীতিকে অনুসরণ করে আজকে ভারতবর্ষে রাষ্ট্রায়ত্ব শিল্পে মোট বিনিয়োগ দাঁড়িয়েছে ৯৯ হাজার কোটি টাকা। অর্থাৎ প্রায় এক লক্ষ কোটি টাকায় এসে পৌছেছে। পাশাপাশি ভারি শিল্প ছাড়াও অন্যান্য ক্ষেত্রে ব্যক্তিগত উদ্যোগে অগ্রসর হয়েছে। শুধু গতবছরই ১২ হাজার কোটি টাকা ভারতবর্ষের সাধারণ মানুষ ষ্টক এক্সচেঞ্জের শেয়ার কিনেছেন। এই টাকা ভারতবর্ষে ব্যক্তিগত শিল্পে লগ্নি করা হয়েছে। আজকে তাই ভারতবর্ষে ভারি শিল্পের ভিত্তি তৈরি করতে পারা গিয়েছে। কংগ্রেস নির্দেশিত পথে ৭টি পঞ্চবার্ষিকী পরিকল্পনার পরে আজকে ভারতবর্ষে আমরা বিজ্ঞান ও প্রযুক্তির ক্ষেত্রে লাভ করাত পেরেছি এবং আমাদের বৈজ্ঞানিক ও প্রযুক্তবিদদের সংখ্যা পৃথিবীর মধ্যে তৃতীয়। যে মৌলিক শিল্পগুলি ছিল সেই শিল্প অগ্রসরতা লাভ করতে পেরেছে। স্যার, আজকে বিংশ শতাব্দি শেষ হতে মাত্র আর ১০ বছর বাকি আছে তখন ভারতবর্ষের মূল অর্থনৈতিক সমস্যা কি দাঁড়িয়েছে সেটা আমাদের ভাবতে হবে। এর মধ্যে সবচেয়ে বড় চিন্তার ব্যাপার নিশ্চয়ই ভারতবর্ষের বৈদেশিক মুদ্রার সংকট। আমরা দেখেছি গত কয়েক বছর ধরে ব্যালেন্স অব পেমেন্ট একটা ডেফিসিট থাকছে। গত বছর সেটা প্রায় ১১ হাজার কোটি টাকা ছিল।

[2.40 to 2.50 p.m.]

এটা ঠিক যে আমাদের এক্সপোর্ট, আমাদের রপ্তানির ভিত্তি অনেক ডাইভার্সিফাই হয়েছে। আগে আমরা শুধু কাঁচা মালের এক্সপোর্টার ছিলাম, এখন ভারতবর্ষ থেকে ইঞ্জিয়ারিং এবং অন্যান্য শিল্পে নানা রকম রপ্তানি হচ্ছে এবং ভারতবর্ষে সেই জায়গায় আমরা যেহেতু রপ্তানির ভিত্তি যা বড় করেছি, আমাদের আমদানীর ভিত্তিটাও বড় হয়েছে নিশ্চয়ই। এর একটা বড় অংশ প্রায় ৩০ ভাগ আমাদের চলে যাচ্ছে তেল আনতে এবং সেই তেল আনতে হচ্ছে ভারতবর্ষের শিল্পকে, ভারতবর্ষের পরিবহনকে, ভারতবর্ষের কৃষিকে চালু রাখার জন্য। আমরা বম্বে হাইতে তেল উৎপাদন করছি। কিন্তু এখনও পর্য্যন্ত ভারতবর্ষের ৪০ ভাগ তেল বিদেশ থেকে আনতে হচ্ছে। এর ফলে আমাদের আমদানি রপ্তানির ক্ষেত্রে একটা ঘাটতি দেখা যাচ্ছে। আমরা দেখেছি গত দু বছরের মধ্যে প্রাচ্যে যে সংকট হয়েছে, তার জন্য পাঁচ হাজার কোটি টাকার বৈদেশিক মুদ্রার আমাদের বাড়তি ঘাটতি হচ্ছে একদিকে তেলের দাম বাড়ছে, অন্য দিকে যে এন. আর. আই. ডিপোজিট ছিল, মধ্য প্রাচ্য থেকে যারা টাকা পাঠাতেন, তাদের টাকা পাঠানো কমে গেছে। এই বছরের প্রথমে আমরা একটা গুরুতর ব্যালেন্স অব পেমেন্টের সংকটের সম্মুখীন হয়েছিলাম। আমরা সেই অবস্থার সামনে দাঁড়িয়ে সরকারকে কিছু কঠিণ সিদ্ধান্ত নিতে হয়েছে এবং ভারতবর্ষের অর্থনৈতিক নীতির ক্ষেত্রেও কিছু পরিবর্তন আমাদের ঘটাতে হয়েছে যে ভারতবর্ষের এই স্তরে অবশ্যম্ভাবী ছিল। আমাদের নিশ্চয়ই আগামী দিনে রপ্তানি বাড়াতে হবে এবং নিশ্চয়ই আগামী দিনে আমাদের আমদানি আরও সীমাবদ্ধ করতে হবে। এবং সরকার এটা করেছে কয়েকটা ইনস্ট্রুমেন্টের মধ্যে দিয়ে, তার একটা বণ্ড, তার একটা ইনডাষ্ট্রিয়াল পলিশি, তার একটা ইমপোর্ট এক্সপোর্ট পলিশি এবং তার একটা পলিশি ফর স্মল স্কেল ইনডাষ্ট্রিজ, এটা আপনি জানেন। আজকে রপ্তানির ক্ষেত্রে এবং আমদানির ক্ষেত্রে যে এই সঙ্কট, এই অবস্থা, আমাদের যে শর্ট ফল সেটাকে ভারতবর্ষের মেক আপ করতে হবে। এটা রাজীব গান্ধী যেদিন সরকার থেকে গেলেন ১৯৮৯ সালের নভেম্বর মাসে, তখন এই সঙ্কট ছিল না। এই সঙ্কট সৃষ্টি হয়েছে ভি. পি. সিং-এর এক বছরের সরকারের সময়ে। তারা এই সঙ্কট সৃষ্টি করেছে। কেন্দ্রে যে কংগ্রেস সরকার নতুনভাবে এসেছে তারা এই সঙ্কটকে ইনহেরেট করেছে মাত্র, উত্তরাধিকার সূত্রে পেয়েছে মাত্র। এটাকে সামনে রেখে আমাদের আই. এম. এফ,-এর কাছে ঋণের জন্য যেতে হবে। কিন্তু যে কথা আমি আগে বলেছি যে আই. এম. এফ. ঋণ আমরা এখনও পর্যন্ত পাইনি। আই. এম. এফ. ঋণ হিসাবে কোন পূর্ব শর্ত আমরা মানতে রাজী নই। আই. এম. এফ. থেকে ঋণ নিয়ে আমরা বৈদেশিক মুদ্রার সঙ্কট চিরকালের জন্য সমাধান করার চেষ্টা করছি না। আপনারা হয়তো এই কথা জানেন না, এটা হচ্ছে এ্যাডজাস্টমেন্ট লোন। আমাদের সমস্যা এটা ছিল যে ১৫ই জুলাই-এর মধ্যে সরকারকে তার ডেট পেমেন্ট করতে হতো ভারতবর্ষের, এটা এখনও পর্যন্ত ক্রেডিট, ভারতবর্ষের এখনও পর্যন্ট কৃতিত্ব যে আমরা একবারও আমাদের ইন্টারেস্ট পেমেন্টে ডিফল্টার হইনি। আমাদের যে সুদ দিতে হয় বৈদেশিক ঋণের জন্য, আমরা কোন সময় সেটা বাকী রাখিনি। ১৫ই জুলাই-এর মধ্যে ভারতবর্ষে কয়েকটা পদক্ষেপ না নিলে, আমাদের যদি কিছু টাকা না আসতো, ডিফল্টার হয়ে যেতাম। আমরা সেই ডিফল্টার হওয়া থেকে কেন্দ্রীয় মন্ত্রীদের এই পলিশির জন্য বাঁচতে পেরেছি এবং যে ডিভ্যালুয়েশন - ভারতবর্ষের ডিভ্যালুয়েশনটাকে একটা বিরাট ব্যাপার বলা হচ্ছে। ডিভ্যালুয়েশন তো কিছু কম নয়, Devaluation is the structural adjustment in the value of money. আন্তর্জাতিক বাজারে আপনারা জানেন যে এখন শুধু পাউণ্ড স্টার্লিং-এর সাথে ভারতবর্ষের টাকা যুক্ত নয়। আমরা বলি যে আমাদের Foreign exchange is linked with busket of sterling. তার মধ্যে পাউণ্ড স্টার্লিং আছে, ডলার আছে, মার্ক আছে, ইয়েন আছে, অন্যান্য কয়েকটি buskets are also linked with

foreign exchange সঙ্গে আমাদের যে টাকার মূল্য সেটা রিলেটেড। যখন বাজারে আসল টাকার মূল্য কমে গেছে, আমরা বিরাট জেশ, প্রেম দেখাবো, বলবো যে না, টাকার মূল্য কমে নি, তাতে যেটা হবে, সেটা হচ্ছে আমরা বাস্তবকে অস্বীকার করবো। অন্যদিকে ডিভ্যালুয়েশন, যেখানে করা হয়েছে, তার মানে আমাদের এক্সপোর্টের জন্য একটা বড় ইনসেনটিভ এসে গেছে। আজকে যারা রপ্তানি করতে পারবে, তাদের ক্ষেত্রে একটা নূতন উদ্যোগ এই ডিভ্যালুয়েশনের সৃষ্টি হবে। সুতরাং আজকে বামফ্রন্টের পক্ষ থেকে একটা প্রচার করার চেষ্টা করা হচ্ছে যে ভারতবর্ষকে আই. এম. এফ.-এর কাছে বিক্রি করে দেবার ব্যবস্থা করা হচ্ছে। মানববাবুরা জানেন না, ওরা তো কেন্দ্রীয় সরকার চালাননি, এর আগে ১৯৮১ সালে আমরা আই. এম. এফ.-এর কাছ থেকে পাঁচ হাজার মিলিয়ন ডলার নিয়েছিলাম। ভারতবর্ষ একটা দেশ যে দেশ টু মিলিয়ন ডলার আই. এম. এফ-এর কাছ থেকে ঋণ নেবার পরে দু'বছরের মধ্যে আই. এম. এফ-এর ঋণ শোধ করে দিয়েছে এবং পরের টাকা আর নেয় নি। আমাদের বর্তমান সংকট কাটাতে হ'লে আই. এম. এফ-এর কাছ থেকে লোন নিতে হবে। আজকে পৃথিবির কোন দেশ আই. এম. এফ-এর লোন চাইছে না? গ্রেট ব্রিটেনের মত দেশও লোন নিয়েছে। কিছু দিন আগে সোভিয়েত ইউনিয়ন জি-৭ এর দ্বারগ্রস্থ হয়েছে, বলেছে, 'বড় এ্যামাউন্টের লোন দিন'। সোভিয়েত ইউনিয়ন গত বছর ইউরোপিয়ান ইকনমিক কমিউনিটির কাছ থেকে এক মিলিয়ন ডলার লোন নিয়েছে আজকে পৃথিবিতে যে রাজনৈতিক পরিস্থিতি, যে অর্থনৈতিক পরিস্থিতির সৃষ্টি হয়েছে তাতে দরজা বন্ধ করে কোন অর্থনীতি চলতে পারে না। এই পরিপ্রেক্ষিতেই আমাদের শিল্পনীতিতে পরিবর্তন আনতে হচ্ছে। আমরা যথেষ্ট পাবলিক সেক্টর তৈরি করেছিলাম, কিন্তু আজকে আমরা দেখতে পাচ্ছি যে, আমাদের ইকনমি আজকে হাই কস্ট ইকনমি হয়ে গেছে। আমরা ২০ মিলিয়ন টন স্টিল তৈরি করছি। কিন্তু আমাদের স্টিল তৈরি করতে যে করচ পড়ছে তার চেয়ে কম খরচে স্টিল তৈরি করছে জাপান, সাউথ কোরিয়া, তাইওয়াং। সুতরাং আমাদের ইকনমি কস্ট কমাতে হবে। আরো সস্তায় যদি না আমরা তৈরি করতে পারি তাহলে আমরা ইন্টারন্যাশানাল মার্কেটে প্লেস পাব না। আজকের পৃথিবিতে যদি আমাদের প্রতিযোগিতায় নামতে হয় আমাদের কমপিটিটিভনেস বাড়াতে হবে। কমপিটিটিভনেস বা প্রতিযোগিটার ভিত্তি তৈরি করার জন্য দরকার নতুন নতুন নো-হাউ, প্রযুক্তি, টেকনোলজি এবং নতুন ইনভেষ্টমেন্ট। এখানে একটা সহজ প্রশ্ন হচ্ছে, এই যে আমরা ফরেন লোন নেব, তা দিয়ে কোলাবরেশন-এর এগ্রিমেন্ট কিনব, নো-হাউ কিনব না ভারতবর্ষে বিদেশী পুঁজিকে ডেকে নিয়ে আসা হবে? এই প্রশ্ন দেঙ সিয়াও পিঙ কে করা হয়েছিল। দেঙ সিয়াও পিঙ বলেছিলেন "It does not matter if the cat is white or black. I want to know if it catches mice.আমি জানতে চাইছি না বিড়ালটার রঙ সাদা, কি কালো, আমি জানতে চাই যে বিড়ালটা ইঁদুর ধরে কিনা।" পাঁচ বছর আগে যখন চীনে মর্ডানাইজেশ শুরু হয়েছিল তখন দেঙ শিয়াও পিঙ এই কথা বলেছিলেন। চীন তাঁদের দরজা কুলে দিয়েছেন, চীনে আজকে ফরেন ইনভেসমেন্ট গিয়েছে। ওঁরা চাইছেন ওঁদের ওখানে ফরেন টেকনোলজি যাক। পাঁচ বছর আগেও চীনে টেকনোলজিক্যাল ভারতবর্ষের চেয়ে পিছিয়ে ছিল, আজকে চীন এগিয়ে গেছে। কেন? আজকে ওঁরা ফরেন কোলাবরেশন বা ফরেন এড-এ না গিয়ে ফরেন টেকনোলজিকে নিজেদের দেশে নিয়ে গেছে। আমাদের ইনডাষ্ট্রিয়াল পলিসিতে বলা হয়েছে, ফরেন টেকনোলজি যাতে আসে তার জন্য ফেরা কম্পানির ক্ষেত্রে ৪০% এম. আর. টি. পি. রেস্টিকশানকে ৫১% করতে বলা হয়েছে। ইনডাস্ট্রিয়াল লাইসেন্সসিং রেসট্রিকশান আগে যা ছিল, তা তুলে দেওয়া হয়েছে। ফলে আর আমলাতান্ত্রিক বেড়া জালে অর্থনীতি আটকে পড়বে না। আপনারা তো আমলাতন্ত্রের বিরুদ্ধে অতীতে অনেকক অভিযোগ করেছেন, তাহলে আজকে ঐ কথা বলছেন কেন? আপনারাই তো ইনডাষ্ট্রিয়াল লাইসেন্সকে ডি-রেগুলেশন করতে বলতেন! তাহলে আজকে কেন ঐ কথা বলছেন? আপনারাই তো পশ্চিম বাংলায় শিল্প বাড়াবার জন্য বিড়লা, টাটা, আম্বানীর পেছনে ঘুরছেন। এম. আর.

টি. পি. বা এন. আর. আই.-দের ধরবার জন্য জ্যোতি বসু বিদেশে ঘুরছেন। ফরেন মানি বা বিদেশী টাকা আনার জন্য জ্যোতিবাবু ছেলেকে নিয়ে বিদেশে গেছেন। আপনারা এখানে কি করছেন? ফরেন ইনভেস্টমেন্ট এখানে নিয়ে আসছেন না? আপনারা গ্যাস টারবাইন ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাই কর্পোরেশনের হাতে তুলে দেবার প্রচেষ্টা নেন নি? ভাবের ঘরে চুরি করছেন। বক্রেশ্বরের জন্য বিভিন্ন দেশী বিদেশী সংস্থার কাছে যাচ্ছেন না? আপনারা বুঝেছেন সোভিয়েত ইউনিয়ন ঋণ দিতে পারবে না। আপনারা আজকে এখানে টাটার সঙ্গে, আম্বানীর সঙ্গে, গোয়েঙ্কার সঙ্গে হাত মেলাচ্ছেন আবার কেন্দ্রীয় সরকারের পলিসির বিরুদ্ধে বলছেন! আসলে আপনারা সমস্ত কিছু বুঝতে পারছেন এবং সেভাবেই চলছেন, কিন্তু প্রকাশ্যে স্বীকার করছেন না। সারা পৃথিবীতে কনট্রোল্ড ইকনমি বলে একটা জিনিস কমিউনিস্টরা তৈরী করেছিল, কিন্তু আজকে তার ভিত্তিতেই ভেঙে পড়েছে। আমরা দেখছি বিভিন্ন ক্ষেত্রে কনট্রোল্ড ইকনমি অবসোলেসেন্সি তৈরী করে এবং আধুনিক টেকনলজিকে ডেকে আনতে পারে না। তাইতো পূর্ব ইউরোপের ইকনমি ভেঙে পড়েছে। সোভিয়েত ইউনিয়নে পেরেস্ত্রৈকা করতে হয়েছে, দেঙ'কে মর্ডানাইজেশন করতে হয়েছে। আপনারা পশ্চিম বাংলায় স্ট্যালিনিষ্ট হয়ে বালির মধ্যে মুখ গুঁজে উট পাখির মত সারা পৃথিবীর ঝড় থেকে মাতা বাঁচাবার চেষ্টা করছেন। আমি আপনাদের বলছি, আপনারা ভারতবর্ষের নতুন ইণ্ডাষ্ট্রিয়াল পলিসিকে ক্রিটিসাইজ করবেন না, এর জন্য এ্যাডভানটেজ গ্রহণ করুন, পশ্চিম বাংলায় ফরেন ইনভেষ্টমেন্ট আনুন। মুখ্যমন্ত্রি ছেলেকে নিয়ে বছর বছর বিদেশ যাচ্ছেন। আপনারা গোপনে পুঁজিপতিদের সঙ্গে হাত মেলাচ্ছেন, আর প্রকাশ্যে অন্য কথা বলছেন এই কাজ না করে প্রকাশ্যেই বলুন যে, দেশকে বাঁচানোর জন্য এটা করা দরকার। ইণ্ডাষ্ট্রিতে মর্ডানাজেশন দরকার। আগে আপনাদের কমপ্লেন ছিল - যখন লাইসেন্স পাচ্ছিলেন না, তখন বলেছিলেন লাইসেন্স দিচ্ছে না, যেই ডি লাইসেন্সড হয়ে গেল, আপনারা অভিযোগ করছেন! ভাবের ঘরে আর চুরি করবেন না। এই নতুন নীতিকে সমর্থন করুন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[2.50 to 3.00 p.m.]

**(including adjournment)**

**শ্রী বিমল কান্তি বসু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই হাউসে মাননীয় সদস্য শ্রী দেবপ্রসাদ সরকার এবং মাননীয় সদস্য শ্রী মানবেন্দ্র মুখার্জী যৌথভাবে আজকে যে প্রস্তাব এনেছেন তাকে সমর্থন করে আমি দু চারটি কথা বলছি। এখানে মাননীয় সদস্য সৌগতবাবু অনেক কথা বললেন এবং মাঝে মাঝে তিনি খুব স্বাভাবিকভাবেই কেন্দ্রীয় সরকারের যে নীতি আছে তার সমর্থনে পৃষ্ঠপোষকতা করে দলগত করণীয় যে কাজ সেই কাজ তিনি করলেন। বিবেকবোধ থাকলে নিশ্চয়ই সমর্থন করতেন না, বিবেককে বাদ দিয়েই সব কিছু সমর্থন করতে হচ্ছে। এটা ঠিকই উনি জানেন, ৪৪ বছর দেশ স্বাধীন হয়েছে, সাত সাতটি পরিকল্পনা পার হয়ে গেল। তারপরেও মানুষের দুর্ভোগ কমেনি, মানুষের হতাশা বেড়েছে। এর মূল দায় দায়িত্ব কংগ্রেস এড়াতে পারে না। কারণ ৪৪ বছর ধরে তাঁরা শাসন ক্ষমতায় ছিলেন। তারই ফলে আজকে দারিদ্র বেড়েছে, অভাব বেড়েছে. অনটন বেড়েছে। এবং আরো বাড়বে যে শিল্পনীতি নয়া সংখ্যালঘু সরকার গ্রহণ করলেন তার ফলে মানুষের দুর্ভোগ আরো বাড়বে এবং এটা অনস্বীকার্য। এই শিল্পনীতির ফলে ব্যক্তি মালিকানাকে উৎসাহিত করা হচ্ছে। এই প্রস্তাবে বলা আছে। আজকে বিদেশী পুঁজি লগ্নীর যে উর্দ্ধসীমা নির্দ্ধারণ করা ছিল সেটা হল ৪০ শতাংশ, এখন সেটাকে ৫১ শতাংশ করা হয়েছে। শুধু তাই নয়, কিছু দিন আগে কেন্দ্রীয় অর্থমন্ত্রি ডাঃ সিং বলেছিলেন কোন সীমানা নির্দ্ধারিত থাকবে না অর্থাৎ বিদেশী পুঁজিকে উৎসাহিত করবার জন্য ইক্যুইটির যে সমস্ত সীমা সেটা তুলে নেওয়া হবে। এইরকম অদ্ভুত ব্যাপার এবং তার যুক্তি দিতে গিয়ে তিনি বলেছেন, আজকে বিদেশী পুঁজি উৎসাহিত হতো না যেহেতু ৪০ শতাংশ সীমা বেঁধে দেওয়া হয়েছিল তারা সংখ্যালঘু,

অংশীদার হিসাবে উৎসাহিত বোধ করতো না পুঁজি লগ্নী করার ক্ষেত্রে। সেইজন্য ৫১ শতাংশ লগ্নী করবার জন্য তাদের উৎসাহিত করা হল। এখন তিনি বলছেন, উন্নত ধরণের প্রযুক্তি আমদানী করার জন্য গুরুত্বপূর্ণ ক্ষেত্রে যদি প্রয়োজন হয় পুরো ছাড় দেবার ব্যবস্থা করা যেতে পারে। অর্থমন্ত্রি মহাশয় বললেন যাঁরা বিদেশী লগ্নীকারী তারা উন্নত প্রযুক্তি এখানে প্রয়োগ করতেন না, এইজন্য তার যুক্তি হচ্ছে, তিনি নাকি ভাবলেন সোভিয়েত দেশে উন্নত প্রযুক্তি চলে যেতে পারে, সেইজন্য তিনি বিদেশী পুঁজিকে এখানে আহ্বান করছেন। মাননীয় অর্থমন্ত্রির প্রতি মানুষের সমর্থন নেই, তাঁকে নির্বাচিত জনপ্রতিনিধিও বলা চলে না। জনসাধারণকে বোঝবার প্রয়োজনও তার নেই, সেইজন্য তিনি এইসব দায়িত্বহীন কথাগুলি বলেছেন। আজকে এম. আর. টি. পি. আইনটি তুলে দিয়ে একচেটিয়া পুঁজি ও শিল্পপতি গোষ্ঠিগুলিকে তারা যাতে যথেচ্ছভাবে শিল্পে পুঁজি বিনিয়োগ করতে পারেন তার জন্য সমস্ত রকম ব্যবস্থা করা হয়েছে। এইজন্য আমি মনে করি সাধারণ মানুষের দুর্গতি বাড়বে এবং শিল্পে রাষ্ট্রীয় আধিপত্য কমে গিয়ে বেসরকারী আধিপত্য প্রতিষ্ঠিত হবে। অতএব আমি মনে করি যে প্রস্তাব আজকে আনা হয়েছে সেগুলি সবার সমর্থন করা উচিত। এখানে দেখছি যে, অনেক কথা বললেন। ভাল করে বিবেচনা করে দেখলে এইগুলি নিশ্চিতভাবে মোটামুটিভাবে সারা ভারতবর্ষের স্বার্থে অর্থনীতির দিক থেকে শিল্প নীতির স্বার্থে স্বয়ম্ভরতার যে নীতি ছিল সেটাকে বিসর্জন দেওয়া হয়েছে। সেই নীতিকে আমূল পরিবর্তন করা হয়েছে। প্রয়াত মাননীয় জওহরলাল নেহেরুর আমলে ১৯৫৬ সালে স্বয়ম্ভরতার যে নীতি গ্রহণ করা হয়েছিল তা এতদিন পরে মনে হতে পারে যে ভুল হয়েছিল। ১৯৫৬ সালে যে নীতি গ্রহণ করা হয়েছিল, একটা যা ভুল নূতন নীতি আমদানী করার প্রয়োজন ছিল বলে, এবং সে জন্যই মনোমোহন সিংয়ের নীতি আনতে হয়েছে। অতএব ওটাকে বিসর্জন দিয়ে নূতন করে নীতি আমদানী করা হয়েছে। গোটা ভারতবর্ষের সাধারণ মানুষের স্বার্থে তাকে পরিত্যাগ করা উচিত। মূল প্রস্তাবে যে কথাটা বলা হয়েছে তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

(At this stage, the House was adjourned till 3.45 P.M.)

[3.45 to 3.55 p.m.]

**(After adjournment)**

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় :** মিঃ স্পীকার স্যার, আজকে এখানে শ্রী মানব মুখার্জী এবং শ্রী দেবপ্রসাদ সরকার রুল ১৮৫-য়ে যে বিষয়গুলি এখানে উপস্থিত করেছেন, তার আলোচনা করবার আগে আমাদের কেন্দ্রীয় সরকারের শিল্পনীতি মূলতঃ যে পটভূমিতে দাঁড়িয়ে রয়েছে সেটা উপস্থাপিত করতে চাই। কেন্দ্রীয় সরকারের শিল্পনীতি মূলতঃ এক, একচেটিয়া সীমাবদ্ধ ব্যবসা নিয়ন্ত্রনের উর্দ্ধসীমা বিলোপ, যেটা এম. আর. টি. পি. - মনোপলি এ্যাণ্ড ট্রেড প্র্যাকটিসেস এ্যাক্টের মাধ্যমে করা হত, দুই, আবশ্যিক লাইসেন্স প্রথা বিলোপ, তিন, কয়েকটি ক্ষেত্র ছাড়া সরাসরি বিদেশী পুঁজির বিনিয়োগের উর্দ্ধসীমা ৫১ শতাংশ করা, এবং চার, সরকারী সংস্থাগুলিতে বেসরকারীকরণের উদ্যোগ। এই উদ্দেশ্যে ৮টি গুরুত্বপূর্ণ সরকারী ক্ষেত্র ছাড়া বাকি সরকারী শিল্পের শেয়ার বাজারে ছাড়া হবে। অর্থাৎ শিল্প উদ্যোগকে নিয়ন্ত্রন মুক্ত এবং অবাধ করে দেওয়া হয়েছে। এই প্রস্তাবগুলির বিরুদ্ধে সি. পি. এম. এর মানববাবুরা যে প্রস্তাব এনেছেন ওঁরা মুখে স্ট্যালিনপন্থি হলেও কাজেকর্মে ইয়েলৎসিনপন্থীর মত। ওঁরা ইনপ্রাকটিস ইয়েলৎসিনিষ্ট, কিন্তু মুখে বলেন ষ্ট্যালিনিষ্ট। তার কারণ, কেন্দ্রীয় সরকারের নতুন শিল্পনীতি যে উদ্দেশ্যে ঘোষিত হয়েছে, বামফ্রন্ট সরকার তার সবগুলির সঙ্গে কমবেশী এইভাবে না হয় ঐভাবে জড়িয়ে রয়েছেন। ওঁরা আই. এম. এফ. ঋণের নানা প্রশ্ন বলেছেন, কিন্তু জানা দরকার, আই. এম. এফ. ভারতবর্ষকে ঋণ কৃপা করে দেয় না। ভারতবর্ষ হচ্ছে আই. এম. এফ.-এর ফাউণ্ডার মেম্বার এবং আজকে ঐ আই. এম. এফ.-

এর সদস্য হবার জন্য সোভিয়েত রাশিয়া চেষ্টা করছেন। আই. এম. এফ.-এর টাকা কেবলমাত্র কেন্দ্রীয় সরকার নেন তা নয়, এই পশ্চিমবঙ্গ সরকারও ওয়ার্ল্ড ব্যাঙ্ক থেকে এ্যাফারেষ্ট্রেশন, সি. এম. ডি. এ., মাইনর ইরিগেশনের জন্য টাকা নিয়ে থাকেন। অথচ আজকে আই. এম. এফ-এর টাকা নিয়ে ভয়ঙ্করভাবে বলবার চেষ্টা করে যাচ্ছেন, জনমানসে একটা বিরূপ মানসিকতা তৈরী করতে চাচ্ছেন। সে কারণে বলি, ওঁরা নিজেরা যে কাজ করেন, অন্য দিকে সেই কাজ অন্য কেউ করলে নিন্দনীয় হয়। আজকে মাননীয় মুখ্যমন্ত্রি এন. আর. আইদের সঙ্গে কথা বলবার জন্য বিদেশে গেছেন। যাবার আগে মুখ্যমন্ত্রি ঘোষণা করে গেছেন যে, কেন্দ্রীয় অর্থমন্ত্রি তাঁকে দায়িত্ব দিয়েছেন বিদেশে এন. আর. আইদের সঙ্গে কথা বলবার জন্য। এর আগে মুখ্যমন্ত্রি যখন বারবার বিদেশে গেছেন তখন এন. আর. আই. উদ্যোগ সম্পর্কে প্রশ্ন করায় তিনি কোন উত্তর দেননি, এন. আর. আই. সম্পর্কে বা তাঁর বিদেশ সফর সম্পর্কে কোনদিন আমাদের অবহিত করেন নি। কিন্তু এবারে সেটা জানিয়ে গেছেন। ভারতবর্ষে যে শিল্পনীতি ঘোষিত হয়েছে; মুখ্যমন্ত্রির এন. আর. আইদের সঙ্গে কথা বলে বৈদেশিক পুঁজিকে এই দেশে আনবার এই যে উদ্যোগ গ্রহণ এর দ্বারা তিনি পরোক্ষভাবে নয়, প্রত্যক্ষভাবে কেন্দ্রীয় সরকারের সেই শিল্পনীতিকেই মেনে নিয়েছেন। আজকে মানববাবুর প্রস্তাবে যেটা আছে নিশ্চয়ই সার এবং চিনিতে ভরতুকি তুলে দেবার যে প্রস্তাবের কথা বলা হয়েছে এই নিয়ে আমরা চিন্তিত আছি। আমাদের চিন্তা করতে হবে ৮০ পারসেন্ট সাবসিডি ইন্টারেষ্ট। সাবে এই ধরণের সাবসিডি কিন্তু বড় চাষীরা বিভিন্নভাবে এর মাধ্যমে লাভবান হন। ক্ষুদ্র চাষীরা এই ভরতুকির সুযোগ পান না। দেশীয় শিল্পের সর্বনাশ করে বিদেশী শিল্পগুলিকে দেশের বুকে বাড়তি সুযোগ করে দেওয়া হচ্ছে এই কথা বলেছেন। কমপিটিশান মার্কেট খুলে দেওয়া হচ্ছে। কম্পিটিশান মার্কেট যত খুলে দেওয়া হবে তাতে ভারতবর্ষের শিল্পের অগ্রগতি হবে। সেন্ট্রালাইজড প্ল্যান্টেড ইকনমির মাধ্যমে যদি দেশের শিল্পনীতি করতে যাওয়া হয় তাহলে দাঁড়াতে পারা যাবে না। সোভিয়েত রাশিয়াতে তার প্রমাণ হয়ে গেছে। সেন্ট্রালাইজড প্ল্যান্টেড ইকনমি ভারতবর্ষে আজকে যদি চালাবার চেষ্টা করতেন তাহলে শিল্পনীতির ভিত আগামী দিনে দুর্বল হয়ে যাবে। সোভিয়েত রাশিয়ায় সেন্ট্রালাইজড প্ল্যান্টেড ইকনমির প্রশ্নে সেই লেনিনবাদের যে চিন্তাধারা ছিল সেই চিন্তাধারায় চ্যালেঞ্জ হয়ে গিয়েছে। পেরেস্ত্রৈকা প্রবর্তন ঘটেছে, ওপেন মার্কেটের বাতাবরণ সৃষ্টি হয়েছে। একটা দেশ নূতন করে শিল্পে, গণতন্ত্রে ইত্যাদি জায়গায় নূতন বাতাবরণ তৈরী হয়েছে। আই. এম. এফ.-এর লোন নিয়ে বারে বারে এখানে উৎকণ্ঠা প্রকাশ করা হয়। আমাদের সরকারের পক্ষ থেকে আই. এম. এফ. লোন এখনও নেওয়া হয় নি। আই. এম. এফ-এর লোনের ব্যাপারে কেন্দ্রীয় সরকার লোকসভার অধিবেশনে শর্তাবলি ঘোষণা করবেন বলছেন। শর্তাবলি যে গুলো ইতিমধ্যে ঘোষণা করেছেন সেটা আপনারা জানেন। তাঁরা জানিয়েছেন যে তিন বছরের মধ্যে শিল্প অর্থনীতি মুদ্রা ও বাণিজ্য বিষয়ে এমন নীতি প্রণয়ন করতে হবে যাতে সরকারী পরিকল্পনাগুলি লাভজনক হয়। রপ্তানির ক্ষেত্রে কোন রকম ভরতুকি দেওয়া চলবে না। সোনা আমদানি করে দেশে জমানো চলবে না। কেন্দ্রীয় সরকার আই. এম. এফ-এর সঙ্গে চুক্তির সব শর্ত জানাবেন, এই সংসদেই সেই সব বয়ান পেশ করা হবে। আই. এম. এফ-এর শর্তাবলি লুকোছাপা করা হচ্ছে চোখের আড়াল করা হচ্ছে এই অভিযোগ করার এমন কিছু ঘটে নি। আমি যে কথা বলতে চাই তা হল কেন্দ্রীয় সরকারের শিল্পনীতি ঘোষিত হবার পর যে সুযোগ পশ্চিমবঙ্গ সরকার গ্রহণ করতে পারবে সেই সুযোগ আপনারা গ্রহণ করতে পারলেন না। অথচ অপর দিকে পাশাপাশি একচেটিয়া পুঁজিপতিদের সঙ্গে সহাবস্থান করছেন। টাটার সঙ্গে হাত মিলিয়েছেন, তাদের সঙ্গে হাত মিলিয়ে তাজ হোটেল করেছেন, বিড়লার সঙ্গে হাত মিলিয়েছেন, গোয়েঙ্কার সঙ্গে হাত মিলিয়েছেন, আম্বানির সঙ্গে হাত মিলিয়েছেন। সমস্ত শিল্পপতিদের সঙ্গে, একচেটিয়া পুঁজিপতিদের সঙ্গে মার্কসবাদী কমিউনিষ্ট পার্টি সহাবস্থান করছেন। আপনারা মুখে যাই বলুন না কেন একচেটিয়া পুঁজিপতিদের সঙ্গে হাত মিলিয়ে পশ্চিমবাংলায় যৌথ উদ্যোগে শিল্প তৈরী করে একচেটিয়া পুঁজির সম্প্রসারণ করছেন। অপর দিকে লজ্জায়

মুখ ঢাকার চেষ্টা করছেন। নিজেদের স্টালিনপন্থী বলতে লজ্জা পাচ্ছেন। কেন্দ্রীয় সরকারের ঘোষিত শিল্পনীতির একটা বিকল্প শিল্পনীতি আমাদের সরকারের পক্ষ থেকে পাঠানো হয়েছিল। আমাদের সরকারের পক্ষ থেকে একটা বিকল্প প্রস্তাব পাঠালেন, একটা অলটারনেটিভ প্রস্তাব মাননীয় মুখ্যমন্ত্রি পাঠালেন। মনমোহন সিং বললেন এটা তো লং টার্ম প্রসেস, এটা তো দীর্ঘ মেয়াদী পরিকল্পনা যাতে ভূমিসংস্কারের কথা আছে। দীর্ঘ মেয়াদী পরিকল্পনার কথা এখন তো ভাবা যাবে না এখন কাঁচা টাকার প্রয়োজন। এই কাঁচা টাকার প্রয়োজনে আই. এম. এফ.-এর থেকে লোন নেওয়া দরকার। আই. এম. এফ. লোন নেবার ব্যাপারে আমাদের পক্ষ থেকে বলা হয়েছে, কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে বলা হয়েছে এবং মনমোহন সিং এই কথা বলেছেন যে জওহরলাল নেহেরুর নীতি থেকে সরে যাওয়া হচ্ছে এই কথা ঠিক না।

[3.55 to 4.05 p.m.]

দেশ স্বাধীন হবার পরে, একটা শিশু যখন ভূমিষ্ঠ হয়, তারপর আস্তে আস্তে হাঁটতে শেখে, তেমনি সে একটা পরিবেশের মধ্যে দিয়ে আস্তে আস্তে বড় হয়। আস্তে আস্তে যখন তার বয়স বাড়ে তখন তাকে বাইরে ছেড়ে দিলে, তাকে হাত ছেড়ে দিলেও সে বেড়াতে পারে। দেশের ক্ষেত্রেও ঠিক তেমনি সে আস্তে আস্তে একটু বড় হয়। আস্তে আস্তে যখন চলতে ফিরতে শেখে তখন আস্তে আস্তে আমরা তাকে বাইরে ছেড়ে দিতে পারি। দেশ স্বাধীন হবার পর নেহেরুর ঘোষিত শিল্পনীতির উপরে আমাদের ভারতবর্ষের শিল্পনীতির ভিত দৃঢ়তার সঙ্গে দাঁড়িয়ে থাকার পর খোলা বাজারকে আমরা আমন্ত্রণ জানাতে এসেছি, সেটা হচ্ছে মূলতঃ লাইসেন্সিংয়ের ক্ষেত্রে। অর্থাৎ, অর্থনৈতিক ক্ষেত্রে আমরা স্বনির্ভরতার পথে পৌঁছে যাবার পর নিয়ন্ত্রনের নীতিটা শিথিল করা হচ্ছে। এটা হচ্ছে পণ্ডিত নেহেরুর নীতির জন্য। আজকে আমরা তাই এই শিল্পনীতির অন্ধ বিরোধিতার মধ্যে নেই। আমরা এই শিল্পনীতিকে সমর্থন করতে বলবো। এর অন্ধ বিরোধিতা করলে পশ্চিমবাংলার শিল্পের যে অবস্থা হয়েছে, নাভিশ্বাস উঠেছে - একটা জায়গায় লেখা হয়েছে 'লাভজনক রাষ্ট্রায়ত্ব শিল্পের মালিকানার ২০ শতাংশ অংশীদারী বেসরকারী মালিকদের কাছে বেচে দিয়ে উক্ত শিল্পক্ষেত্রে বেসরকারী মালিকদের পুঁজি বিনিময়ের দরজা খুলে দেওয়া হবে'। আমরা জানি পাবলিক সেক্টর ডিস্টার্ব করার জন্য, পাবলিক সেক্টরকে চ্যালেঞ্জ জানানোর কোন উদ্দেশ্য কেন্দ্রীয় সরকারের নেই। পাবলিক সেক্টর যেমন ছিল তেমনি থাকবে। কিন্তু যে পাবলিক সেক্টরগুলি বছরের পর বছর লসে রান করছে, যে পাবলিক সেক্টরে দীর্ঘদিন ধরে উদ্যোগ নিয়েও ভায়াবিলিটি ফিরিয়ে আনা যাচ্ছে না, সেই পাবলিক সেক্টরের ক্ষেত্রে আমাদের কি করণীয় সেটা আমাদের ভেবে দেখতে হবে। পশ্চিমবাংলায় যদি আমরা দেখি এই রাজ্যে পাবলিক সেক্টরে ১৯৮৮-৮৯ সাল পর্যন্ত এ্যাকুমুলেটেড লস দেখুন - ২৯২.৪৫ কোটি টাকা। কেবল মাত্র পশ্চিমবাংলায় কমার্শিয়াল এ্যাণ্ড সেমি-কমার্শিয়াল ট্রানজাকশানের জন্য লস হচ্ছে ২৯২.৪৫ কোটি টাকা। পাবলিক সেক্টরে আবার বছরে ১৩৮.৬৫ কোটি টাকা লস - লস ইন এভরি ইয়ার। আমরা জানি, পাবলিক সেক্টরকে তুলে দেবার কথা কেউ বলেন না। পাবলিক সেক্টর উঠে যাবে এমন কোন সম্ভাবনা নেই। পাবলিক সেক্টরের যেগুলোকে আমরা কোন অবস্থাতেই রিভাইভ করতে পারছি না, সেগুলোর জন্য আমাদের ভাবতে হবে। আর একটি কথা লেখা আছে - 'কয়লা, চিনি, পেট্রল প্রভৃতি ১৮টি ক্ষেত্র বাদে আর সব শিল্পক্ষেত্রেই লাইসেন্স প্রথা তুলে দিয়ে বহু গুরুত্বপূর্ণ শিল্পক্ষেত্রে ব্যক্তি পুঁজি খাটাবার ও মুনাফা করার ঢালাও সুযোগ করে দেওয়া হয়েছে।' সুযোগ করে দেওয়া হয়েছে লাইসেন্সের ক্ষেত্রে। লাইসেন্সের ব্যাপারটি অবাধ করে দেওয়া হয়েছে। ২ নম্বরে বলা হয়েছে, 'এম. আর. টি. পি. আইনটি তুলে দিয়ে একচেটিয়া পুঁজি ও শিল্পপতি গোষ্ঠীগুলিকে শিল্পক্ষেত্রে যথেচ্ছ পুঁজি বিনিয়োগ এবং ইচ্ছামত শিল্প সম্প্রসারণ করার নামে মাঝারি ও ক্ষুদ্র শিল্পকে গ্রাস করার সুযোগ করে দেওয়া হয়েছে'। এতে লাভ কার হচ্ছে? পশ্চিমবাংলার লাভ হচ্ছে। আপনারা সোভিয়েত রাশিয়ার সাহায্য নিয়ে বক্রেশ্বর করছেন, লাভ আপনাদের হচ্ছে না?

আজকে সর্বত্র যদি আমরা দেখি যখেচ্ছ পুঁজি বিনিয়োগ করার ক্ষেত্রে মাঝারী ও ক্ষুদ্র শিল্পকে গ্রাস করার জন্য' বলে যেটা উল্লেখ করা হয়েছে, সেটা ঠিক নয়। দেশে যাতে শিল্পের বাতাবরণ আরও ভালোভাবে প্রতিষ্ঠিত হতে পারে, সঠিকভাবে হতে পারে তারজন্য চেষ্টা করা হচ্ছে। আজকে এন আর আই-এর ইনভেষ্টমেন্টের জন্য, একটা হিসাব আমি দেখবো, এন. আর. আই-এর ক্ষেত্রে আজকে মহারাষ্ট্রে ১৪৫ কোটি টাকা ইনভেষ্টমেন্ট করেছে। সেখানে পশ্চিমবঙ্গ করেছে কত - ৩.৭১ ক্রোড়। এন. আর. আই. উন্নতি করার ব্যাপারে আজকে শিল্পের কো-রিলেটেড উইথ পাওয়ার। বিদ্যুতের সঙ্গে শিল্পের একটা পারস্পরিক যোগাযোগ আছে। আজকে এটাই জানা দরকার যে মহারাষ্ট্র, কেরালা, অন্ধ্রপ্রদেশ এবং তামিলনাডু ছাড়া এইক্ষেত্রে লাভ করতে পারেনি। এবং সেক্ষেত্রে আমাদের রাজ্যের শিল্পের ক্ষেত্রে পরিস্থিতি কি সেটা একটু দেখলেই বুঝতে পারবেন। এক একটা বছর বিদ্যুৎ পর্ষদের শুধু ক্ষতিই হয়ে যাচ্ছে। শিল্পকে সংগঠিত করতে গেলে, শিল্পের উন্নয়ন করতে গেলে বিদ্যুৎকে কেন্দ্র করে করতে হবে, বিদ্যুৎ এবং শিল্পের এদের মধ্যে পারস্পরিক যোগাযোগ আছে। সেখানে আমরা দেখেছি কি রাজ্যের বিদ্যুৎ পর্ষদ লসে রান করছে। ১৯৮৯-৯০ সালের হিসাব যদি দেখা যায় তাহলে দেখবো যে, ৪৫কোটি টাকা গত বছর লস করেছে। সেখানে এ্যাকুমেলেটেড লস ওয়েষ্ট বেঙ্গল স্টেট ইলেকট্রিসিটি বোর্ড লস ৩৩৬ ক্রোড়। ডব্লিউ এস ই বির এইরকম একটা অবস্থা, এবং এইরকম একটা পরিস্থিতিতে দাঁড়িয়ে আপনারা অন্ধ স্ট্যালিন পন্থী চিন্তাধারা নিয়ে দেশের শিল্পকে এগিয়ে নিয়ে যেতে চাইছেন। এইভাবে কি আপনারা শিল্পে বাতাবরণ করতে সক্ষম হবেন? সারা পৃথিবীর বুকে যেখানে ওপেন বাজার শুরু হয়েছে সেখানে আপনারা অন্ধের মত বসে রয়েছেন। যদিও আপনারা আবার শিল্পের উপর নিয়ন্ত্রন রাখবার চেষ্টা করছেন এবং একদিকে বলছেন যে প্রাইভেট সেক্টরে বেশী করে বিনিয়োগ করবো, আবার আমরা দেখছি যে মেয়ো হসপিটালকে প্রাইভেট অথরিটির হাতে তুলে দেবার জন্য বিল আনছেন। আগামীকাল ওই বিল সম্পর্কে আলোচনার সময়ে হাউসে বলবো। আপনারা যে লেনিনপন্থী হয়ে চলতে চেষ্টা করছেন তাতে ভরসা করে আর হবে না। আজকে যেভাবে লেনিনের স্ট্যাচু নিয়ে বিভ্রান্তির সৃষ্টি হচ্ছে, যেভাবে এই লেনিনের মূর্তির ক্ষতি হচ্ছে তাতে আর বেশী ভরসা করা হবে না। আজকে লেনিনের নেতৃত্ব দেশগুলিতে অন্য পথে চলেছে। সেই কারণে আমি চ্যালেঞ্জ নিয়ে বলতে পারি যে ওপেন মার্কেটের জন্য সমস্ত সমাজতান্ত্রিক দেশগুলি কিভাবে এগিয়ে আসবে তার চেষ্টা করছে। আপনারা সেখানে ভ্রান্ত ধ্যানধারণায় বিশ্বাসী হয়ে ওপেন শিল্পকে গ্রহণ করতে পারছেন না। যদিও এই ওপেন শিল্পনীতি আমাদের ভারতবর্ষে দীর্ঘদিন বাদে হলেও এটা যে শেষ পর্যন্ত গ্রহণ করার মধ্যে দিয়ে শিল্পে বাতাবরণ করতে সক্ষম হয়েছেন। সেক্ষেত্রে আপনারা এই ওপেন শিল্পনীতিকে মানুষের কাছে নিয়ে এসে, দেশে শিল্প বাতাবরণ করার সম্ভাবনার যে সুযোগ ছিল সেই সুযোগটাকে আপনারা কাজে লাগাতে পারেন নি। আমাদের মুখ্যমন্ত্রি বিদেশে গেছেন এবং বিদেশে যাবার আগে হাউসে ঘোষণা করেছেন যে এন আর আই আনবেন, গত ১৪ বছরে তো মুখ্যমন্ত্রী ১৮ বার বিদেশে গিয়ে একটিও এন আর আই আনতে পারলেন না, এবারে কেন্দ্রীয় সরকারের অযুহাত নিয়ে শুধুমাত্র সুইডেন সফরের মধ্যেই তাঁর সফর সীমাবদ্ধ না রেখে যাতে এন আর আই এর ইনভেস্টমেন্ট করতে পারেন সেই দিকটা যদি একটু দেখেন তাহলে শিল্পের ক্ষেত্রে উন্নতি হবে। এবং উনি ফিরে এসে যখনই সত্যিকারের এন আর আইএর কথা ঘোষণা করবেন এবং আপনারাও টেবিল চাপড়ে তাঁকে অভিনন্দন জানাবেন। কিন্তু তখন আপনাদের আর সামাল দেবার সুযোগ থাকবে না। সেইদিক থেকে ইয়েলৎসিন দল এই সমস্যার মোকাবিলার ক্ষেত্রে সোভিয়েত রাশিয়াতে এক নতুন পদক্ষেপ নিয়েছে। সুতরাং আপনারা শিল্প বাড়ানোর ক্ষেত্রে কেবল একচেটিয়া পুঁজিপতিদের আমন্ত্রণ না জানিয়ে বিদেশী পুঁজিও এখানে আনার এক নতুন পদক্ষেপ গ্রহণ করুন। আজকে আই এম এফের বা ওয়ার্ল্ড ব্যাঙ্কের লোন নিয়ে আপনারা সমালোচনা করছেন। কিন্তু এই আন্তর্জাতিক অর্থ ভাণ্ডারের দ্বারাই আমাদের দেশের বহু কর্মসূচী রূপায়িত হতে পেরেছে। আজকে পৃথিবীর সর্বত্র

দেশগুলি ওপেন মার্কেট চালু করার জন্য ব্যস্ত হয়ে পড়েছেন সেখানে আপনারা এর সমালোচনা করছেন। আজকে আপনারা সমালোচনা করছেন কিন্তু এই সমালোচনাই একদিন বুমেরাং হয়ে দাঁড়াবে, এবং এর থেকে মুক্ত হতে পারবেন কিনা সন্দেহ। সুতরাং আজকে যে সুযোগ এসেছে সেই সুযোগ আপনারা গ্রহণ করার চেষ্টা করুন। আজকে যে প্রস্তাব নিয়ে এসেছেন সেই প্রস্তাবকে আপনারা বাস্তবায়িত করতে ব্যর্থ হয়েছেন এবং আপনারা অন্ধ স্ট্যালিন পন্থীর মধ্যে দাঁড়িয়ে থেকে সারা পৃথিবীর বুক থেকে যেখানে কমিউনিজম উঠে যাচ্ছে, সেখানে আপনারা আমরা আছি, আমরা কমিউনিস্ট, আমরা ওসব মানিনা এইরকম মোহাচ্ছন্নের কোন কারণ নেই এবং সেই কারণে এই প্রস্তাবকে সমর্থন করতে পারছি না।

**শ্রী ক্ষিতি গোস্বামী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে শ্রী মানবেন্দ্র মুখার্জী এবং দেবপ্রসাদ সরকার যে প্রস্তাব নিয়ে এখানে এসেছেন সেই প্রস্তাবকে সমর্থন করে বক্তব্য রাখতে গিয়ে কয়েকটি কথা বলতে চাই। এখানে এই প্রস্তাবের বিরোধিতা করে কংগ্রেস পক্ষ থেকে মাননীয় সদস্য সৌগত রায় এবং তারপরে সুব্রতবাবুর বক্তৃতা শুনলাম।

[4.05 to 4.15 p.m.]

আমার মনে হল যে তারা নিজেরাও কনফিউসড এবং কনফিউশনটা কংগ্রেসি মহলেও আছে। বাইরে এরা তার বিভিন্নভাবে প্রতিফলন ঘটাচ্ছে এটা আমরা দেখতে পাচ্ছি। কয়েকদিন আগে সুব্রতবাবু এক সভায় যে ভাবে বক্তব্য রেখে এলেন এতে তার মনোভাব দেখে মনে হয়েছে, তিনি সমস্ত ব্যাপারে এখনও পরিষ্কার পরিচ্ছন্ন জায়গায় পৌছতে পারেননি। যাই হোক, আমাদের এই প্রস্তাবের বিরোধিতা করতে গিয়ে ওরা হঠাৎ করে নেহেরুর কথা বললেন এবং বলতে চেষ্টা করলেন যে আমরা নেহেরুর ভক্ত ছিলাম। এক সময় নেহেরুর সমালোচনা করেছি এখন নেহেরুর প্রতি ভক্তি উপচে পড়ছে। কিন্তু বিষয়টাকে ঠিকভাবে না বোঝার জন্য তারা এই কথা বলেছেন। নেহেরু ভক্তি ব্যাপারটা বামপন্থীদের মধ্যে কোনদিন ছিল না এবং আজও নেই। আমরা যে কথাটা বলতে চেষ্টা করছি সেটা হচ্ছে এই সদস্য স্বাধীন দেশে অর্থনীতি গড়ে তোলার ক্ষেত্রে নেহেরু যে পদক্ষেপ গ্রহণ করেছিলেন, সেই পদক্ষেপের মধ্যে, চিন্তা ধারার মধ্যে দেশ আছে, এবং দেশটাকে তিনি কিভাবে গড়তে চেয়েছিলেন - আমাদের মধ্যে ধনতান্ত্রিক ব্যবস্থার বুনিয়াদ গড়তে চেষ্টা করেছিলেন। ধনবাদী ব্যবস্থার বুনিয়াদ গড়তে চেষ্টা করেছিলেন এবং সেটা গড়তে গিয়ে মিশ্র অর্থনীতির সাহায্য গ্রহণ করেছিলেন এবং এই মিশ্র অর্থনীতির মধ্যে দিয়ে সমাজতন্ত্রের নাম করে দেশে ধনবাদী বুনিয়াদটা গড়েছিলেন। তাই আমরা তখন নেহেরু নীতির সমালোচনা করেছি এবং আজও নেহেরুর নীতিকে সমর্থন করার জায়গা নেই। কিন্তু কংগ্রেস সেই নেহেরু পলিসি থেকে সরে আসার ফলে দেশকে সাময়িক ক্ষতির সামনে দাঁড় করিয়ে দিয়েছে। আমাদের প্রশ্ন সেখানটায়, শ্রীমতী ইন্দিরা গান্ধী যে নীতি নিয়েছিলেন বারবার বলতেন নেহেরুর স্বপ্নকে তারা বাস্তবে রূপায়িত করবেন। নেহেরুর স্বপ্ন বলতে আমাদের সামনে যে ব্যাপারটা ছিল সেটাকে যদি আমরা এ্যানালিসিস করি তাহলে ব্যাখ্যাটা আসে সেটা হচ্ছে এই দেশীয় শিল্পগুলিকে রক্ষা করতে হবে। এবং বৈদেশিক বাণিজ্য নিশ্চিত করতে হবে। কিন্তু দেশীয় শিল্প বাণিজ্যকে জলাঞ্জলী দিয়ে নয়। এই জিনিষটা আমরা লক্ষ্য করেছিলাম নেহেরুর নীতির মধ্যে, এই সদর্থক ছিল। কিন্তু আমরা দেখলাম রাজীব গান্ধীর মৃত্যুর পরে আজকে যে নূতন সরকার এসেছে তারা যে নীতি গ্রহণ করেছেন সেই নীতির ক্ষেত্রে আজকে সব ব্যাপারটা জলাঞ্জলী দিয়ে বিদেশী পুঁজিকে আমাদের দেশে ঢালাওভাবে বিনিয়োগ করতে দেওয়া হচ্ছে। ওরা বলছে এতে উন্নয়ন হবে। আমি জানি কলকারখানা হবে, মডার্ণ ইণ্ডাষ্ট্রি হবে, এটা আমরা দেখতে পাব। এবং এটাও বলা আছে ভারতবর্ষে গ্রস ন্যাশানাল ইনকাম সেটাও বেড়েছে, এটা দেখান হবে। এবং আমি যেটা বলতে চাইছি কংগ্রেসিরা এটা মানবেন এবং তারা নিশ্চয়ই এটা ভাববেন যে দেশে আমাদের প্রায় ৮০ কোটির উপর লোক বলা হয়, যেখানে প্রায় ৮৫ কোটি মানুষ এই দেশে

বসবাস করেন। আমরা যদি সুইজারল্যাণ্ডকে, গ্রেট ব্রিটেনকে দেখি, আমাদের দেশের শিল্পনীতিকে নির্দ্ধারণ করি অর্থাৎ মূলধন কেন্দ্রিক শিল্পই আমাদের নীতি হবে সেই ধরনের শিল্পই আমরা স্থাপন করব। দেশের জনসাধারণের কি হবে, আন এমপ্লয়মেন্টের কি হবে, শ্রম নিবিড় শিল্প গড়ব কি গড়ব না, আমাদের দেশের ক্ষেত্রে এটা গ্রহণ করা সম্ভব হবে কি হবে না এই জিনিষগুলি নেহেরুর ক্ষেত্রে ভাবার যে জায়গাগুলি দেখতে পেয়েছি, সেখানে আজকে ওরা ভাবছেন না ওরা বলছেন কালকে কি হবে, কালকে কি খাব এই জায়গাটায় এসেছে। কিন্তু আমরা এখনও সমালোচনা জায়গায় এসে বলতে চাইছি যে, এই যে কালকে খাবার নেই অবস্থাটা সৃষ্টি হল - এটা কাদের নীতির ফল। পরিকল্পনার ফলে এটাকে নিয়ন্ত্রন করেছিলেন। এতদিন ধরে যে শিল্পনীতি সেই অর্থনীতি তারা অষ্টম পঞ্চবার্ষিকী পরিকল্পনার মধ্যে দিয়ে লালন পালন করলেন। সেটাকে এমন একটা জায়গায় দেশকে আন্দোলনে দাঁড় করিয়ে দিল তার ফলে কালকে কি খাব, কাল কিভাবে চলবে এই জায়গাটাও অবশিষ্ট নেই। এবং এমন কি আমাদের যে ঋণের সুদ সেই সুদও আমরা নাকি বাকি রাখিনা। আমাদের খুব সুনাম আছে। সুদ শোধ করবার জন্য আই. এম. এফ.-এর কাছ থেকে টাকা ধার করে আনতে হয়। সেই বিদেশী ঋণ নিয়ে এসে বিদেশী সুদ শোধ করতে হবে। এই জায়গায় এসে ভারতীয় অর্থনীতিকে দাঁড় করানো হচ্ছে। সোনা যে কোন গৃহস্থ মানুষ জানেন। অতীশবাবু খুব বড় গৃহস্থ, উনি জমিদার ঘরের লোক, আজকে তাঁর ঘর থেকে যদি সোনা বের করে দিতে হয় তাহলে তাঁর পারিবারিক দৈন্যদশা যে অবস্থা সেটা মানুষের কাছে ঢেকে রেখে দেওয়া যাবে না। এবং এই সোনা বেরিয়ে গেলে পরিবারের অর্থনীতি বুনিয়াদটা কোন জায়গায় গেলে ক্ষতিগ্রস্থ হয় তা তারা নিশ্চয়ই বুঝবেন। ভারতবর্ষের ক্ষেত্রে টন টন সোনা বিদেশে পাঠিয়ে দেওয়া হল। এই সোনা যখন বিদেশে পাঠিয়ে দেওয়া হচ্ছে তখন বারবার বলা হচ্ছে আমাদের দেশের সোনা তোমরা পাঠাচ্ছ কেন, ওরা বলছেন যে অবস্থা এমন জায়গায় দাঁড়িয়েছে যে সোনা পাঠাতে হচ্ছে। আজকে অর্থনীতিকে রক্ষা করতে হবে, আমরা বলেছি এইভাবে সমস্ত দেশকে দেউলিয়া করে দিয়ে যে অর্থনীতি তারা তৈরী করতে চাইছেন এবং সেই অর্থনীতি তৈরীর মধ্যে বিদেশের হস্তক্ষেপ যেভাবে আমরা দেখতে পাচ্ছি, বিদেশের বিনিয়োগকে যে ভাবে দেখতে পাচ্ছি তাতে এটা মনে হচ্ছে আমাদের দেশে অভাব, অনটন, দুঃখ দারিদ্রের সুযোগ নিয়ে একটা গলায় ফাঁস পরিয়ে দেওয়া হচ্ছে। সুন্দর করে ফাঁস পরিয়ে দেওয়া হচ্ছে। এখন সেই ফাঁস শক্ত মোটা দড়ি হতে পারে। বা সিল্কের হতে পারে কিন্তু এটা একটা ফাঁস। তাই আই. এম. এফ-র ঋণটাকেও সেই রকম ফাঁস বলে মনে করছে। একটা সরকার চালাতে গেলে ঋণতো নিতেই হয়। আমরা এটা আপত্তি করিনা যে বিভিন্ন জায়গায় তেমন এমারজেন্সী দেখা দিলে আমাদের প্রয়োজন মেটাবার জন্য কখনো কখনো ধার নিতে হতে পারে। কিন্তু আমি বলতে চাচ্ছিলাম, আই. এম. এফ-র যে শর্ত আছে বা যে শর্তে ধার দেয় এবং আমাদের অভিজ্ঞতাও আছে, বিদেশেও বিভিন্ন জায়গায় দেখেছি যে, যেখানে আই. এম. এফ. ধার দিয়েছে সেখানে তাদের এমন শর্ত আছে বা শর্ত করে ধার দিয়েছে যে, সেই দেশের সার্বভৌমত্ব, তাদের দেশের যে নিজস্ব শিল্পনীতি, অর্থনীতি তাতে তাদের সম্পূর্ণভাবে গ্রাস করেছে। একেবারে যেমন ফাঁস দিয়ে হত্যা করা হয় সেইভাবে তাদের সেই জায়গায় নিয়ে গেছে। আজকে আমাদের দেশেও অনেক উদাহরণ দেওয়া যায়। লাতিন আমেরিকার অনেক দেশ আছে সেই সব দেশ আজকে আই. এম. এফ.-এর লোন নিয়ে জেরবার হয়ে গেছে। আফ্রিকান কানট্রিতেও এইরকম অনেক দেশ আছে। তাঁরাও এই লোন নিয়ে জেরবার হয়ে গেছেন। এইসব জিনিষতো আমাদের দেশেও হতে পারে এবং যার জন্য আমরা শঙ্কা বোধ করছি। আমার মনে হয়েছে যে, যে শর্তে ঋণ নেওয়া হবে এবং যে শর্তের বহিঃপ্রকাশ আমরা দেখতে পাচ্ছি বিভিন্ন জায়গাতে - সাবসিডিগুলি তুলে দিতে হবে। সারের ওপর ভরতুকি, অন্যান্য জিনিষের ওপর ভরতুকি সব তুলে দিতে হবে। এতো আপনারাও স্বীকার করেছেন। এরজন্য আপনারাও চিন্তান্বিত। হ্যাঁ, নিশ্চয় তাঁরা ভাবছেন, আমরাও তো বারেবারে বলেছি, তাঁরাও কনফিউজড। এই শিল্পনীতি, এই অর্থনীতি আজকে কোথায় নিয়ে যাচ্ছে?

নেহেরু যে সমাজতান্ত্রিক ধাঁচের স্বপ্ন দেখেছিলেন, যার মধ্যে দিয়ে ভারতবর্ষের বিকাশ হবে বলে মনে করেছিলেন। গান্ধীজী ভারতবর্ষের তৃণমূলে উন্নয়নকে পৌঁছে দেবার কথা চিন্তা করেছিলেন। আজকে এই শিল্পনীতি, অর্থনীতি, এবং কিছু কলকারখানার চিমনি দিয়ে ধোঁয়া ওড়ানোর মধ্যে দিয়ে বা কিছু মর্ডানাইজড করে তার মধ্যে দিয়ে শ্রমিক শ্রেণী এবং সাধারণ মানুষের মধ্যে সুফল পৌঁছে দিতে পারা যাবে না। এবারে, যাঁরা সৎ কংগ্রেসী যাঁরা ডেমক্রাটিক কংগ্রেসের ফিলোজপিতে বিশ্বাস করতেন তাঁরাও আজকে চিন্তান্বিত। তাঁরাও আজকে ভাবছেন যে আমরা কোথায় চলেছি? আমাদের এই রাজনৈতিক দলের মধ্যে আমরা দেখেছি যে, আন্তর্জাতিক পুঁজি বিভিন্ন জায়গায়, বিভিন্ন ক্ষেত্রে তাঁরা তো এজেন্ট নিয়োগ করেন তো, আজকে যাঁরা সৎ পরামর্শ দেবার নাম করে পাশে এসে দাঁড়িয়েছেন তাঁরা আন্তর্জাতিক বাজারে আই. এম. এফ., ডবলু. বি.-য়ের এজেন্ট হিসাবে আমাদের দলের মধ্যে কাজ করছেন কি করছেন না - এই সম্পর্কে কিন্তু কংগ্রেসী মহলেও সন্দেহ দেখা দিয়েছে। দেশপ্রেমী কংগ্রেসীরা এখনো বেঁচে আছেন। সুতরাং আমরা সেখানে দাঁড়িয়ে দাবী করছি, সেখানে দাঁড়িয়ে এ্যাপিল করছি যে আপনারা একবার ভেবে দেখুন। এই জিনিষটাকে আমরা এইভাবে হতে দিতে পারি না। শিল্পায়নের নাম করে এইভাবে বিদেশী বিনিয়োগ যদি আখছাড় হতে থাকে তাহলে পরে আমাদের দেশে যে কলকারখানা বন্ধ হয়ে গেছে এবং নতুন, নতুন কলকারখানা এমনভাবে স্থাপন করছে যেখানে মানুষের কাজ হবে। হলদিয়াতে কম লোকের কাজ হবে। আপনারা আমাদের যে কথা চোখে আঙুল দিয়ে তুলে ধরবার চেষ্টা করছেন। তারপর বলছেন আপনারা বুল করছেন। হলদিয়াতে যে ইন্ড্রাষ্ট্রি করবেন তাতে অতো লোকের কাজ হবে না। কিন্তু পশ্চিমবাংলায় বহু বেকার রয়েছে এই স্টাটিসস্টিক্সটাও এর পাশাপাশি তুলে ধরেছেন। অথচ এই কথাও আপনারা বলছেন না যে, এই ধরণের শিল্পগুলি গড়লে আমাদের দেশের উন্নতি হবে। কিন্তু আমি এই কথা বলতে চাই যে, এটা আপনারা বুঝেছেন যে, আপনারা বিভিন্ন সময়ে আপনাদের বক্তব্যগুলি ভেবে দেখুন যে এর মধ্যে দিয়ে আমাদের দেশে তীব্র বেকার সমস্যা যে দেখা দিয়েছে সেটারও সমাধান হচ্ছে না। আমাদের দেশ কৃষিনির্ভর এবং এখনো পর্যন্ত আমরা শিল্পে অনেক পেছিয়ে আছি। ঠিকই - আমাদের দেশে আমরা জানি যে, বিদেশ থেকে যে সমস্ত ক্যাপিটাল গুডস আমদানি করে আমাদের দেশে ভারীশিল্প তৈরী করা হয়েছে। আমাদের সৌগতবাবু বলেছেন যে ভারীশিল্প তৈরী করার ক্ষেত্রে আমরা যথেষ্টভাবে এগিয়েছি এবং এখানে টেকনিসিয়ান তৈরী হচ্ছে, বিজ্ঞানী তৈরী হয়েছে এবং এইসব তৈরী করার ক্ষেত্রে আমাদের তৃতীয় স্থান হয়েছে। ভারীশিল্প আমরা যেটুকু তৈরী করেছিলাম সেই শিল্প তৈরী করবার ক্ষেত্রে পঞ্চবার্ষিকী পরিকল্পনার মাধ্যমেই করা হয়েছে এবং এইগুলি বেশীরভাগই পাবলিক সেক্টারকে দিয়ে হয়েছে। আর আজকে আপনারা যে নীতি গ্রহণ করেছেন তাতে পাবলিক সেক্টরকে বেচে দিচ্ছেন। প্রাইভেট সেক্টরের কাছে বেচে দিচ্ছেন এবং বলছেন যে পাবলিক সেক্টর লাভ করতে পারে না। প্রাইভেট সেক্টরের কাছে বেচে দিলে একটা লাভজনক জায়গায় দাঁড় করাতে পারবো। কিন্তু আমরা এটা বুঝতে পারছি না যে, প্রাইভেট সেক্টার যা আছে তাঁরা লাভ করে যেমন একদিকে আবার অন্যদিকে প্রাইভেট সেক্টারের স্টাটিসটিক্স খতিয়ে দেখুন - তারা একদিকে ব্যাঙ্ক থেকে ওভারড্রাফট নেয়, এক একটা ইণ্ডাস্ট্রিকে তারা ডোবায়, কোম্পানীকে ডোবায়। একদিকে ক্যাপিটাল সিফট করে নিয়ে চলে যায়। এক ইণ্ডাস্ট্রি থেকে আর এক ইণ্ডাস্ট্রিতে চুরি হয়ে চলে যায়। প্রাইভেট সেক্টার ট্যাক্স ফাঁকি দেয়, দেশের আইনকে ফাঁকি দেয়, ফাঁকি দিয়ে তারা চৌর্যবৃত্তির মধ্যে দিয়ে এক একটা কণসার্ণকে ডুবিয়ে দিয়ে চলে যায়। ইণ্ডাস্ট্রিয়াল ট্রাইবুনাল থেকে আরম্ভ করে সব জায়গায় কিছু কিছু কেসগুলি বিচার হচ্ছে। সাধারণভাবে, পাবলিক সেক্টারের বিষয়টা লক্ষ্য না রেখে প্রাইভেট সেক্টারের বিষয়টাকে জড়িয়ে দিচ্ছেন এবং যার পরিণতি হচ্ছে মারাত্মক। তা ছাড়া এর পরিণতি এমনই হবে যে, এমন অবস্থায় গিয়ে দাঁড়াবে শেষ পর্যন্ত, যিনি পাবলিক সেক্টরে আছেন তিনি প্রাইভেট সেক্টরের গ্রাসে গিয়ে পড়বেন। সেটা নিছক প্রফিট ওরিয়েন্টেড ইণ্ডাস্ট্রির নাম করে যাঁরা কাজ করছেন তাদেরকে ছোট করে দেওয়া হবে এবং এক সময় দেখা যাবে মালিকরা পলায়ন করেছেন।

[4.15 to 4.25 p.m.]

আজকে এই অবস্থার পরিপ্রেক্ষিতে দাঁড়িয়ে আমরা এক ভয়ংকর বিপদের সামনে গেছি, আমাদের সামনে ভয়ঙ্কর একটা বিপদ। আমি আশা করবো বিরোধী পক্ষের যারা এখানে বক্তব্য রেখেছেন তারা এই শিল্পনীতি বিরোধিতা করবেন এবং ভারতবর্ষের মানুষের প্রতি তাদের কর্তব্য পালন করবেন, এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

ডাঃ জয়নাল আবেদিন : মাই ইয়োঙ্গ ফ্রেণ্ড অনারেবেল শ্রী মানবেন্দ্র মুখার্জী অ্যাণ্ড ওয়ান বিহাইণ্ড মিঃ শ্রী দেবপ্রসাদ সরকার আজকে যে প্রস্তাব এখানে এনেছেন সেই সম্পর্কে আমি ওদের সরাসরি দুটো প্রশ্ন রাখতে চাই। আপনারা কি সম্প্রতি সোভিয়েত রশিয়া এবং চীনের সংবাদ কিছু রাখেন? একথা কি আপনারা জানেন, because of the collapse of Soviet socialism, because of death of communsim in Soviet Russia, because of the death of comminism in entire eastern Europe, because of Mr. Manab Mukherjee. আজকে ভারতে ৮৫ কোটি মানুষ, সেই জায়গায় চীনের জনসংখ্যা অনেক বেশী, তারা আজকে দরজা খুলে ডাকছে, ইউ কাম ইউ কাম। Do you know the foreign debt of China? আমি জানি না, আজকে এটা আলোচনা হবে, কালকের কাগজে একটা খবর বেরিয়েছে, আপনারা দেখেছেন কিনা জানি না, সেখানে বেরিয়েছে At the moment the foreign debt of China is to the extent of 46 billion dollar. Forty Six billion dollar, not million but billion. They have opened red light. আজকে আমরা এখানে রেল লাইন দিচ্ছি না, কিন্তু চীনে কি হয়েছে জানেন, Privatisation of the railways in China. এটা নিজস্ব ইমপালস্ থেকে হয়েছে। আজকে কেন্দ্রীয় সরকার যে শিল্পনীতি ঘোষনা করেছেন I beg leave to propose to you. আজকে ওয়েষ্ট বেঙ্গলে যে সোসিও ইকনমিক কণ্ডিশান, আজকে The new industrial policy by the Government of India is tailor-made for West Bengal. কেন আপনারা আসছেন না, All the doors and windows are open. The whole world has been invited to come here. তাছাড়া অন্য কোন পথ নেই। আপনাদের ১৪ বছরের রাজত্বে এখানে আণ্ডার ইন ভয়েস করতে বিদেশী টাকা নিয়ে আসতে জ্যোতিবাবু গেছেন। সি. কে. বিড়লা আজকে বক্রেশ্বরের ব্যাপারে এগিয়ে আসতে চাইছে, আজকে আপনারা সোভিয়েতকে বক্রেশ্বরের ব্যাপার থেকে ছেড়ে দিচ্ছেন। আজকে জ্যোতিবাবুর মত মানুষকে বলতে হচ্ছে বক্রেশ্বরের ব্যাপারে সাহায্য নেওয়া বিপদজ্জনক। এটা কি সত্যি যে কেন্দ্রীয় সরকারক ওরা অনুরোধ করেছে যে সোভিয়েতকে দিয়ে আর কিছু হবে না, সোভিয়েতের কাছে যাওয়া বিপজ্জনক? হোয়ার ফর্ম ইট উইল কাম? সি. কে. বিড়লা আজকে এগিয়ে আসছে। We are not archipelagoes. আজকে আমরা ফালতা এক্সপোর্ট প্রসেসিং জোন করেছি, তাতে আমরা ১৫ কোটি টাকা পাচ্ছি, ১৫০০ কোটি টাকা পাচ্ছি না। এর্নাকুলামে তারা এক্সপোর্ট প্রসেসিং জোন করে ৪০০ কোটি থেকে ১৫০০ কোটি টাকা পাচ্ছে। আজকে ইণ্ডিয়ার ব্যালেন্স অফ পেমেন্ট, ২০ বিলিয়ান ইন ১৯৮২, আর ৬০ বিলিয়ান ইন ১৯৮৯। হাউ ডু ইউ ডু ইট? আজকে কি অবস্থা হয়েছে? দিজ আর বিয়ণ্ড আওয়ার কন্ট্রোল। আজকে আমরা জানতাম না, একমাত্র গালপ ওয়ারের জন্য We have to pay a penalty for it. Who will be penalised for it? আজকে যে শিল্পনীতি কেন্দ্র ঘোষণা করেছেন, It is a boon to West Bengal. আজকে আপনারা এখানে ১৪ বছর ধরে রাজত্ব করছেন, এখানে অবস্থাটা কি? What was the unemployment here? not more than 2 millión?

আজাকে কি অবস্থা হয়েছে ডিউরিং ইওর রেজিম? ইউ হ্যাভ গন বাই লিপস এ্যানড বাউনডস ৫মিলিয়ন- একি কথা! হাউ ডু ইউ প্রোভাইড দেম? ইওর এগ্রিকালচার ক্যান নট হোলড দি পিপল। ইউ ক্যান নট অফার এমপ্লয়মেন্ট। উইল ইউ কিল দেম? আপনারা যেটা আরম্ভ করেছেন কন্টাইভে-ইউ উইল সুট পিপল। আজাকে পুলিশ টু কিল পিপল হাউ উইল দে প্রোভাইড? আর একটা কনট্রাডিকশন আপনাদের- আপনাদের প্রস্তাবে মানববাবু আপনি বলেছেন-সার ও চিনির ওপর ভরতুকি তুলে দেওয়া হচ্ছে। আমাদেরও যথেষ্ট ভাবতে হয়েছে এই বিষয়ে । কিন্তু আপনি নিজে বলুন-একদিকে ইউ উইল ডিমানড গিভ আস মানি - আপনারা তো ২০০ কোটি টাকা আরো চেয়েছেন। মন্ত্রী মহাশয় ৮৬০ কোটি টাকা চেয়েছিলেন, ৬৪০ কোটি টাকা দিয়েছেন। আজাকে এই যে টাকার দাবী, এটা আসবে কোথা থেকে আনলেস ইউ হ্যাভ মেড ট্যাকসেসন? আজাকে ট্যাকসেসন হবে না, ফরেন ইনভেষ্টমেন্ট হবে না, তাহলে হাউ দি ক্যাপিটাল উইল বি জেনারেটেড? এখানে দুটি জিনিস আপনারা গুলিয়ে ফেলেছেন ১৪ বছরে, যার জন্য ওয়েষ্ট বেঙ্গল হ্যাজ বিকাম ইনফার্টাইল ফর এনি ইনভেষ্টমেন্ট। কি করে গুলিয়ে ফেলেছেন? গ্রোথ এ্যানড ডেভেলপমেন্ট আপনারা কনফিউজড করে ফেলেছেন। ইউ ক্যাননট ইকোয়েট ডেভেলপমেন্ট উইথ গ্রোথ। এটা হতে পারে না। আমাদের যদি জি.ডি.পি. বাড়ে তাহলে বুঝব গ্রোথ হচ্ছে। ২২ কিলোমিটার রাস্তা আজকে করেছেন ইন ইওর ১৪ ইয়ারস আর আপনাদের বহু নিন্দিত সিদ্ধার্থ রায়ের সরকার ৫ বছরে ২২০০ কিলোমিটার রাস্তা করেছিল। অনারেবল মিনিষ্টার মতীশ রায় এখানে বসে আছেন-কি করেছেন আপনারা? ওয়েষ্ট বেংগল হ্যাজ বিকাম ব্যাংক্রাপ্ট। আজাকে একবার দৌড়তে হচ্ছে জাষ্ট টু ইনভাইট এন. আর. আই. এক পয়সাও এসেছে এন. আর. আই. থেকে? Even a single ferthing has not come during the last 18 trips of shri Jyoti Basu in 14 years to the European countries, America and Lus Vagus. কেন এরা আসে না? বিকস ইউ হ্যাভ লষ্ট ইওর ক্রেডিবিলিটি । এই ক্রেডিবিলিটি বিলড আপের জন্যই নিউ ইনডাষ্ট্রিয়াল পলিসি - আর এই নিউ ইনডাষ্ট্রিয়াল পলিসির ফিচার সুব্রতবাবু বলেছেন, সুদীপবাবুও বলেছেন। তার উপর আমাদের এখানে যে এ্যাডভানটেজ আছে, ২২ মনোপলি হাউসেস প্লাস ওয়ান মনোপলি হাউস – আপনাদের দলের একজন হয়ত এখন মনোপলি হাউসের দলে যাবে এম.আর.টি.পি.তে, সেই জন্যই বোধ হয় ব্যথা লেগেছে। একজন বোধ হয় হয়ে উঠেছে - আমি নাম বলব না, নাম বলি না, মাননীয় অধ্যক্ষ মহোদয়, একজন বোধ হয় হয়ে উঠেছে - অল ১৭ মনোপলি হাউসেস আর হিয়ার। এই ১৭ টি হাউসেস, যাদের টাকা আছে, ইউ গিভ দেম ফেসিলিটি, আজাকে তারা তো আসবে। আপনাদের নেই কেন ? ১৮০ হাজার কোটি টাকা আমাদের পাবলিক সেকটর ইনভেষ্টমেন্ট - আজাকে এইটথ প্ল্যান আমরা ডিক্লেয়ার করতে পারছি না - হোয়ার ফ্রম দি মানি উইল কাম? আজাকে ৬টি পাবলিক আনডারটেকিং — সেন্ট্রাল আণ্ডারটেকিং-এর ৫০ পারসেন্ট সেয়ার যদি দিয়ে দিই তাহলে উই ক্যান ফাইন্যান্স দি হোল এইটথ প্ল্যান। এই পোটেনসিয়াল ইনডিয়ায় আছে কেন - বিফোর ইউ হ্যাণ্ডল দিস, ভি.পি.সিং এ্যাণ্ড কোম্পানী এ্যাণ্ড আদারস-এরা এসে আমাদের ইকনমিটাকে বরবাদ যদি না করে দিত - বিকস অব দি ব্যাড ম্যানিপুলেশন, যদি ব্ল্যাক মেইল না করতো, সেকেণ্ড সোসালিষ্ট, মার্কসিস্ট এ্যাণ্ড লেনিনিষ্ট - এরা ব্ল্যাক মেইল করে আমাদের ইকনমিটাকে এইখানে নিয়ে গেছে ১৫ বছরের শাসনে। আমাদের ভারতবর্ষের ক্রেডিট ওয়ার্দিনেস এত হাই ছিল, সেটাকে আজাকে এরা লো করে দিয়েছে। Because of the intervention of the new Ministry, we have been able to bring all our foreign application. এখনো আমরা তেমন ফল্ট করিনি, আওয়ার ক্রেডিট ওয়ার্দিনেস ইজ হাইয়েষ্ট ইন দি ওয়ার্লড। আজাকে চীন আমাদের সঙ্গে কমপিট করছে, সোভিয়েত্ কমপিট করেছে, কোন জায়গা পাচ্ছে না। আজাকে ভারতবর্ষ দাঁড়িয়ে আছে - ভারতবর্ষ যাবে কোন পথে? আপনারা বলছেন যেটা ডিমাণ্ড ছিল এ্যাট দ্যাট টাইম

- উই ক্যান্ট চেঞ্জ দি নেম অফ ফাদার এ্যাণ্ড গ্রাণ্ডফাদার - তখন বেটার প্রয়োজন ছিল - সোভিয়েত দেখে এসে রবীন্দ্রনাথ বিস্মিত হয়েছিলেন, জওহরলাল নেহেরু বিস্মিত হয়েছিলেন আজকে কন্ট্রাডিকশন করছেন কেন? একদিকে দাবী করবেন ভরতুকি দিক - কারা ব্যবহার করবে স্যার? What is the consumption here? What is the consumption at Punjab? What is the consumption at Haryana? সেই জন্য বলে দিয়েছে আমাদের এই সরকারের অসুবিধা সত্ত্বেও আমরা ইনটিগ্রেটেড ট্রাইবুনাল ডেভলপমেন্টের টাকা কম করিনি। ২ টাকা কেজি চাল দেব গরীবদের, এই কথা তো আমরা বলিনি। আমরা নিষেধ করিনি ইউ উইথড্র দি প্রিভিলেজ। দিস গভর্নমেন্ট ইজ কমিটেড টু ড্রাইভ আউট প্রভার্টি - এটাই মূল কথা। কিন্তু আপনাদের মাননীয় অসীমবাবুর কাছে এই প্রশ্নের জবাব চাই - আপনাদের পলিসির ফলে আমাদের যে ইকনমি আছে - আপনাদের এই ইকনমিতে সো মাচ আনএ্যাপয়েন্টমেন্ট, সো মাচ প্রভার্টি - এটা কেন, আপনি আমাকে বলুন - আজকে ২৮ কোটি মানুষ বিলো প্রভার্টি লাইন ইন দি হোল অব ইণ্ডিয়া - আপনার ওয়েষ্ট বেঙ্গলের চরিত্র আলাদা নয় আজকে How do you present a Zero Deficit Budget? What is the impulse them for the growth there? এই কথাটা আমাকে বুঝিয়ে বলবেন।

[4.25 to 4.35 p.m.]

কারণ, You have not covered the unemployment এবং You have not provided the higher development. এখানে পাবলিক সেক্টরে - মানববাবুর যদি এ সম্বন্ধে কিছু পরিচয় থাকে তাহলে জানবেন, এখানে জয়নাল আবেদিন পাবলিক সেক্টরের মিনিষ্টার হলে যে আণ্ডারটেকিং লাভ করে - দুর্গাপুর প্রজেক্ট, স্যাকসবি ফারমার ইত্যাদি - সেখানে আপনাদের হাতে গেলে তার লোকসান হয়। ১৪ বছরে সেই ৫ কোটি টাকা লাভ উড়ে গিয়ে যেখানে ৫শো কোটি টাকা ইনভেষ্টমেন্ট সেখানে ২৫ কোটি টাকা লোকসান হয়। এটা কি করে হয় সে কৈফিয়ত আপনাদের নিশ্চয়ই দিতে হবে। আজকে আপনাদের বুক জ্বলছে। গোটা পৃথিবীতে এবং আমাদের এখানে যা হচ্ছে তা দেখে আপনাদের বুক জ্বলছে। আপনারা বলেন আমাদের এখানে কয়লা নাকি খারাপ। এখানেই সি. ই. এস. সি. আছে, তাদের ৮০ পার্সেন্ট ইউটিলাইজেসান - প্ল্যান্ট লোড ফ্যাক্টর যেটাকে বলে - জেনারেশান আর একই জায়গায় ঐ দুর্গাপুর, ব্যাণ্ডেলে - ডব্লু. বি. এস. ই. বি.-র যেগুলি সেগুলিতে ৩০ পারসেন্ট জেনারেশান, নেভার মোর দ্যান ৪০পারসেন্ট। কেন এ জিনিষ হচ্ছে? এখানে কি আমরা সুযোগটা নেব না? আমরা কি দরজা জানলা সব বন্ধ করে রেখে দেব? চীনে আমরা দেখেছি, নট অনলি পাওয়ার, রেলওয়ে লাইন পর্যন্ত প্রাইভেটাইজেশান করে দিচ্ছে। ১৪৫ মিটার সাংহাই রেলওয়ে লাইন - এই ১৪৫ মিটার জেনারেটিং ওয়েল। আমরা এখানে কিন্তু তা বলি নি - ফোর ইনডাষ্ট্রিসের কথা বলি নি, আমরা রেলওয়ে লাইনের কথা বলি নি। কিন্তু যেখানে ইনভেষ্টমেন্টের সুযোগ আছে সেখানে তো করতে হবে। যে আর্কিপিলেগো আছে আমাদের সুন্দরবনে - সুন্দরবনের সদস্য শ্রী প্রভাত রঞ্জন মণ্ডল মহাশয় আজকে বিশেষ কোন কারণে এ্যাবসেন্ট আছেন, তিনি তো নিয়ে যেতে পারেন ইনভাইট করে। আমাদের যে ন্যাচারাল বেরিয়ার আছে সেখানে তো করতে পারেন। এখানে কি আপনি এক্সপোর্ট প্রসেসিং জোন করতে পারবেন না? এখানে যে ১৭ টা হাউসেস আছে - মনোপলি হাউসেস তাদের কি এখানে ইনভাইট করতে পারবেন না? This freedom you have got. No check on ceiling. You invest. আপনাদের বলতে হবে যে আমরা ইনফ্রাষ্ট্রাকচারের ফেসিলিটি দিচ্ছি ইউ গিভ এমপ্লয়মেন্ট টু আওয়ার পিপল। আপনার তো ট্যাক্স বসানোর ক্ষমতা আছে। এগ্রিকালচারাল সেক্টরের কথা নিয়ে আপনার সঙ্গে আলোচনা করেছি। আজকে ইনডাষ্ট্রিতে কেন আমাদের বেসিক ইনহেরেন্ট ইনফ্রাষ্ট্রাকচার বোথ এয়ার, রেল, ওয়াটার - এটার সুযোগ কেন আমারা নিতে পারছি না। ইনডাষ্ট্রিতে

তো প্রথম কনডিশান হচ্ছে ট্রান্সপোর্ট। আমাদের ট্রান্সপোর্ট আছে, র-মেটিরিয়াল আছে আমাদের এখানে আর কি স্টেট গভর্ণমেন্ট দিতে পারে সেটা তো আপনারা দেখবেন। আমাদের এখানে '৬৩/৬৪ সালে বাজেট স্পিচে শংকরদাস ব্যানার্জী মহাশয় বলেছেন West Bengal is paying the price for independence of India. It has the responsibity of policing the 13000 miles of border with Bangladesh. আজকে কি অবস্থা আমাদের। স্টেট সেক্টারে অর্থ দিতে পারছেন না। ব্যাঙ্কগুলি ন্যাশানালাইজড করার পর Performance of the banks have to be compared.এটা করে দেখুন। আজকে ইউকো ব্যাঙ্ক এবং আর একটা ব্যাঙ্কের কি অবস্থা হয়ে গেল। আপনি তো বিশেষজ্ঞ অর্থ বিষয়ে। আজকে আপনাদের প্ররোচনায়, আপনাদের পরিচালনায় এখানে এই সেক্টরে - কো অপরেটিভ সেক্টরের কথা সেদিন বলছিলেন। কো-অপরেটিভ ব্যাঙ্কের কি হয়ে গেল। কেন আপনাদের প্রত্যক্ষ কন্ট্রোল থাকা সত্ত্বেও কো-অপরেটিভ ব্যাঙ্কের, বেনফেডের, কনফেডের এতো টাকা চুরি হয়ে গেল? আপনারা যে ভুল করেছে ন তার ফলে এখানে বাড়ছে অনলি প্রভার্টি - দারিদ্র বাড়ছে, মানুষও বাড়ছে। এই দারিদ্র দূর করার ব্যাপারে আর কি পথ আছে আদার দ্যান ইনডাষ্ট্রিয়ালাইজেশান - ল্যাণ্ড আপনি পাচ্ছেন না, You cannot go to the neighbouring countries.এখানে আমাদের উপরে চীনের একটা প্রেসার এখনও আছে আজকে জাপানে মার্শাল প্লানে ডিফেন্স এক্সপেনডিচার নেই ফলে আজকে তারা কোথায় উঠে চলে গেল। জার্মান ইউনিফিকেশন হল, মিলিটারি এক্সপেনডিচার নেই, তারা কোথায় উঠে চলে গেল। কিন্তু আমাদের তো সব সময় এ্যালার্ট থাকতে হচ্ছে Because of the neighbours, hostile neighbours. আমাদের নিজেদের প্রস্তুত থাকতে হচ্ছে against our hostile neighbours.এখন টাকাটা কোথা থেকে আসবে। যাদের আছে তারা দেশের মানুষের টাকা বেআইনীভাবে বিদেশে নিয়ে গিয়ে থাকলে, চুরি করে থাকলে আজকে জ্যোতিবাবু তাদের নিয়ে আসবেন। আবার যারা আসবে - দরজা খুলে দিয়েছে চীন ১১৬ কোটি মানুষের দেশ Any amount come on. No return is necessary. No return is necessary.আপনি জাপানে নিশ্চয়ই গিয়েছেন। আপনি জাপানে গিয়ে থাকলে দেখবেন আমাদের ইণ্ডাষ্ট্রি নেই। ওখানে জাপানে মাহারাজা রেষ্টুরেন্টে গিয়ে দেখবেন সব জাপানী খাবার। আমি জিজ্ঞাসা করেছিলাম, হোয়াট হ্যাজ হ্যাপেণ্ড ? উনারা বললেন, এখানে কণ্ডিশান হচ্ছে অরিজিন অব দি কানট্রি থেকে একজন মাত্র এমপ্লয়মেন্ট পাবে । আর বাকী সব ওখানকার এমপ্লয়মেন্ট দিতে হবে। মানববাবু যে বক্তব্য এখানে রেখেছেন তা পরস্পর বিরোধী। পারফরমেন্সের কথা যদি বলেন, তাহলে বলবো, ভারতবর্ষে আজকে ১.৩ পারসেন্টের বেশী রিটার্ন আসেনি। আজকে ১৮০ হাজার কোটিরও বেশী ইনভেস্ট করে কতকগুলো মরিবাণ্ড শিল্প এবং হোয়াইট এলিফ্যান্ট সৃষ্টি করেছেন। দে আর প্লেয়িং দি রোল অব হোয়াইট এলিফ্যান্টস। আমরা যে ট্যাকস দিই, সেই টাকা দিয়ে পাবলিক সেক্টরকে বাঁচিয়ে রাখা হয়েছে। এই জিনিষ হতে দেবেন আপনারা? ইভিন ইয়োর রেলওয়েজ হ্যাজ বিকাম সিক বাই নাউ। পশ্চিমবঙ্গে আপনাদের ইনহেরেন্ট ইন্ফ্রাষ্ট্রাকচার রয়েছে, সেটা কেন আপনারা ইয়ুজ করবেন না? কেন কিছু ডগমা ধরে বসে থাকবেন? Don't be afraid of the collapse of Moscow. Don't be afraid of the fall of communism. Don't lament for that. Hope for the future. Future belongs to Reagon. Reagon will prosper.আমি আশা করি এই শিল্প নীতিকে আপনারা ওয়েলকাম করবেন, আপনাদের এই আহ্বান জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পীকার :** আপনার যে এ্যামেণ্ডমেন্ট ফাইল করার কথা ছিল, সেটা করছেন কী, এটা একটা টেকনিক্যাল পয়েন্ট, এটা জয়নাল সাহেবের শোনা দরকার, তাঁর মতামতের জন্য।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** আমি আমার এ্যামেণ্ডমেণ্ডগুলো এখানে মুভ করছি, আমার প্রথম এ্যামেণ্ডমেন্ট হলো, Sir I beg to move that in para 2, line2, after the words, "নূতন শিল্প নীতি" দি ওয়ার্ড যে শিল্পনীতির বৈশিষ্টই হচ্ছে :

১) কয়লা, চিনি, পেট্রল প্রভৃতি ১৮টি ক্ষেত্র বাদে আর সব শিল্প ক্ষেত্রেই লাইসেন্স প্রথা তুলে দিয়ে বহু গুরুত্বপূর্ণ শিল্পক্ষেত্রে ব্যক্তিপুঁজি খাটাবার ও মুনাফা করার ঢালাও সুযোগ করে দেওয়া হয়েছে, ২) এম. আর. টি. পি. আইনটি তুলে দিয়ে একচেটিয়া পুঁজির ও শিল্পপতি গোষ্ঠিগুলিকে শিল্পক্ষেত্রে যথেচ্ছ পুঁজি বিনিয়োগ এবং ইচ্ছামত শিল্প সম্প্রসারণ করার নামে মাঝারী ও ক্ষুদ্র শিল্পকে গ্রাস করার সুযোগ করে দেওয়া হচ্ছে, ৩) বিদেশী পুঁজি লগ্নীর উর্দ্ধসীমা পূর্বে যেটা ৪০ শতাংশ ছিল তাকে বৃদ্ধি করে ৫১ শতাংশ করা হয়েছে, ৪) কোন ভারতীয় পুঁজিপতি মালটিন্যাশানাল পুঁজির সঙ্গে হাত মিলিয়ে বিদেশী মুদ্রার ব্যবস্থা করতে পারলে বিদেশ থেকে অবাধে যন্ত্রপাতি ও সাজ সরঞ্জাম আমদানি করার সুযোগ করে দেওয়া এবং ৫) লাভ জনক রাষ্ট্রায়ত্ব শিল্পের মালিকানার ২০ শতাংশ অংশীদারী বেসরকারী মালিকদের কাছে বেচে দিয়ে উক্ত শিল্প ক্ষেত্রে বেসরকারী মালিকদের পুঁজি বিনিয়োগের দরজা খুলে দেওয়া হবে। বি এ্যাডেড। Sir, I also beg to move that in the last para, line 1 and 2, after the words, "দাবী করছি যে" দি ওয়ার্ডস "শিল্প নীতি সহ" বি এ্যাডেড এবং আমার থার্ড এ্যামেণ্ডমেন্ট মুভ করছি।

[4.35 to 4.45 p.m.]

Sir, I beg to move that in last para line 2 before the word, "বিপজ্জনক"-এর পরিবর্তে "সামগ্রিক" দি ওয়ার্ড বি এ্যাডেড।

**শ্রী মানবেন্দ্র মুখার্জী :** স্যার, আমি এটা গ্রহণ করছি।

**ডাঃ জয়নাল আবেদিন :** স্যার, ঝাঁকের কৈ ঝাঁকে ফিরতে চাইছে। ওঁদের একই ঝাঁক। ওঁরা আজকে মস্কোর এবং পূর্ব ইউরোপের পতন দেখে আতংকিত হয়ে পড়েছেন। ওঁরা সব অসুস্থ হয়ে পড়েছেন। আমি জানি না মাননীয় অর্থমন্ত্রী সুস্বাস্থ্যের অধিকারী, সুপুরুষ হয়েও সুস্থ আছেন কিনা! আমি শুধু একটা কথা ওঁদের স্মরণ করিয়ে দিতে চাই যে, এই সংশোধনীর মধ্যে দিয়ে বিশেষ কোন হেরফের হল না। প্রথমেই মারাত্মক কথা বলা হয়েছে, - বিপজ্জনক নীতি। আমি প্রশ্ন করছি, কি বিপজ্জনক নীতি? পরিবর্তন করে বলা হচ্ছে, - সামগ্রিক নীতি পরিত্যাগ করা হোক। কেন? আমার তো মনে হয় এটাকে বলা উচিত উৎকৃষ্ট নীতি। কেন না আজকে টাইম ইজ চেঞ্জিং এবং ইউ আর নট স্ট্যাগনেন্ট- আপনারা আজকে কূয়োর ব্যাঙ হয়ে থাকতে চাইছেন কেন? পদ্মায়, সাগরে নিজেদের মিশিয়ে দিন। চলে যান ইউরোপে, দেখে আসুন কি পরিবর্তন ঘটেছে এবং ঘটছে। চলে যান আমেরিকায়, দেখে আসুন কি পরিবর্তন ঘটেছে। রাশিয়ার পতন দেখে জেনারেলি আপনারা ডিসকারেজ হয়েছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের ডেফিজিট অর্থনীতি, সুতরাং আর আমাদের ডেভলপিং কানট্রি বললে হবে না, উই আর এ্যাট প্রভার্টি স্ট্রিকেন নেশন। এখানে জিরো ডেফিজিট বাজেট হতে পারে কিনা, তা আমার অর্থনীতি জ্ঞানে কুলচ্ছে না। হোয়াট ইজ দি ইমপ্লাস ফর গ্রোথ? মাননীয় অর্থমন্ত্রী, এই জিনিশটা আপনাকে বুঝিয়ে দিতে হবে। আপনি মাঝে মাঝে এদিক ওদিক চলে যান, দিল্লীতে চলে যান, আপনাকে পাই না। আজকে আপনাকে পেয়েছি, আপনাকে বুঝিয়ে দিতে হবে যে, হোয়াট ইজ দি ইমপ্লাস? What is the impulse for growth? .. What is the impulse? What is the force to promote growth in an economy of poverty stricken which produces poverty alone? Instead of growth development regarding. In a

developing economy, in a nation of the established economies deficit budget is always welcome. এটা আমার মতে, আমি মনে করি আমাদের এখানে So many problem and more unemployment, সেখানে, Scope of growth, scientific and modernisation. Deficit Budget is more welcome instead of zero Deficit Budget and zero Deficit Budget is certainly unrealistic নাহলে সাপলিমেণ্টারী মুভ করতেন না। সেখানে সাপলিমেণ্টারী মুভ করতে হচ্ছে, It proves that zero Deficit Budget is unrealistic. স্পীকারের অসুখ হলে আমি দেখে দিতে পারি বাট্ নট্ ফর ইউ।

**মিঃ স্পীকার :** আপনি বললেন, বুঝতে চেয়েছেন। আপনি কি বলতে চান আপনি অবুঝ?

**ডাঃ জয়নাল আবেদিন :** আমি অবুঝ নই, উনি ভুল তথ্য দিচ্ছেন সেটা বলছি। উনি সুপুরুষ, সুশিক্ষিত, বিদ্যান, সুরুচিসম্পন্ন, সুবুদ্ধি সম্পন্ন, সেইজন্য আমি জানতে চাইছি।

**মিঃ স্পীকার :** আমি একটি গল্প বলি। আমি যখন ওকালতি করতাম এক বৃদ্ধ উকিল মামলায় ছিলেন। দীর্ঘদিন ধরে মামলাটি চলছিল। সে তারিখ চাচ্ছে কিন্তু হাকিম তারিখ দিচ্ছে না। মামলাটি খুবই খারাপ ছিল, শুনানী হলে হেরে যাবে। যাইহোক, হাকিম তারিখ দিল। কিছুক্ষন চলার পর হাকিম বললেন, আপনি মামলাটি ভাল বুঝেছেন দেখছি। ঐ বৃদ্ধ উকিল তখন এই কথা শুনে বসে গেলেন। তখন হাকিম বললেন, কি হল? তখন ঐ বৃদ্ধ উকিল বললেন, আমি আর স্যার মামলা করতে পারবো না। তখন হাকিম বললেন, কেন পারবেন না ? বৃদ্ধ উকিল বললেন, আমি পারবো না। তখন হাকিম ভাবলেন, আমি কি ওনাকে কোন অপমান করলাম নাকি, কোন ভুল করলাম নাকি। যা হোক, হাকিম বললেন, আমি যদি কোন ভুল করে থাকি তাহলে আমি আপনার কাছে ক্ষমা চেয়ে নিচ্ছি। বৃদ্ধ উকিল বললেন, আমার পক্ষে আর মামলা করা সম্ভব নয়। হাকিম জিজ্ঞাসা করলেন, কেন, কি হয়েছে? তখন উকিল বললেন, যে মহিলার সঙ্গে ৫৩ বছর ধরে ঘর করছি সে রোজ বলে তুমি কিছু বোঝ না। আমার ছেলেমেয়েরা ওর মায়ের সঙ্গে তর্ক লাগলে বলে তুমি কিছু বোঝ না,' তুমি চুপ করে থাক, মা যা বলছে' ঠিক বলছে। আর আপনি ৫ মিনিট শুনেই বললেন, আমি ভাল বুঝি? জয়নালসাহেব, আপনার স্ত্রী কি বলেন আপনি ভাল বোঝেন?

[4.45 to 4.55 p.m.]

**ডঃ অসীম কুমার দাশগুপ্ত :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় বিধায়ক মানববাবু যে প্রস্তাব এনেছেন এবং তার উপর মাননীয় সদস্য শ্রী দেবপ্রসাদ সরকার মহাশয় যে সংশোধনী এনেছেন আমি তার সমর্থনে আমার বক্তব্য রাখতে উঠে প্রথমেই বলতে চাই আমাদের দেশের অর্থ ব্যবস্থা. এই মুহূর্তে সঙ্কটের মাঝামাঝি দাঁড়িয়ে আছে বললে যথেষ্ট বলা হবে না, আমি মনে করি আমাদের দেশের অর্থ ব্যবস্থা এই মুহূর্তে একটা বিপর্যয়ের কিনারায় এসে দাঁড়িয়েছে যা একটু পরে প্রমাণ করবো। আমি মনে করি এর লক্ষণ এই মুহূর্তে বহির্বাণিজ্যে দেখা যাচ্ছে। যেভাবে টাকার অবমূল্যায়ন করা হয়েছে, দেশের সোনা বিদেশে বন্ধক রাখা হয়েছে, যেভাবে ভারত সরকার আন্তর্জাতিক অর্থভাণ্ডার থেকে ঋণের আলোচনা যে শর্ত করছেন বলে খবরে প্রকাশ পাচ্ছে – আমি মনে করি এই সঙ্কটে বিপর্যয়ের লক্ষণ সুস্পষ্ট এবং আমি এটাও মনে করছি, বহির্বাণিজ্যে এই বিপর্যয় কিন্তু কোন বিচ্ছিন্ন ব্যাপার নয়। যে নীতি সমগ্র দেশে অনুসরণ করা হয়েছে, বিশেষ করে ৮০-র দশকে অনুসরণ করা হয়েছে, তারই জন্য এই বিপর্যয়। আমরা মনে করি এটা অবশম্ভাবী ছিল। দেশের মূল নীতি কি অনুসরণ করা হয়েছে? সম্পত্তির যে ব্যক্তিগত মালিকানা, কৃষির, জমির, শিল্পের বাজারে যে মালিকানা তার চূড়ান্ত অসম বণ্টন,

সেটা আমার আপনার ভাল লাগুক আর না লাগুক, মেনে নিয়ে জাতীয় স্তর থেকে পরিকল্পনা করা হয়। তাই বারংবার ও কথা বলার পর এটা হয়েছিল। ভূমি সংস্কার, পশ্চিমবঙ্গ, কেরালা, ত্রিপুরা বাদ দিলে, কার্যকর করা হয় নি গ্রামাঞ্চলে। সেখানে বিচ্ছিন্নভাবে কৃষির উন্নতি হলেও সাধারণ কৃষকেরও, গ্রামাঞ্চলের নীচের দিকের ৯০ ভাগ যে মানুষ, তাদের আয়, ক্রয় ক্ষমতা বৃদ্ধি পায় নি। শহরাঞ্চলের একই চিত্র, শিল্পে মালিকানা অসম বন্টন খুব বড় পুঁজিপতিদের চোখ দিয়ে বারংবার শিল্পনীতি দেখা হয়েছে। তাদের চোখ দিয়ে এই জিনিষই বার বার বেরিয়ে আসছে। প্রযুক্তি নির্বাচনের ক্ষেত্রে খুব দুঃখের কথা যে, দেশের মধ্যে গবেষণা করে প্রযুক্তি বার করা হয় নি। বার বার বিদেশ থেকে প্রয়োজনের তুলনায় পুঁজি নির্ভর এবং আমদানী নির্ভর প্রযুক্তি ব্যবহার করা হয়েছে। শ্রমিক ছাঁটাই করা হয়েছে। আমি কেন্দ্রীয় সরকারের আর্থিক সমীক্ষা থেকে উল্লেখ করছি। যে যে কারখানায় গড়ে ৭০-এর দশকে যেখানে ৮০ জন শ্রমিক কাজ পেতেন, আজকে সেখানে – কারখানার দরজা যদি বন্ধ হয়ে না যায় – সেই ৮০-র জায়গায় ৪৪ জন কাজ করছেন, আর বাকি সকলে বেকারী বৃদ্ধি করছে। কল-কারখানা বন্ধ শুধু পশ্চিমবাংলায় নয়, আজকে সমস্ত দেশের বেকার যুবকরা কারখানার দরজা বন্ধ দেখে ভাবছে। এটা শুধু পশ্চিমবঙ্গের সমস্যা নয়, সবচেয়ে বেশী কল-কারখানা বন্ধ মহারাষ্ট্রে। সেখানকার বেকার যুবকরা ভাবছে যে এটা মহারাষ্ট্রের সমস্যা, আবার গুজরাটের বেকার যুবকরা ভাবছে এটা গুজরাটের সমস্যা। সারা দেশে ব্যাপক বেকারী দেখা দিয়েছে। গ্রামে, শহরে সাধারণ মানুষের আয় বাড়েনি। তারপর মূল্যবৃদ্ধি পরীক্ষা করে দেখা যায় ব্যবসার অবস্থাও বেশ সুবিধার নয়। মাননীয় স্পীকার মহাশয়, আমি হাউসের দৃষ্টি আকর্ষণ করছি, সাধারণ মানুষের ক্রয় ক্ষমতা না বাড়লেও এটা লক্ষ্যণীয় যে, এই নীতির জন্য উপরের ১০ শতাংশ মানুষের আয় বেশী বৃদ্ধি হয়েছে। ভূমি সংস্কার না করার জন্য এবং এইভাবে প্রযুক্তিগত উন্নতি হওয়ার ফলে ওদের আয় বাড়ছে। ১০ শতাংশ মানুষের যে বৃদ্ধি হচ্ছে, যেহেতু গ্রামে উচ্চ প্রযুক্তির যে চাহিদা, ভোগ্য পণ্যের যে চাহিদা হয়েছিল, শিল্পগুলির আয় বৃদ্ধির সৃষ্টি সাধারণতঃ ততটা হয় নি। কেন্দ্রীয় ভোগ্য শিল্প ক্রয়ে ১/২ শতাংশ, অর্থনীতির ভোগ্য পণ্য গত ৪/৫ থেকে ১৮/১৯ শতাংশ বৃদ্ধি পেয়েছে। মাননীয় জয়নাল সাহেব চাবিকাঠি খুঁজছিলেন, আসতে আসতে সেখানে যাচ্ছি। অর্থাৎ, শিল্পে এই নীতির জন্য শিল্পের টাকা চলে গেছে। এই নীতির উপর প্রযুক্তিটা পুঁজি নির্ভর আমদানি নির্ভর হয়েছে। মাননীয় সৌগত রায় চলে গেছেন, আমাদের কেন্দ্রীয় আমদানি বিলে ৫৫ বছরের তথ্য হিসাবে আমদানির সবচেয়ে বড় অংশ পেট্রোল, ডিজেল নয়। আমদানির সবচেয়ে বড় অংশ যন্ত্রাংশ। যে অংশ যন্ত্রাংশের সবচেয়ে বড় সব অর্থনীতির পুঁজিতে যেহেতু সাধারণের আয় বৃদ্ধি পায় নি, সেইহেতু শিল্পে বাজারের চাহিদা দেশের মধ্যে হয় নি। প্রকাশ্য বাধা, এটা বার বার যুক্ত হয়েছে। রপ্তানি আছে, রপ্তানি বাড়েনি, বিদেশের বাজারের সব দরজা বন্ধ করে দেওয়া হয়েছে, মুখে বলছে প্রতিযোগিতা খোলা বাজারে, কিন্তু বন্ধ করে দিচ্ছে। রপ্তানি বৃদ্ধি পায় নি। আমদানি বিষয়ে বলা যায় যে এই ভোগ্য পণ্যে আমদানি নির্ভরতার জন্য সেটা অনেক বেড়ে গেছে। ৭০ দশকে আমদানী, রপ্তানী যে কোন একটা বছর যদি ধরি তাহলে দেখা যায় — আমি হিসাব করে দেখেছি গড়ে আমদানী রপ্তানীর চেয়ে বেশী, ৮০৪ কোটি টাকা, সেটা ৮০-র দশকের প্রথমে এসে ৮০৪ কোটি টাকা নয়, একেবারে এক লাফে সেটা ৬ হাজার কোটি টাকায় চলে গেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের মনে আছে, আশীর দশকের মাঝামাঝি বহির্বাণিজ্যের ঘাটতির মাঝামাঝি দাঁড়িয়ে বলা হয়েছিল, এক) আন্তর্জাতিক অর্থ ভাণ্ডার থেকে ঋণ নেওয়া ছাড়া কোন বিকল্প নেই, দুই) তখন বলা হয়েছে – জনগণকে ত্যাগ স্বীকার করতে হবে। সেই ঋণপত্র সই করবার আগে বলা হয়েছিল শর্ত বলুন, কিন্তু শর্ত বলা হয় নি। ১৯৮১ সালের ঋণ নেবার পর এসব ঘটেছিল – আমাদের জাতীয় অর্থনীতিতে প্রশাসন নির্ধারিত নির্দেশে জিনিষের উপর – কয়লা, লৌহ এবং ইস্পাত প্রভৃতির মূল্য বৃদ্ধি করা হল। কয়লার মূল্য বৃদ্ধি ঘটলো ২০০ শতাংশ। ঋণের সুদের হার বৃদ্ধি করা হল। তিন) একচেটিয়া সম্পত্তির উপর উর্দ্ধসীমা শিথিল করা হয়,

চার) আমদানী তখন থেকেই শিথিল করা হল, পাঁচ) তখনই টাকার অবমূল্যায়ণ ৩১ শতাংশ করা হয়েছিল। এই অবমূল্যায়ণের পর একটা কথা বলা হয়েছিল – হয়ত কিছুটা রপ্তানী বাড়ছে। এই অবমূল্যায়ণের পর সারা পৃথিবীর ক্ষেত্রে এবং আমাদের বৃদ্ধিটা ১ শতাংশের উপর যায়নি, তার নীচেই নেমে যায়। অবমূল্যায়ণ করলে রপ্তানি বাড়বে - এটা পুরোণো অর্থনীতির নীতি। একে ডঃ মার্শাল লার্ণার কনডিশান বলা হয়। অবমূল্যায়ণ করলে রপ্তানি বাড়বে, যদি মুদ্রাস্ফীতি না হয়। কিন্তু মুদ্রাস্ফীতি ঘটে, যদি প্রশাসনিক নির্দেশে জিনিসপত্রের দাম বাড়ানো হয়। আমি এখানে বলছি এখানে দাঁড়িয়ে - আই. এম. এফ. ঋণ নেবার পর তার কিছু ব্যাবহার করা হয়েছিল এবং কতটা বিদেশী ব্যাঙ্কে রাখা হয়েছে। আমদানি এবং রপ্তানির ফারাক সত্তর দশকে ৮০৪ কোটি বলা হয়েছিল, তারপর সেটা ৬০০০ কোটি টাকা হয়। ইদানিংকালে সর্বশেষে তথ্যটা আরো মারাত্মক — ১৫,০০০ কোটি টাকা আমদানি এবং রপ্তানির ফারাকটা বেড়ে গেছে ১৯৮৫/৮৬ সালের পর থেকে। আমদানির দরজা খোলা হয়েছে। এবং এই হাউসের কাছে একথা বলতে চাই, সে সময় যেভাবে বিদেশী ঋণ নেওয়া হয়েছে সেটা শুধু নজিরহীন বললে ভুল হবে, সেটা রাজীব গান্ধীর সময়ে - বলতে সঙ্কোচ হয়, তিনি নৃশংষভাবে নিহত হয়েছেন - সবচেয়ে লাগামছাড়া আমদানি করা হয় এবং বৈদেশিক ঋণের সুদ পরিশোধ করতে সরকার আবার বৈদেশিক ঋণ নেন এবং সেটা নেওয়া হয় ২০, ২৫, ৩০ শতাংশ হার সুদে। ফলে যেটা ১৮,০০০ কোটি টাকা ছিল সেটা ১৯৮৯/৯০ সালে ১ লক্ষ কোটি টাকা ছাপিয়ে চলে যায়। এখন আই. এম. এফ.-এর যে ঋণ নেওয়া হচ্ছে, আমি প্রমাণ করছি, এই প্রক্রিয়ার ফলে আই. এম. এফ থেকে যদি ১০০টি দেশ ঋণ নিয়ে থাকেন, তাহলে ৯৮টি দেশ আবার ঋণ নেন ঐ ঋণের সুদ পরিশোধ করতে। এবং এইভাবে তাঁরা ঋণের ফাঁদে জড়িয়ে পড়ছেন। সেজন্য আমরা বলছি, আই. এম. এফ. থেকে ঋণ নেওয়া আমাদের বিকল্প নয়। দুইয়ে বলা হয়েছিল জণগনকে ত্যাগ স্বীকার করতে হবে, তিনে বলা হয়েছিল, শর্তটা ঋণ নেবার পরে জানাবো। এতো দেখছি একেবারে জেরক্স কপি! আগে যা বলেছিলেন তাই! ইংলণ্ডে যখন ঋণ নিয়েছিলেন, সেটা নেবার আগে পার্লামেণ্টে বসে আলোচনা হয়েছিল।

[4.55 to 5.05 p.m.]

কেন আলোচনা করতে এত ভয়? কি আপনারা দস্তখত দিয়েছেন যে মানুষের কাছে প্রকাশ আগেই করতে পারবেন না? আমরা তো বলছি আলোচনা করুন, আলোচনা করা উচিত এবং আমরা বলছি পার্লামেণ্টে আলোচনা ঋণ সই করার আগেই হওয়া উচিত। এখানে আপনারা স্বীকার করেননি। যদি বলেন করছি, এটা গৃহীত হোক - এখানে মাননীয় বিধায়ক বলেছেন যে ঋণ গ্রহণ করার আগে আলোচনা হওয়া উচিত - আপনারা যদি এটা মনে করেন তাহলে কেন কেন্দ্রর নেতৃত্বকে সেটা বলেন নি? আপনারা এখানে লক্ষ্য করুন কোন কোন ধাপগুলো নেওয়া হচ্ছে। আগে প্রশাসন নির্ধারিত জিনিষের দাম আবার বাড়িয়ে দেওয়া হচ্ছে। এই অবমূল্যায়নের ঠিক ২-৩ দিন পরে লোহা ছাড়া অন্য ধাতুগুলির দাম বৃদ্ধি করা হয়েছিল। এখন শোনা যাচ্ছে ইস্পাতের দাম বৃদ্ধি করা হবে। দ্বিতীয়তঃ সুদের হার আবার বৃদ্ধি করা হয়েছে। এই একচেটিয়া পুঁজির সম্পত্তির উপর উর্দ্ধসীমা একেবারে তুলে দেওয়া হয়েছে। চতুর্থ হচ্ছে আমদানি নীতি আরো উদার করা হয়েছে। পঞ্চম হচ্ছে অবমূল্যায়ন খোলাখুলি করা হয়েছে। ৫টি জিনিষই শুনছি আমরা ৮০-র দশক থেকে, বার বার করে এখানে এসেছে। তারপর নূতন কোন কথাগুলি বলা হচ্ছে? মনে হচ্ছে নূতন, কিন্তু তা নয়। একটা বলা হচ্ছে যে বেসরকারী পুঁজি বিনিয়োগটা একটু হোক, সরকারী পুঁজি বিনিয়োগের জন্য কিছু সমস্যা আছে। মানে মূল সমস্যা যেন সেখানে হয়েছে। আমি সেখানে আসছি। আজকে বিদেশ থেকে পুঁজি এবং প্রযুক্তি - লক্ষ্য করুন - শর্ত ছাড়া লাগামহীন ভাবে ৫১ শতাংশ মালিকানা ঢুকতে পারে এই কথা বলা হচ্ছে। এর সঙ্গে আমি একটু বলে রাখছি

এই বিদেশী পুঁজি ১৯৮০-৮১ সালে ১০০৪ কোটি টাকার মতো বিনিয়োগ হতো, ইতিমধ্যে ৩২ হাজার কোটি টাকা বিনিয়োগ হয়েছে এবং সেই প্রক্রিয়া অব্যাহত আছে। তারপর বলা হয়েছে নিয়ন্ত্রনটা শিথিল করা হোক, সরকারী নিয়ম কানুন আমরা সেই মতো রাখছি। আপনারা যে বক্তব্যগুলি বলেছেন বনিক সভায় বারংবার সেই বক্তব্য শুনেছি আমি। আমি বলছি আপনারা একটু শুনুন। মাননীয় স্পীকার মহাশয় আমাকে যদি একটু সময় দেন, আপনারা যদি আমাকে একটু সময় দেন তাহলে আমি ভাল ভাবে বলতে পারবো, যে ব্যাপারটাতে আমি যেতে চাচ্ছি সেটা আমি বলতে পারবো। পরের যে জায়গাটায় আমি আসছি সেটা হলো আমাদের গোটা দেশের অর্থনীতিতে, মনে রাখা ভাল, ব্যক্তিগত পুঁজির মালিকানা ৭৫ ভাগ আছে। আমাদের দেশের যদি কোন সমস্যা হয়ে থাকে তাহলে তার ৭৫ ভাগ দায়িত্ব কিন্তু ব্যক্তিগত পুঁজির। আমাদের মনে রাখা ভাল আমাদের যে আর্থিক প্রতিষ্ঠান আছে তার উপর ৫ শতাংশ ঋণ, ৭৭ শতাংশ আমাদের দেশের বড় পুঁজির কাছে গিয়েছে বেসরকারী মালিকানায় গিয়েছে ৮৩ ভাগ। আপনারা বলেছেন কিছু তথ্য আমরা রাখি কিনা। মাননীয় জয়নাল সাহেব বলেছেন, সরকারী নিয়ন্ত্রন ইত্যাদির কথা বলা হচ্ছে, জাপানের কথা বলা হয়েছে, খোলা মনে পৃথিবির কথা বলা হয়েছে ইত্যাদি। মাঝে মাঝে দক্ষিণ কোরিয়ার কথা শুনি। এটা পরিষ্কার করে বলা উচিত আমাদের দেশের সরকারী যে সামাজিক নিয়ন্ত্রন শিল্পের ক্ষেত্রে আছে দক্ষিণ কোরিয়ায় তার চেয়ে অনেক বেশী আছে। আজকে আমি বলি দক্ষিণ কোরিয়ায় সব চেয়ে বড় যে ইস্পাত কারখানা আছে সেটা সরকারী রাষ্ট্রায়ত্ব মালিকানায় এখনও আছে। আমি একই ভাবে বলছি, এখানে পরিষ্কার করে বলা উচিত এখানে দাঁড়িয়ে যে যখন একটা কথা বলা হচ্ছে যে আমরা কিছু নিয়ন্ত্রন শিথিল করেছি। সেখানে আমাদের বক্তব্য কি? লাইসেন্সটা আপনারা তুলে দিচ্ছেন। এখন মনে করুন তো মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে বলছি, আমি খোলাখুলি প্রশ্নটা রাখছি, যে ভাবে অসম মালিকানার বন্টন আছে সে সব ঠিক আছে, সেখানে কিন্তু আপনারা হাত দিচ্ছেন না। পুঁজি, কৃষি জমি যার আছে সব ঠিক আছে, শুধু লাইসেন্সটা তুলে দিলেন। এবারে একটা প্রশ্ন হচ্ছে প্রতোযোগিতার ব্যাপারে। এই প্রতিযোগিতায় একজন বড় শিল্পপতি এবং একজন মধ্যবিত্ত বাঙ্গালী যুবক, নিম্নমধ্যবিত্ত বাঙ্গালী যুবক - লাইসেন্স লাগবে না - কে সেখানে শিল্প স্থাপন করতে পারবে? এখানে কোথায় আভ্যন্তরীন প্রতিযোগিতার কথা আছে ক্ষুদ্র শিল্পনীতিতে যে বলা হয়েছে? কোথায় বলা আছে ব্যাঙ্কের ক্ষেত্রে তাঁরা সুযোগ-সুবিধা দেবেন? এই নীতিতে তো আমরা স্পষ্ট বুঝতে পারছি বিদেশের যে পুঁজি এবং দেশের যে বড় পুঁজি তাদের মধ্যে একটা গাঁটছড়া বাঁধা আছে। কোন জায়গায় স্থানটা আছে? আমি এখানে দাঁড়িয়ে আর একটা কথা বলছি, এই যে বিদেশ থেকে ঋণ নেওয়া হচ্ছে তা আমরা স্বাধীনতাকে বিসর্জন দিয়ে যে ঋণ নিচ্ছি তাই নয়, আমি মনে করি, আমাদের স্বাধীনতা ইতিমধ্যে বিসর্জন দেওয়া শুরু হয়ে গেছে। যেখানে বলা হয়েছে রাজ্যগুলিকে পরিকল্পনা বাবদ কি অর্থ দেওয়া হবে, কি হবে না - এটা নিজের কানে আলোচনার সময়ে শুনেছি - আই. এম. এফ-এর পক্ষ থেকে রাজ্যগুলিকে বলা হয়েছে যেহেতু আর্থিক ঘাটতি বাড়তে পারে তাই কিছু বলবেন না। স্বল্প সঞ্চয়ের ক্ষেত্রে - এটা তো শুনতে হয়েছে - আমাদের নিজেদের স্বার্থে স্বাধীনতা কিন্তু বিসর্জন দেওয়া শুরু হয়েছে। এর মানে কি জানেন? এর মানে হচ্ছে, আমাদের দেশের যে ভূমিখণ্ড, এত প্রাকৃতিক সম্পদ, এত জলাশয় - এই জলাশয়টা পশ্চিমদিনাজপুরের জলাশয় হতে পারে, গুজরাটের জলাশয় হতে পারে - দেখুন, বাংলার যে জলাশয়, যে নোনাজল, সেখানে চিংড়ি মাছের চাষ মানিকতলার বাজারের জন্য হবে, না বিদেশের জন্য হবে, সেই কথা বলার সুযোগ নেই। আমরা এই জায়গায় এসেছি। আমরা একটা জায়গায় এসেছি, সেটা জানেন, আমি আপনাদের কাছে বক্তব্যটা রাখছি, এই যে ভূমিখণ্ড, এই যে প্রাকৃতিক সম্পদ, তার উপরে মূল সিদ্ধান্ত নেবার ক্ষেত্রে আমাদের ক্ষমতাকে আমরা বিসর্জন দিতে বসেছি। আন্তর্জাতিক অর্থ ভাণ্ডার থেকে ঋণ নেবার কথায় বলা হয়েছিল যে একটা পরিবর্তন আসবে। কিন্তু গত দেড় মাসের মধ্যে এতটুকু পরিবর্তন হয় নি। আমাদের

বলা হয়েছিল যে আমরা আই. এম. এফ-এর কাছ থেকে ঋণ পেতে চলেছি, এখান থেকে ঘোষণা করা হয়েছে। ওয়াশিংটন থেকে ঘোষণা করা হয়েছে। মূলতঃ যে সমস্যাটা রয়েছে সটা হচ্ছে, ওখানকার অনাবাসীরা এখান থেকে যে অর্থ নিয়ে যাচ্ছে সেটা এবং আই. এম. এফ-এর অর্থ, এইসবগুলিকে আমাদের একত্রিত ভাবে চিন্তা করতে হবে। কোন তাত্ত্বিক ভাবে আমরা বলিনি, স্বল্প মেয়াদী এবং দীর্ঘ মেয়াদী ঋণের উপরে আমাদের বক্তব্য রেখেছি। এটাকে আজকে শুধু হাত নেড়ে উড়িয়ে দেবার নয়। স্বল্প মেয়াদী এবং দীর্ঘ মেয়াদী এগুলিকে একত্রিত করলে আমাদের সঠিক দীর্ঘ মেয়াদী নীতি কি হবে, সেই ব্যাপারে কখনও যাওয়া যায় না। এই আলোচনা কিছুটা করেছি আমরা। এবারে যখন শুনেছি, তা নিয়ে বলেছি, আমাদের মূল যেটা, এক একটা বছরে আমাদের আমদানি বিলকে - আমাদের মোট আমদানির বিল প্রায় ৪৮০০০ কোটি টাকা। এরমধ্যে জানবেন, আমি বলেছিলাম, সবচেয়ে বড় অংশ - গত ৫ বছরের গড় অংশ যন্ত্রাংশের, যার বড় অংশ হচ্ছে পণ্য। পণ্য আমদানীর জন্য যদি আমাদের ৪৮০০০ কোটি টাকা রাখতে হয়, ন্যুনতম এটা যদি ৪৮০০০ কোটি টাকা হয়, এটা যদি এক মাসের জন্য রাখতে হয়, তাহলে এক বছরের জন্য কত লাগে? আমাদের বৈদেশিক মুদ্রা চার হাজার কোটি টাকা নেই, বৈদেশিক মুদ্রার পরিমাণ আমাদের তার নীচে চলে গেছে? একটা বিপজ্জনক জায়গায় চলে গেছে। আমরা সেখানে দাঁড়িয়ে বলছি। ৪৮০০০ কোটি টাকার যে আমদানী বিল - আমি বলছি না পেট্রল, ডিজেল এতটুকু কমানো হোক। কিন্তু এরমধ্যে যন্ত্রাংশের জন্য যে ১২০০০ কোটি টাকা, আমি বলছি এখান থেকে ৩০০০ কোটি টাকা আমদানী সাশ্রয় করা যায়। এখানে তো মারুতি উদ্যোগের জন্য আমদানী করা হচ্ছে। আমরা যে এখানে বসে আছি, আমাদের প্রতিদিনের জীবনে ডিজেল আর পেট্রল ছাড়া কোথায় আমদানী ঢুকছে বলতে পারেন?

[5.05 to 5.15 p.m.]

আমি পরিষ্কারভাবে বলতে পারি সাধারণ মানুষের ভোগ্যপণ্যের আমদানী ক্ষেত্রে আমরা অত্যাবশকীয় আমদানী বাদ দিয়ে দেড় হাজার কোটি টাকা আমাদের বাঁচানো সম্ভব। আমি বলছি ফটিলাইজারের ক্ষেত্রে এই ৩ শতাংশ আমদানী করা খুবই দুঃখের বিষয়। আমি শুধু হিন্দুস্থান ফার্টিলাইজার কারখানা বন্ধ হয়েছে বলে বলছি না, বিহারের সেরামিক ফার্টিলাইজার কোম্পানি কেন চলছে না? কেন জৈব সারের এই মিশ্রণ করার সম্ভাবনা থাকা সত্ত্বেও বিদেশী ফার্টিলাইজার বারবার কেন আনা হচ্ছে? আমি একই সঙ্গে বলছি আমরা যখন অনাবাসী ভারতীয়দের কথা বলি, খুব পরিষ্কারভাবে বলা উচিত ৮০র দশকে ভারতীয় অর্থনীতিকে বহির্বাণিজ্যের হাত থেকে কারা বাঁচিয়ে ছিলেন? আন্তর্জাতিক অর্থ ভাণ্ডারের ঋণ না তো, অনাবাসী ভারতীয়দের যে অর্থ জমা রাখাছিল, সাধারণ অনাবাসী ভারতীয়র যে অর্থ জমা রাখাছিল তার থেকে বাঁচনো সম্ভব হয়েছিল। অর্থাৎ অনাবাসী ভারতীয় মানে কি সেটা আগে জানতে হবে। এই অনাবাসী ভারতীয় তারা তো ভারতীয়, তাদের উপর আমাদের করদাতা তাদের শিক্ষাদানের উপর যে বিনিয়োগ করেছেন তারা বিদেশে গিয়ে যে আয় করেছেন তার উপরে অধিকার আছে ভারতবর্ষের। আমি এখানে অহেতুক রোমান্টিক কথা বলছি না। অনাবাসী ভারতীয়দের যে সংগঠনগুলি আছে কিছু কিছু যোগাযোগ করে তাদের হাতে যে অর্থ আছে, ঠিকমত যোগাযোগ করলে অন্তত আজই হাজার কোটি টাকা বিনিয়োগ করা সম্ভব হবে। আমি মনে করি ৪ হাজার কোটি টাকার একটি স্বল্প মেয়াদী বিকল্প আমি সরাসরি রাখছি। আমি একইসঙ্গে দীর্ঘ মেয়াদীর কথা যখন বলছি এর মুখোমুখি দাঁড়িয়ে এই আলোচনা যেহেতু কেন্দ্রীয় অর্থমন্ত্রির সঙ্গে করেই বলছি, যদি কেউ দেখতে চান আমি আইটেম-ওয়াইজ দেখিয়ে দেবো। এরপরে দীর্ঘ মেয়াদী স্তরে আমরা যখন, মূল এই কথাটা রেখেই দীর্ঘ মেয়াদী স্তরে আমাদের লক্ষ্য স্বনির্ভরতা হওয়া উচিত। সেটা এখনো নেই। আমি একটু আগেই বলেছি কোন ক্ষেত্রে বিদেশী পরামর্শদাতারা হস্তক্ষেপ করতে শুরু করেছে। স্বনির্ভরতা নেই সেখানে

দাঁড়িয়েই বলছি আমি যে, মৌলিক প্রয়োজন সাধারণ মানুষের, আমাদের যে প্রাকৃতিক সম্পদ সব নিয়ে আমাদের উৎপাদনটাকে নিজেদের পায়ে দাঁড়িয়ে করাতে চাই। স্বনির্ভরতা মানে অন্তর্মুখীনতা নয়, স্বনির্ভরতা মানে বিদেশী বাণিজ্য থেকে সরে আসা না, স্বনির্ভরতা মানে নিজের পায়ে দাঁড়িয়ে সম্মানের সঙ্গে বিদেশের সঙ্গে বাণিজ্য করা - এই তফাৎটা করা উচিত। থিয়োরি অফ কম্পারেটিভ এ্যাডভানটেজ এটা পরিষ্কার ভাবে বলা যায় যে, জাপান বলুন, দক্ষিণ কোরিয়া বলুন, তাইওয়ান বলুন, এর থেকে ব্যতিক্রম কেউ নেই। আমরা যেভাবে লাগামহীনভাবে বিদেশী পুঁজি প্রয়োগ করছি সেটা ঠিক নয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রতিযোগিতার ক্ষেত্রে বলা হয়েছে কেন আভ্যন্তরীন বাজারের মধ্যে প্রতিযোগিতার কথা বলা হয় নি। ছোট শিল্পগুলি ব্যাঙ্ক থেকে ঋণ পাবে - একবার তো একথার উল্লেখ নেই, কোন পলিসি নেই। আমি দাঁড়িয়ে বলছি প্রতিযোগিতা মানে ইক্যুয়াল এ্যাকসেস সমান প্রবেশাধিকার কৃষি এবং শিল্প, তার শুরু ভূমি সংস্কার ছাড়া হয় না। ভিন্ন পরিস্থিতিতে জানবেন দক্ষিণ কোরিয়ায় সেখানে যে চিন্তার দৈন্যে তথ্যের ঘাটতি আছে তাতেও কিন্তু দক্ষিণ কোরিয়াতে এই অবস্থা শুরু হয়েছে ভূমি সংস্কারের মধ্য দিয়ে। জাপানে শিল্পের উন্নতি শুরু হয় ভূমি সংস্কার দিয়ে। পৃথিবীর কোন দেশ পাবেন না সমাজতান্ত্রিক বা অন্যত্র যেখানে ভূমি সংস্কার বাদ দিয়ে হয়েছে। শিল্পের ক্ষেত্রে প্রতিযোগিতার ক্ষেত্রে প্রতিযোগিতামুখী নিয়ে আলোচনা করি তাহলে ছাট শিল্পের অবস্থানটা বলতে হবে। ছোট শিল্প মানেই ছোট শিল্পে বড় শিল্পের প্রবেশাধিকার দিয়ে নয়, আমি মনে করি ছোট শিল্পের মধ্যে বড় শিল্পের অধিকার রেখেই কিভাবে সমন্বয় করা যায় সেই দিকটা দেখতে হবে। আমি বলছি এই ধরণের সমন্বয় নিয়ে আমাদের পশ্চিমবঙ্গ সরকার চিন্তাভাবনা করছে এবং আপনাদের বলছি, সেখানে ধরেই নিলাম তফাৎটা আছে। আপনারা বললেন হলদিয়া পলিয়েষ্টার ফিলামেন্ট ইয়ার্নের কি করেছেন? আমাদের বারংবার যৌথ উদ্যোগের কথা হয়েছে এবং এরজন্য ২৬ শতাংশ শেয়ার রাখা হয়েছে, আর আপনারা তো ৫১ শতাংশ শেয়ার ছাড় দিয়েছেন বিদেশী পুঁজিতে, সুতরাং সেখানেই আমাদের বড় তফাৎ। একইসঙ্গে আমি বলছি প্রযুক্তির ক্ষেত্রে কি প্রযুক্তি হওয়া উচিত, প্রযুক্তির উন্নতি মানে কি সেটা আগে দেখতে হবে। প্রযুক্তির উন্নতি মানে উৎপাদন লক্ষ্যের উপরে তুলে দেয়া এবং এক্ষেত্রে আমাদের দেখতে হবে আমাদের কি আছে, কি নেই। আমাদের পুঁজি নেই, আমাদের আছে শ্রম ক্ষমতা। আমাদের প্রাকৃতিক সম্পদ আছে এবং বিদেশের পশ্চিমী দুনিয়ায় কি আছে কি নেই - তাদের নেই শ্রম ক্ষমতা, তাদের আছে পুঁজি। সেখানে যে টেকনিক্যাল প্রগ্রেসে প্রযুক্তির উন্নতির কথা বলেন তাতে ছাঁটাই শ্রমিকের কথা প্রযুক্তির ক্ষেত্রে বলেন। আমাদের দেশে অন্যভাবে সেটা আনার যেহেতু এই নীতি আছে, হ্যাঁ আমাদের দেশের বিজ্ঞানীরা এক্ষেত্রে অন্য পথ দেখাতে পারেন। যেখানে নূতন প্রযুক্তি পুরানো প্রযুক্তি নয়, কিন্তু যে প্রযুক্তি মানুষের শ্রম ক্ষমতা প্রাকৃতিক সম্পদকে উন্নতভাবে ব্যবহার করতে পারে, উদাহরণ সারের ক্ষেত্রে বলছি, আমি তথ্য দিয়ে বলছি যে রাসায়নিক সারে যে টাকা ব্যবহার করে উৎপাদনে যে প্রতিদান পাওয়া যায় তার চেয়ে অনেক বেশী প্রতিদান পাওয়া যায় জৈব সারে এবং রাসায়নিক সারে। জৈব সার তো বেশী ব্যবহার করে, আমি শুধু সেটা ঘন নীল সবুজ শ্যাওলার কথা বলছি না, ব্লু গ্রীন এ্যালিগী-র কথা বলছি না, আমি শুধু নাইট্রোজেনকে ফিক্সড করতে পারে এই ম্যানুর কথা বলছি। আমরা মনে করি যখন আমরা বিদেশ থেকে প্রযুক্তি ট্রযুক্তি আনার কথা বলি যখন অন্য কোন দেশ জাপানের কথা উল্লেখ করি, জাপান যখন বিদেশী প্রযুক্তি নিত বিদেশী যন্ত্রপাতি এনে তখন জাপানীরা খুলে ফেলতেন, খুলে ফেলে কোনটা নিজের দেশের ক্ষেত্রে প্রয়োগ করা যায় সেটা প্রয়োগ করতেন। আপনারা যেটা বলছেন খোলাখুলি নয় বিদেশী প্রযুক্তি ব্যবহার করে আমরা ভিন্ন পথের কথা এখানে বলছি। আর সর্বশেষে একটা জিনিষ যেন আমরা গুলিয়ে না ফেলি পরিকল্পনা মানে কিন্তু কেন্দ্রিভূত নিয়ন্ত্রন নয়, পরিকল্পনা মানে কিন্তু লাইসেন্স নয়, পরিকল্পনা কিন্তু বিকেন্দ্রীকৃত পরিকল্পনা হতে পারে, পরিকল্পনা কিন্তু মানুষকে যুক্ত করে কেন্দ্রীগতভাবে হতে পারে আপনারা যতই সমালোচনা করুন জানবেন ভারতবর্ষে একটা

জায়গায় মানুষকে নিয়ে বিকেন্দ্রীকৃত পরিকল্পনা যেখানে লাইসেন্সের কোন স্থান নেই সেখানে পশ্চিমবাংলায় শুরু হয়েছে জানবেন ৫১ শতাংশ। আমাদের পরিকল্পনার বাজেটে আমরা যখন জেলায় তার নীচে নিয়ে যাওয়ার চেষ্টা করছি এটা কোথাও নেই। আমরা একটা কথা বলছি আপনারা অন্যান্য সমাজতান্ত্রিক দশের কথা বলছিলেন কিছু তথ্যগত সংশোধন করে দিচ্ছি, আজকে পৃথিবীর সবচেয়ে বড় ঋণী দেশ চীন নয় আমেরিকা যুক্তরাষ্ট্র। এটা ইউনাইটেড নেশানস-র সর্বশেষ তথ্য। আপনারা যে মডেলের কথা বলেছেন তার তো মোক্ষ লাভ হচ্ছে, এই যে তথ্যটা আপনারা বলেছেন এটা কি জানেন ডি. এল. রায়ের খুব বিখ্যাত একটা গান ছিল না - 'মাগো এই দেশেতে জন্ম যেন, এই দেশেতে মরি'। আপনারা প্রায়ই সেই গানটাই মাঝে মাঝে গান বা আপনাদের নেতৃত্ব গান 'মাগো এই দেশেতে জন্ম যেন এই দেশেতে মরি'।

**মিঃ স্পীকার :** এটার সময়, আমি সভার অনুমতি নিয়ে আরো আধঘন্টা বাড়িয়ে দিচ্ছি।

**ডঃ অসীম কুমার দাশগুপ্ত :** আমরা এর থেকে ভিন্ন হয়ে বলছি, আমি এখানে দাঁড়িয়ে বলছি, আমরা যে বিকল্পগুলির কথা বললাম স্বল্প মেয়াদী এবং দীর্ঘ মেয়াদী প্রত্যেকটি ক্ষেত্রে ভূমিসংস্কারে এবং প্রযুক্তির ক্ষেত্রে যে প্রযুক্তি শ্রম এবং প্রাকৃতিক সম্পদকে উন্নতভাবে ব্যবহার করবে আমরা বলছি যৌথ উদ্যোগের প্রয়োজন আছে সরকারের কোন কোন ক্ষেত্রে। আপনারা বলছিলেন সরকারের কোন কোন ক্ষেত্রে নিয়ন্ত্রন সম্ভব, সরকারী মালিকানায় লোকসান ইত্যাদির কথা, আপনারা জানবেন যত রুগ্ন শিল্প আছে তার মধ্যে সবচেয়ে বেশী তো বেসরকারী উদ্যোগে। আপনারা আপনাদের সময়ের কথা বলছেন, আপনাদের সময়ের তথ্যটা আপনারা প্রকাশ করতেন না, প্রথম তথ্য প্রকাশ করা হয় '৭৭-৭৮' সালের আর্থিক সমীক্ষায়। এটার সঙ্গে আমরা যেহেতু যুক্ত ছিলাম তাতে দেখেছিলাম যতগুলি আপনাদের সময়ে সরকারী মালিকানা ছিল সদ্য জাত শিশু তার মধ্যে ৯০টি কিন্তু তখনই লোকসান করত। মনে রাখবেন একসঙ্গে বলছি সরকারী মালিকানাতে লাভ করা যায়। আমরা যখন বলছি দক্ষিণ কোরিয়াতে সবচেয়ে বড় ইস্পাত কারখানা সরকারী মালিকানায় লাভ করছে। এখানে কিন্তু সেই সরকারী বেসরকারী ধারণা থেকে মুক্ত হয়ে উন্নত ধারণা করতে হবে, আমরা সেই ধারণার কথাই বলছি। যেখানে সরকারী উদ্যোগের স্থান আছে, যৌথ উদ্যোগের স্থান আছে এবং বেসরকারী উদ্যোগেরও স্থান আছে। সর্বশেষে আমি পরিকল্পনার ক্ষেত্রে আবারও বলছি বিকেন্দ্রীকৃত পরিকল্পনায় সাধারণ মানুষকে যুক্ত করার এই পথই তো আমরা দেখাচ্ছি। নম্রতার সঙ্গে বলছি আপনারা চীনের কথা আলোচনা করলেন, বললেন চীন থেকে কিছুদিন আগে কয়েকজন প্রতিনিধি এসেছিলেন, ওরা ওদের কথা বলেও এবং আমাদের কথা জানতে চায়। আমরা তাদেরকে মেদিনীপুর জেলায় নিয়ে গিয়েছিলাম, আমি দায়িত্ব নিয়ে বলছি মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওরা মেদিনীপুরের বিকেন্দ্রীকৃত পরিকল্পনা দেখে বলেছিলেন এই চিন্তাটা আমরা এখনও করতে পারি নি। আমি শুধু বলছি খুব পরিষ্কারবাবে বলছি নূতন চিন্তা - আপনারা সমাজতান্ত্রিক দেশের কথা বলছিলেন - নূতন কথা বলা হয়ত জানবেন, নম্রতার সঙ্গেই বলছি, সমাজতান্ত্রিক দুনিয়াকেও নূতন কথা বলা হয়ত পশ্চিমবাংলা থেকেই হবে, নূতন চিন্তাধারা পশ্চিমবাংলার মাটিতেই হবে। এই কথা বলে স্বল্প মেয়াদী দীর্ঘ মেয়াদীর বিকল্প দেখিয়ে এবং মাননীয় বিধায়ক মানব মুখোপাধ্যায় যে প্রস্তাব এনেছেন তাঁকে গ্রহণ করে এবং বিরোধীদের প্রত্যেকটি বক্তব্যকে খণ্ডন করে আমার বক্তব্য শেষ করছি।

[5.15 to 5.25 p.m.]

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয় এখানে মাননীয় সদস্য মানব মুখার্জী যে প্রস্তাব এনেছেন এবং সেই প্রস্তাবের ওপর যে সংশোধনীগুলি পরবর্ত্তী পর্য্যায়ে এনেছি সেই সংশোধনীসহ প্রস্তাবকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য রাখছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রথমতঃ একটা কথা,

প্রস্তাবের বিরুদ্ধে বলতে গিয়ে, সেটা হচ্ছে এই যে, রাষ্ট্রায়ত্ত শিল্প না কি লোকসানে যায় এবং ভর্তুকি দিতে হয়। সুতরাং প্রাইভেটাইজেশান, লিবারাইজেশান এর সপক্ষে এইভাবে জাস্টিফাই করবার চেষ্টা করেছেন। স্যার, আমি ফ্যাক্টসের উপরে বলছি, আমি স্ট্যাটিসটিক্সের ওপরে বলছি। এই কথা ঠিক, জনসেবামূলক প্রতিষ্ঠান রেলওয়ে, ডাক বিভাগ এই সমস্ত জায়গাতে কিছু লোকসান হচ্ছে এবং এই যে লোকসান হচ্ছে পরিচালনায় অযোগ্যতা এবং দুর্নীতির জন্য, এই অযোগ্যতা এবং দুর্নীতি দূরীভূত হলে লোকসানের পরিমাণ কমবে। এবং উপরিউক্ত জিনিষগুলি ঠিক হলে আদৌ লোকসানে চলবে কিনা সন্দেহ আছে। একটা ওয়েলফেয়ার স্টেটে, কল্যাণকামী রাষ্ট্রে ভর্তুকি দিয়ে সেবামূলক কার্যতে ভর্তুকি দেওয়া যুক্তি সংগত। কেমিক্যাল ক্ষেত্রেই দেখা যাচ্ছে, রাষ্ট্রায়ত্ত শিল্পে এঁরা যেভাবে চিৎকার করছেন, ভারতবর্ষে রাষ্ট্রায়ত্ত শিল্পে লোকসান হচ্ছে না। রাষ্ট্রায়ত্ত শিল্পে লাভ হচ্ছে। এঁরা বলছেন যে, ২২ হাজার কোটি টাকা ভর্তুকি দেওয়া হয়েছে। কেন্দ্রীয় সরকার টাকা দিয়েছেন। তার মধ্যে রাষ্ট্রায়ত্ত শিল্পকে বাঁচাবার জন্য ভর্তুকি দেওয়া হয়েছে মাত্র ১ হাজার কোটি টাকা। অথচ বলা হচ্ছে, দেখা যাচ্ছে যে, স্ট্যাটিসটিক্স নিলে - রাষ্ট্রায়ত্ত শিল্পে উত্তরোত্তর বিনিয়োগ বাড়ছে। লাভের হার বাড়ছে। লাভের পরিমাণ বাড়ছে। ১৯৮০ সালে ভারতবর্ষে রাষ্ট্রায়ত্ত শিল্পে পুঁজি বিনিয়োগের পরিমাণ ছিলো ১৮,১৫০ কোটি টাকা। সেটা বেড়ে ১৯৯০ সালে রাষ্ট্রায়ত্ত শিল্পে পুঁজি বিনিয়োগের পরিমাণ হয়েছে ৯৯,৩১৫ কোটি টাকা। লাভের হার ১৯৭০-৭৪ সালে চার থেকে ছয় শতাংশ বৃদ্ধি হয়েছে। ১৯৮১-৮২ সালে বারো থেকে তেরো শতাংশ বৃদ্ধি হয়েছে। ১৯৮৫-৮৬ সালে মোট লাভের পরিমাণ ১১৭২ কোটি টাকা। আর ১৯৮৯-৯০ সালে তিন হাজার সাতশো বিরাশি কোটি টাকা হয়েছে সৌগতবাবু কোথায় আমি জানিনা, ১০.৬.৯১ তারিখের ইকনমিক টাইমসে বলা হয়েছে যে, রাষ্ট্রায়ত্ত শিল্পে লোকসান - সুতরাং প্রাইভেটাইজেশান কর। আসলে কি স্যার, এই যে রাষ্ট্রায়ত্ত শিল্পগুলি ৫০ এর দশকে অন্যান্য দেশের মতোন আমাদের দেশেও কী ইণ্ডাস্ট্রিগুলি সরকারী টাকায়, জনগণের টাকায় ইন্ডাস্ট্রিগুলি গড়ে উঠেছিলো। তখন পুঁজিপতিদের স্বার্থে এই আকরিক লোহা, ধাতু নিষ্কাশন ইত্যাদি কী ইণ্ডাষ্ট্রি, যেগুলি তুলনামূলকভাবে অনেক বেশী পুঁজির দরকার। অথচ লাভের হার কম। জনগণের টাকায় কী ইণ্ডাস্ট্রিগুলি গড়ে উঠেছিলো। কোটি কোটি মানুষের রক্ত নিংড়ে রাষ্ট্রায়ত্ত শিল্প গড়ে উঠেছে। কনজিউমার ইণ্ডাষ্ট্রির ক্ষেত্রে যে ভোগ্যপণ্য উৎপাদন হয় সেখানে লাভের পরিমাণ বেশী সেটা ব্যক্তিগত মালিকানাধীন রইলো। লক্ষ লক্ষ, কোটি কোটি মানুষের টাকা নিয়ে এই রাষ্ট্রায়ত্ত শিল্প গড়ে উঠেছিলো। আজকে এইগুলি প্রাইভেটাজেশেসান করার কথা বলা হচ্ছে। আপনি জানেন স্যার, যে কেইনস্ পঞ্চাশ দশকে দ্বিতীয় বিশ্বযুদ্ধোত্তর পরিস্থিতিতে যখন সারা বিশ্বে একটা চূড়ান্ত মন্দা অবস্থা চলছিল, সেই রকম একটা সময় সরকারী টাকায় শিল্প বাজার সৃষ্টি করা, শিল্প তৈরী করা – এটাই ছিল কেইনসের থিয়োরী। এখন কেইনসের থিয়োরী অচল। পরবর্তী পর্যায়ে যখন ২০ বছর অতিক্রান্ত হয়ে গেল, তখন তারা দেখলো যে এতে আর চলছে না, সেই পুরোনো থিয়োরী অচল। ফ্রান্সের জাঁ ব্যাপটিসের থিয়োরী হল শিল্পের উপর রাষ্ট্রের নিয়ন্ত্রন যত কম হয় ততই ভালো। রাষ্ট্রের নিয়ন্ত্রন কম হলে বেসরকারী ক্ষেত্রে শিল্পের উন্মুক্ত দ্বার তাহলে খুলে যাবে। মার্কিন অর্থনীতিবিদ রবার্ট হেড ফ্রেনার বলেছেন লেসে ফেয়ারের উপর ভিত্তি করে যে অর্থনীতি তাতে যদি শিল্পে সরকারী নিয়ন্ত্রন তুলে দেওয়া হয় তাহলে রাষ্ট্রায়ত্ত শিল্প বাজার পাবে না। কারণ একচেটিয়া পুঁজি, বহুজাতিক পুঁজি সর্বাধুনিক প্রযুক্তির মাধ্যমে যে ব্যাপক উৎপাদন করবে তাদের সঙ্গে প্রতিযোগিতায় রাষ্ট্রায়ত্ত শিল্প বাজার পাবে না ও দেশকে নৈরাজ্য ও বিশৃঙ্খলার দিকে নিয়ে যাবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, দেশের অর্থনীতির উপর রাষ্ট্রের যে নিয়ন্ত্রন ছিল তার প্রয়োগের উপর দিয়ে একচেটিয়া ব্যবসা নিয়ন্ত্রন ছিল, এই অর্থনৈতিক ব্যবস্থাকে ম্যাক্রো ইকনমিক কন্ট্রোল বলে। আজকে কেন্দ্রীয় সরকার এটাকে শিথিল করে এই অর্থনীতি ব্যবস্থাকে তুলে দিতে চাইছে। এর অনিবার্য পরিণতি কি? এর অনিবার্য পরিণতি হচ্ছে এম. আর. টি. পি. ও অন্যান্য লাইসেন্স আইন যতটুকু ছিল তা তুলে দিলে আজকে এই সমস্ত

একচেটিয়া পুঁজির সংস্থা ও তার স্বাভাবিক পরিণতি হিসাবে সরকারী শিল্প শেষ হয়ে যাবে, ছাঁটাই, লে-অফ, লক-আউট, ক্লোজার, আন-এমপ্লয়মেন্ট প্রবণতা এই সমস্ত আজকে আরও মারাত্মক ভাবে বেড়ে যাবে। এটাই হবে অনিবার্য ফল এবং একে রোধ করা যাবে না। কেন্দ্রীয় সরকার আজকে ১৮টি শিল্প, যেমন কয়লা, পেট্রোল, চিনি, জাহাজ, বিমান, হেভি ইলেকট্রিক প্লান্ট ইত্যাদি এই সমস্ত শিল্পগুলোকে আজকে তারা একচেটিয়া পুঁজির হাতে তুলে দিতে চাইছে। আজকে এম. আর. টি. পি. আইন কেন্দ্রীয় সরকার তুলে দিতে চাইছে, ফলে এর পরিণতি হবে মারাত্মক। এখানে ওরা বার বার সোভিয়েত ইউনিয়ন ও চীনের কথা বলেছে। আজকে সোভিয়েতে সংশোধনবাদদের জন্য ওদের সামনে একটা সুযোগ এসেছে, ওরা বলছে মার্কসিস্ট অর্থনীতি অচল। তারা আজকে বলছে প্রফিট মটিভের কথা এবং এটাই হচ্ছে আজকের উৎপাদনের ক্ষেত্রে অগ্রগতি। তারা একবারও বলছে না, সমাজতান্ত্রিক অর্থনীতির মধ্যে দিয়ে রাশিয়ার মতো দেশে ঐ রকম একটা উন্নয়ন হল। এটা তারা একবারও বলেনি। কিন্তু আজকে, তারা এই সুযোগ নিয়ে সমাজতান্ত্রিক অর্থনীতির নামে, পুঁজিবাদী অর্থনীতির দৃষ্টান্ত দেখাচ্ছে, তারা এখন চীনের কথা বলছে। কয়েকদিন আগে চীনের কিছু মন্ত্রি বলেছিলেন সোভিয়েত সম্পর্কে। আমরা আস্তে আস্তে রাষ্ট্রায়ত্ব ক্ষেত্র থেকে সরে আসছি। রাষ্ট্রায়ত্ব ক্ষেত্রে আমাদের মূলতঃ জোর দেওয়া উচিত এবং সেদিকে দৃষ্টি দিয়েই আমাদের অর্থনীতিকে আমরা পরিচালিত করব। সোভিয়েত পরিস্থিতি এই শিক্ষাই আমাদের দিয়ে গেছে। আমি সর্বশেষে এই কথা বলতে চাই, আজকে এই নয়া শিল্পনীতি ভারতবর্ষের জনগণের স্বার্থে নয় বিভিন্ন শ্রেণী তৈরী করার স্বার্থে এটা করা হয়েছে।

[5.25 to 5.35 p.m.]

এটা শিল্পপতিদের স্বার্থে, একচেটিয়া পুঁজিপতিদের স্বার্থে, শোষিত জনগণের স্বার্থে নয় স্যার, আমি প্রথম এ্যামেণ্ডমেন্ট যেটা এনেছিলাম, আই বেগ লিভ টু উইথড্র মাই ফার্স্ট এ্যামেণ্ডমেন্ট এবং আমার অরিজিন্যাল মোশান যেটা এনেছিলাম, আই বেগ লিভ টু উইথড্র মাই অরিজিনাল মোশান এবং এইরকম একটা গুরুত্বপূর্ণ ইস্যুতে আমরা সকলে মিলে ঐক্যবদ্ধ হয়ে এর বিরুদ্ধে যাতে দাঁড়াতে পারি তার জন্য মাননীয় সদস্য মানব মুখার্জী মহাশয়কে তাঁর এই প্রস্তাবের মধ্যে আমার এটা গ্রহণ করার অনুরোধ জানিয়ে বক্তব্য শেষ করছি।

**শ্রী মানবেন্দ্র মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যে প্রস্তাব উপস্থাপন করেছিলাম এবং মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকার যে সংশোধনী এনেছিলেন, সেটা আমি গ্রহণ করলাম না বলে আগেই জানিয়েছি। এই সম্পর্কে বলতে গিয়ে প্রথমেই বলি - বিরোধী সদস্য যারা আছেন তারা এমন কোন কথা বলেন নি, যার জন্য আমি আমার প্রস্তাবের পক্ষ থেকে সরে আসতে পারি। একদিক থেকে বিরোধী সদস্যরা মুসকিলে ফেলে দিয়েছেন ব্যক্তিগত ভাবে অন্তত আমাকে, মাননীয় সুদীপবাবু। এত অল্প সময়ের মধ্যে আমার পক্ষে সুদীপবাবুকে বোঝানো সম্ভব নয় যে, এন. আর. আই ইনভেস্টমেন্ট আর ফরেন ইনভেস্টমেন্টের পার্থক্য কি। এই এত অল্প সময়ের মধ্যে সুদীপবাবুকে বোঝানো সম্ভব নয় যে, ওয়ার্ল্ড ব্যাঙ্কের লোন নেওয়ার সাথে আই. এম. এফ লোন নেওয়ার পার্থক্য কি। পরে আলোচনার সুযোগ পেলে এই বিষয়টি ভাল করে বুঝিয়ে দিতে পারব, এর বেসিকগুলি বুঝিয়ে দেবার ক্ষেত্রে। দ্বিতীয় কথা যেগুলি বললেন, দুজন ছিলেন - সমস্যা হচ্ছে এই, মাঝে মাঝে আমার সন্দেহ হচ্ছিল ওরা কংগ্রেস দলের প্রতিনিধি কিনা। কারণ আমাদের দেশের অর্থমন্ত্রি ডঃ মনমোহন সিং এই সময়ের মধ্যে তিনি অনেকগুলি ইন্টারভিউ দিয়েছিলেন। এই সব কটি ইন্টারভিউ দেখবার সুযোগ আমার হয়েছিল। ডঃ মনমোহন সিং এই কথা বলেন নি। তিনি অর্থনীতিবিদ। তিনি এ্যাপোলোজেটিক, এবং তিনি জানেন আমরা একটা সমস্যায় পড়ে গেছি। এর থেকে বেরোনোর জন্য আই. এম. এফ.-এর কাছে যাওয়া ছাড়া আমাদের উপায় নেই। তিনি একজন আন্তর্জাতিক খ্যাতি সম্পন্ন অর্থনীতিবিদ। তিনি এটা জানেন যে আই. এম. এফ-এ

যাওয়ার বিপদটা কি - আজকে ওঁর সাথে আমাদের বিতর্কটা এইখানে - উনি বলছেন এটা ছাড়া আমাদের আর যাবার রাস্তা ছিল না, আর আমরা বলছি যে যাওয়ার আর একটা রাস্তা ছিল। কিন্তু উনি যেটা বললেন নিয়েছি, বেশ করেছি - এটা কিন্তু ডঃ মনমোহন সিং-এর বক্তব্য না। কারণ, কংগ্রেস করেছে বলে সমর্থন করতে হবে - এমন ভাবে সমর্থন করবেন না। কংগ্রেসের নেতারা যেমনভাবে বলছেন, সেইভাবে বলছেন - আর সমস্যা যেদিকটায় আসছে সৌগতবাবু সেটা একটু বলবার চেষ্টা করছেন - ট্রেড ডেফিসিট আমাদের হয়েছে, যার জন্য আই. এম. এফ-এর কাছে যেতে হচ্ছে। মাননীয় অর্থমন্ত্রি অসীম দাশগুপ্ত সেটা উল্লেখ করেছেন, আমি আর সেই পুনরুল্লেখের মধ্যে যাচ্ছি না। এটা হল কেন? ট্রেড ডেফিসিট তৈরী হল কেন? এটা মাননীয় অর্থমন্ত্রি বলেছেন, আমি শুধু গ্যাপটা ফিলআপ করার জন্য ফিগার কোট করব। মাননীয় সদস্য সৌগতবাবু সত্য কথা বলে সভাকে সাহায্য করেন নি। ১৯৮৪/৮৫ সালে অর্থাৎ রাজীব গান্ধী আসার বছরে আমাদের ট্রেড ডেফিসিট ছিল ৩১.৬%, ক্যাপিটাল গুডস ১৮.৫%। আর রাজীব গান্ধীর ৫ বছরে একবিংশ শতাব্দীতে চলে যাবার ধাক্কায় ১৯৮৯-৯০ সালে ওনার শেষ বছরে পেট্রোলিয়াম-এর জন্য ১৭.৭% – সৌগতবাবু সত্য কথা বলেন নি – পেট্রোলিয়াম আমদানীর জন্য-আমাদের এই অবস্থা হয়েছে? ক্যাপিটাল গুডস আমদানি ১৯৮৪-৮৫ সালে ছিল ১৮.৫%, সেটা ১৯৮৯-৯০ সালে হয়ে গেল ২৪.৯%। এখন প্রশ্ন হচ্ছে, ক্যাপিটাল গুডস আমদানি করবেন কি করবেন না এটা তো সরকারের নীতির উপর নির্ভর করে। পেট্রোলিয়াম এসেনসিয়াল গুডস। এখানে ভি.পি.সিং-এর সরকার থাকুক বা রাজীব গান্ধীর সরকার থাকুক বা চন্দ্রশেখরেরই সরকার থাকুক পেট্রোল আনতেই হবে কিন্তু ক্যাপিটাল গুডস আমদানী করবেন কি না সেটা সরকারের নীতির উপর নির্ভর করে। এখন প্রশ্ন হচ্ছে, আপনি আপনার দেশের শিল্প কিভাবে সাজাবেন। যদি দেশের শিল্পটা সাজান ঐ ১০ পারসেন্ট লোকেদের জন্য যাদের ক্রয় ক্ষমতা আছে তাহলে বিদেশী যন্ত্রাংশ লাগবে। আধুনিক কনজিউমার গুডস যদি করতে হয় তাহলে তার জন্য আধুনিক যন্ত্রাংশ লাগবেই এবং ইমপোর্ট আপনার বাড়বেই। আর আমাদের বিকল্প কথা যেটা সেটা হচ্ছে ঐ ১০ পারসেন্টকে ছেড়ে যদি বাকি ৯০ পারসেন্টের জন্য প্রডাকসান সিসটেমটা তৈরী করেন তাহলে অন্যভাবে চলতে হবে। বিমলের কাপড় তৈরী করতে গেলে ফরেন টেকনলজি লাগবে, ফরেন যন্ত্রাংশ লাগবে, কিন্তু বাসন্তি কটন মিলের মোটা কাপড়ের জন্য ফরেন যন্ত্রাংশ লাগে না, যা লাগে সেটা আমাদের দেশেই তৈরী হয়। কাজেই যদি ৯০ পারসেন্টের জন্য প্রডাকসান সিসটেম সাজাতেন তাহলে বিদেশী যন্ত্রাংশ লাগতো না। এখন ঐ ৯০ পারসেন্টের জন্য যদি জিনিষ তৈরী করতে হয় তাহলে দেখতে হবে তাদের ক্রয় ক্ষমতা আছে কিনা। সেখানে তাদের ক্রয় ক্ষমতা দেবার একটাই রাস্তা। জয়নাল আবেদিন সাহেব একটু ব্যক্তিগতভাবে বিক্ষুব্ধ কারণ জমি তার হাতছাড়া হয়েছে। এরজন্য ব্যক্তিগতভাবে তিনি আহত কিন্তু এই ভূমি সংস্কার ছাড়া উপায় কি বলুন। ঐ ৯০ পারসেন্টের হাতে ক্রয় ক্ষমতা দিতে গেলে ভূমি সংস্কার ছাড়া তো দ্বিতীয় রাস্তা নেই। আর ওরা বলছেন, এই রাস্তায় ওরা যাবেন না। আমি এই প্রসঙ্গে ডাঃ জয়নাল আবেদিন সাহেবকে একটা কথা জিজ্ঞাসা করি, আজকে ডিবেটের শেষে দয়া করে আপনি একটা দেশের নাম বলুন - তৃতীয় বিশ্বের দরিদ্র দেশ যারা আমাদের সঙ্গে তুলনীয় তাদের মধ্যে কোন দেশ আই. এম. এফ-এর লোন নিয়ে সংকটের বাইরে আসতে পেরেছে। একটা দেশের নাম অন্ততঃ আপনি বলুন। আমি জানি যে আপনি তা বলতে পারবেন না। এখন কথা হচ্ছে, এটা মাননীয় অর্থমন্ত্রিমহাশয় জানেন এবং জানেন বলেই তিনি যা বলেছেন, তার ভঙ্গিটা হচ্ছে, ওখানে যাওয়া ছাড়া আমাদের রাস্তা ছিল না। এখন আমার জিজ্ঞাস্য আপনাদের কাছে এটাই যে আপনারা আই. এম. এফ-এর কাছে গিয়ে আত্মসমর্পন করবেন না, দেশের ৯০ পারসেন্ট লোকের হাতে ক্রয় ক্ষমতা তুলে দেবেন? এখন আপনাদের কাছে সমস্যা হচ্ছে, দেশের গরীব লোকেদের চেয়ে আমেরিকান প্রভুরাই আপনাদের কাছে বেশী প্রিয় কাজেই আমাদের বিকল্প প্রস্তাব আপনারা সমর্থন করতে পারছেন না। ফলে আই. এম. এফ-এর লোন নিয়ে

ওদের নির্দেশ মেনে দেশ চালাতে হচ্ছে। জয়নাল আবেদিন সাহেব আপনার দুর্ভাগ্য, ৬০ বছর আগে আপনি এইরকম বক্তৃতা দিলে আপনার রায়বাহাদুর বাঁধা। বিদেশী প্রভুদের জন্য এতো আদর্শ বক্তৃতা দিলে নিশ্চয় তারা খুশী হয়ে আপনাকে রায়বাহাদুর উপাধি দিতেন কিন্তু মুশকিল হচ্ছে, এখন আর রায়বাহাদুর দেবার কেউ নেই। তারপর আমরা দেখলাম যে আপনারা ইষ্ট ইউরোপ এবং সোভিয়েত দেশের বিপর্যয় নিয়ে আপনাদের উল্লাস চেপে রাখতে পারছেন না। এই প্রসঙ্গে জয়নাল সাহেবকে জিজ্ঞাসা করি, আপনারা তো এক্সপোর্ট বাড়াতে চাইছেন। এখন এই এক্সপোর্ট বাড়াবার সবচেয়ে বড় আইটেম কোনটা? লেটেষ্ট ফিগার যদি নেন তাহলে দেখবেন সেটা হচ্ছে হ্যাণ্ডিক্র্যাফটস। এখন হ্যাণ্ডিক্র্যাফটসের বাজার তৈরী হবে কিনা এ তো আপনি ঠিক করবেন না। যদি আমেরিকা ও ইংল্যাণ্ডের মানুষের পকেটে পয়সা থাকে তাহলে আপনার হ্যাণ্ডিক্র্যাফটস বিক্রি হবে। সেকেণ্ড লারজেষ্ট আইটেম হচ্ছে টেক্সটাইল। আপনারা জানেন যে গ্যাটের চুক্তি অনুযায়ী কোটা ঠিক করে দেওয়া আছে, কোটার বাইরে একটি বাড়তি সুতোও আপনি বিক্রি করতে পারবেন না। তৃতীয় লারজেষ্ট আইটেম হচ্ছে মেশিনারী এ্যাণ্ড ইক্যুইপমেণ্টস – ইঞ্জিনিয়ারিং ইক্যুইপমেণ্টস। আপনারা জানেন যে মেশিনারী এবং ইঞ্জিনিয়ারিং ইক্যুইপমেণ্টস জাহাজ ভর্ত্তি করে এক্সপোর্ট করার জন্য বাইরের কোন কোন দেশে আমাদের এখান থেকে যায়। এগুলি যেত প্রধানতঃ পূর্ব ইউরোপের দেশগুলিতে। কথায় আছে ঘুঁটে পোড়ে গোবর হাসে। সোভিয়েত ইউনিয়ানে সমাজতন্ত্রের সঙ্কট দেখে আপনারা – গোবর গনেশরা উল্লসিত হয়ে হাসছেন অথচ বুঝতে পারছেন না যে সঙ্কট আপনাদের উপর আসবে।

[5.35 to 5.45 p.m.]

আপনাদের বিপদের জায়গাটা এটা। আজকে সোভিয়েত ইউনিয়ন, তার অর্থনৈতিক জায়গা থেকে সরে আসলে, নেক্সট হিট লিস্টে চলে যায় ভারতবর্ষ, তার কারণ এক মাত্র রেজিস্ট্যাণ্ট হতে পারে পলিটিক্যালি, নন-এ্যালাইনমেণ্টের নেতা হিসাবে ভারতবর্ষ। আমরা হিট লিস্টে আছি। আমাদের দুর্ভাগ্য, এই রকম একটি দলের হাতে দেশের শাসন ব্যবস্থা আমরা তুলে দিয়েছি যে যারা হাসিমুখে বদ্ধভূমিতে গিয়ে আই. এম. এফ-এর ফাঁস গলায় দিচ্ছে। একটা কথা আপনাদের স্বীকার করতে হবে, আই. এম. এফ. কেবল একটা অর্থনৈতিক সংস্থা নয়, আই. এম. এফ. একটা পলিটিক্যাল উইং। আপনি কি অস্বীকার করতে পারেন, এই কথা, অলিন্দে গভর্ণমেণ্টকে আই. এম. এফ., চিলির অলিন্দের গভর্ণমেণ্টকে আই. এম. এফ. টাকা দেয়নি, কিন্তু পিনোচের সরকার আসার তিন মাসের মধ্যে আই. এম. এফ. টাকা দিয়েছিল, আপনার সরকারের ভূমিকা কি ছিল? আপনি কিন্তু অলিন্দের সমর্থক ছিলেন। আই. এম. এফ. ভিয়েতনামকে রিকনষ্ট্রাকশনের জন্য তার টাকা দেয়নি, সাউথ আফ্রিকাকে অন্ততঃ চারবার ধার দিয়েছে। সেই পিরিয়ডে আপনাদের সরকারের ভূমিকা কি ছিল, সাউথ আফ্রিকাকে স্যাংশন আটকে দেওয়া। আজকে আপনি আই. এম. এফ. কাকে কাকে ধার দিয়েছে, তার ইতিহাস দেখুন। আমার ইনসিডেণ্টালী রেড পাবলিকেশনের একটা বই আছে, সময় পেলে আপনাকে পড়তে দেবো। আপনি দেখবেন যে পলিটিক্যালি আই. এম. এফ. তার ঋণটাকে ব্যবহার করেছে তৃতীয় বিশ্বের দেশগুলোর বিরুদ্ধে এবং নন-এ্যালাইনমেণ্ট মুভমেণ্টের বিরুদ্ধে একটা হাতিয়ার হিসাবে ব্যবহৃত হয়েছে, কারণ আই. এম. এফ. সাম্রাজ্যবাদীদের হাতে। আপনাদের কাছে আমার জিজ্ঞাস্য এটাই যে জওহরলাল নেহেরু যে ভিত্তি আমাদের তৈরী করে দিয়েছিলেন, তার অনেক ত্রুটি বিচ্যুতি ছিল, যে ভিত্তি তৈরী করে দিয়েছিলেন, সেই অর্থনৈতিক ভিত্তি ছিল বলেই আপনি নন-এ্যালাইনমেণ্ট মুভমেণ্টের নেতা হতে পেরেছেন। ঐ ভিত্তিটা যদি আপনি ছেড়ে দেন তাহলে হতে হবে পাকিস্তানের মত একটা রাষ্ট্র, আমেরিকা যা বলবে তাই করতে হবে। ডান দিকে যেতে বললে আপনি ডানদিকে যাবেন, বাম দিকে যেতে বললে বাম দিকে যাবেন। এই জিনিষ করবেন না। বিদেশী প্রভুদের থেকে আপনার কাছে অনেক বেশী আকর্ষণীয় হওয়া উচিত, নিজের দেশের মানুষদের অর্থনৈতিক অবস্থা। রাষ্ট্রায়ত্ব শিল্পের লাভ লোকসান সংক্রান্ত

বিষয়ে কিছু প্রশ্ন তুলেছেন। আমি জিজ্ঞাসা করি, কেন আমাদের দেশের প্রধানমন্ত্রী নরসীমা রাও, রোশী মোদী কেন নন? যদি লাভজনকভাবে আমাদের দেশ চালাতে হয় তাহলে রোশী মোদী-কে প্রধানমন্ত্রী করতে হবে, নরসীমা রাও নয়। তার কারণ সরকারের অর্থনীতি চালানোর পাশাপাশি একটা স্যোশাল এবং পলিট্যিক্যাল রোল থাকে। এই পলিটিক্যাল এবং স্যোশাল রোল থাকে বলেই রোশী মোদী দেশের প্রধানমন্ত্রি হন না। প্রধানমন্ত্রি হন নরসীমা রাও। একটা রাষ্ট্রায়ত্ব শিল্প তার প্রয়োজনে ক্ষতি করেও দেশের মূল ভিত্তি, অর্থনৈতিক ভিত্তি সে তৈরী করে দেবে। এবং সেই তৈরী করে দেওয়া ছাড়া তৃতীয় বিশ্বের দেশ কখনও দাঁড়াতে পারে না। মুক্ত বাজারের আকর্ষণের কথা বলছেন, মাননীয় জয়নাল আবেদিন সাহেবকে আমি জিজ্ঞাসা করি, গত চার বছরের খবরের কাগজ দেখে একটা তৃতীয় বিশ্বের দেশ দেখান যারা এই মুক্ত বাজারের সমর্থনে ভাষণ দিয়েছে এবং তাদের দেশকে অগ্রগতির পথে নিয়ে যেতে পেরেছে? আপনি যে মুক্ত অর্থনীতির কথা বলছেন, সেটা এ. পি., এ. এফ. পি., রয়টার কর্তৃক চোলাই হয়ে ইয়ুরোপ এবং আমেরিকার একটা বাস্তবতার কথার উপরে দাঁড়িয়ে আপনারা নাচছেন, আপনি নিজে বসে আছেন তৃতীয় বিশ্বে, ইয়ুরোপ এবং আমেরিকা প্রথম বিশ্বের, আপনি তাদের দিকে তাকিয়ে উল্লসিত হচ্ছেন, ওদিকে আমি যাবো। কিন্তু ওখানে আপনার নো এ্যাডমিশন। আপনার তৃতীয় বিশ্বের দেশ। আপনি আপনার পিতৃ পরিচয় ভুলে যাবেন না। তৃতীয় বিশ্বের দেশে কিছু নিজস্ব সমস্যা আছে। আপনাদের সাম্রাজ্যবাদের মোকাবিলা করে ৪৪ বছর ধরে স্বাধীনতা রক্ষা করতে হচ্ছে। আপনি ইয়ুরোপের আলোর দিকে তাকিয়ে স্বাধীনতার ভিত্তিগুলো বিক্রি করে দিয়ে আসবেন না। ইতিমধ্যে সেই জায়গায় গেছে এবং আসতে আসতে সেই জায়গায় গেছে বলেই তো জওহরলাল নেহেরুর দল, জওহরলাল নেহেরুর রাজ্য উত্তপ্রদেশে ১৮ পার্সেন্ট ভোট পান। এদিকে আপনাদের সর্বনাশ হবে। দুঃখের কারণ এই, আমাদের দেশকেও সর্বনাশ করে ছাড়বেন। সুতরাং আমি আশা করবো এই প্রস্তাব সকলে সমর্থন করবেন। মাননীয় বিরোধী সদস্যদের আমি অনুরোধ করবো, আপনারা মুখে যাই বলুন না কেন, আপনাদের দলের হুইপের প্রশ্ন আছে। আপনাদের দলের কাছে, আপনাদের বিবেকের কাছে প্রশ্ন রাখি, অন্তত আমাদের এই প্রস্তাবকে সমর্থন করুন। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Manabendra Mukherjee, as amended, that -

এই সভা গভীর উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছে যে, -

(১) আই এম এফ-এর কাছ থেকে ঋণ নেবার জন্য দেশের অর্থনৈতিক সার্বভৌমত্বকে বিসর্জন দেবার চেষ্টা চালানো হচ্ছে;

(২) ঋণ পাবার জন্য আগাম আই এম এফ নির্দেশিত শর্তগুলো পালন করতে ইতিমধ্যেই দুবার টাকার অবমূল্যায়ণ ঘটানো হয়েছে;

(৩) সারের এবং চিনির ওপর ভর্তুকি তুলে দেওয়া হচ্ছে; এবং

(৪) দেশীয় শিল্পের সর্বনাশ করে বিদেশী শিল্পগুলিকে দেশের বুকে বাড়তি সুযোগ করে দেওয়া হচ্ছে।

এই সভা মনে করে আই এম এফ-এর শর্তের প্রতি আনুগত্য দেখানোর প্রক্রিয়াতেই উপস্থাপিত হয়েছে নূতন শিল্পনীতি।

অতএব এই সভা রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে দাবী করছে যে, এই বিপজ্জনক নীতি পরিত্যাগ করা হোক এবং দেশের অর্থনৈতিক সার্বভৌমত্ব অক্ষুন্ন রাখা হোক।

was then put and agreed to.

The motion of Shri Debaprasad Sarkar that

(খ) এই সভা অবগত আছে যে, কেন্দ্রীয় সরকার ঘোষিত নয়া শিল্পনীতির মূল বৈশিষ্টগুলি হচ্ছে -

(১) কয়লা, চিনি, পেট্রল প্রভৃতি ১৮টি ক্ষেত্র বাদে আর সব শিল্পক্ষেত্রেই লাইসেন্স প্রথা তুলে দিয়ে বহু গুরুত্বপূর্ণ শিল্পক্ষেত্রে ব্যক্তি পুঁজি খাটাবার ও মুনাফা করার ঢালাও সুযোগ করে দেওয়া হয়েছে;

(২) এম. আর. টি. পি. আইনটি তুলে দিয়ে একচেটিয়া পুঁজি ও শিল্পপতি গোষ্ঠীগুলিকে সম্প্রসারণ করার নামে মাঝারি ও ক্ষুদ্র শিল্পকে গ্রাস করার সুযোগ করে দেওয়া হয়েছে;

(৩) বিদেশী পুঁজির লগ্নির উর্দ্ধসীমা পূর্বে যেটা ৪০ শতাংশ ছিল তাকে বৃদ্ধি করে ৫১ শতাংশ করা হয়েছে;

(৪) কোন ভারতীয় পুঁজিপতি মাল্টিন্যাশানাল পুঁজির সঙ্গে হাত মিলিয়ে বিদেশী মুদ্রার ব্যবস্থা করতে পারলে বিদেশ থেকে অবাধে যন্ত্রপাতি ও সাজ-সরঞ্জাম আমদানী করতে পারবে; এবং

(৫) লাভজনক রাষ্ট্রায়ত্ব শিল্পের মালিকানার ২০ শতাংশ অংশীদারী বেসরকারী মালিকদের কাছে বেচে দিয়ে উক্ত শিল্পক্ষেত্রে বেসরকারী মালিকদের পুঁজি বিনিয়োগের দরজা খুলে দেওয়া হবে;

এই সভা মনে করে যে, নয়া শিল্পনীতির ফলে -

(১) একচেটিয়া পুঁজির উপর রাষ্ট্রের যতটুকু নিয়ন্ত্রন ছিল তা তুলে দিয়ে দেশী বিদেশী পুঁজিকে সর্বোচ্চ মুনাফা লুণ্ঠনের সুযোগ করে দেওয়া হল; এবং

(২) আরও মূল্যবৃদ্ধি, কলকারখানা ক্লোজার, ছাঁটাই ও কর্মসংকোচনের মাধ্যমে জনগণকে আরও চরম আর্থিক দুর্দশার দিকে ঠেলে দেওয়া হল;

অতএব এই সভা রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে দাবী করছে যে, জনগণের স্বার্থে কেন্দ্রীয় সরকার ঘোষিত নয়া শিল্পনীতি বাতিল করা হোক।

was then, by leave of the House, withdrawn.

**Motion under Rule 185**

Shri Nani Kar : Sir, I beg to move that -

(ক) এই সভা অবগত আছে যে -

(১) পশ্চিমবঙ্গে সরকারী ও সরকার স্বীকৃত কলোনীর সংখ্যা ১৪৫০;

(২) কলোনীগুলির জন্য রাস্তা, জলনিকাশী ব্যবস্থা এবং পানীয় জল সরবরাহ ব্যবস্থা একান্তভাবে অপরিহার্য;

(৩) পল্লী কলোনীগুলিকে উন্নয়নের আওতা থেকে বাদ দিয়ে ১৯৭৪ সালে কিছু কলোনীর উন্নয়নের কাজ শুরু হয়েছিল এবং পরবর্তীকালে, সরকার স্বীকৃত ৬০৭টি কলোনীকেও উন্নয়নের আওতা থেকে বাদ দেওয়া হয়েছিল:

(৪) ১৯৭৪ সালের দ্রব্যমূল্যের ভিত্তিতে কেন্দ্রীয় সরকার কলোনীর উন্নয়নের জন্য সি এম ডি এ শহরাঞ্চলে পরিবার পিছু ২৫০০ টাকা এবং তার বাইরের অঞ্চলের জন্য পরিবার পিছু ১৭০০ টাকা ধার্য করেছিলেন;

(৫) পরে, এই অকিঞ্চিৎকর সাহায্য বাড়ানো সম্পর্কে রাজ্য সরকারের আবেদনে সাড়া দিয়ে কেন্দ্রীয় সরকারের নগর উন্নয়ন মন্ত্রক একটি 'টেকনিক্যাল কমিটি' গঠন করেছিলেন।

(৬) টেকনিক্যাল কমিটি, ১৯৮৭ সালের মে মাসে শহরাঞ্চলের কলোনীগুলির ক্ষেত্রে পরিবার

পিছু ১১,৯৩১ টাকা এবং পল্লী কলোনীগুলির ক্ষেত্রে পরিবার পিছু ৯,৪৩৪ টাকা সাহায্যদানের জন্য সুপারিশ করা সত্ত্বেও তা এখনও পর্যন্ত কার্যকরী করা হয়নি।

অতএব এই সভা রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে উপরোল্লেখিত "টেকনিক্যাল কমিটি"র সুপারিশ অবিলম্বে কার্যকর করার জন্য আবেদন জানাচ্ছে।

**শ্রীনন্দী কর :** মিঃ স্পীকার স্যার, আমার ছাপান প্রস্তাবটির মধ্যে দুটি কথা ভুল ছাপা হয়েছে। সে দুটি আমি প্রথমেই সংশোধন করে দিতে চাই।

১ নং-এ কলোনীর সংখ্যা ১৪৫০-এর জায়গায় ২,৬১৭ হবে। আর ৪নং-এ ১৯৭৪ সালের কথা ছাপা হয়েছে, ওটা হবে ১৯৭৫ সাল। স্যার আমি প্রস্তাবটা পড়ে দিচ্ছি, -

(ক) এই সভা অবগত আছে যে -

(১) পশ্চিমবঙ্গে সরকারী ও সরকার স্বীকৃত কলোনীর সংখ্যা ২,৬১৭;

(২) কলোনীগুলির জন্য রাস্তা, জলনিকাশী ব্যবস্থা এবং পানীয় জল সরবরাহ ব্যবস্থা একান্তভাবে অপরিহার্য;

(৩) পল্লী কলোনীগুলিকে উন্নয়নের আওতা থেকে বাদ দিয়ে ১৯৭৪ সালে কিছু কলোনীর উন্নয়নের কাজ শুরু হয়েছিল এবং পরবর্তীকালে, সরকার স্বীকৃত ৬০৭টি কলোনীকেও উন্নয়নের আওতা থেকে বাদ দেওয়া হয়েছিল;

(৪) ১৯৭৫ সালের দ্রব্যমূল্যের ভিত্তিতে কেন্দ্রীয় সরকার কলোনীর উন্নয়নের জন্য সি এম ডি এ শহরাঞ্চলে পরিবার পিছু ২৫০০ টাকা এবং তার বাইরের অঞ্চলের জন্য পরিবার পিছু ১৭০০ টাকা ধার্য করেছিলেন;

(৫) পরে, এই অকিঞ্চিৎকর সাহায্য বাড়ানো সম্পর্কে রাজ্য সরকারের আবেদনে সাড়া দিয়ে কেন্দ্রীয় সরকারের নগর উন্নয়ন মন্ত্রক একটি 'টেকনিক্যাল কমিটি' গঠন করেছিলেন।

(৬) টেকনিক্যাল কমিটি, ১৯৮৭ সালের মে মাসে শহরাঞ্চলের কলোনীগুলির ক্ষেত্রে পরিবার পিছু ১১,৯৩১ টাকা এবং পল্লী কলোনীগুলির ক্ষেত্রে পরিবার পিছু ৯,৪৩৪ টাকা সাহায্যদানের জন্য সুপারিশ করা সত্ত্বেও তা এখনও পর্যন্ত কার্যকরী করা হয়নি।

অতএব এই সভা রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে উপরোল্লেখিত "টেকনিক্যাল কমিটি"র সুপারিশ অবিলম্বে কার্যকর করার জন্য আবেদন জানাচ্ছে।

স্যার আমি শুরুতেই কয়েকটা কথা বলে রাখতে চাই যাতে এই প্রস্তাবটা মাননীয় সদস্যরা গ্রহণ করতে পারেন। স্যার, আপনি জানেন যে উদ্বাস্তু পুনর্বাসনের দায়িত্ব কেন্দ্রীয় সরকারের এবং কেন্দ্রীয় সরকার উদ্বাস্তুদের পুনর্বাসনের জন্য কখনও একটা সামাজিক পরিকল্পনা কিম্বা সেজন্য কখনও রাজ্য সরকারের কাছে টাকা বরাদ্দ করেন নি। কারণ এটা স্যার, আমার বলা ভাল যে, আমাদের মত কেন্দ্রীয় সরকার কোন পর্যায়েই - এই দায়িত্ব নেওয়ার কথা মুখে বললেও, কার্যত নিতে অস্বীকার করছেন।

[5.45 to 5.55 p.m.]

আপনি যদি পুরানো দিনের কথা মনে রাখেন যখন প্রফুল্ল ঘোষ ছিলেন রাজ্যের মুখ্যমন্ত্রি তখন. যারা উদ্বাস্তু হয়ে এসেছে তারা আসলে থাকবে না, ফিরে যাবে পূর্ববাংলায়, এটা শুরু করে ১৯৫০ সালে যখন নেহেরু লিয়াকত চুক্তি হয় তখন এটা ঠিক হয়েছিল পূর্ববাংলায় ফেলে আসা যত সম্পত্তি

তার মালিক হচ্ছে রিফিউজি, উদ্বাস্তুরাই তার মালিক, তারা ফিরে যাবে এবং তারা ভোগদখল করতে পারবে। ১০৫৯ সালের পর ঘোষণা করলেন কেন্দ্রীয় সরকার উদ্বাস্তু পুনর্বাসনের কাজ শেষ হয়ে গেছে। এরপর ১৯৬৪ সালে যখন আরো উদ্বাস্তু আসতে শুরু করলেন তখন আর একটি কথা বলা হল পশ্চিমবাংলায় এদের কোন স্থান হবে না। আমি ঘটনাগুলি খালি বলছি। আমাদের দেশের উদ্বাস্তুদের জন্য যে দায়িত্ব কেন্দ্রীয় সরকার গ্রহণ করলেন, তৎকালীন জাতীয় নেতারা যে কথা বললেন তা কখনই কার্যকরী করার চেষ্টা করেননি। আমি এর পর আসছি, আপনার মনে আছে, যুক্তফ্রন্ট সরকারের আমলে যখন প্রয়াত নেতা নিরঞ্জন সেন পুনর্বাসন মন্ত্রি সেই সময় প্রথম উদ্বাস্তু পুনর্বাসনের জন্য মাষ্টার প্ল্যান হয়। তখন চাওয়া হয়েছিল ২৫০ কোটি টাকা। সেই সরকার টেকেনি। এরপর শ্রী সিদ্ধার্থ শঙ্কর রায় এসেছিলেন এবং মাননীয় সদস্য সুব্রত মুখার্জী তখন সেই সভায় মন্ত্রি ছিলেন। আমি তাই ওনাকে বলছি যেহেতু উনি জানেন, সেই ২৫০ কোটি টাকা কমে কমে ১৫০ কোটি টাকার প্ল্যান তৈরী হয়েছিল। প্ল্যানটা একেবারে যা ছিল তাই ছিল শুধু টাকাটা কমে কমে ১৫০ কোটি টাকা হয়েছিল। তখন কেন্দ্রে এবং রাজ্যে একদলের সরকার থাকা সত্ত্বেও কেন্দ্রীয় সরকার সেই টাকা মঞ্জুর করেননি, প্ল্যানটা গ্রহণ করেন নি। আপনি জানেন, সেই কারণে যেহেতু কেন্দ্রীয় সরকার উদ্বাস্তুদের দায়িত্ব নিলেন না সেহেতু আমাদের দেশে অর্থাৎ আমাদের রাজ্যে জলা জায়গায় জঙ্গলে বিভিন্ন জায়গায় যেটাকে একেবারে সাদা কথায় বলে ভাগাড় সেই সমস্ত জায়গায় উদ্বাস্তুরা পুনর্বাসন বসতি নিজে নিজেই করতে শুরু করলেন এবং সেখানকার কলোনীগুলির নাম হয় জবরদখল কলোনী। এই জবরদখল কলোনীর কেন্দ্রের স্বীকৃতির জন্য আন্দোলন লড়াই করতে হয়েছে। আমি আর একটা কথা বলি, ১৯৭৫ সালে তখন বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসেননি, আসবার কথা ভাবা যায়নি, সেই সময়ের কথা বলছি, সেই সময় অর্থাৎ ১৯৭৫ সালের জুলাই মাসে উদ্বাস্তু পুনর্বাসন বিভাগ ( এই রাজ্যের) এবং কেন্দ্র ঠিক করলেন আমাদের যে পুনর্বাসন সমস্যা আছে সেটা অবশিষ্ট সমস্যা। এই অবশিষ্ট সমস্যার জন্য তাঁরা ওয়ার্কিং গ্রুপ ঠিক করলেন। এই ওয়ার্কিং গ্রুপ বললেন ডেভলপমেন্ট করতে হবে। আমার কাছে ওয়ার্কিং গ্রুপের রিপোর্ট আছে। তার চ্যাপ্টার ৫ বলছে Development of colonies is an important aspect of rehabilitation to which serious and susteined atteantion has to be made. এই কথাগুলি বললেন। এটা বলার পর ওঁরা বললেন কলোনীর সংখ্যা নির্দিষ্ট করা হোক, কি কি কলোনী আছে। তাঁরা নির্দিষ্ট করলেন ৪৯৬। ১৯৫১ সালে জবরদখল কলোনী ১৪৯। ১৯৫১ সালের পর ১৭৫, প্রাইভেট কলোনী ৭৫০, মোট এখন ১৫৭০ কলোনী, তাঁরা স্বীকার করলেন। এই কলোনীর ডেভলপমেন্টের জন্য কি কি কাজ করবেন সেটাও নির্দিষ্ট করে দেন। মাটির কাজ হবে, রাস্তা নির্মান হবে, ড্রেন নির্মান হবে, পানীয় জল সরবরাহ হবে, পার্ক হবে, কমিউনিটি সেন্টার হবে এবং এর জন্য টাকাও ঠিক করলেন। সি এম ডি এ এলাকার মধ্যে প্লট পিছু দেবেন আড়াই হাজার টাকা আর সি এম ডি এ-র এলাকার বাইরে ওরা দেবেন প্লট পিছু ১৭০০ টাকা, কিন্তু সি এম ডি এ তখন মনে করলেন এই টাকায় হবে না, এই টাকা লাগবে কম সে কম সাড়ে ৪ হাজার টাকা সি এম ডি এ এলাকার মধ্যে আর সি এম ডি এ এলাকার বাইরে গ্রামের জন্য ২৫০০ টাকা। এটা যখন হল, ওয়ার্কিং গ্রুপ যখন বললেন টাকা লাগবে মোট ৫২ কোটি ৩৪ লক্ষ টাকা এবং এই টাকা যখন কেন্দ্রীয় সরকারের দেওয়ার কথা, রাজ্য সরকার বলে পাঠালেন তখন অনেক চেষ্টার পর কেন্দ্রে এই ৫২.৩৪ কোটি টাকার মধ্যে কেন্দ্রীয় সরকার আজ পর্যন্ত দিয়েছেন ৯.৬ কোটি টাকা। এই হচ্ছে বিষয়। এখানে এর ফলে কি দাঁড়াল? ২৬০টি কলোনী, তাদের ডেভলপমেন্ট শুরু হল, কিন্তু সেটা খুব আংশিক। আপনি জানেন ১৯৭৫ সালে সিমেন্টের যে দাম ২০ টাকা ছিল ১৯৯১ সালে সেই সিমেন্টের দাম ১২০ টাকা হয়েছে। ইঁটের দাম হাজার ছিল ৫৮ টাকা আজকে তার দাম ১৫০০ টাকা, এরফলে যখন ওদের কাজ গতিতে করা সম্ভব হল না। আমাদের কেন্দ্রীয় এজেন্সী রাজী হচ্ছে না,

তখন সমর গুহ মহাশয় নেতৃত্বে রিহ্যাবিলিটেশন কমিটি তৈরী হয়েছিল, কমিটির রিপোর্ট এই বিধানসভায় আলোচনা হয়েছে। কমিটি বললেন যে এর টাকা বাড়াতে হবে, এই টাকা বাড়ালেন না, তাঁরা সময় দিলেন, ইতিমধ্যে অনেকগুলি জবরদখল কলোনী গড়ে উঠল। কেন্দ্রীয় সরকারের আগের কলোনী নিয়ে এর সংখ্যা দাঁড়ালো ৬৬০, এবং সরকারীভাবে নূতন কলোনী চালু হল। এক্স ক্যাম্প সাইট কলোনী কিংবা পি. এম. ক্যাম্প উদ্বাস্তু পুনর্বাসন কলোনী তার সংখ্যা ৪০। এই নূতন ৪৭টি কলোনী করা হল, মোট ২৬১৭ টি কলোনী স্বীকৃত হল। তার কোন ডেভলপমেন্ট হচ্ছে না। আর. আর. কমিটি বললেন এই কাজ করার জন্য শহরে সাড়ে ৭ হাজার কোটি টাকা, পার প্লট, সি. এম. ডি. এ.-র বাইরে লাগবে ৪ হাজার কোটি টাকা গ্রামে লাগবে সাড়ে ৪ হাজার টাকা, বলেছিলেন আর আর কমিটি, কেন্দ্রীয় সরকার মানলেন না। নূতন কেন্দ্রীয় সরকারকে অনেক চাপ দেওয়ার পর কেন্দ্রীয় সরকার টেকনিক্যাল কমিটি করলেন। টেকনিক্যাল কমিটির সুপারিটেণ্ডিং ইঞ্জিনিয়ার এ. বসু তিনি ছিলেন চেয়ার ম্যান, ১৯৫৭ সালের এপ্রিল মাসে কমিটি রিপোর্ট করেছিলেন সেই রিপোর্টের ৯১ পৃষ্ঠায় বলেছেন the development of refugee colonies is a socio-economic problem of today's society and, therefore, it requires attention of the Government. এবং এখানে বললেন The techinical committee has revised these estimates on the basis of current P W D sechedule of rates, on the basis of prevailing market prices. এবং এটা নিয়ে পরে বললেন সেন্ট্রাল গভর্ণমেন্ট কমিটি শহরাঞ্চলের জন্য ১১৯৩১, গ্রামের জন্য ৯৩৪৪টি প্লট হিসাবে দিতে হবে। এই টাকাটা দিচ্ছে না। আমি যে কথাটা বলছি, কলোনী ডেভালপমেন্ট শুধু কলোনী ডেভালপমেন্ট নয় রাজ্য সরকারের আর্জেন্ট ডেভালপমেন্ট, এই জন্য কেন্দ্রীয় সরকারের যে কমিটমেন্ট এটা গ্রহণ করা সকলেই মানতে চায় এবং গভর্ণমেন্ট ও মন্ত্রি মহাশয়ের কাছে অনুরোধ করব প্রয়োজন হলে আমাদের এখানকার বিধানসভায় সর্বদলীয় কমিটির দিল্লীতে মাননীয় প্রধানমন্ত্রির সঙ্গে কথা বলা উচিত। রাজ্য সরকারের স্বার্থে এই দাবীটা গৃহীত হয় সেই কারণে এই প্রস্তাবটিকে ধন্যবাদ জানিয়ে আশা করব যে এটা সকলে গ্রহণ করবেন।

**শ্রী সুব্রত মুখার্জী :** স্যার, একবার মার্শালকে ডেকে দিন, আমার বইটা তুলতে গেলে ওটা একটু ধরতেই হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য ননীবাবু যে প্রস্তাবটা এখানে রেখেছেন ওটা সর্বদলীয় হলে ভাল হোত। আমার মনে হয় যে, প্রথম থেকে যদি সর্বদলীয় করতেন তাহলে খুবই ভাল হোত। কারণ সাধারণভাবে আমরা এটা নিয়ে আলোচনা করছি, যেহেতু সাধারণ মানুষের - বিশেষ করে - ছিন্নমূল উদ্বাস্তুদের কথা এখানে বলেছেন এবং কেন্দ্রীয় সরকার যেহেতু কমিটি করেছিলেন, শুধু কমিটির সুপারিশগুলি রূপায়নের ক্ষেত্রে আনার দরকার হয়েছে। যদি রাজনৈতিক দিক থেকে কোন রকম আকার দেওয়া না হয় তাহলে আমার মনে হয় মূল বক্তব্যের ক্ষেত্রে বিরোধিতা করার কিছু নেই এবং এর সঙ্গে এও জানতে পারি, তিনি যে প্রস্তাব দিয়েছেন সর্বদলীয় মাননীয় মন্ত্রি, স্পীকার, ডেপুটি স্পীকার দিল্লীতে তাতে আমাদের আপত্তির কারণ হবে না, যদি কথা বলেন তাহলে মাননীয় মন্ত্রির সঙ্গে নিশ্চয়ই কেউ যাবে।

[5.55 to 6.05 p.m.]

মূল প্রস্তাবের মধ্যে কেন্দ্রীয় সরকার উদ্বাস্তুদের নিয়ে কিছু ভাবছেন না এটা বলেছেন। আমি মনে করি এটা সম্পূর্ণভাবে পালিত হওয়া উচিত। পাঞ্জাবে যেভাবে পালিত হয়েছে সেটা এখানে হয়নি। তার মূল হচ্ছে রাজনীতি। এটা নিয়ে এত বেশী সংকীর্ণ রাজনীতি করা হয়েছে - ওদের নিয়ে মিছিল করে এবং শ্রমিকদের পয়সা নিয়ে আস্তে আস্তে আপনারা রাইটার্স বিল্ডিং দখল করেছেন। আসলে এই

উদ্বাস্তু সমস্যার সমাধান আপনারা চান বলে মনে করি না। বরং এই সমস্যা জীইয়ে রেখে রাজনীতি চরিতার্থ করা - সেটাই আপনাদের উদ্দেশ্য। ননীবাবু, বলুনতো, কেন্দ্রীয় সরকার কোন দায়িত্ব পালন করেন নি? সেক্ষেত্রে গত ১৫ বছরে আপনাদের দায়িত্ব ছিল না তাঁদের পাশে দাঁড়ানো? যেখানে কোটি কোটি টাকার ব্যপার রয়েছে সেখানে পারবেন না, কিন্তু একটি কলোনীর মধ্যে পানীয় জলের ব্যবস্থা করা - এতটুকুও আশা করতে পারি না ১৫ বছরে এই রাজ্য সরকারের কাছে? কেন্দ্রীয় সরকারের টেকনিক্যাল কমিটির সুপারিশ মানা হোক, কিন্তু তার সঙ্গে কেন বললেন না, কেন সামান্য পানীয় জল সরবরাহ ব্যবস্থা করা যাচ্ছে না? কি লাগবে এরজন্য? শহরাঞ্চলের কলোনী হলে দুটি ডিপ টিউবওয়েল, আর গ্রামাঞ্চলের কলোনী হলে দুটি হ্যাণ্ড টিউবওয়েল করতে হবে। ডাঃ বিধান চন্দ্র রায়ের এই সমস্যা সম্পর্কে দুরদর্শীতা অনেক বেশী ছিল। এই সমস্যা সমাধানের জন্য তিনি অনেক রকম পরিকল্পনা গ্রহণ করেছিলেন, কিন্তু আজকের রাজ্য সরকার এ ব্যাপারে কিছুই করেন নি। সেজন্য রাজ্য সরকারকে বলবো, সেইভাবে পরিকল্পনার ভেতর দিয়ে এগোবার চেষ্টা করুন। ১৫ বছর ধরে এখানে বামফ্রন্ট সরকার রয়েছেন, কিন্তু এই নুনতম দাবীটুকু, কেন উদ্বাস্তুরা আদায় করতে পারছেন না? আজকে তাদের জমির লিজ ডিড তৈরী হচ্ছে না, কারণ আপনারা ৯৯ বছরের জন্য লিজ দেবেন না। সেক্ষেত্রে সাংঘাতিক সাংঘাতিক সব শর্ত চাপিয়ে দিচ্ছেন। এটা উদারভাবে তাদের দিয়ে দিন। দীর্ঘদিন পর আজকে যদি তাদের জমির স্বত্ব দিতেই হয় তাহলে বিনা শর্তে তাদের ডিড করে দিন। কিন্তু ১৫ বছরে এই ব্যাপার নিয়ে এগিয়ে আসেন নি। আমি বইটা এনেছি (একটি স্থূলাকার বই দেখিয়ে) একটি লাইন পড়বো বলে। ১৯৬৩-৬৪ সালে তৎকালীন মন্ত্রি শ্রী শঙ্করদাস ব্যানার্জী, তিনি তাঁর বাজেট বক্তব্যে পরিষ্কার বলেছেন - ননীবাবু বলেছেন যে, কেন্দ্রীয় সরকার কিছু করেন নি, কিন্তু মন্ত্রি মহাশয় এড়িয়ে যান নি, তিনি পরিষ্কার বলেছেন -'পাঞ্জাবে কি হয়েছে? এর মধ্যে স্যেকুলার দৃষ্টিভঙ্গী রাখতে হবে। আমাদের এখানে উদ্বাস্তুরা শ্রমবিমুখ, কিন্তু পাঞ্জাবের উদ্বাস্তুরা শ্রমশীল টুওয়ার্ডস গিভিং লেবার। তাঁরা পরিশ্রমী।' এই ডিফারেন্স কিন্তু আজও রয়ে গেছে। তার সঙ্গে সঙ্গে হয়েছে এক্সচেঞ্জ অফ পপুলেশন। পশ্চিমবঙ্গে সেটা হয়নি। এই দুটি কারণে পশ্চিমবাংলায় উদ্বাস্তু রয়ে গেছে, পাঞ্জাবে নেই। বিমাতৃসুলভ মানসিকতা নয়, ডাঃ রায় যেটা শুরু করেছিলেন সেই ধারাবাহিকতা ১৯৯১ সাল পর্যন্ত দেখা যায়নি। নানা রাজনৈতিক ঘাতপ্রতিঘাতের কারণে সেই সমস্যা রয়ে গেছে। আপনারা এখানে ১৫ বছর রাজত্ব করছেন ডাঃ রায় যেটা আরম্ভ করেছিলেন সেই ধারাবাহিকতা আপনারা রাখতে পেরেছেন? ১৯৬০ সাল থেকে শুরু করে, ১৯৬১ সাল থেকে শুরু করে যে ধারাবাহিকতা চলে আসছিল সেটা আপনারা যদি ধরে রাখতে পারতেন তাহলে সমস্ত কিছু ইমপ্লিমেন্ট হয়ে যেত, তাহলে তারা শ্রমবিমুখ হতো না, এই সমস্যা থাকতো না। কেন্দ্রীয় সরকার আরো দিলে ভালো হতো এই কথা ঠিক। এই দপ্তর তাঁরা তুলে দিয়েছেন, যদি কোন এটকা বড় দপ্তরের সঙ্গে যোগ করা থাকতো তাহলে আলোচনা করা যেত। একটা সমস্যার সমাধান খুঁজে বার করা যেত। এদের জন্য অবশ্যই কিছু করা দরকার, এদের তো আর তাড়িয়ে দেওয়া যাবে না, এই ব্যবস্থার মধ্যে ভালোভাবে ডিস্ট্রিবিউশান করে নিজেদের মধ্যে শেয়ার করে আমাদের কম খেয়ে তাদের বাঁচাতে হবে। আমি যে বড় বইটা এনেছি তার থেকে কিছু পড়ে শোনাবার চেষ্টা করছি। ১৯৬৩-৬৪ সালে এখানে শঙ্কর দাস ব্যানার্জী, তিনি যেটা বলেছেন সেটা এই বইয়ের ২৬ পাতায় আছে এবং তিনি সেই সময় ফাইনান্স মিনিষ্টার ছিলেন। তিনি বলেছেন " The Second Finance Commission also made the following observation in determining the Grants in Aid for West Bengal. West Bengal is still in a difficult position. Its economy and its administration are being strained by the influx of refugees and it needs substantial assistance." - para 130 of the Second Finance Commission. He made the reference. I again

quote - "West Bengal is giving the pride of freedom for the whole of India. The burden of policy and the turbulant fronteer with the Pakistan extending over a length of 1300 miles has been imposed on this state and estimate 1.2 crores per annum." বর্তমানে অবস্থা কি দাঁড়িয়েছে দেখুন। উদ্বাস্তুদের নিয়ে চিন্তা ভাবনা কংগ্রেস সরকার করেনি এই কথা ঠিক নয়। সম্পূর্ণ সমস্যার সমাধান করলে খুশী হতাম ঠিকই কিন্তু এই ব্যাপারে আমি মনে করি আরো একটা খুব গুরুত্বপূর্ণ দিক আছে। আপনারা কি করেছেন? আপনারা একটা সুদূর প্রসারী রাজনৈতিক ফায়দা লোটবার চেষ্টা করেছেন। আন্দামানে পাঠাতে আপনারা বারণ করেছিলেন। আন্দামানে যাতে না পাঠানো হয় তার জন্য আপনারা রাস্তায় নেমেছিলেন, ধর্মঘট করেছিলেন। বলেছিলেন বাংলার মানুষ বাংলায় থাকবে, বাংলার বাইরে যাবে না। অনেককে পাঠানোর কথা হয়েছিল, আপনারা স্লোগান দিলেন আন্দামানে নিয়ে যাওয়া যাবে না। আন্দামানে যারা গিয়েছে তাদের দেখে আসুন স্ট্যাণ্ডার্ড অফ লিভিং কি রকম, তারা কি রকম হাই স্ট্যাটাসে আছে। কেন্দ্রীয় সরকার তাদের আস্তাকুড়ে ফেলে দেয় নি। তাদের নিয়ে কি ভাবে ট্রিট করা হয়েছে দেখে আসুন। আপনারা বাঙ্গালী যুবক, বাঙ্গালী পরিবারের কথা বলেছেন সেখানে তামিলনাড়ু থেকে লোক গেছে, অন্ধ্র থেকে লোক গেছে, কেরালা থেকে লোক গেছে। বাংলার স্থান তারা পূরণ করে নিয়েছে। তাদের জীবন জীবিকার মান কতটা উন্নতি করেছে দেখে আসুন। আপনাদেরর ভুলের জন্য তাদের এই অবস্থা, তারা এই দুর্ভোগ ভোগ করছে। প্রশান্ত শুর যাকে আমরা প্রকাণ্ড অসুর বলি উনি চিৎকার করে যেতে দেননি, উচ্ছেদের নাম করে তাদের যেতে দেন নি।

[6.05 to 6.15 p.m.]

আপনারা চীৎকার করে বলছেন। তারপরে মারিচঝাঁপির ব্যাপারে আমি নিজের চোখে দেখে এসেছি। আমি তাঁর নাম করতে চাই না, তিনি মারা গিয়েছেন। তারকেশ্বর থেকে যিনি জিতে এসেছিলেন, তিনি রায়পুরে গিয়ে উদ্বাস্তুদের নিয়ে এসেছিলেন। তারা যখন লরীতে করে, ট্রাকে করে বর্ধমানে এসে পৌছেছিল তখন ফুলের মালা দেওয়া দূরে থাকুক, তাদের গুলি করে মেরেছেন। পাঁচজনকে আপনারা গুলি করে মেরেছেন। ননীবাবু, আপনি বলতে পারেন, ১৯৭২ সালে ক'জন উদ্বাস্তুকে সিদ্ধার্থ শঙ্কর রায়ের সরকার গুলি করে মেরেছিলেন? আপনারা মুখে উদ্বাস্তুদের কথা বলছেন, আর মারিচঝাঁপিতে যাবার জন্য যখন উদ্বাস্তুরা এখানে এসেছিলেন তখন তাদের বর্ধমানের কাছে কাশীপুরে তাদের গুলি চালিয়ে মেরে দিয়েছিলেন। আমি নিজে গিয়েছিলাম মারিচঝাঁপিতে। কুমীরমারীর কাছে পুলিশের ক্যাম্প বসিয়েছিলেন। আমি দেখেছি কি সাংঘাতিক দুর্দশার মধ্যে তারা জীবন কাটাচ্ছিল। তারা কি অপরাধ করেছিল যে, তাদের জন্য ভারত সেবাশ্রমের পক্ষ থেকে সেখানে যে টিউবওয়েলগুলো বসিয়ে দিয়েছিল, সেগুলোকে পর্যন্ত উপড়ে ফেলে দিয়েছিলেন? কুমীরমারীতে গিয়ে দেখেছি, সেখান থেকে উদ্বাস্তুদের – মা ও বোনেদের – ধরে নিয়ে গিয়ে হরিয়ানাতে বিক্রি করে দেওয়া হয়েছে। আমি নিজের চোখে দেখে এসেছি, মারিচঝাঁপিতে ঝাউ গাছের ডালে একটা গোটা ফ্যামিলি আত্মহত্যা করে ঝুলে ছিল। সেখানে এক রকমের ঘাস হয়, সেগুলো উদ্বাস্তুরা কুকুরের মত খেয়ে কলেরায় মারা গেছে। এই সমস্ত কাদের আমলে ঘটেছিল? আপনারা তাদের মরিচঝাঁপি থেকে খেদিয়ে দিলেন। তারা যখন রায়পুর থেকে এসে ওখানে গিয়েছিল, সেই বাঙালী পরিবারগুলো আপনাদের কাছে গুলি খেয়ে মরলো। তাদের মা এবং বোনেরা গেল হরিয়ানার পতিতালয়ে। আর আপনারা আঙ্গুল দেখিয়ে দিচ্ছেন কেন্দ্রীয় সরকারের দিকে। কেন্দ্রীয় সরকারের টেকনিক্যাল কমিটি বলে যেটা বলেছেন, সেই টেকনিক্যাল কমিটির ভালো ভালো সুপারিশগুলো যদি মানা হয় তাহলে তাতে আমাদের কোন আপত্তি নেই। আপনি এখানে একটা ভালো জিনিষ মেনসান করেছেন। আমাদের এখানে দুটো ভুল হয়েছিল। শহরের কলোনী ও শহরের

বাইরের কলোনী করা, এটা ভুল হয়েছে। এটাকে তখন দুভাবে বিচার করা হয়েছিল। শহরের বাইরের কলোনীগুলো শহরের কলোনীগুলোর মতো কোন বেনিফিট পাচ্ছে না। আমরা যখন ছিলাম, আমরা তো পাঁচ বছর ছিলাম। আপনারা কিন্তু ১৫ বছর এখানে আছেন। আমরা যে সাহায্য দিয়েছি, আপনাদের তো তার তিনগুণ সাহায্য দেওয়া উচিত ছিল। আপনারা তা দিতে পারেন নি। আপনারা উদ্বাস্তুদের অবস্থার ডেভোলাপমেন্টের জন্য টোট্যাল বাজেটের ১ পারসেন্ট রাখতে পেরেছেন? সুতরাং উদ্বাস্তুদের জন্য কাঁদবার কোন নৈতিক অধিকার আপনাদের নেই। আপনারা চান এরা ছিন্নমূল হয়ে থাকুক, আপনাদের রাজনীতি চলতে থাকুক তাদের নিয়ে। আপনারা ভোটের জন্য গাদাগাদি করে ওপার থেকে লোক নিয়ে আসছেন, তাদের রেশন কার্ড দিয়ে দিচ্ছেন। তাদের জন্য কলোনী তৈরী করে দিচ্ছেন। ১৩০০ মাইল সার্ফেস বর্ডার, তদন্ত করলে সর্বত্রই এই জিনিষ দেখা যাবে। ননীবাবু সিলেক্ট কমিটি করার কথা বলেছেন। আমরা বলছি আর একটা কমিটি করা হোক এবং তদন্ত করে দেখা হোক যে উদ্বাস্তু পরিবারগুলো নতুন করে এসেছেন তাঁদের কারা রেশন কার্ডের জন্য সই দিচ্ছেন এবং নাগরিক অধিকার দিচ্ছেন এবং কিসের জন্য তা দেওয়া হচ্ছে? পারবেন এটা তদন্ত করাতে? আমরা তো মনে করি, যখন চাকমা আসছে তখন আমরা উদগ্রীব এবং কেন্দ্রীয় সরকারের সাথে আলোচনা করে বর্ডার সীল করার চেষ্টা করুন। আমরা জানি যে, সত্যিকারের রিফিউজি আসতে পারছে না, ভুয়া রিফিউজি সব আসছে। ১৩০০ মাইল যে সার্ফেস বর্ডার সেখানে স্মাগলিং হচ্ছে, এটা বাঙালী জাতির কাছে লজ্জা। ১৫ বছরের মধ্যে এই জিনিষ হয়েছে। হঠাৎ করে এই জিনিষ উঠে যেতে পারে না। আর কত বছর থাকলে এদের পরিবর্তন করতে পারবেন এটা আপনি দয়া করে আমাদের জানাবেন। আমি তাই মনে করি উদ্বাস্তু সম্পর্কে আরো গভীরে যেতে হবে। অবশ্যি আপনি সংযোজন করেছেন এবং আপনি বলেছেন যে ১৫০ কোটি টাকা যথেষ্ট নয়, ২৫০ কোটি টাকা কেন্দ্র দিতে পারেনি ঠিককথা কিন্তু ১৫০ কোটি টাকা তো দিয়েছেন। আপনারা তো তার সঙ্গে লাষ্ট ম্যাচ করে আরো ১০ কোটি টাকা দিতে পারতেন। আপনারা তো সর্বক্ষেত্রেই ট্যাক্স বাড়িয়ে চলেছেন, যেমন সেলস ট্যাক্স, আদার ট্যাক্স ইত্যাদি সব ক্ষেত্রেই তো টাকা বাড়াচ্ছেন। এমন কি প্রফেশনাল ট্যাক্স অবধি নিচ্ছেন এবং কোন কোন ক্ষেত্রে তো ডবল ট্যাক্স ইমপোজড করেছেন। সেইভাবে রাজ্য সরকার তার সীমিত ক্ষমতার মধ্যে শুধুমাত্র মোশান নিয়ে নয়, বা বক্তৃতার মধ্যে দিয়ে নয়, আপনার সীমিত ক্ষমতার মধ্যে এটা করতে সক্ষম হয়েছি এই ইতিবাচক উক্তিটা তো বলতে পারলেন না। এইটুকু সততা তো দেখাতে পারলেন না, এটুকু অনেষ্টি তো দেখাতে পারলেন না, তাহলে বুঝতাম। আপনারা তো একটুও উদার মনোভাব দেখাতে পারলেন না। আপনারা তো টেকনিক্যাল কমিটি করে এই টাকা বাড়াতে পারতেন। আপনারা যে খালি কেন্দ্রের কাছে টাকার দাবী করেন এটা ঠিক নয়। অবশ্যি আজকে যে ৯ হাজার টাকা পরিবার পিছু এলাকাওয়াইজ ধরা হয়েছে এতে কোন লাভ হবে না। আপনারা যদি অরিজিন্যালি মুভ করতে চান তাহলে বলুন যে ওই পরিবার পিছু ৯ হাজার টাকায় হবে না, আরো বেশী দিতে হবে। আজকে সত্যি আপনারা চিন্তা করুন তো উদ্বাস্তুদের প্রতি আপনারা কতটা দরদ দেখিয়েছেন? আপনারাই তো মরিচঝাঁপি এবং কাশীপুরে উদ্বাস্তুদের কি অবস্থা করেছিলেন সবাই জানে। কলকাতা এবং কলকাতার বাইরে লীজ ডিড করে দিয়েছেন, বিনা শর্তে জমি দেওয়া ইত্যাদি ব্যাপারে সামান্য সৌজন্যও দেখাতে পারলেন না। আপনারা তো ওদর ভোটেই জিতে আসছেন, এবার আপনাদের ওপর ওদের কত উষ্মা সেটা উদ্বাস্তু কলোনীতে যান, গেলেই বুঝতে পারবেন। আমাদের স্বাস্থ্য মন্ত্রী তো ওদের দয়াতেই জিতে এসেছেন কিন্তু এতটুকু দরদ ওদের প্রতি নেই। উনিই তো এক সময়ে এই উদ্বাস্তুদের প্রতি দরদী হয়ে উঠেছিলেন। আজকে যদি ওরা না থাকতো তাহলে কোথায় থাকতেন আপনারা? ওই যে কিছু সংখ্যা পেয়েছেন সেটাও চলে যেতো। তারপরে তা বি জে পি এসে আপনাদের ভোট কেড়ে নিয়েছে। ননীবাবু তো অনেকদিন ধরে এই উদ্বাস্তুদের জন্য অনেক হাইহোপের কথা বলেছেন, বক্তৃতা করেছেন কিন্তু এই উদ্বাস্তুদের কি এতোটুকু উন্নতি

করতে পেরেছেন? আপনারা কোন হাইহোপই ফুলফিল করতে পারেন নি। বর্ডার এরিয়ার উদ্বাস্তুদের জন্য একটু চিন্তা ভাবনা করুন। আপনারা যদি তাদের জন্য কিছু ব্যবস্থা না করতে পারেন তাহলে আপনি বাঁচবেন কি করে? অন্তত কিছু করে তো আপনাকে বাঁচতে হবে। আপনি তো এক সময়ে অনেক শ্লোগান দিয়েছিলেন এবং সেই slogan was very nice. আজকে সেগুলো ইমপ্লিমেন্ট করতে পারছেন না কেন? যাইহোক যে মোশান এনেছেন সেটাকে অন্য রূপ নিয়ে ভাবতে হবে এবং উদারভাবে ভাবুন। আমরা একমত যে উদ্বাস্তুদের জন্য কিছুই উন্নতি করা হয় নি, তাদের জন্য কেন্দ্রের কাছে গিয়ে আমরা সর্বদলীয়ভাবে দাবী করবো। এই বলে মাননীয় উপাধ্যক্ষ মহাশয়কে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শীশ মহম্মদ :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় ননী কর মহাশয় যে প্রস্তাব উত্থাপন করেছেন তাকে পুরোপুরি সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য ৫ মিঃ সময়ের মধ্যে রাখবার চেষ্টা করবো। আমি আমার বক্তব্যের প্রারম্ভেই বলি যে দেশ বিভাগ হবার পরে, পরবর্তীকালে বাংলাদেশ সৃষ্টি হবার আগে দি দ্যান পাকিস্তান থেকে বহুবিধ মানুষ গণ্ডগোল, হানাহানির ভয়ে নিরাপত্তার জন্য এই ভারতবর্ষে চলে আসে এবং পশ্চিমবঙ্গে এসে বসবাস করেন। আজকে যারা এই কলোনীতে বসবাস করছে তারাই উদ্বাস্তু বলে পরিচিত। তারা তাদের দেশের সম্পত্তি যা রয়েছে সব ছেড়ে ছুড়ে দিয়ে চলে এসেছে এখানে। আজকে পশ্চিমবঙ্গের যে অবস্থা তাতে পশ্চিমবঙ্গের পক্ষে এতোগুলো বার্ডেন নেওয়া সম্ভব নয়। এবং তখন কেন্দ্র বলেছিলেন যে আমরা ওদের সব খরচের ব্যবস্থা করবো, তোমরা সমস্ত উন্নয়নের দিকে নজর রাখো এবং আমরা খরচ-খরচা সব দেবো। সেইভাবেই এই অবস্থা চলছে। আজকে নগর এলাকায় যে সব কলোনী আছে তাদের ক্ষেত্রে কিছু পরিবর্তন পরিলক্ষিত হয়েছে। কিন্তু রেল লাইনের ধারে যে সব কলোনী আছে এবং আমার গ্রামাঞ্চলে যে সমস্ত এলাকা আছে যেমন ইন্দ্রনগর, সেখানের ওই কলোনীগুলির অবস্থা ভয়াবহ, জল নিষ্কাশনের কোন ব্যবস্থা নেই, মানুষের অযোগ্য করে রাখা হয়েছে এবং আরো একটু সামান্য ভেতরে এসে রেল লাইনের পাড়ে ধুঁচরীপাড়া কলোনীতে গেলে দেখা যাবে যে খালি কতকগুলি খুঁটি পোঁতা আছে।

[6.15 to 6.25 p.m.]

সুতরাং ওরা যে কি দুরবস্থার মধ্যে আছে আজকে কেন্দ্রীয় সরকারকে সেই দায়িত্ব বহন করতে হবে। আমরা জানি পশ্চিমবাংলার সরকারের সীমিত ক্ষমতার মধ্যে যতটুকু করার তারা তা করে যাচ্ছে। আজকে সুব্রতবাবু বললেন তিনি যখন মন্ত্রী ছিলেন এই পশ্চিমবঙ্গে তখন নাকি অনেক কাজ করেছেন, আমরা ১৫ বছরে যা পারিনি ওনারা যদি ৭২—৭৭ সালের মধ্যে কিছু করে দিতেন তাহলে অনেক উপকার হোত। তিনি ছিলেন পুলিশ মন্ত্রী – আমি জানি তিনি ছিলেন স্বনামধন্য পুলিশ মন্ত্রী – তিনি বলেছিলেন মেয়েদের মধ্যে যেমন নারী, তেমনি ঝিঙে কি আর তরকারী! ঐ যতীন চক্রবর্তীর ব্যাপারে তখন উনি বলেছিলেন যে উনি গোপন খবর আমাদেরকে দিয়ে যায়, সেই ব্যাপারে তো আমরা প্রিভিলেজ মোশান এনেছিলাম তখন উনি পুলিশ মন্ত্রী, তার পরে উনি ওখান থেকে সরে যুবমন্ত্রীতে চলে গেলেন। যদি কিছু করার থাকতো তাহলে উনি তখনই কিছু করতে পারতেন। তিনি বললেন শ্যামাপ্রসাদ মুখার্জীর কথা, তিনি যদি থাকতেন তাহলে আপনাদের এই অবস্থা হোত না। আপাততঃ ওনারাই তো শ্যামাপ্রসাদ মুখার্জীর ভূমিকায় আছেন যদি কিছু করার থাকে তাহলে তারাই কিছু করুন, কেন্দ্রকে বোঝাতে পারেন। শ্যামাপ্রসাদ এখন তো ওদের মধ্যে প্রায় ভালে আবডালে রয়েছে তাই কেন্দ্রীয় সরকারের কাছে, দয়া করে আপনারা যে কমিটির প্রস্তাব দিয়েছেন তার মাধ্যমে আপনারা যদি একটু উন্নয়ন করার চেষ্টা করেন তাহলে ভাল হয়। কলোনীগুলিতে লোকেদের কি দুরাবস্থা আজকে তাদের কথাও ভাবতে হচ্ছে। আজকে গ্রামাঞ্চলে কি শহরাঞ্চলে তারা কি ভাবে নির্যাতনের মধ্য দিয়ে, অসহায়তার মধ্যে দিয়ে দিন কাটাচ্ছে

তা বলার কথা নয়। অনেকের বসতবাটি নেই, এখনও পর্যন্ত তারা পায়নি। আজকে এই সমস্ত কথাগুলি ভাবা দরকার। '৭১ সালে ২৭শে মার্চ-এর আগে – আমার কাছে বহু প্রমাণ আছে – তিনটি কলোনীর কথা বলতে পারি সোনাটিকরি, ধূমরিপাড়া, ইন্দ্রনগর এইগুলি শহরাঞ্চলে আছে। সুতরাং ঐ উদ্বাস্তুদের কলোনীর কথা ভাবা যায় না। আমি একটি কথা স্বীকার করতে বাধ্য হচ্ছি, আমি আন্দামানে গিয়েছিলাম সেখানে কলোনীগুলির দুরবস্থায় যে উন্নয়ন হয়েছে সেই নীতি যদি আমরা গ্রহণ করতাম তাহলে হয়তো আমাদের পশ্চিমবাংলায় আর একটি আন্দামান হতে পারতো। জানিনা সে সবে কি হয়েছে বা কি হয়নি তবে এটা আমরা গ্রহণ করতে পারিনি করলে হয়তো ভাল হোত। উপাধ্যক্ষ মহাশয় এই যে টেকনিক্যাল কমিটি গঠন করা হলো কেন্দ্রীয় সরকারের উদ্যোগে যেখানে সি. এম. ডি. এ. এলাকার যে সমস্ত উদ্বাস্তু াছে তার উন্নয়নে ২৫০০ টাকা এবং গ্রামাঞ্চলে ঐ উদ্বাস্তুদের জন্য পরিবার পিছু ১৭০০ টাকা সুপারিশ করা হয়েছিল। রাজ্য সরকারের অকিঞ্চিৎকর অবস্থা দেখে রাজ্য সরকার যে প্রস্তাব দিয়েছিলেন সেটা কেন্দ্রীয় সরকার মঞ্জুর করেছিলেন এবং রাজ্য সরকারের সাথে কেন্দ্রীয় সরকার একমত হয়ে ৮৭ সালে কমিটি গঠন করেছিলেন। এবং তাতে ১১,৯৩১ টাকা পরিবার পিছু উন্নয়নের জন্য ব্যায় করেছিলেন এবং গ্রামাঞ্চলেন পল্লী অঞ্চলে ৯,৪২৪ যাকা উন্নয়নের জন্য ব্যায় করেছিলেন। কেন্দ্রীয় সরকারের টেকনিক্যাল কমিটি গঠন করেছিলেন এবং কেন্দ্রীয় সরকার তাদের সুপারিশ পাওয়ার পরেও এখনও পর্য্যন্ত তা কার্যকরী করছেন না আমি জানি না এটা কি কারণে করছেন না। আজকে এই সমস্ত উদ্বাস্তুদের কথা পশ্চিমবাংলার সরকার ছাড়া আর কেউ ভাবেন না। শ্রীমতী ইন্দিরা গান্ধীর আমল থেকে আজ পর্যন্ত কংগ্রেসীরা যে স্তোকবাক্য ব্যবহার করেছেন তারা গদিতে থাকবার জন্য এই কথাগুলি বলেছেন। অগণিত মানুষ যারা পূর্ববঙ্গ থেকে এখানে এসেছেন তাদের প্রতি তাদের কোন দরদ নেই দরদ নেই তারা গদিতে যাওয়ার বাসনায় ঐ সমস্ত বলছেন। সেই কারণেই আমি মাননীয় সদস্য শ্রী ননী কর মহাশয় যে প্রস্তাব এনেছেন সেই প্রস্তারকে পুরোপুরি সমর্থন করে এবং আপনাকে আবার ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রবোধ পুরকায়েত :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য ননী কর মহাশয় যে প্রস্তাব এনেছেন, উদ্বাস্তুদের যে কলোনীগুলি আছে এবং তার উন্ননের জন্য কেন্দ্রীয় সরকার নিয়োজিত যে টেকনিক্যাল কমিটি হয়েছিলো সেই টেকনিক্যাল কমিটির সুপারিশ আজ পর্যন্ত কার্যকরী হয়নি। সেইজন্য সেই টেকনিক্যাল কমিটির সুপারিশগুলি কার্যকর করবার জন্য প্রস্তাব এনেছেন এবং এটাকে সমর্থন করে আমি দু চার কথা বলতে চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই যে উদ্বাস্তু সমস্যা, এই উদ্বাস্তু সমস্যা স্বাধীনতা পাবার পর কংগ্রেস এবং মুসলিম লীগ ক্ষমতা দখলের জন্য, ক্ষমতায় যাবার জন্য ভারতবর্ষকে দ্বিখণ্ডিত করেছিলেন। একদিকে পশ্চিম পাকিস্থান. তৎকালীন পূর্ব পাকিস্থান বাংলাদেশকে বিভক্ত করবার পর বাংলাদেশ থেকে হাজার হাজার, লক্ষ লক্ষ মানুষ, সেই মানুষেরা বাস্তুহীন হয়ে সর্বস্ব হারিয়ে এবং নিঃস্ব অবস্থায় আমাদের এই বাংলাদেশে যাঁরা এসেছেন এবং অপরদিকে পাঞ্জাব থেকে পশ্চিম পাঞ্জাব, পূর্ব পাঞ্জাব থেকে যাঁরা এসেছেন লক্ষ লক্ষ উদ্বাস্তু যে লক্ষ লক্ষ উদ্বাস্তু তাঁদের যে সমস্যা - কংগ্রেসের গৃহীত নীতির ফলেই তাঁদের এই সমস্যা হয়েছে। সর্বভারতীয় ক্ষেত্রে জাতীয় সমস্যা হিসাবে সেইদিনই এটা দেখার দরকার ছিলো। আমরা দেখেছিলাম যে, পশ্চিম পাঞ্জাব থেকে যে সমস্ত উদ্বাস্তুরা এসেছিলেন সেই সমস্ত উদ্বাস্তুদের পুনর্বাসনের জন্য কেন্দ্রীয় সরকার সমস্ত রকমের দায়িত্ব নিয়েছিলেন কিন্তু বাংলাদেশ থেকে যে মানুষেরা আমাদের এই পশ্চিমবাংলাতে এসেছিলেন, লক্ষ লক্ষ উদ্বাস্তু তাঁদের কোন দায়িত্ব কেন্দ্রীয় সরকার গ্রহণ করেন নি। যার ফলে লক্ষ লক্ষ উদ্বাস্তু তাঁরা বিভিন্ন জায়গাতে যে সমস্ত জলা জঙ্গল ছিলো এবং যে সমস্ত জমির মালিকদেরর জমি অকৃষি অবস্থায় পড়েছিলো সেখানে নিজেরা উদ্যোগ নিয়ে মাথা গোঁজবার ঠাঁই হিসাবে কলোনীগুলি গড়ে তুলেছিলো। পরবর্ত্তীকালে কলোনীগুলিতে পুনর্বাসনের জন্য, পশ্চিমবঙ্গের মানুষ, উদ্বাস্তুদের দায়িত্ব নিয়ে আন্দোলোন

করে। কিন্তু আজ পর্যন্ত সেই সমস্যার কোন সমাধান হয়নি। উপযুক্ত নির্বাসন করবার জন্য আন্তরিকতা এবং মানবিকতার দৃষ্টি থেকে দেখার দরকার। আর যদি মানবিক দৃষ্টি দিয়ে না দেখা হয় তাহলে এই সমস্যার সমাধান হবে না। কেন্দ্রীয় সরকার দীর্ঘদিন ধরে অবহেলা করেছেন। বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসবার পর যথার্থভাবে মানবিক দৃষ্টিকোণ থেকে এবং মানবিক দৃষ্টিভঙ্গী নিয়ে সমস্যার সমাধান করবার কথা ছিলো, কিন্তু তাঁরা তা করেন নি। আমরা দেখেছি মরিচঝাঁপির উদ্বাস্তুরা এসে বাস করলো তখন তাদের উৎখাত করবার জন্য কিভাবে অর্থনৈতিক অবরোধ হয়েছিলো। মরিচঝাঁপিতে পুলিশ দিয়ে অবরোধ করা হয়েছিলো। জলে ডুবিয়ে মারা হয়েছিলো পানীয় জল সরবরাহ বন্ধ করা হয়েছিলো। বিভিন্ন কলোনীগুলিতে হত্যা করা হয়েছিলো। সরকারপক্ষের মাননীয় সদস্য যে প্রস্তাব এনেছেন কেন্দ্রীয় সরকারের টেকনিক্যাল কমিটি এই টেকনিক্যাল কমিটির যে সুপারিশ সেই সুপারিশ যাতে অবিলম্বে কার্যকর করা হয় তার জন্য এই প্রস্তাব এনেছেন। যিনি এই প্রস্তাব এনেছেন তিনি সর্বসম্মতিক্রমে এটা আনেন নি বলে প্রস্তাবকে বিরোধিতা করা দরকার। কিন্তু তা সত্ত্বেও সর্বসম্মতিক্রমে প্রস্তাবটি কেন্দ্রীয় সরকারের টেকনিক্যাল কমিটির সুপারিশের সাথে উদ্বাস্তু কলোনীগুলি উন্নতির করবার বাস্তব কার্যকরী ব্যবস্থা গ্রহণ করে তার জন্য এই প্রস্তাবকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সতীশ রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য ননী কর যে প্রস্তাব এনেছেন সেই প্রস্তাবটি আমি মনে করি বাস্তব সম্মত। বন্ধু সুব্রত মুখার্জী মহাশয় তিনি বক্তব্য রেখেছেন সেই বক্তব্য আমি শুনেছি। প্রথমে আমি যে জিনিষটা বলতে চাই, যে আমাদের দেশের উদ্বাস্তু সমস্যা সৃষ্টির মূল কারণটা কারা?

[6.25 to 6.35 p.m.]

কোন দল ক্ষমতায় ছিলো? নিজেদের হাতে ক্ষমতা পাওয়ার জন্য ১৯৪৭ সালের ১৫ই আগষ্ট ভারতবর্ষকে ভাগ করে তারা ক্ষমতার হস্তান্তর করলেন। শুধু তাই নয়, আমি জানিনা সুব্রতবাবুর তখনকার কথা মনে আছে কিনা, ১৫ই আগষ্ট ভারতবর্ষের প্রথম প্রধানমন্ত্রি প্রয়াত পণ্ডিত জওহরলাল নেহেরু তার বেতার ভাষণে বললেন যে একদিকে আজকে আমাদের আনন্দের দিন, আর একদিকে আমাদের দুঃখের দিন। তার কারণ হল আজকে আমরা অখণ্ড ভারতবর্ষের স্বাধীনতা পেলাম না, আমরা খণ্ডিত ভারতবর্ষের স্বাধীনতা পেলাম। বাংলা ভাগ হল, পাঞ্জাব ভাগ হল, সিন্ধুপ্রদেশ আলাদা হয়ে গেল। সীমান্ত প্রদেশ আলাদা হয়ে গেল। সেই বক্তৃতা আমার এখনো মনে আছে। পণ্ডিত নেহেরু বলেছিলেন যে ওপার বাংলায় যে সমস্ত সংখ্যালঘু সম্প্রদায় আছে, তাদের জীবনের নিরাপত্তার যদি কোন অভাব ঘটে তাহলে তাদের জন্য স্বাধীন ভারতবর্ষের দরজা খোলা থাকবে। তারা স্বাধীন ভারতবর্ষে ভারতের নাগরিকের মর্যাদা নিয়ে এখানে বসবাস করতে পারবে। কিন্তু বাস্তবে আমরা কি দেখলাম? ১৯৫০ সালে ভয়াবহ দাঙ্গার পর যখন ওপার থেকে এপার বাংলায় হাজার হাজার উদ্বাস্তু আসতে শুরু করল, তখন সেই উদ্বাস্তুদের স্থান হল শিয়ালদহর রেলওয়ে ষ্টেশনে, বনগাঁ রেলওয়ে প্ল্যাটফর্মে, রাণাঘাট রেলওয়ে প্ল্যাটফর্মে। আর সরকার তাদের কিছুটা ক্যাশ ডোলা দিয়ে তাদের দায়িত্ব শেষ করার চেষ্টা করেন। সেদিন বামপন্থী যারা ছিলো তারা এই উদ্বাস্তুদের কিছুটা সংগঠিত করেছিলেন এবং শুধু সংগঠিত করলেনই না সেই সমস্ত পূর্ববাংলার লোকেদের কলকাতার আশেপাশে শহরে যে সমস্ত খালি জায়গা ছিলো, জলা জায়গা ছিলো, যেসব জায়গাগুলি মানুষের বাসের উপোযোগী ছিলো না, তারা সেগুলি দখল করে সেখানে জনবসতি গড়ে তোলার কাজে সাহায্য করলেন। আজকে সেই সমস্ত জায়গা উপনগরীতে পরিণত হয়েছে। আজকে মানুষের মর্যাদা দিয়ে এই উদ্বাস্তু মানুষদের আমরা বাঁচাতে চাইছি। আমি সুব্রতবাবুকে শুধু একটা কথা স্মরণ করিয়ে দিতে চাই, যে তারা এখানে পশ্চিম পাকিস্থানের কথা উল্লেখ করেছেন। পশ্চিম

পাকিস্থান থেকে যে সমস্ত উদ্বাস্তু এসেছিল তারা শুধু এখানে পুনর্বাসনই পায়নি, অর্থনৈতিক পুনর্বাসনও পেয়েছে, কেন্দ্রীয় সরকার তাদের পুরো ক্ষতিপূরণ দিয়েছে। আর পূর্ববাংলা থেকে যে সমস্ত উদ্বাস্তু দল এসেছিল তাদের জন্য যে অর্থনৈতিক পুনর্বাসন, যে ক্ষতিপূরণ দেওয়ার কথা হয়েছিলো তার চারভাগের একভাগ টাকা কেন্দ্রীয় সরকার দিয়েছেন। ওয়ান ফোর্থ পেয়েছে। কিন্তু পশ্চিম পাকিস্থানের ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার পুরো টাকা দিয়েছে। অর্থনৈতিক পুনর্বাসনের জন্য কেন্দ্রীয় সরকার ১৮৮ কোটি টাকা খরচ করেছেন সেখানে শিল্প গড়ে তোলার জন্য। উদ্বাস্তুদের জন্য আর. আই. সি.র কথা বলেছেন। আমি জানি আর. আই. সি. আছে। কিন্তু আর. আই. সি. কোন অবস্থায় আছে সুব্রতবাবু নিশ্চয় জানেন, আমিও জানি এবং আমি আর. আই. সি.র সাথে সরাসরিভাবে যুক্ত আছি। কেন্দ্রীয় সরকার ইতিমধ্যে যেসমস্ত পাবলিক সেক্টর কারখানাগুলির সিদ্ধান্তে নিয়েছেন তার মধ্যে আর. আই. সি.র নাম আছে, যা আগামী দিনে আর. আই. সি. কে তুলে দেওয়া হবে। এটা কি উদ্বাস্তুদের প্রতি দরদের নমুনা, না উদ্বাস্তুদের সাথে বিমাতৃসুলভ ব্যবহার করার নমুনা? আর. আই. সি.র ঘটনা আপনি জানেন। আই. এন. টি. ইউ. সি.র নেতা কালী মুখার্জী তিনিও আর. আই. সি.র কথা জানেন। আই. এন. টি. ইউ. সি.র তিনি চেয়ারম্যান, সভাপতি তিনিও সেখানে ছিলেন, আমাদেরও সংগঠন আছে। মাননীয় সদস্য ননী কর যে দলের সাথে যুক্ত সেই দলের সংগঠনও সেখানে আছে। একটি সময় বসন্ত শাঠে কেন্দ্রীয় পুনর্বাসন মন্ত্রি ছিলেন। তিনি সেভেন ম্যান হাই পাওয়ার কমিটিতে ছিলেন, আমিও সেই কমিটির অন্যতম সদস্য ছিলাম, মাননীয় সদস্য ননী কর ছিলেন। সেই কমিটির তরফ থেকে আমরা একটা রিপোর্ট পেশ করেছিলাম। সেটা কেন্দ্রীয় মন্ত্রিসভায় গৃহীত হওয়ার পরেও আর. আই. সি. পুর্নগঠিত করা হল না। আজকে আর. আই. সি.কে তিল তিল করে মৃত্যুর দিকে ঠেলে দেওয়া হচ্ছে। সেইজন্য আজকে যে কথাটা জোর দিয়ে বলতে চাই যে কেন্দ্রীয় সরকারের দায়িত্ব আছে। তারাই দেশটাকে ভাগ করেছিলেন। দেশ ভাগের ফলে যে উদ্বাস্তুর আগমন হয়েছে সেই উদ্বাস্তুদের সুষ্ঠু অর্থনৈতিক পুনর্বাসন দেওয়ার দায়িত্ব কেন্দ্রীয় সরকারের এবং সেই দায়িত্ব তারা কোন অবস্থাতেই এড়াতে পারেন না। সুব্রতবাবু রাজ্য সরকারের দায়িত্বের কথা উল্লেখ করেছেন। আমাদের আর্থিক ক্ষমতা সীমিত সুব্রতবাবু জানেন কলকাতায় পাতাল রেলের প্রকল্প চলছে। তার টারমিনাস হচ্ছে দমদম। বরানগর দমদম অঞ্চলে পাতাল রেলের টার্মিনাস যে জায়গায় হয়েছে সেখানে প্রায় ১ হাজার উদ্বাস্তু পরিবার ছিল। সেখানে ৪টি কলোনী ছিল। সেই এলাকায় বিধায়ক হিসাবে আমি প্রথমে রেলমন্ত্রি বংশীলাল এবং পরবর্তীকালে রেলমন্ত্রি মাধবরাও সিন্ধিয়ার কাছে অনুরোধ করেছিলাম যে, আমরা সবাই মিলে নিশ্চয় এই পাতাল রেলের কাজকে ত্বরান্বিত করতে চাই। বংশীলাল আমাকে চিঠি দিয়ে জানিয়েছিলেন যে, এই প্রকল্পের কাজের জন্য উদ্বাস্তু যারা ওখানে আছে তাদেরকে ওখান থেকে সরিয়ে দিতে হবে। আর তার জন্য কেন্দ্রীয় সরকার একটি পয়সাও দেবেন না। আর সেই উদ্বাস্তুদের যদি সরিয়ে দেওয়া না হয় তাহলে কেন্দ্রীয় সরকার হুমকি দিয়েছিলেন, বাধ্য হয়ে আমাদের এই পাতাল রেলের কাজ বন্ধ করে দিতে হবে। পাতাল রেলের কাজ বন্ধ করে দেবেন বলেছিলেন। আমাদের রাজ্য সরকারের তরফ থেকে মুখ্যমন্ত্রি নিজে সেই উদ্যোগ নিয়ে ১ হাজার উদ্বাস্তু পরিবারকে বিকল্প পুনর্বাসন দিয়েছেন। কেন্দ্রীয় সরকার সেখানে এক পয়সাও দেন নি। সেখানে প্রত্যেককে ১/ কাঠা করে জমি দেয়া হয়েছে এবং প্রত্যেকটি পরিবারকে ঘর তৈরী করার জন্য ১৫০০ টাকা করে দেওয়া হয়েছে। কাজেই রাজ্য সরকারের সীমিত ক্ষমতার মধ্যেও আমরা দায়িত্ব পালন করার চেষ্টা করেছি। শুধু পাতাল রেলের কথা নয়, এছাড়া কলকাতার আশেপাশে অন্যান্য জায়গায় যে সমস্ত উদ্বাস্তু কলোনীগুলি আছে, পৌরসভার অন্তর্গত যে সমস্ত এলাকায় কলোনীগুলি আছে, তারাও যাতে নতুন করে সুযোগ সুবিধা পায় তার জন্য আমরা চেষ্টা করছি। সেই কারণে মাননীয় বন্ধু ননীবাবু যে প্রস্তাব এনেছেন - সর্বদলীয় প্রতিনিধি দিল্লীতে নিশ্চয় যাওয়া উচিত বলে আমরা মনে করি এবং এই প্রস্তাব গ্রহণ করাই হচ্ছে পশ্চিমবাংলার মানুষের দাবী।

[6.35 to 6.42 p.m.]

বিধানসভা থেকে সর্বসম্মত প্রস্তাব গ্রহণ করে আবার কেন্দ্রীয় সরকারের উপর চাপ সৃষ্টি করা দরকার। বাংলার যে দাবী যে ৭৫০ কোটি টাকা উদ্বাস্তু কলোনীগুলির উন্নতির জন্য দেওয়া দরকার যেটা ৫ বছর আগে আমরা কেন্দ্রীয় সরকারকে দিয়েছিলাম সেই দাবী আজও অসম্পূর্ণ রয়ে গিয়েছে। সেই দাবীর স্বীকৃতি যাতে পায় তার জন্য আমি বিরোধী দলের মাননীয় বন্ধুদের অনুরোধ করবো। আমি তাদের বলব এই, প্রস্তাবকে আপনারা সায় দিন। এই কথা বলে মাননীয় সদস্য ননী কর মহাশয় যে প্রস্তাব এনেছেন সেই প্রস্তাবের পক্ষে আমার মত দিয়ে, সকলকে এই প্রস্তাব সমর্থন করার জন্য আবেদন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ননী কর :** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আমি খুব খুশী কারণ এই প্রস্তাব বিরোধী দল সমর্থন করেছেন। সরকারপক্ষ তো সমর্থন করেছেনই কিন্তু বিরোধী পক্ষও সমর্থন করেছেন। তবে এই প্রসঙ্গে বিরোধী দলের বিশিষ্ট নেতা সুব্রতবাবুকে কয়েকটি কথা বলতে চাই। আমি একথা বলিনি যে কেন্দ্রীয় সরকার ভাবেন নি। আমি শুধু বলার চেষ্টা করেছি যে, কেন্দ্রীয় সরকার ভেবেছেন অনেক কিন্তু করেননি কিছুই। স্যার, কেন্দ্রীয় সরকারের হালের দু একটি চিঠি প্রসঙ্গে আমি একটু উল্লেখ করতে চাই। ৯০ সালের অক্টোবর মাসে যিনি কেন্দ্রীয় মন্ত্রি ছিলেন শ্রী সুবোধ কান্ত - তখন প্রধানমন্ত্রি ছিলেন ভি. পি. সিং - তিনি চিঠি লিখলেন Discussion is necessary সেই চিঠি লিখলেন আমাদের মন্ত্রিকে। আবার সেই সুবোধকান্ত যখন মন্ত্রিসভার মন্ত্রী হয়ে এলেন – কংগ্রেস-এর সমর্থনে যখন চন্দ্রশেখর প্রধানমন্ত্রি নভেম্বর মাসে - অক্টোবর আর নভেম্বর, নভেম্বর ৯০ সালে তিনি লিখলেন It is neither practicable nor desirable reopen all the issues closed years back. অর্থাৎ শুধু প্রধানমন্ত্রি পালটাবার জন্য চিন্তাভাবনাও একরকম হয়ে গেল। স্যার, ঐ সুবোধকান্ত এখন আর মন্ত্রি নেই কিন্তু মিঃ জ্যাকভ, যিনি এখন মিনিষ্টার অব স্টেট, তিনি দেখুন স্যার, কি চিঠি লিখেছেন। তিনি চিঠি লিখেছেন ১৬ই আগষ্ট। সেই চিঠিতে তিনি বলছেন পাঞ্জাবের উদ্বাস্তুদের জন্য খরচ করা হয়েছে পূর্ববাংলার উদ্বাস্তুদের থেকে অর্ধেক। চিঠি লিখেছেন মন্ত্রি প্রশান্ত শূরের কাছে যেটা পাবলিশ্‌ড্ হয়েছে। এই প্রসঙ্গে আমি শুধু আপনাদের মনে রাখার জন্য বলি, যে সাহায্য গিয়েছে পাঞ্জাবের উদ্বাস্তুদের জন্য কেন্দ্রীয় সরকারের হিসাব মত, ৪৭.৪০ লক্ষের জন্য শুধু ডাইরেক্ট খরচ হয়েছে ৪৫৬ কোটি টাকা আর পূর্ববাংলার উদ্বাস্তুদের জন্য কেন্দ্রীয় সরকারের মতে খরচ হয়েছে ৫৮ লক্ষের জন্য ৮৫ কোটি টাকা। স্যার, দেখুন, ৪৭.৪০ জন্য ৪৫৬ কোটি আর ৫৮ জন্য ৮৫ কোটি। আমি তাই সুব্রতবাবুকে অনুরোধ করবো আপনাদের বন্ধুদের অঙ্কটা শেখার জন্য বলবেন। তারপর আপনারা জানেন, তাদের পানীয় জলের জন্য পঞ্চায়েত, মিউনিসিপ্যালিটি থেকে ব্যবস্থা করা হয়েছে। আর একটা খবর আপনারা দারুণ ভুল দিয়েছেন ঐ লিজ দেবার ব্যপারে। রাজ্য সরকার তার নিজের জমিতে আগে থেকে দিয়েছিলেন নিঃশর্ত মালিকানা, আর এখন সব কলোনীকে নিঃশর্ত মালিকানা দেওয়া হয়েছে। লিজের বিষয় সেখানে নেই, শর্তের বিষয় সেখানে নেই, এটা আপনারা জানেন না, আপনাদের জানার জন্য বললাম। আপনি আমার প্রস্তাবের সমর্থক, বিরোধীদলের বিশিষ্ট নেতা, রিফিউজিদের ভালবাসেন কিন্তু তাদের সম্পর্কে খবর রাখবেন না এটা ঠিক নয়। তারপর আপনারা মরিচঝাঁপি নিয়ে অনেক কথা বললেন। মরিচঝাঁপিতে লোক এসেছিল মানা ক্যাম্প থেকে। মানা ক্যাম্পে জোর করে নিয়ে গিয়েছিলেন আপনারা সে বিষয়টা ভুলে গেলে চলবে না। যাই হোক, আমার এই প্রস্তাব সকলে সমর্থন করেছেন। আমি আশা করবো সকলের মিলিত চেষ্টায় এটাকে কার্যকরী করার জন্য উদ্যোগ নেওয়া হবে। যাই হোক আমার এই প্রস্তাব সকলে সমর্থন করেছেন। আমি আশা করবো আমাদের সকলের স্বার্থে এই প্রস্তাব কার্যকরী করার ক্ষেত্রে আমরা উদ্যোগ নেবো। প্রয়াত শ্যামা প্রসাদের কথা তিনি বলেছেন। কিন্তু উদ্বাস্তুদের পক্ষে শ্যামা প্রসাদ

নয়, ইউ. সি. আর. সি. তাদের নেতৃত্বে আন্দোলন হয়েছিলো এবং যারা ইউ. সি. আর. সি.র নেতৃত্ব দিয়ে ছিলেন - এই বামপন্থীরাই নেতৃত্ব দিয়েছিলেন, এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুব্রত মুখার্জী :** চিঠিটা যে রেফার করলেন, সেটা হাউসকে দিতে বলুন মাননীয় স্পীকার মহাশয়।

**শ্রী ননী কর :** আমি তো চিঠির ডেট বলে দিয়েছি।

The motion of Shri Nani Kar that

(ক) এই সভা অবগত আছে যে -

(১) পশ্চিমবঙ্গে সরকারী ও সরকার স্বীকৃত কলোনীর সংখ্যা ১৪৫০ ;

(২) কলোনীগুলির জন্য রাস্তা, জলনিকাশী ব্যবস্থা এবং পানীয় জল সরবরাহ ব্যবস্থা একান্তভাবে অপরিহার্য;

(৩) পল্লী কলোনীগুলিকে উন্নয়নের আওতা থেকে বাদ দিয়ে ১৯৭৪ সালে কিছু কলোনীর উন্নয়নের কাজ শুরু হয়েছিল এবং পরবর্তীকালে, সরকার স্বীকৃত ৬০৭ টি কলোনীকেও উন্নয়নের আওতা থেকে বাদ দেওয়া হয়েছিল;

(৪) ১৯৭৪ সালের দ্রব্যমূল্যের ভিত্তিতে কেন্দ্রীয় সরকার কলোনীর উন্নয়নের জন্য সি এম ডি এ শহরাঞ্চলে পরিবার পিছু ২৫০০ টাকা এবং তার বাইরের অঞ্চলের জন্য পরিবার পিছু ১৭০০ টাকা ধার্য করেছিলেন;

(৫) পরে এই অকিঞ্চিৎকর সাহায্য বাড়ানো সম্পর্কে রাজ্য সরকারের আবেদনে সাড়া দিয়ে কেন্দ্রীয় সরকারের নগর উন্নয়ন মন্ত্রক একটি 'টেকনিক্যাল কমিটি' গঠন করেছিলেন।

(৬) টেনিক্যাল কমিটি, ১৯৮৭ সালের মে মাসে শহরাঞ্চলের কলোনীগুলির ক্ষেত্রে পরিবার পিছু ১১,৯৩১ টাকা এবং পল্লী কলোনীগুলির ক্ষেত্রে পরিবার পিছু ৯,৪৩৪ টাকা সাহায্যদানের জন্য সুপারিশ করা সত্ত্বেও তা এখনও পর্যন্ত কার্যকরী করা হয়নি।

অতএব এই সভা রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে উপরোল্লেখিত "টেকনিক্যাল কমিটি"র সুপারিশ অবিলম্বে কার্যকর করার জন্য আবেদন জানাচ্ছে।

**Mr. Deputy Speaker :** Now, I would like to inform the House that a Delegation consisting of the following members would go to Delhi to represent this motion which is adopted in the House today. The names are as follows :

1. Shri Nani Kar.
2. Shri Subrata Mukherjee.
3. Shri Lakshmi Kanta Dey
4. Shri Rabin Mandal
5. Shri Khiti Goswami
6. Shri Kripa Sindhu Saha

7. Shri Kamakhya Charan Ghosh

8. Shri Debaprasad Sarkar

9. Shri Somen Mitra

10. Shri Prabodh Chandra Sinha.

This Delegation will be led by the Hon'ble Minister, Shri Prasanta kumar Sur.

The motion was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 6.42 P.M. till 12 Noon on Wednesday, the 4th September, 1991, at the Assembly House, Calcutta.

# Proceedings of the West Bengal Legislative Assembly Assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Wednesday, the 4th September, 1991, at 12.00 Noon.

## Present

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 17 Ministers, 5 Ministers of State and 201 Members.

## Held Over Starred Questions
## ( to which Oral Answers were given )

[12.00 to 12.10 p.m.]

অবসরপ্রাপ্ত সরকারী কর্মচারীদের পেনশন, গ্র্যাচুইটি ইত্যাদি প্রদান

*১৩৯। (অনুমোদিত প্রশ্ন নং *৩০৫) **শ্রী নটবর বাগদী :** অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :—

সরকারী কর্মচারীদের অবসর গ্রহণের কতদিনের মধ্যে পেনশন, গ্র্যাচুইটি এবং প্রভিডেন্ট ফাণ্ডের টাকা দেওয়া হয়ে থাকে ;

**ডঃ অসীম দাশগুপ্ত :**

অবসর গ্রহণকারী যথাসময়ে পেনশন ও গ্র্যাচুইটি এবং প্রভিডেন্ট ফাণ্ডের জন্য নির্দিষ্ট ফর্মে আবেদনপত্র জমা দিলে এবং অবসর গ্রহণকারীর সমগ্র চাকুরীকালে পে-সংক্রান্ত বিষয়ে এবং ভবিষ্যনিধির উপরে কোন ত্রুটি না থাকলে সমস্ত প্রাপ্য টাকা অবসর গ্রহণের সঙ্গেই মিটিয়ে দেওয়ার ব্যবস্থা আছে।

**শ্রী নটবর বাগদী :** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমি জানতে চাইছি সমস্ত সরকারী কর্মচারীদের কি ৫৮ বৎসর বয়সে অবসর গ্রহণের পরেই পেনশন দেওয়া হয়?

**ডঃ অসীম দাশগুপ্ত :** উত্তর, – হ্যাঁ। সাধারণভাবে তাই। কেবল সরকারী বিদ্যালয়ের শিক্ষকদের ক্ষেত্রে একটু তফাৎ আছে।

**শ্রী নটবর বাগদী :** মন্ত্রী মহাশয়, বিহার থেকে যে সমস্ত শিক্ষকরা এবং সরকারী কর্মচারীরা পশ্চিমবঙ্গে এসেছেন – এরকম ৫ হাজার কর্মচারী আছেন – অবসর গ্রহণের পরে সমস্ত কাগজপত্র জমা দিয়েছেন, কিন্তু এখনও পর্যন্ত পেনশন পাচ্ছেন না। এঁদের বিষয়ে তাড়াতাড়ি ব্যবস্থা গ্রহণ করবেন কি?

**ডঃ অসীম দাশগুপ্ত :** তাড়াতাড়ি করবেন কিনা? উত্তর – হ্যাঁ। তবে পুরুলিয়ার ক্ষেত্রে যেটা সমস্যা হচ্ছে, সাধারণভাবে পেনশন দেওয়া হয় শেষ মাইনের অর্ধেক – যতদিন চাকরী করেছেন তার পরিপ্রেক্ষিতে – সেটা নির্দিষ্ট করতে গিয়ে বেতনের ফিক্সেশন, চাকরীতে ছেদ আছে কিনা, কখন কি ছুটি নিয়েছেন ইত্যাদি দেখতে হয়। বিহার সরকার সেসব তথ্য ঠিক মত না পাঠানোই হচ্ছে সমস্যা। এতদ্‌সত্ত্বেও এক বছরের জন্য প্রভিশনাল পেনশন ১০০ শতাংশ হারে দেবার ব্যবস্থা করা হয়েছে।

**শ্রী আবদুল মান্নান :** মাননীয় মন্ত্রী মহাশয়, পেনশনের ক্ষেত্রে বহু রাজ্য-সরকারী কর্মচারীকেই অসুবিধায় পড়তে হয়, অনেক ক্ষেত্রে সার্ভিস বুক ঠিক থাকে না। চাকরিতে ছেদ বা বিভিন্ন সময়ে বিভিন্ন জায়গায় ট্রান্সফার ইত্যাদির জন্য অসুবিধা হয়। বর্তমানে পেনশন দেবার নিয়ম-কানুন যা আছে তাতে এই সমস্ত অসুবিধা দেখা দেয়। ফলে কর্মচারীদের রিটায়ার্ড করার পর খুবই দুর্ভোগ ভোগ করতে হয়। অতএব পেনশনের নিয়ম-কানুন সরলীকরণের জন্য স্পেশাল ব্যবস্থা নেবার কথা কি আপনি চিন্তা করছেন?

**ডঃ অসীম দাশগুপ্ত :** উত্তর –হ্যাঁ। আমরা এবিষয়ে কিছু পদক্ষেপ নিচ্ছি। পেনশন স্যাংসনিং অথরিটি এবং পেনশন অর্ডার ইস্যুয়িং অথরিটি, দুটি ভিন্ন প্রতিষ্ঠান। পেনশন স্যাংসনিং করার অথরিটির বিকেন্দ্রীকরণ করা হয়েছে এবং যে কোন দপ্তরের সর্বনিম্ন স্তর পর্যন্তই করা হয়েছে, ব্লক ডেভলপমেন্ট অফিস পর্যন্ত। তাঁর নিচের যে অধস্তন কর্মচারী আছেন তিনি পেনশন স্যাংসন করতে পারেন। যে কাগজপত্র জানতে চাওয়া হয়েছে এগুলি দেখে স্যাংসন করে ইস্যুয়িং অথরিটি, পশ্চিমবাংলার ক্ষেত্রে এ. জি. ওয়েস্টবেঙ্গল। আমি এইভাবে বেশী সময় না নিয়ে বলি, যে যে পদক্ষেপগুলি নিতে পারি স্যাংসনিং অথরিটি এবং ইস্যুয়িং অথরিটি যদি একজন হন তাহলে তাড়াতাড়ি হয়ে যায় যেটা কেন্দ্রীয় সরকারের করা হয়েছে, সেখানে এ. জি.-র কোন রোল নেই। এ. জি.-র সংশ্লিষ্ট যাঁরা আছেন রাজ্যসরকারের নিয়ে নেওয়া এই মুহূর্তে অসুবিধা আছে। আপনি যে পদক্ষেপগুলি বললেন আমরা নিচ্ছি কিভাবে তাঁদের কাছাকাছি আনা যায় এবং বিকেন্দ্রীকরণ করে এই প্রথম – মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনার মাধ্যমে এই হাউসে জানাতে চাই, – পেনশন আদালত চালু করছি সেপ্টেম্বর থেকে। তার মানে এ. জি. ওয়েস্টবেঙ্গলের দায়িত্বে যে অফিসার আছেন এবং সংশ্লিষ্ট দপ্তরে যাঁরা আছেন তাঁরা জেলায় বসে যে কেসগুলি আটকে আছে সেগুলি সরলীকরণ করে ছেড়ে দেবে এবং পেনশনের ক্ষেত্রে সরলীকরণ করা যায় কিনা এটা দেখছি। একটা বিশেষ পেনশন সেল অর্থ দপ্তরে খোলা হয়েছে। সরকারী কর্মচারীদের ক্ষেত্রে বললাম। শিক্ষক মহাশয়দের ক্ষেত্রে স্যাংসনিং অথরিটি ডি. আই. অফ স্কুলস থেকে আসে। এখানে এ. জি. ওয়েস্টবেঙ্গলের ভূমিকা অর্থ দপ্তর দিয়েছেন যার অফিস সল্টলেকে আছে। এখন দুটোকে একত্রিত করার জন্য শুরু করেছিলাম জেলায় ক্যাম্প করা। একটা ক্যাম্প করার পর উত্তর এবং দক্ষিণবঙ্গে করতে যাচ্ছি, সরলীকরণ করতে যাচ্ছি। একটা কথা বলি, এখন প্রভিশনাল পেনশনের ক্ষেত্রে, শিক্ষকমহাশয়দের ক্ষেত্রে – সরকারী কর্মচারীদের ১ বছর পর্যন্ত আছে, – শিক্ষকমহাশয়দের ক্ষেত্রে ২ বছর করা হয়েছে। যে নিয়ম ইত্যাদি সরলীকরণ করা হয়েছে যেটা হচ্ছে যদি কাগজপত্র না থাকে তবে একটা এফিডেবিট তিনি যদি করে দেন তার ভিত্তিতে ২ বছরের জন্য দেওয়া যেতে পারে যেহেতু বিশেষ সমস্যা আছে। তবে তৃণমূল স্তরে সমস্যা আছে। যত শিক্ষকমহাশয়গণ অবসর গ্রহণ করেছেন তার ৫০ ভাগের মতন কেস স্কুল ম্যানেজমেন্ট কমিটি থেকে ডি. আই. অফ স্কুলে যাচ্ছে না। সর্বস্তরে সেই চেষ্টা করা উচিত।

**শ্রী শক্তি প্রসাদ বল :** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, আমাদের এই রাজ্যে যারা বিহারের ক্যাডার তারা এখানে চাকরী করতে গিয়ে অবসরপ্রাপ্ত হয়েছে, তাদের ক্ষেত্রে পেনশন

পাওয়া যাচ্ছে না কেন এবং তাদের পেনশন পাওয়ার ক্ষেত্রে পদ্ধতির কি গোলমাল আছে দয়া করে জানাবেন কি?

**ডঃ অসীম কুমার দাশগুপ্ত** : বিহারে যাঁরা ছিলেন, পুরুলিয়া জেলার ক্ষেত্রে বা পশ্চিমদিনাজপুরের কোন অংশে যদি কেউ থেকে থাকেন সেক্ষেত্রে বিহার সরকারের ক্ষেত্রে তাদের নিয়োগ করার সময়ে সেখানে যদি ছেদ না থেকে থাকে তাহলে তারপরে নির্দিষ্ট কোন সমস্যা থাকার কথা নয়, একই নিয়মে এসে যাবেন। আপনি যেহেতু বললেন আমি নিজে দেখে এর উত্তর যথাসময়ে দেব।

**শ্রী নির্মল দাস** : মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, ইউ. টি. ইউ. সির ট্রেড-ইউনিয়ন সংগঠন দীর্ঘ আন্দোলন করার পর জলপাইগুড়ি জেলায় প্রফিডেন্ট ফাণ্ড অফিস সরকার স্থাপন করেছেন, কিন্তু আজ পর্যন্ত ওখানকার প্রফিডেন্ট ফাণ্ড অফিসের কার্যকলাপ ঠিকমত চালু হচ্ছে না। লক্ষ লক্ষ চাবাগানের মজদুর রিটায়ার করেছেন। এই সমস্ত মজদুররা ওখানকার প্রফিডেণ্ড ফাণ্ড অফিসের উপর নির্ভরশীল। কিন্তু দুর্ভাগ্যজনক ঘটনা হচ্ছে, কয়েক বছর ধরে সেখানে অফিস থাকা সত্ত্বেও সেখানে যখন আমরা যাই ওঁরা বলেন অফিসের ষ্টাফ খুব অপ্রতুল। এখন নির্ভর করতে হচ্ছে শিলিগুড়ি এবং কলকাতার উপর। ডিসেন্ট্রালাইজেসন অফ পাওয়ার করে জলপাইগুড়িতে প্রফিডেন্ট ফাণ্ডের অফিস করা হয়েছে। সেই অফিসের উপর লক্ষ লক্ষ চা-বাগানের কর্মচারী এবং উত্তর বাংলার মানুষ নির্ভরশীল। সুতরাং তাকে সরলীকরণ করে অবিলম্বে পেনশন ইত্যাদি পাওয়ার সুযোগ করে দেবার রাজ্যসরকারের সর্বশেষ কি সিদ্ধান্ত এবং কি ব্যবস্থা নিয়েছেন দয়া করে জানাবেন কি?

[12.10 to 12.20 p.m.]

**ডঃ অসীম দাসগুপ্ত** : মাননীয় বিধায়ক মহাশয় প্রশ্নটা যে চিন্তা নিয়ে করেছেন সেটা আমার দপ্তরের ক্ষেত্রে অপ্রাসঙ্গিক।

**শ্রী কৃষ্ণধন হালদার** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় মন্ত্রীর কাছে জানতে চাইছি যে, আপনি বলেছেন এক বছরের জন্য প্রভিসন্যাল পেনশন দেওয়া হচ্ছে, সরলীকরণ করার চেষ্টা হচ্ছে। আপনি জানেন কেন্দ্রীয় সরকারের কর্মচারীরা রিটায়ার্ড করবার আগে তাদের পেনশন পেপার্সগুলি তৈরী হয়ে যায় যাতে রিটায়ার করার এক মাসের মধ্যে পাওয়া যায়। তাদের পেনশন সরলীকরণ করা সত্ত্বেও তাদের হয়রাণ হতে হচ্ছে সেজন্য কেন্দ্রীয় সরকারের মত বিফোর রিটায়ারমেন্ট পেনশনের সমস্ত কাগজপত্তর যাতে প্রস্তুত হয়, এ. জি. বি. হোক, যাই হোক মাসে মাসে পেনশন পাবার জন্য আর্লিয়েস্ট পসবল টাইমের মধ্যে পেতে পারে সেই রকম ব্যবস্থা করবেন কিনা?

**ডঃ অসীম দাশগুপ্ত** : আমি কিছুক্ষণ আগেই এ প্রশ্নের উত্তর দিয়েছি। কেন্দ্রীয় সরকার যার জন্য ওটা করতে পেরেছেন, সেখানেও কিছু কিছু সমস্যা ইদানীংকালে দেখা দিয়েছে। পেনশন স্যাংসনিং অথরিটি এবং পেনশন ইস্যুয়িং অথরিটি দুটি ব্যাপার একই লোকে করে থাকেন। এখানে এবং অন্য রাজ্যে পেনশন স্যাংসনিং অথরিটি রাজ্য সরকারের সংশ্লিষ্ট দপ্তরের কোন একজন অফিসার আর পেনশন ইস্যুয়িং অথরিটি এ. জি. ওয়েষ্টবেঙ্গল, এই দুটোকে একত্রিত করতে পারলে করা যায়। প্রথম পদক্ষেপ আমরা পেনশন আদালত এই রাজ্যে সেপ্টেম্বর মাস থেকে সুরু করছি। তাতে এ. জি. ওয়েষ্টবেঙ্গলের সংশ্লিষ্ট দপ্তরের অফিসার এবং অর্থ, ল, আইন এই সব দপ্তরের অফিসাররা একত্রিত হয়ে জেলায় বসে কেসগুলি ডিসপোসঅফ করতে সুরু করবেন। এ মাসের ১০/১১ তারিখ থেকে সুরু হবে আর একটা

করা হচ্ছে দপ্তরের প্রধান তিনি শুধু স্যাংসনিং অথরিটি, বিকেন্দ্রীকরণের দপ্তরের সর্বনিম্ন অফিসার তিনি হতে পারেন। আমি একটা উদাহরণ দিচ্ছি, আমাদের এখানে ৩৪০টি ব্লকের মধ্যে ব্লক অফিসারের যিনি নীচের কর্মচারী ২৫/৩০ জন মত থাকেন তাঁরা যদি পেনশন স্যাংসন এবং ইস্যু-দুই করতে পারেন তাহলে আমি মনে করি এই বিকেন্দ্রীকরণের কাজটা করা সম্ভব আমরা তার পদক্ষেপে নিতে সুরু করেছি।

**ডঃ জয়নাল আবেদিন :** আমি মাননীয় অর্থমন্ত্রীর কাছে জানতে চাইছি-দেশ স্বাধীন হবার আগে পার্টিসনের আগে বিদেশের মানুষদের এখানে চাকুরি হোতো। এখন যারা বিদেশী গ্রেট ব্রিটেন বা অন্য কোন জায়গার, এখন তাঁদের পেনশন এজ ৫৫, এখন তাঁরা কিভাবে পেনশন নেন এবং তার জন্য এক্সচেঞ্জকে কতটাকা দিতে হচ্ছে?

**ডঃ অসীম দাশগুপ্ত :** ওটা নোটিশ লাগবে, আমি জেনে বলে দেব।

**শ্রীমতী মমতা মুখার্জী :** বিহার বোর্ডের প্রাইমারী শিক্ষকদের ব্যাপার, যেটা আমরা পুরুলিয়ায় ফেস করছি তাদের স্কুল রেকগনাইজেসন কবে হয়েছিল তাদের রেকর্ড না থাকলে কিছু কিছু ক্ষেত্রে আমাদের উপর চাপ সৃষ্টি হয় সার্টিফিকেট দেবার জন্য। সেটা দেবার ক্ষেত্রে অসুবিধা বোধ করছেন, কারণ রেকর্ড না দেখে হতে পারে না। সেজন্য পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে পঞ্চায়েতের হাতে সার্টিফিকেট দেবার ব্যাপার ক্ষমতা দেবার কথা চিন্তা করছেন কিনা?

**ডঃ অসীম দাশগুপ্ত :** পঞ্চায়েতের হাতে সার্টিফিকেট দেবার ব্যাপারে ক্ষমতাদেবার কথা চিন্তা করা হয়নি। মাননীয় শিক্ষক শিক্ষিকারা যখন চাকরীতে যোগদান করেন তখন অবসরকালীন ভাতা পাবেন সেটা বলা হয়নি। স্বাভাবিকভাবে কাগজপত্র তাঁদের নেই। সেজন্য দুই বছরের প্রভিশনাল পেনশনে কাগজপত্রে কিছু প্রয়োজন নেই। শুধু এফিডেভিট করে তাঁরা বলে দেবেন নিজের বয়স এবং কোন কোন জায়গায় গেছেন সেটা। তার উপর আমরা দুই বছরের প্রভিশনাল পেনশনের ব্যবস্থা করেছি। কিন্তু দুই বছর পরে কি হবে? এক্ষেত্রে মনে করছি, মাননীয় শিক্ষক শিক্ষিকাদের ক্ষেত্রে এই সমস্যার সমাধান করতে হবে। আমার নিজের ধারনা হচ্ছে, এটা আরো সরলীকরণ করতে হবে। কারণ বয়স্ক শিক্ষিকাদের সম্মান জানানো আমাদের কর্তব্য।

### পশ্চিমবঙ্গে কলেজ শিক্ষকদের শূণ্যপদ

*১৪৩। (অনুমোদিত প্রশ্ন নং *২) **শ্রী লক্ষণ চন্দ্র শেঠ ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কিঃ-

(ক) বর্তমানে পশ্চিমবঙ্গে কলেজ শিক্ষকের কতগুলি পদ খালি আছে; এবং

(খ) উক্ত পদগুলি পূরণের জন্য কোন ব্যবস্থা গ্রহণ করা হয়েছে বা হচ্ছে কিনা?

**শ্রী সত্যসাধন চক্রবর্ত্তী ঃ**

(ক) বর্তমানে সরকারী কলেজগুলিতে চৌত্রিশটি ও বে সরকারি কলেজগুলিতে পঞ্চাশটি শিক্ষকের পদ খালি আছে;

(খ) পশ্চিমবঙ্গ পাব্লিক সার্ভিস কমিসন মাধ্যমে সরকারি ও পশ্চিমবঙ্গ কলেজ সার্ভিস কমিশন মাধ্যমে বে-সরকারী কলেজগুলির শিক্ষকদের শূণ্যপদগুলি পূরণের ব্যবস্থা করা হচ্ছে।

**শ্রী প্রশান্ত কুমার প্রধান ঃ** খালি পদগুলির জন্য যে প্যানেল হয়েছিল সেটা দীর্ঘদিন হয়ে গেছে। কাজেই সত্বর ঐসব পদ পূরণের জন্য যাতে নামগুলি কলেজে চলে যায়. যাতে গভর্ণিং বডি তাড়াতাড়ি এ্যাপয়েন্টমেন্ট দিতে পারেন তারজন্য ব্যবস্থা গ্রহণ করছেন কিনা?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী :** কলেজের চাকরীর ব্যাপারটা কলেজ সার্ভিস কমিশন দেখেন। তাঁরা যে নামগুলি পাঠান বিভিন্ন কলেজে, কলেজের পরিচালন সমিতি সেই নামের ভিত্তিতে নিয়োগ করেন তাঁদের। এ-ব্যাপারে সরকারের তরফ থেকে করণীয় কিছু নেই। যদি নির্দিষ্ট বিষয় সম্পর্কে দৃষ্টি আকর্ষণ করেন, আমি খোঁজ নিয়ে সেটা বলতে পারি। তবে একটি কথা বলতে পারি, বিশেষ করে, বর্তমানে আদালতে ইনজাংশন থাকবার জন্য বাংলাতে এখন কাউকে নিয়োগ করা যাচ্ছে না। অন্যান্য বিষয়ে অসুবিধা নেই। কিন্তু কলেজ সার্ভিস কমিশন তাঁদের প্যানেল থেকে নাম পাঠাচ্ছেন এবং সেইভাবে কলেজের গভর্ণিং বডি নিয়োগপত্র দিচ্ছেন।

**শ্রী প্রশান্ত কুমার প্রধান :** প্রথমে কলকাতা বিশ্ববিদ্যালয় একটা ছিল, কিন্তু তারপর উত্তরবঙ্গ, কল্যাণী, বিদ্যাসাগর ইত্যাদি বিশ্ববিদ্যালয় হয়েছে, ফলে এর জুরিসদিকশনও পাল্টে গেছে। একজন কেউ হয়ত দার্জিলিং বা কালিম্পংয়ে কাজ করছেন, কিন্তু তিনি এখানে আসতে চান। তাঁর প্যানেলও হয়ে রয়েছে। সেক্ষেত্রে যাতে তাঁরা কলকাতা থেকে বিদ্যাসাগর, বিদ্যাসাগর থেকে কলকাতা বিশ্ববিদ্যালয়ে আসতে পারেন সে ব্যাপারে যদি চেষ্টা না করেন এই ব্যাপারটা সরলীকরণ করা যায় না?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী :** এটা সম্পূর্ণভাবে কলেজ সার্ভিস কমিশনের এক্তিয়ার। তাঁরা কাকে কোথায় কিভাবে পাঠাবেন সে ব্যাপারে সরকারের তরফ থেকে করণীয় কিছু নেই।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** ঐ যে অধ্যাপকদের পদগুলি পূরণ হতে এত দেরী হচ্ছে এবং তারফলে স্বাভাবিক শিক্ষা-ব্যবস্থার ক্ষতি হচ্ছে, এর কারণটা কি ডার্থ অফ প্রফেসরস্, ডার্থ অফ ক্যাণ্ডিডেটস, না কি প্রসিডিউরাল ত্রুটিবিচ্যুতি আছে বলেই এটা হচ্ছে? যদি তাই হয় তাহলে সেক্ষেত্রে ত্রুটি দূর করে পদগুলি পূরণ হতে পারে সে সম্পর্কে সরকার চিন্তা করছেন কিনা জানাবেন কি?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী :** মাননীয় সদস্যকে এটা জানাতে চাই, এক্ষেত্রে উপযুক্ত শিক্ষক বা অধ্যাপক পাওয়া যাচ্ছে না তা নয়।

[12.20 to 12.30 p.m.]

সাধারণত এর ভেতর অনেকগুলি আছে লিয়েন পোষ্ট এবং ডেকেণ্ট আছে অনেক। সেইগুলিতে ৬ মাসের জন্য যদি কেউ যায় তাহলে সেই পদগুলি পূরণ করা যায়। ৬ মাসের বেশী সময় যদি খালি থাকে সেই পদগুলি পূরণ করা হয়ে থাকে। স্বাভাবিকভাবে কলেজ থেকে কলেজ সার্ভিস কমিশনকে জানানো হয় এবং কলেজ সার্ভিস কমিশন থেকে তাঁরা নামগুলি পাঠিয়ে দেন। কিছু কিছু ক্ষেত্রে হয়ত দেরী হতে পারে তবে আমার কাছে যে সমস্ত তথ্য আছে তাতে দেখা যায় খুব বেশী যে দেরী হয় তা নয়। কিন্তু যেহেতু এই ব্যাপার সম্পর্কে দৃষ্টি আকর্ষণ করেছেন সেটা আমি দেখবো। এই কথা ঠিক যে যাতে আমারা তাড়াতাড়ি অধ্যাপক দিতে পারি তার ব্যবস্থা করা দরকার। আমি সময় সুযোগ পেলে এই বিষয়টা নিয়ে চিন্তা-ভাবনা করবো যত তাড়াতাড়ি হয় সেটা দেখবো। আমি আগেই বলেছি কলেজ সার্ভিস কমিশন অটোনমাস বর্ডি তাঁদের সঙ্গে নিশ্চই মৌখিক আলোচনা করবো।

**শ্রী সাত্ত্বিক রায় :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, আপনি যে এখানে বললেন সরকারী কলেজে ৩৪ টি সিট খালি আছে এটা কি ইনক্লুডিং ল কলেজ? তা যদি না হয় তাহলে ল কলেজে কতগুলি প্রফেসারের পদ খালি আছে?

**শ্রী সত্য সাধন চক্রবর্তী :** মাননীয় সদস্য যে প্রশ্নটা করেছেন তাতে এখানে ল কলেজের ব্যাপারে নির্দ্দিষ্ট করে কিছু বলা নেই। আপনি যদি আলাদা করে নোটিশ দেন তাহলে নিশ্চয়ই আপনাকে এটা জানাতে পারবো। সরকারী কলেজগুলিতে পদগুলি খালি থাকার কারণ হচ্ছে পাবলিক সার্ভিস কমিশন-

এর মাধ্যমে তো হয়, তাঁরা একটা নির্দিষ্ট পদ্ধতি নিয়ে চলেন। তার ফলে একটু সময় লাগে। পদগুলি যখন খালি হয় তখন এখান থেকে পাবলিক সার্ভিস কমিশনের কাছে জানিয়ে দেওয়া হয় এবং পরে তাঁরা আস্তে আস্তে সেই পদগুলি পূরণ করেন।

**শ্রী সত্যীন কুমার দাস :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, বিভিন্ন বেসরকারী কলেজে শূন্যস্থানের সংখ্যা ৫০টি। দয়া করে এর জেলাভিত্তিক সংখ্যাটা দিতে পারবেন?

**শ্রী সত্য সাধন চক্রবর্তী :** মাননীয় সদস্য যদি জেলাভিত্তিক জানতে চান তাহলে আলাদা করে প্রশ্ন করতে হবে। বিষয়ভিত্তিক সেটা আমার কাছে আছে সেটা আমি দিতে পারি। উনি অবশ্য এই বিষয়ে প্রশ্ন করেন নি, তবে আমার কাছে সাবজেক্ট ওয়াইজ আছে সেটা আমি যদি এখানে বলি তাহলে একটু সময় লাগবে। সেই জন্য আমি এটা টেবিলে পেশ করবো।

**শ্রী প্রভাত আচার্য :** আমাদের কলেজগুলিতে বিষয় অনুসারে দুজন করে কলেজ টিচার প্রতিটি বিষয়ে থকার কথা। আমাদের পশ্চিমবাংলায় প্রতিটি বিষয়ে দুজন করে টিচার নেই এইরকম কোন কলেজ আছে কি?

**মিঃ স্পীকার :** এটা নোটিশ দিতে হবে।

**শ্রী সৌগত রায় :** মাননীয় মন্ত্রী মহাশয়কে আগে আমি সরকারী কলেজে কত অধ্যাপকের পদ খালি রয়েছে এটা নিয়ে আমি তাঁকে জিজ্ঞাসা করেছিলাম, তা নিয়ে আমি আর প্রশ্ন করতে চাই না। আমি যে কথা জানতে চাই তা হল বেসরকারী কলেজের নিয়োগ কর্তা ট্রান্সফার সব কিছু কলেজ সার্ভিস কমিশন এবং সব কিছু তাঁদের হাতে এবং মন্ত্রী মহাশয় বললেন এটা অটোনমাস বডি। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই যে যারা কলেজ সার্ভিস কমিশনে এই অধ্যাপক নিয়োগ করেন বা ট্রান্সফার করেন বা অন্যান্য ব্যাপার দেখেন এই কলেজ সার্ভিস কমিশনের সদস্য কারা নিয়োগ করেন, কিসের ভিত্তিতে তাঁরা নিয়োগ করে থাকেন?

**শ্রী সত্য সাধন চক্রবর্তী :** মাননীয় সদস্য শ্রী সৌগত রায় জানেন যে, কলেজ সার্ভিস কমিশন কিভাবে কাজ করবে, কারণ আপনারাই আইন করে দিয়েছেন। তাঁরা সরকার থেকে নিযুক্ত হন। তারপরে আমাদের আর কোন দায়িত্ব থাকছে না। ওঁরা স্বাধীনভাবেই কাজ করেন।

**শ্রী সৌগত রায় :** শুনেছি প্রত্যেক পার্টির শরিকের একজন করে মেম্বার আছেন?

**শ্রী সত্য সাধন চক্রবর্তী :** এই ইনফর্মেশানটা মাননীয় সদস্যের জানা আছে। এই ব্যাপারে আমার জ্ঞান খুব সীমিত। পার্টিভিত্তিক করে হয় কিনা জানি না। উনি হয়ত অতীত অভিজ্ঞতা থেকে বলছেন। আমি যেটুকু জানি, যাঁরা এই ব্যাপরে অভিজ্ঞ-এই পুরণো অভিজ্ঞতার জন্য ওঁকে ধন্যবাদ। তবে একটু নতুন অভিজ্ঞতা সঞ্চয় করলে ভালো হয়।

**মিঃ স্পীকার :** সত্য সাধনবাবু, আপনি কি অতীতে অভিজ্ঞতার জ্ঞান অর্জন করতে চান ওঁদের কাছ থেকে?

**শ্রী সত্য সাধন চক্রবর্তী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় সদস্যকে বিনীতভাবে বলবো, অতীতের দিনগুলোকে আর নাইবা ঘাঁটলেন। আমিও জানি, আপনিও জানেন যে অতীত দিনে কি হয়েছে। সেজন্য আমি সেই বিষয়ে বলবো না। আপনারা এটা জানেন যে, কলেজ সার্ভিস কমিশন বামফ্রন্টের আমলে হয়েছে। সৌগতবাবু জানেন, এর আগে বিভিন্ন কলেজে নিয়োগের পদ্ধতি কি ছিল। সে সম্বন্ধে যত না বলা হয় তাতে আপনি যে দলের সদস্য, সেই দলের পক্ষে ভালো হবে।

**শ্রী অরুণ চ্যাটার্জী :** মাননীয় মন্ত্রী মহাশয় শিক্ষক পদের কথা বলেছেন। বহু কলেজে প্রিন্সিপ্যাল নেই, কিছু কলেজে আবার অনেকদিন ধরে ঐ প্রফেসারে কাজ করছেন, তাঁদের প্রিন্সিপ্যাল করছেন না এবং সেখানে নতুন প্রিন্সিপ্যাল করছেন না-এই বিষয়ে আপনার কিছু জানা আছে কি?

**শ্রী সত্য সাধন চক্রবর্তী :** এ সম্পর্কে আমার উত্তর আগেই দিয়েছি। মাননীয় সদস্য সেটা একটু দেখবেন। বিভিন্ন কলেজে, অনেক কলেজে প্রিন্সিপ্যাল নেই, আমরা ইতিমধ্যে কলেজ সার্ভিস কমিশনকে সে সম্বন্ধে জানিয়ে দিয়েছি। প্রিন্সিপ্যালের অভিজ্ঞতা, যোগ্যতা, কি ভিত্তিতে এই শূন্য পদগুলো পূরণ করছেন নতুন করে, এ সম্বন্ধে আমার কাছে খবর আছে।

**শ্রী মনোহর তিরকী :** আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই, অনেকগুলো কলেজে শিক্ষকের পদ খালি আছে। এই সমস্ত কলেজে শিক্ষকের মধ্যে হিন্দী ভাষার শিক্ষকের কতগুলো পদ খালি আছে? যেখানে খালি আছে, সেখানে হিন্দী ভাষার প্রফেসর দেওয়ার ব্যবস্থা করবেন কি?

**শ্রী সত্য সাধন চক্রবর্তী :** আমি মাননীয় সদস্যকে বলবো যে, এই ব্যপারে তিনি আলাদা করে প্রশ্ন করুন, তাহলে আমি উত্তর দিতে পারবো। কলেজ সার্ভিস কমিশন সব ভাষার জন্য অধ্যাপক নিয়োগ করার জন্য সুপারিশ করেন। কাজেই আলাদাভাবে ভাষার ব্যাপারে কোনরকম আলাদা ব্যবস্থা, এই সব কিছু নেই।

**ইতিহাসে কৃতী ছাত্র-ছাত্রীদের অধ্যাপক পদে নিয়োগ**

*১৪৮। (অনুমোদিত প্রশ্ন নং *৪৪৭) **শ্রী সুব্রত মুখার্জী ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কিঃ-

(ক) ইহা কি সত্য যে, কলিকাতা বিশ্ববিদ্যালয় থেকে প্রাচীন ভারতীয় ইতিহাস ও ইসলামিক ইতিহাসে এম এ পাশ করেও সংশ্লিষ্ট ছাত্র-ছাত্রীরা অধ্যাপক পদে কোন চাকুরী পাওয়া থেকে বঞ্চিত হচ্ছেন;

(খ) সত্য হলে, ইহার কারণ কি; এবং

(গ) উক্ত দুটি বিষয়ে ১৯৮৮ সাল হইতে প্রতি বছর কতজন ছাত্র-ছাত্রী এম. এ. পরীক্ষায় উত্তীর্ণ হয়েছেন?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ**

(ক) না

(খ) প্রশ্ন উঠে না;

| | | ১৯৮৮ | ১৯৮৯ |
|---|---|---|---|
| ১) | প্রাচীন ভারতীয় ইতিহাস | ৩২৯ | ২৫১ |
| ২) | ইসলামিক ইতিহাস | ২৮৫ | ১২৮ |

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আমি দুঃখের সঙ্গে বলছি, আমাদের মন্ত্রী খুব দক্ষ উঁর জবাবে ভুল আছে। মাননীয় মন্ত্রী মহাশয়ের এটা নিশ্চয়ই জানা আছে যে, কলেজ সার্ভিস কমিশনের মাধ্যমে ইতিহাসের অধ্যাপক নিয়োগের যে সুযোগ আছে, তাতে এ্যানসেন্ট ইন্ডিয়ান হিস্ট্রি বা ইসলামিক হিস্ট্রি নিয়ে যাঁরা

পাশ করছেন, তাঁদের সুযোগ নেই। তাঁরা এ্যাপ্লাই করতে পারছেন না এবং এ্যাপয়েন্টমেন্টও পাচ্ছেন না। এই নিয়ে উনি চলছেন। তাঁরা সোজাসুজি চাকুরী থেকে বঞ্চিত হচ্ছেন। আমি বলছি, হ্যাঁ, তাঁরা চাকুরী পান না এ্যাকর্ডিং টু নর্মস লেড ডাউন বাই কলেজ সার্ভিস কমিশন। আমি যেটা বললাম তার বেসিসে আপনি কিছু বলবেন কি?

[12.30 to 12.40 p.m.]

**শ্রী সত্য সাধন চক্রবর্তী :** মাননীয় সদস্যর সঙ্গে একমত, কিন্তু তিনি যে প্রশ্ন করেছেন তার উত্তর হচ্ছে না। তার কারণ ইতিমধ্যে কলকাতা বিশ্ববিদ্যালয় যে বাধা উল্লেখ করলেন সেটা তুলে নিয়েছেন। কাজেই আপনি যেটা বলেছেন গতকাল সত্য, আমি যেটা বলছি সেটা আজকে সত্যি। এখন কোন বাধা নেই, আগে ছিল। কলকাতা বিশ্ববিদ্যালয় সেই বাধা দূর করে কলেজ সার্ভিস কমিশনকে জানিয়ে দিয়েছে। যে বাধা ছিল সেটা হচ্ছে যে এনশেন্ট ইণ্ডিয়ান হিস্ট্রি, ইসলামিক ইণ্ডিয়ান হিস্ট্রিতে স্নাতকোত্তর স্তরে অনার্স না হলেও চলতো এবং এখন কলকাতা বিশ্ববিদ্যালয় বলে দিয়েছে যে তাদের ইতিহাসে অনার্স থাকতেই হবে। তারপরে ওই বিষয়ে এম. এ পাশ করার পরে কলেজে পড়াতে পারবে। সুতরাং যে বাধা ছিল কলকাতা বিশ্ববিদ্যালয় কলেজ সার্ভিস কমিশনকে জানিয়ে দিয়েছে।

**শ্রী সৌগত রায় :** স্যার, এটা খুবই সম্প্রতি হয়েছে এবং কোশ্চেন যখন করা হয়েছে তখনও পর্যন্ত ওরা বঞ্চিত ছিল। মাননীয় মন্ত্রিমহাশয়ের কাছে জানতে চাই যে, এখনো পর্যন্ত যে ইসলামিক হিস্ট্রি বলে সাবজেক্ট এটা ভারতবর্ষের আর কোন বিশ্ববিদ্যালয়ে নেই এবং পড়ানোও হয় না। সেইকারণে আমি মনে করি এই দুটি সাবজেক্টকে মডার্ণ হিস্ট্রিরিওগ্রাফির সঙ্গে যুক্ত করা যায় কিনা এবং সংবাদপত্রে দেখলাম যে কলকাতা বিশ্ববিদ্যালয়ের চ্যান্সেলার অর্থাৎ আচার্য উপাচার্যকে ডেকে পাঠিয়েছেন এই বিভাগের কলকাতা বিশ্ববিদ্যালয়ের পাঠক্রম পরিবর্তন করে একটি কম্প্রিহেনসিভ সিলেবাস করা যায় কিনা এবং আপনি সেই বিষয়ে কিছু জানেন কি?

**শ্রী সত্য সাধন চক্রবর্তী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অধ্যাপক সৌগতবাবু যেটা বলেছেন সেটা ঠিকই, কিছু দিন আগে কলকাতা বিশ্ববিদ্যালয়ের চ্যান্সেলার অর্থাৎ আমাদের রাজ্যপাল কলকাতা বিশ্ববিদ্যালয়ের উপাচার্যকে ডেকেছিলেন এবং ইতিহাস বিভাগের সুযোগ্য কয়েকজন অধ্যাপককে ডেকেছিলেন। তাছাড়া এডুকেশান সেক্রেটারিও সেখানে ছিলেন এবং আমিও মন্ত্রী হিসাবে সেখানে ছিলাম। সেখানে মূলত আণ্ডার গ্র্যাজুয়েট সিলেবাস নিয়ে আলোচনা হয়েছে এবং তাতে ইতিহাসের অধ্যাপকরাও অংশগ্রহণ করেছিলেন। আচার্য নুরুল হাসান তিনি রাজ্যপাল হিসাবে নয়, একজন শিক্ষক হিসাবে তিনি কিছু মতামত দিয়েছিলেন এবং কিছু কিছু আলোচনা হয়েছে তা বিশ্ববিদ্যালয়ের এক্তিয়ারের. তারই ভিত্তিতে পদক্ষেপ নেবেন। বিশ্ববিদ্যালয়ের উপাচার্যের সঙ্গে কথা হয়েছে সেখানে পদক্ষেপে নেবেন, আমি নিজে উপস্থিত ছিলাম এইটুকুই বলতে পারি।

**শ্রী মানবেন্দ্র মুখার্জী :** মাননীয় মন্ত্রিমহাশয় দয়া করে জানাবেন কি, ইসলামিক হিস্ট্রি সাবজেক্টটাকে বলা হয় ইসলামিক হিস্ট্রি এ্যাণ্ড কালচারাল পার্ট। এখন এটাকে যদি সিলেবাস থেকে পরিবর্তন করে যদি মডার্ণ হিস্ট্রির মধ্যে নিয়ে আসা হয় এবং মিডিয়েবেল হিস্ট্রি চালু করা হয় তাহলে ইসলামিক হিস্ট্রি এ্যাণ্ড কালচারাল এবং এনশেন্ট হিষ্ট্রি অফ কালচার এই সব কিছুই কি মডার্ণ হিস্ট্রির মধ্যে এমালগামেন্ট করা হবে?

**শ্রী সত্য সাধন চক্রবর্তী :** মাননীয় সদস্য প্রশ্নটা খুব ভাল করেছেন এবং এই সম্পর্কে আরো দীর্ঘ আলোচনা বিধানসভায় করা যায় কিনা আপনাদের নিয়ে পদ্ধতিগতভাবে, কারণ সম্পূর্ণ বিষয়টা যেহেতু কলকাতা বিশ্ববিদ্যালয়ের। এই সম্পর্কে যারা নাকি অভিজ্ঞ তাদের আমার মনে হয় এইগুলি

বিশ্ববিদ্যালয়ের উপর ছেড়ে দেওয়া উচিত। তারা এটা ঠিক করছেন এবং এইগুলি তারাই ঠিক করবেন, এই সম্পর্কে আমার পক্ষে কোন মতামত প্রকাশ করা সঠিক নয় ও শোভনও নয়।

**মেটিয়াব্রুজে বয়েজ ও গার্লস প্রাইমারী স্কুলের ম্যানেজিং কমিটির নির্বাচন**

*১৫৬। (অনুমোদিত প্রশ্ন নং *৯৮১) **শ্রীফজলে আজিম মোল্লা :** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কিঃ–

গার্ডেনরীচ অঞ্চলে মেটিয়াব্রুজ বয়েজ প্রাইমারী স্কুল ও মেটিয়াব্রুজ গার্লস প্রাইমারী স্কুলের ম্যানেজিং কমিটির নির্বাচন না হওয়ার কারণ কি?

**শ্রী অচিন্ত্য কৃষ্ণ রায় :** কিছু পদ্ধতিগত অসুবিধার জন্য উক্ত স্কুলগুলির ম্যানেজিং কমিটির নির্বচন করা সম্ভব হয়নি।

**শ্রী সৌগত রায় :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি পদ্ধতিগত অসুবিধা দূর হয়েছে কিনা এবং কবে নির্বাচন হবে?

**শ্রী অচিন্ত্য কৃষ্ণ রায় :** নির্বচন করতে গেলে ওখানে ডি. আই. দক্ষিণ ২৪ পরগণাকে নির্দেশ দেওয়া হয়েছে যে ঐ স্কুলে ২টি প্রশাসক নিয়োগ করতে হবে এবং সেই প্রশাসক পরবর্তীকালে তিনি পরিচালন কমিটি গঠন করে নির্বাচন করবেন।

**শ্রী সৌগত রায় :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি এই র্বাচন না হওয়ার পিছনে কোন রাজনৈতিক কারণ ছিল কিনা, স্কুল ম্যানেজিং কমিটিতে যারা যুক্ত ছিল তারা কংগ্রেসের সমর্থক ছিল বলেই কি এই নির্বাচন হয়নি?

**মিঃ স্পীকার :** এটা হবে না।

**Results of Jhargram Raj College**

* 321. (Admitted Question No. *1132) **Shri Sailaja Kumar Das and Shri Saugata Roy :** Will the Minister-in-Charge of the Education(Higher) Department be pleased to State that the results of the Students of Jhargram Raj College in Midnapore district who appeared in the B. Com Examination held during the last three years (year wise)?

**Shri Satya Sadhan Chakraborty :**

| Year | Examination | No. of students Appeared. | | No. of students passed. | |
|---|---|---|---|---|---|
| | | Hons. | Pass | Hons. | Pass. |
| 1988 | B. Com. | 80 | 186 | 51 | inco. |
| | B. com. Pt. II | 26 | – | 22 | – |
| 1989 | B. Com. | 112 | 176 | 53 | 23 |
| | B. Com Pt. II | 58 | – | 34 | – |
| 1990 | B. Com. | 101 | 96 | 51 | 10 |
| | B. Com. Pt. II | 36 | – | 22 | – |

**শ্রী সৌগত রায় :** স্যার, আমি মাননীয় মন্ত্রীর কাছে জানতে চাই ঝাড়গ্রাম রাজ কলেজ হচ্ছে মেদিনীপুর জেলায় সবচেয়ে বড় কলেজ এবং এটা একমাত্র সরকারি কলেজ। ওঁর উত্তর খুব স্পষ্ট নয় মানে উনি পাশ অনার্স ভাগ করে বলছেন, আমি চাইছিলাম প্রতি বছর টোটাল নম্বর কত পরীক্ষা দেয় এবং কত পাশ করে? যতটুকু আমি শুনেছি তাতে দেখা যাচ্ছে পার্সেন্টেজ অপ পাশ খুব কম—মাননীয় মন্ত্রী জানাবেন কি এর কারণ কি এবং এটা দূর করার জন্য কি ব্যবস্থা করছেন?

[12.40 to 12.50 p.m.]

**শ্রী সত্যসাধন চক্রবর্তী :** আমি মাননীয় সদস্যর অবগতির জন্য ভালো করে জিনিসটা আবার বলছি। ১৯৮৮ সালে বি. কম পাশ কোর্সে ১৮৬ জন ছাত্র অ্যাপিয়ার হয়েছিল রেজাল্ট ইনকমপ্লিট, আর অনার্সে ৮০ জন ছাত্র অ্যাপিয়ার হয়েছিল তার মধ্যে ৫১ জন ছাত্র পাশ করেছে। বি. কম., পার্ট টু-তে ২৬ জন ছাত্র পরীক্ষা দিয়েছিল, তার মধ্যে ২২ জন পাশ করেছে। ১৯৮৯ সালে বি. কম পাশ কোর্সে ১৭৬ জন পরীক্ষা দিয়েছিল, তার মধ্যে ২৩ জন পাশ করেছে, আর অনার্সে ১১২ জন পরীক্ষা দিয়েছিল, তার মধ্যে ৫৩ জন পাশ করেছেন। বি. কম. পার্ট টু-তে ৫৮ জন পরীক্ষা দিয়েছিল। তারমধ্যে ৩৪ জন পাশ করেছে। ১৯৯০ সালে বি. কম পাশ কোর্সে ৯৬ জন পরীক্ষা দিয়েছিল, তার মধ্যে ১০ জন পাশ করেছে, আর অনার্সে ১০১ জন পরীক্ষা দিয়েছিল, তার মধ্যে ৫১ জন পাশ করেছে। বি. কম পার্ট টু-তে ৩৬ জন পরীক্ষা দিয়েছিল, তার মধ্যে ২২ জন পাশ করেছে।

**শ্রী সৌগত রায় :** মাননীয় মন্ত্রিমহাশয় যে পিকচারটা বললেন তার থেকে যে পিকচারটা আসছে সেটা খুব প্যাথেটিক। এটা মেদিনীপুরের একমাত্র সরকারী কলেজ, এই কলেজের পাশের হারের পিকচার খুব প্যাথেটিক। আমরা দেখতে পাচ্ছি যে, ১৯৯০ সালে পাশ কোর্সে সেখানে মাত্র ১০ জন পাশ করেছে এবং অনার্সে ১০১ জনের মধ্যে মাত্র ৫১ জন পাস করেছে; ১৯৮৯ সালে পাশ কোর্সে ১৭৬ জনের মধ্যে মাত্র ২৩ জন পাস করেছে, আর অনার্সে ১১২ জনের মধ্যে মাত্র ৫৩ জন পাশ করেছে, আর ১৯৮৮ সালে পাশ কোর্সের রেজাল্ট এখনো পর্য্যন্ত ইনকমপ্লিট। এই ব্যাপারে মন্ত্রিমহাশয় ডিপার্টমেন্ট ইনচার্জের বিরুদ্ধে কোন শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করছেন কিনা ও তাকে ট্রান্সফার করা হচ্ছে কিনা এবং ১৯৮৮ সালের রেজাল্ট ইন-কমপ্লিট এখনো পর্য্যন্ত আছে কেন সে ব্যাপারে জানাবেন কি?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, খুব সঙ্গতভাবেই মাননীয় অধ্যাপক সৌগত রায় কতগুলি প্রশ্ন করেছেন। প্রথমে তাকে বলি কোন একটা বিশেষ কলেজের ফলাফল কি কি কারণে খারপ হল এবং সেটা বিশ্ববিদ্যালয়ের সামগ্রিক যে ফলাফল তার থেকে কতটা খারাপ এই ব্যাপারগুলি আমাদের দপ্তর থেকে সাধারণতঃ অনুসন্ধান করা হয় না। এটা সরকারী কলেজ হ'লেও এটা বিশ্ববিদ্যালয়ের নিয়ন্ত্রনে থাকে এবং সাধারণতঃ দেখা যায় বিভিন্ন কলেজে বিভিন্ন সময়ে তার ফলাফল বিভিন্ন কারণে খারাপ হতে পারে। আপনারা মাঝে মাঝেই ভবতোষ দত্ত কমিশনের কথা বলেন, সেই ভবতোষ দত্ত কমিশন মাঝে মাঝে প্রেসিডেন্সী কলেজের রেজাল্ট খারাপ হওয়ার কথা বলেছেন।

মাননীয় সদস্য যদি অধ্যাপকসুলভভাবে অনুত্তেজিতভাবে আলোচনা করেন তাহলে আমি এটুকু বলতে পারি যে, কোন একটি কলেজে কোন একটি বিশেষ কারণে বিশেষ বর্ষে ফল খারাপ হতে পারে। দ্বিতীয়তঃ হচ্ছে যদি দেখা যায় বারে বারে কোন কলেজের রেজাল্ট খারাপ হচ্ছে তাহলে মাননীয় সদস্যের সঙ্গে আমিও একমত যে, সেটা আমাদের অনুসন্ধান করতে হবে—তার কারণটা কি, সেটা আমাদের অনুসন্ধান করতে হবে। এই অনুসন্ধানের ব্যাপারে আপনি একটি নোটিশ দিয়েছিলেন, এই ফলটা আনতে একটু সময় লেগেছে কলেজ থেকে। আপনি যদি বিশেষভাবে দাবী করেন তাহলে পরবর্তী সময়ে জানিয়ে দেব। আমি আগেও বলেছি যে, একেবারেই তো বছর শেষ হয়ে যাচ্ছে না, আপনি ওখানে থাকছেন,

আমি এখানে থাকছি এবং আপনি চান, বা না চান, আপনি ওখানে বসবেন, আমি এখানে বসব, আপনার সঙ্গে দেখা হবে আগামী দিনে এবং আমি আপনাকে প্রতিশ্রুতি দিচ্ছি এই ব্যাপারে আপনার মত আমিও একজন কনসার্ণ শিক্ষক হিসাবে আপনি যা জানতে চান, প্রকৃত কারণ কি, কেন এটা হয়েছে ইত্যাদি ইত্যাদি আমি নিশ্চয় সব জানিয়ে দেব, আপনি এই ব্যাপারে নিশ্চিন্ত থাকুন।

**শ্রী সঞ্জীব কুমার দাস :** দেখা যাচ্ছে ১৯৮৮ সালের রেজাল্ট ইনকমপ্লিট রয়েছে, আপনি বললেন। এই ব্যাপরে আপনি কোন পজেটিভ ষ্টেপস নিয়েছেন কিনা–দয়া করে এটা জানাবেন কি?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী :** মাননীয় সদস্যকে আমি এইটুকু আশ্বাস দিতে পারি, যাদের রেজাল্ট ইনকমপ্লিট আছে, তার অনেকগুলি কারণ আছে। পরবর্তী সময়ে এই ঝাড়গ্রাম কলেজ সম্পর্কে আরো অনুসন্ধান করে আপনাদের অবহিত করব–এইটুকু আশ্বাস দিতে পারি।

**শ্রী শক্তিপ্রসাদ বল :** এই ব্যাপরে কংগ্রেস বেঞ্চ থেকে খুবই উদ্বিগ্ন হয়ে পড়েছেন। আপনার কাছে কোন সংবাদ আছে কিনা আমরা জানতে চাই। আমরা যেহেতু মেদিনীপুরের লোক সেইজন্য আমাদের কাছেও কিছু সংবাদ এই বিষয়ে আছে বলেই বলছি–অধ্যক্ষের সঙ্গে ওখানকার কলেজের অধ্যাপকদের বিশেষ সুসম্পর্ক নেই–ঝাড়গ্রাম কলেজের এইরকম কোন ঘটনা আপনার কানে আছে কিনা, বলতে পারবেন?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী :** এই সম্পর্কে আমার কিছু জানা নেই। তবে যেহেতু মাননীয় সদস্য প্রশ্নটি তুলেছেন, আমি এই খবরটি নেবার চেষ্টা করব যে, সেই সম্পর্কটি কি রকম। আমি এইটুকু খবর নেবার চেষ্টা নিশ্চয় করব।

**Shri Gyan Singh Sohanpal :** Will the Hon'ble Minister be pleased to state the number of Governm,ent colleges where the results have been disappointing like the Jhargram College?

**Shri Satya Sadhan Chakraborty :** Mr. Speaker Sir, I would like to inform the hon. member that most probably I would require a notice so that I can go through the results of the whole colleges. But I can assure the hon. member that most of the government colleges did well and since he has raised this question, I would like to receive a notice so that I can go through the result of the colleges of different years and present in the House the actual picture prevailing in such colleges.

### Forged Mark Sheet Racket in Calcutta University

*329. (Admitted Question No. *1149) Shri Shankar Das Paul and Shri Saugata Roy : Will the Minster-in-Charge of the Education(Higher) Department be pleased to state :–

(a) whether the State Goverment has received any information/ report about the operation of a forged Mark Sheet Racket in Calcutta University ; and

(b) If so, the steps taken/proposed to be taken in the matter?

**Shri Satya Sadhan Chakraborty :**

(a) Except two instances of forged mark sheets having come to its notice, the State Govt. has not received any other information/ report of operation of forged marksheet racket in Calcutta University.

(b) In the two instances mentioned in (s) steps have been taken according to the law.

[12.50 to 1.00 p.m.]

**শ্রী সৌগত রায় :** সংবাদপত্রে একটি রির্পোট বেরিয়েছিল কোলকাতা বিশ্ববিদ্যালয় সম্পর্কে গত ২৭/৬ তারিখে আমি জানি না মাননীয় মন্ত্রিমহাশয়ের দৃষ্টি সে বিষয়ে আকৃষ্ট হয়েছিল কিনা। তাতে এটা স্পেসিফিক্যালি বলা হয়েছে যে ভাইস চ্যানসেলার–উপাচার্য-এ নিয়ে উষ্মা প্রকাশ করেছেন। দেখা গিয়েছে কোলকাতা বিশ্ববিদ্যালয়ের এই জাল মার্কশিট নিয়ে বা এই ব্যাপারে কনট্রোলার ডিপার্টমেণ্টের কয়েকজন এমপ্লয়ী ইনভলভড আছেন সেটা বার হয়েছে। এ ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয়ের কিছু জানা আছে কি?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এ ব্যাপারে এখনও পর্যন্ত সরকারের কাছে কাগজে যেটা বেরিয়েছে উনি বলেছেন সেটা আমিও দেখেছি কিন্তু সরকারের কাছে এ সম্পর্কে আর কোন অভিযোগ বিশ্ববিদ্যালয়ের তরফ থেকে বা সরকারের পক্ষে করণীয় কি এই ধরণের আমাদের কাছে আসে নি। আমাদের কাছে আগের যেগুলি এসেছে সে সম্পর্কে মাননীয় সদস্য যদি জানতে চান তাহলে যে ব্যবস্থা নেওয়া হয়েছে আমি বলতে পারি। এর আগেরগুলি সম্পর্কে বলছি। এখন প্রশ্ন যেটা, র‍্যাকেট বলতে যা বোঝা যায় এই ধরণের চক্র সেটা জানি না। কিছু ইনসট্যান্স এগুলি হয়েছে আমাদের কাছে যে সংবাদ এসেছে।

Shri Gopal Banerjee, Controller of Examination, Calcutta University lodged a complaint on 14.4.87 about an instance of the forged marksheet of B.A/B.Sc./B. Com. examination for the year 1986. The police in course of investigation found that an institution called "Calcutta Study Circle" and a staff of Calcutta University are involved in the case. On completion of the investigation chargesheet was submitted against the owner of the Calcutta Study Circle, a staff of Calcutta University and another person. The case is now sub-judice.

In another instance on the complaint of the Controller of Examinations, Calcutta University that one Rabindranath Bhattacharjee committed forgery in respect of marksheet of M.A. Examination (English), 1977 sometimes between 1977 and 1990. A police case was started. No arrest has, however, been made. The

forged marksheet in question has also not yet been made over to the police by the University authorities for the purpose of investigation. The said Rabindra Nath Bhattacharjee, however, filed a writ petition before the Hon'ble High Court, Calcutta, Against withholding the degree by the Calcutta University and obtained an injunction accordingly. An investigation by the police is continuing.

Except the two instances stated earlier the Calcutta University and the State Government are not aware of the operation of any forged marksheet racket in or outside Calcutta University.

**Shri Saugata Roy :** Hon'ble Minister has been kind enough to read out the whole report. Though they have denied the existence of a racket, it is clear that a particular study Circle and an employeed of the Controller's Department are involved in a racket. There is a racket and a nexus between outside agency and employee of the Calcutta University which your report substantiate fully. I ask the Hon'ble Minister-in-Charge that these complaints are related to the controller of Examinations Department and there have been several complaints about delay in publication of Post-Graduate examinations results in issuing of certificates to those who passed out from the University and even issuing incomplete marksheets in some cases. Will the Hon'ble Minister be pleased to state whether he has taken any review on the working of Controller of Examinations Department of Calcutta University alongwith the Vice-Chancellor?

**Shri Satya Sadhan Chakraborty :** Mr. Speaker, Sir, at the very outset, I very humbly submit to Professor Saugata Roy, Hon'ble Member, that one sparrow does not make a summer. Only three instances do not prove that there is a racket. As to the second question, I would also humbly submit that Ihave taken a note of it and the moment I find the opportunity, at the earliest, I shall try to discuss the thing with the Vice-Chancellor of the Calcutta Universicy.

**শ্রী নির্মল দাস :** মাননীয় মন্ত্রী মহোদয়, পশ্চিম বাংলায় জাল মার্কশিট চক্র খুব বেশী দানা বাঁধতে পারে নি। কিন্তু আমাদের গোটা দেশে এ জিনিস সাংঘাতিক আকার ধারণ করেছে এবং আমরা নিশ্চিত যে এর সঙ্গে আন্তর্জাতিক চক্র যুক্ত আছে। সেই চক্রের বদান্যতায় আমাদের এখানেও কিছু বিশিষ্ট লোক সার্টিফিকেট লাভ করেছেন। ঐ চক্রের সঙ্গে রাজ্যের কোন চক্রের যোগাযোগ আছে কিনা, থাকলে সে কাজকে রেজিষ্ট করার জন্য রাজ্য সরকার কোন ব্যবস্থা নিয়েছেন কি বা নেওয়ার কোন ব্যবস্থা রাজ্য সরকারের আছে কি?

**শ্রী সত্য সাধন চক্রবর্তী** : মিঃ স্পীকার স্যার, মাননীয় সদস্যকে আমি জানাতে চাই, সরকারের কাছে এই ধরণের অভিযোগ বিশ্ববিদ্যালয়ের তরফ থেকে এলে পুলিশের যা করণীয় তা করতে সঙ্গে সঙ্গে বলা হয়। এই সমস্ত বিষয়ে তথ্য-সহ রিপোর্ট বিশ্ববিদ্যালয়ের কাছ থেকে সরকারের কাছে পেশ করে ইনভেষ্টিগেশন করতে বলা হলে, আমরা পুলিশকে তা করতে বলি এবং সে হিসাবে যতটা যা করার আমরা তা করি. তবে এখন পর্যন্ত এই ধরণের ২/৩টির বেশি কেসের সংবাদ সরকারের কাছে আসে নি। মাননীয় সদস্যের যদি এ ধরণের তথ্য-সম্বলিত কেস জানা থাকে এবং তিনি যদি তা আমাদের কাছে দেন, তাহলে আমি তাঁকে নিশ্চয়ই এটা জানাতে পারি যে, সরকারের তরফ থেখে আমরা ব্যবস্থা নেব। এরকম কিছু যদি থাকে তাহলে আমি মনে করি তা খুবই উদ্বেগজনক এবং সেটা অল্প হলেও বন্ধ করা উচিত।

**মেদিনীপুর জেলায় 'ওয়েষ্ট সিডিউল কাষ্ট, ট্রাইবস এ্যাণ্ড মাইনরিটি ওয়েলফেয়ার এ্যাসোসিয়েশন'**

*৩৩৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৪০৫) **শ্রীমতী নন্দরাণী ডল** : তপশিলী জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কিঃ–

(ক) মেদিনীপুর জেলাতে "ওয়েষ্ট বেঙ্গল সিডিউল কাষ্ট, ট্রাইবস এ্যাণ্ড মাইনরিটি ওয়েলফেয়ার এ্যাসোসিয়েশন" (ঠিকানা : হেড অফিস–রবীন্দ্রনগর পোঃ জেলা–মেদিনীপুর) নামে একটি বেসরকারী সংস্থা আছে কিনা;

(খ) থাকলে, উক্ত সংস্থা তফশিলী ও আদিবাসীদের উন্নয়নের জন্য কি কি কাজ করেছে;

(গ) কেন্দ্রীয় ও রাজ্যের তফশিলী জাতি ও আদিবাসী কল্যাণ দপ্তর থেকে উক্ত সংস্থা কোন অনুদান পেয়েছে কি না; এবং

(ঘ) পেয়ে থাকলে ১৯৯০-৯১ আর্থিক বৎসরে–

(১) কেন্দ্রীয় ও

(২) রাজ্য সরকার কর্তৃক উক্ত সংস্থাকে দেয় অনুদানের পরিমাণ কত?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া** :

(ক) আছে।

(খ) সঠিক জানা নেই।

(গ) রাজ্য সরকারের এই বিভাগ থেকে কোন অনুদান মঞ্জুর করা হয় নি। তবে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে কয়েকটি Industrial Training Institute ও কমপিউটার Training Centre চালাবার জন্য অর্থ সাহায্য পেয়েছে।

(ঘ) কেন্দ্রীয় সরকারের কাছ থেকে ৩লক্ষ ৩৩ হাজার ৭২০ টাকা পেয়েছে বলে জানা গেছে।

**শ্রী শেখ জাহাঙ্গির করিম** : এই সংস্থাটি রাজ্য সরকারের সঙ্গে আলোচনা করে কাজ করছে কি?

**শ্রীদীনেশ চন্দ্র ডাকুয়া** : না। এই সংস্থার রাজ্য সরকারের সঙ্গে সম্পর্ক নেই। টাকা পয়সার ব্যাপারে তাঁরা রাজ্যসরকারের সঙ্গে কোন আলোচনা করেন নি।

**শ্রী শেখ জাহাঙ্গির করিম** : অন্য কোন জেলায় এরকম কোন সংস্থা আছে কি?

**শ্রীদীনেশ চন্দ্র ডাকুয়া :** এরকম সংস্থা পশ্চিমবঙ্গে এবং ভারতবর্ষে নানন জায়গায় আছে। কিছু কিছু সংস্থা টাকা পয়সা ইত্যাদির বিষয়ে আমাদের সঙ্গে যোগাযোগ করে, আর কিছু সংস্থা কেন্দ্রীয় সরকারের সঙ্গে যোগাযোগ করে এবং তাঁদের কাছ থেকে সোজাসুজি টাকা পয়সা নেয়।

**ডঃ মানস ভূঁঞা :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন, এই সংস্থাগুলির সঙ্গে রাজ্য সরকারের কোন যোগাযোগ নেই। সরকারী নিয়ম হ'ল, এই ধরণের কাজ কেন্দ্রীয় সরকারের মাধ্যমে করতে গেলে রাজ্য সরকারের সংশ্লিষ্ট বিভাগের ফরোয়ার্ডিং লেটার লাগে। মাননীয় মন্ত্রী মহাশয়, তাহলে কি আপনার দপ্তর এই ধরণের স্কীম ইমপ্লিমেনটেশনের জন্য ফরোয়ার্ডিং লেটার দেয় না? এবং এই ধরণের সংস্থাগুলিকে রাজ্য সরকারের সঙ্গে যুক্ত করে নিয়ে এদের যাতে আরো ভাল করে ট্রেনিং দেওয়া যায় তার জন্য রাজ্য সরকার কিছু ভাবছে কি?

**শ্রী দীনেশ চন্দ্র ডাকুয়া :** মাননীয় সদস্য ঠিকই বলেছেন যে, এই ধরণের সংস্থাগুলির রাজ্য সরকারের ফরোয়ার্ডিং লেটার নেওয়া দরকার সাহায্য পাওয়ার জন্য। আমি মাননীয় সদস্যদের অবগতির জন্য জানাচ্ছি যে, দিল্লীতে এ নিয়ে আলোচনা হয়েছিল এবং কেন্দ্রীয় সরকার স্বীকার করেছিলেন যে, রাজ্যের ফরোয়ার্ডিং লেটার ছাড়া তাঁরা ডাইরেক্টলি কোন টাকা পয়সা দেবেন না। কিন্তু তা সত্ত্বেও তাঁরা বার বার সে নীতি লঙ্ঘন করেছেন। এবং পার্টিক্যুলারলি আমি এই সংস্থাটি সম্বন্ধেও বলতে পারি।

[1.00 to 1.10 p.m.]

ওরা রাজ্যসরকারের কোন করওয়ার্ডিং লেটার নেয়নি, ডাইরেক্টলি দরখাস্ত পাঠিয়েছে এবং সেখানে তদ্বির করে টাকা নিয়েছে। তারপর আপনি ট্রেনিং সেন্টার সম্বন্ধে বলেছেন। আমাদের নিজেদের ট্রেনিং সেন্টার টি. সি. পি. সি আছে। রাজ্যসরকারের অন্যান্য বিভাগেরও ট্রেনিং সেন্টার আছে। এই সমস্ত ভলান্টারী অরগ্যানাইজেশন তাদের সততা সম্পর্ক অনেকের সন্দেহ আছে। কেউ সৎ, কেউ অসৎ দু-রকমেরই আছে। ওদের ট্রেনিং-এর জন্য আমরা অপেক্ষায় থাকি না, রাজ্যসরকারের এই দপ্তর এবং অন্য দপ্তর দ্বারা ট্রেনিং-এর ব্যবস্থা করেছি।

## Starred Questions

### ( to which answers were laid on the table )

### পুরুলিয়া জেলায় প্রাথমিক বিদ্যালয়বিহীন গ্রাম

*৩৪৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৯০) **শ্রীবিন্দেশ্বর মাহাতো :** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কিঃ-

১৯৯১ সালে মার্চ মাস পর্য্যন্ত পুরুলিয়া জেলায় প্রাথমিক বিদ্যালয়বিহীন গ্রামের সংখ্যা কত (ব্লক ওয়ারী হিসাব)?

**Minister-in-charge of the Education (paimary and Secondary) Department :**

২২৭ .

| ব্লকের নাম | বিদ্যালয়বিহীন গ্রামের সংখ্যা |
|---|---|
| ১। মানবাজার - ১ | ২০ |
| ২। মানবাজার - ২ | ৮ |
| ৩। পুনচা | ২২ |
| ৪। আরসা | ১৩ |

| ব্লকের নাম | বিদ্যালয়বিহীন গ্রামের সংখ্যা |
|---|---|
| ৫। পুরুলিয়া - ১ | ৫ |
| ৬। পুরুলিয়া - ২ | ৫ |
| ৭। রঘুনাথপুর - ১ | ১১ |
| ৮। রঘুনাথপুর - ২ | ১৫ |
| ৯। বাঘমুণ্ডি | ১৫ |
| ১০। বলরামপুর | ১৪ |
| ১১। বড়বাজার | ৮ |
| ১২। জয়পুর | ১১ |
| ১৩। ঝালদা - ১ | ৭ |
| ১৪। ঝালদা - ২ | ২১ |
| ১৫। পারা | ৭ |
| ১৬। কাশীপুর | ১৪ |
| ১৭। বানদোয়ান | ১১ |
| ১৮। হুরা | ৭ |
| ১৯। নেতুরিয়া | ৫ |
| ২০। সাঁতুরিয়া | ৮ |
| | মোট - ২২৭ |

রাজ্যসরকারী কর্মচারীদের মহার্ঘভাতা

*৬০০। (অনুমোদিত প্রশ্ন নং *৫৩৯) শ্রী সুব্রত মুখার্জী ঃ অর্থবিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কিঃ-

(ক) রাজ্য সরকারী কর্মচারীদের বকেয়া মহার্ঘভাতা দেবার জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন; এবং

(খ) ১/১/৯১ হতে রাজ্য সরকারী কর্মচারীদের কেন্দ্রের হারে মহার্ঘভাতা না দেওয়ার কারণ কি?

**Minister-in-charge of the Finance Department :**

(ক) ইহা সরকারের বিবেচনাধীন আছে

(খ) আর্থিক অসংগতি।

### গোঘাট থানায় বিদ্যালয়বিহীন গ্রামের সংখ্যা

*৬০১। (অনুমোদিত প্রশ্ন নং *২১৪) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কিঃ–

হুগলী জলার গোঘাট থানার অন্তর্গত বিদ্যালয়বিহীন গ্রামের সংখ্যা

**Minister-in-charge of the Education (Primary and Secondary) Department :**

৫ (পাঁচ) টি বসতিতে বিদ্যালয় নাই।

### Exemption of the irrigation water tax

*602. ( Admitted Question No. *938) **Shri Abdus Salam Munshi:** Will the Minister-In-Charge of the Irrigation and Waterways Department be pleased to state:–

Whether there is any proposal to exempt the irrigation water tax payable by the cultivators ?

**Minister-in-Charge of the Irrigation and Waterways Department :**

No

### বাঁকুড়া জেলায় তফশিলী ও আদিবাসী ছাত্র-ছাত্রীদের হোস্টেল

*৬০৩। (অনুমাদিত প্রশ্ন নং *১০৯০) **শ্রী হারাধন বাউরী ঃ** তফশিলী জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কিঃ–

(ক) বর্তমানে বাঁকুড়া জেলায় তফশিলী জাতি ও আদিবাসী সম্প্রদায়ভুক্ত ছাত্র-ছাত্রীদের জন্য কতগুলি হোষ্টেল চালু আছে ও সেগুলি কোন কোন স্থানে অবস্থিত;

(খ) উক্ত সম্প্রদায়ভুক্ত ছাত্র-ছাত্রীদের মাথাপিছু বার্ষিক বরাদ্দের পরিমাণ কত;

(গ) উক্ত জেলায় উহাদের জন্য নূতন কোন ছাত্রাবাস নির্মাণের জন্য অর্থ মঞ্জুর করা হয়েছে কিনা;

(ঘ) করা হয়ে থাকলে, উহার পরিমাণ কত; এবং

(ঙ) হোষ্টেল ষ্টাইপেণ্ড এবং বুক গ্রান্ট বাবদ বরাদ্দকৃত অর্থের পরিমাণবৃদ্ধির কোন পরিকল্পনা সরকারের আছে কিনা?

**Minister-in-charge of the Scheduled eastes and tribes welfare Department :**

(ক) ৯৭টি।

**Statement recorded to in reply to clause (Ka) Starred question No. 603**

| সংখ্যা | ছাত্রাবাসের নাম | স্থান | যে সম্প্রদায়ের জন্য |
|---|---|---|---|
| ১। | ধন বিক্রমপুর শ্যামাপ্রসাদ মুখার্জী মেমরি হাইস্কুল | পোষ্ট: চৌতল থানা রায়পুর | তপশিলী |
| ২। | ঐ | ঐ | আদিবাসী |
| ৩। | গরগরিয়া সুভাষ হাইস্কুল | পোষ্ট: গরগরিয়া | তপশিলী |
| ৪। | তাপ্টা ডামডি বনমালী বিদ্যামন্দির | পোষ্ট: তাপ্টা | আদিবাসী |
| ৫। | যাদবপুর এস. এম হাইস্কুল | পো: পেন্টাকোলা | আদিবাসী |
| ৬। | পাঁচমুড়া হাইস্কুল | পো: পাঁচমুড়া | তফশিলী |
| ৭। | পিয়ারডোবা হাইস্কুল | পো: পিয়ারডোবা | আদিবাসী |
| ৮। | গড়-রায়পুর হাইস্কুল | পো: গড়-রায়পুর | আদিবাসী |
| ৯। | মোটগোদা হাইস্কুল | পো: মোটগোদা | আদিবাসী |
| ১০। | ফুলকুসুমা হাইস্কুল | পো: ফুলকুসুমা | আদিবাসী |
| ১১। | শুশুনিয়া হাইস্কুল | পো: ফুল শুশুনিয়া | আদিবাসী |
| ১২। | বাঁকিসোল এ. কে. ইনস্টিটিউশন | পো: বাঁকিসোল | তপশিলী |
| ১৩। | জোড়হীরা আদিবাসী হাইস্কুল | পো: জোড়হীরা | তপশিলী |
| ১৪। | দুবরাজপুর উত্তরায়ন হাইস্কুল | পো: দুবরাজপুর | তপশিলী |
| ১৫। | শ্যামপুর হাইস্কুল | পো: শ্যামপুর | তপশিলী |
| ১৬। | শলটোরা ডক্টর বিধানচন্দ্র বিদ্যাপীঠ | পো: শলটোরা | তপশিলী |
| ১৭। | আঁধারতোলা হাইস্কুল | পো: আঁধারতোল | তফশিলী |
| ১৮। | শুশুনিয়া হাইস্কুল | পো: শুশুনিয়া (ছাতনা) | তফশিলী |
| ১৯। | ঐ | ঐ | আদিবাসী |
| ২০। | বামুনতোর হাইস্কুল | পো: বামুনতোর | আদিবাসী |
| ২১। | ইন্দপুর গোয়েঙ্কা হাইস্কুল | পো: ইন্দপুর বাঙলা | আদিবাসী |
| ২২। | রাণীবাঁধ হাইস্কুল | পো: রাণীবাঁধ | তপশিলী |
| ২৩। | কমল নেতাজী হাইস্কুল | পো: কমলপুর | আদিবাসী |
| ২৪। | কমলপুর নেতাজী হাইস্কুল | পো: কমলপুর | তপশিলী |
| ২৫। | ঐ | ঐ | আদিবাসী |
| ২৬। | চন্দ্র কল্যাণ সংঘ হরিজন হাইস্কুল | পো: চন্দ্র | তপশিলী |
| ২৭। | পুরাণপাণি হাইস্কুল | পো: পুরাণপানি | আদিবাসী |
| ২৮। | কেশরা হাইস্কুল | পো: মণ্ডল-কেশরা | আদিবাসী |
| ২৯। | কৃষ্ণপুর গোয়ালডাঙ্গা হাইস্কুল | পো: শুখডালি | আদিবাসী |
| ৩০। | ব্রাহ্মণডিহা হাইস্কুল | পো: ব্রাহ্মণডিহা | আদিবাসী |

| | | |
|---|---|---|
| ৩১। ধান সিমলা বিদ্যাভবন | পো: ধান-সিমলা | তপশিলী |
| ৩২। অরলডিহি হাইস্কুল | পো: আরলডিহি | আদিবাসী |
| ৩৩। ডেঙ্গা-আম হাইস্কুল | পো: মোটগোদা | আদিবাসী |
| ৩৪। মেসানবার আদিবাসী হাইস্কুল | পো: মেসানবার | আদিবাসী |
| ৩৫। বদ্যি হাইস্কুল | পো: রুদ্র | আদিবাসী |
| ৩৬। গোগ্রা আদিবাসী তপশিলী হাইস্কুল | পো: গোগ্রা | আদিবাসী |
| ৩৭। খয়ারপাহাড়ী গাদ্রা হাইস্কুল | পো: বড় গাদ্রা | আদিবাসী |
| ৩৮। সারেঙ্গা এম. এস. বিদ্যাপীঠ | পোঃ সারেঙ্গা | আদিবাসী |
| ৩৯। জামবনী হাইস্কুল | পোঃ জামবনী | আদিবাসী |
| ৪০। মান্দালকুলী নেতাজী হাইস্কুল | পোঃ মান্দালকুলী | আদিবাসী |
| ৪১। ঢেকো আর. কে. হাইস্কুল | পোঃ ঢেকো | আদিবাসী |
| ৪২। দুধ্যা হাইস্কুল | পোঃ দুধ্যা | আদিবাসী |
| ৪৩। বাঁকাদাহা হাইস্কুল | পোঃ বাঁকাদাহা | আদিবাসী |
| ৪৪। লৌপাড়া হাইস্কুল | পোঃ আকুপাল | আদিবাসী |
| ৪৫। মাগুরা তপশিলী জাতি হাইস্কুল | পোঃ মাগুরা | তপশিলী জাতি |
| ৪৬। হেতিয়া হাইস্কুল | পোঃ হেতিয়া | তপশিলী জাতি |
| ৪৭। ঝিলিমিলি হাইস্কুল | পোঃ ঝিলিমিলি | তপশিলী জাতি |
| ৪৮। ঐ | ঐ | আদিবাসী |
| ৪৯। ঐ | ঐ | খেড়িয়া ছাত্র |
| ৫০। শালডিহা হাইস্কুল | পোঃ শালডিহা | তপশিলী জাতি |
| ৫১। ঐ | ঐ | আদিবাসী |
| ৫২। জোরদা এম. এন. হাইস্কুল | পোঃ জোরদা | আদিবাসী |
| ৫৩। কাঁকড়াদারা শিবানন্দ হাইস্কুল | পোঃ কাঁকড়াদারা | আদিবাসী |
| ৫৪। অম্বিকানগর হাইস্কুল | পোঃ অম্বিকানগর | আদিবাসী |
| ৫৫। জোরদা গার্লস জুনিয়র হাইস্কুল | পোঃ জোরদা | আদিবাসী |
| ৫৬। রাণীবাঁধ গার্লস হাইস্কুল | পোঃ রাণীবাঁধ | আদিবাসী |
| ৫৭। ঐ | ঐ | তপশিলী জাতি |
| ৫৮। শালডিহা গার্লস হাইস্কুল | পোঃ শালডিহা | আদিবাসী |
| ৫৯। ঐ | ঐ | তপশিলী জাতি |
| ৬০। আনন্দ পিয়াগ্রী জুনিয়র গার্লস হাইস্কুল | পোঃ আনন্দ | আদিবাসী |
| ৬১। দুবরাজপুর উত্তরায়ণ জুনিয়র গার্লস হাইস্কুল | পোঃ দুবরাজপুর | আদিবাসী |
| ৬২। গড়-রায়পুর গার্লস হাইস্কুল | পো: গড়-রায়পুর | আদিবাসী |
| ৬৩। ফুলকুসুমা নিত্যবালা গার্লস জুনিয়ার হাইস্কুল | পো: ফুলকুসুমা | আদিবাসী |

| | | | |
|---|---|---|---|
| ৬৪। | কোশিয়া হাইস্কুল | পো: কোশিয়া | আদিবাসী |
| ৬৫। | সারেঙ্গা হাইস্কুল | পো: সারেঙ্গা | আদিবাসী |
| ৬৬। | ঐ | ঐ | আদিবাসী |
| ৬৭। | হীরবাঁধ হাইস্কুল | পো: হীরবাঁধ | আদিবাসী |
| ৬৮। | পাঁচমুড়া মহাবিদ্যালয় | পো: পাঁচমুড়া | তপশিলী জাতি |
| ৬৯। | ঐ | ঐ | আদিবাসী |
| ৭০। | শালডিহা কলেজ | পো: শালডিহা | আদিবাসী |
| ৭১। | বাঁকুড়া সম্মীলনি কলেজ | পো: বাঁকুড়া | তপশিলী জাতি |
| ৭২। | ঐ | ঐ | আদিবাসী |
| ৭৩। | রাণীবাঁধ জুনিয়র বেসিক স্কুল | পো: রাণীবাঁধ | আদিবাসী |
| ৭৪। | চাত্রী জুনিয়র বেসিক স্কুল | পো: দুন্দার | আদিবাসী |
| ৭৫। | আক্রাডিহি জুনিয়র হাইস্কুল | পো: আক্রাডিহি | তপশিলী জাতি |
| ৭৬। | ঐ | ঐ | আদিবাসী |
| ৭৭। | বাগডিহা জুনিয়র হাই স্কুল | পো: বাগডিহা | তপশিলী জাতি |
| ৭৮। | ঐ | ঐ | আদিবাসী |
| ৭৯। | জগৎপুর এস. এম. জুনিয়র হাইস্কুল | পো: হরমশ্র | আদিবাসী |
| ৮০। | শত্রকোন জুনিয়র হাইস্কুল | পো: শত্রকোন | আদিবাসী |
| ৮১। | মণ্ডলকুলী আর. এল. গার্লস জুনিয়র হাইস্কুল | পো: মণ্ডলকুলী | আদিবাসী |
| ৮২। | ছেন্দারপাথার শহীদ ক্ষুদিরাম আদিবাসী হাইস্কুল | পো: বারিকুল | আদিবাসী |
| ৮৩। | কাওয়াসোল প্রথমিক বিদ্যালয় | পো: পিয়ারডোবা | আদিবাসী |
| ৮৪। | বাজুরডিহি প্রাইমারী স্কুল | পো: কামালপুর | আদিবাসী |
| ৮৫। | তালগোরা প্রাইমারী স্কুল | পো: রাণীবাঁধ | আদিবাসী |
| ৮৬। | সারেঙ্গা গার্লস প্রাইমারী স্কুল | পো: সারেঙ্গা | তপশিলী জাতি |
| ৮৭। | বাসুদেবপুর প্রাইমারী স্কুল | পো: হরীবাঁধ | আদিবাসী |
| ৮৮। | সাঁওতাল বনগ্রাম প্রাইমারী হাইস্কুল | পো: বনগ্রাম | তপশিলী জাতি |
| ৮৯। | ইন্দপুর গোয়েঙ্কা হাইস্কুল | পো: ইন্দপুর | তপশিলী জাতি |
| ৯০। | শুশুনিয়া হাইস্কুল | পো: শুশুনিয়া (ছাতনা) | আদিবাসী |
| ৯১। | ধানসিমলা হাইস্কুল | পো: ধানসিমলা | তপশিলী জাতি |
| ৯২। | অরলডিহি হাইস্কুল | পো: অরলডিহি | আদিবাসী |
| ৯৩। | আনন্দ পিয়াত্রী গার্লস জুনিয়র হাইস্কুল | পো: আনন্দ | আদিবাসী |
| ৯৪। | দুবরাজপুর উত্তরায়ন গার্লস জুনিয়র হাইস্কুল | পো: আনন্দ | আদিবাসী |
| ৯৫। | ফুলকুসুমা নিত্যবালা গার্লস জুনিয়র হাইস্কুল | পো: ফুলকুসুমা | আদিবাসী |
| ৯৬। | ম্যাসাঞ্জোর আদিবাসী হাইস্কুল | পো: ম্যাসাঞ্জোর | আদিবাসী মেয়েদের |
| ৯৭। | রামানন্দ কলেজ | পো: বিষ্ণুপুর | আদিবাসী মেয়েদের |

(খ) সাধারণ হোস্টেলে ছাত্র-ছাত্রী পিছু হোস্টেল ব্যয় বাবদ বাৎসরিক ১৫০০ টাকা ও আশ্রম ছাত্রবাসে ছাত্র পিছু খাওয়া খরচ বাবদ বাৎসরিক ১৮০০ টাকা মঞ্জুর করা হয়। এ ছাড়া আশ্রম ছাত্রাবাসে চিকিৎসা ও অন্যান্য খরচ বাবদ ছাত্রপিছু বাৎসরিক প্রায় ২৫০ টাকা ব্যয় করা হয়।

(গ) হয়েছে।

(ঘ) ২২ লক্ষ ২০ হাজার ১৬৪ টাকা

(ঙ) নেই।

**Reservation of seats in Engineering Colleges for Darjeeling Gorkha Hill Council**

*604. ( Admitted Question No. *1666) **Shri Narendra Kumai :** Will the Minister-In-Charge of the Education (Higher) Department be pleased to state :–

(a) If there is any quota or reservation of seats in Engineering colleges in the State for Darjeeling Gorkha Hill Council; and

(b) If so, the no. of such seats/quota in each of the engineering colleges?

**Minister-in-Charge of the Education (Higher) Department :**

(a) There is no quota or reservation of seats in Engineering Colleges in the State for Darjeeling Gorkha Hill Council.

(b) Does no arise.

**মাধ্যমিক শিক্ষকদের নিয়মিত বেতন প্রদান**

*৬০৬। (অনুমোদিত প্রশ্ন নং *১২৯৯) **শ্রী লক্ষ্মণ চন্দ্র শেঠ :** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :–

(ক) মাধ্যমিক শিক্ষকদের নিয়মিত বেতন প্রদানের জন্য কোন অসুবিধা হচ্ছে কিনা; এবং

(খ) রাজ্য সরকার কর্তৃক ঘোষিত মহার্ঘভাতা শিক্ষকদের এ পর্যন্ত মিটিয়ে দেওয়া হয়েছে কিনা?

**Minister-in-Charge of the Education (Primary and Higher and Secondary) Department :**

(ক) না।

(খ) ১.১২.৯০ ও ১.৪.৯১ থেকে ঘোষিত মহার্ঘভাতার টাকা যথাক্রমে মার্চ-'৯১ ও জুলাই -'৯১ এর বেতনের সঙ্গে নিয়মিত দেওয়া হচ্ছে বাকী মাসের বকেয়া টাকা অবিলম্বে মিটিয়ে দেওয়ার ব্যবস্থা করা হচ্ছে।

**মুর্শিদাবাদ জেলার আখেরীগঞ্জের ভাঙ্গন রোধে গৃহীত ব্যবস্থা**

*৬০৭। (অনুমাদিত প্রশ্ন নং *১০০৭) **শ্রী মোজাম্মেল হক :** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কিঃ–

(ক) মুর্শিদাবাদ জেলাস্থিত আখেরীগঞ্জের ভাঙ্গন রোধের জন্য রাজ্য সরকার ৩১.৩.৯১. তারিখ পর্যন্ত কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন; এবং

(খ) উক্ত ভাঙ্গন রোধে কেন্দ্রীয় সরকারের কাছে আর্থিক সাহায্য চাওয়া হয়েছে কিনা?

**Minister-in-Charge of the Irrigation and Waterways Department :**

(ক) এ বছর (১৯৯১) ১লা মার্চ থেকে গঙ্গা-পদ্মার ডানতীরে মুর্শিদাবাদ জেলার আখেরীগঞ্জে ২০০০ মিটার লম্বা পাড় বাঁধানোর কাজ আরম্ভ হয়।

(খ) ১৯৯১-৯২ সালে কেন্দ্রীয় সরকারের কাছে ১০ কোটি টাকার দাবী পেশ করা হয়েছে।

**রেশন ডিলারদের জন্য ব্যাঙ্ক ঋণ**

*৬০৮। (অনুমাদিত প্রশ্ন নং *৪০০) **শ্রী পার্থ দে :** অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহ পূর্বক জানাবেন কিঃ–

পশ্চিমবঙ্গে সংশোধিত রেশন এলাকার রেশন ডিলারদের জন্য ব্যবসায়িক ব্যাঙ্ক ঋণ মঞ্জুর করার কোন সুপারিশ রাজ্য সরকারের পক্ষ থেকে করা হয়েছে কিনা?

**Minister-in-Charge of the Finance Department :**

হ্যাঁ। রাজ্য সরকারের খাদ্য ও সরবরাহ এবং অর্থ দপ্তরের সুপারিশক্রমে ব্যবসায়িক ব্যাঙ্কগুলি পশ্চিমবঙ্গে সংশোধিত রেশন এলাকার রেশন ডিলারদের প্রয়োজনীয় ঋণ মঞ্জুর করতে সম্মত হয়েছে।

**ডুয়ার্স এলাকায় হিন্দী মিডিয়াম স্কুল**

*৬০৯। (অনুমাদিত প্রশ্ন নং *১৩১৯) **শ্রী সালিব টোপ্পো এবং শ্রীসুশীল কুজুর :** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহ পূর্বক জানাবেন কিঃ–

(ক) ডুয়ার্স এলাকায় কতগুলি হিন্দী মিডিয়াম হাইস্কুল ও হায়ার সেকেণ্ডারী স্কুল আছে;

(খ) ইহা কি সত্য যে, প্রতি বৎসর উক্ত এলাকার মাধ্যমিক উত্তীর্ণ হিন্দীভাষী ছাত্র-ছাত্রীর প্রয়োজনীয় সংখ্যক হিন্দি মিডিয়াম হায়ার সেকেণ্ডারী স্কুল না থাকায় রাঁচি এলাকায় পড়াশোনা করতে বাধ্য হয়; এবং

(গ) সত্য হলে, সরকার এ বিষয়ে কোন ব্যবস্থা গ্রহণ করছেন কিনা?

**Minister-in-Charge of the Education (Primary and Secondary) Department :**

(ক) (১) হিন্দি মিডিয়াম হাইস্কুল–১৪

(২) হায়ার সেকেণ্ডারী স্কুল-১

(খ) এ ব্যাপারে সরকার অবগত নহেন।

(গ) প্রশ্ন ওঠে না।

### ১৯৯০-৯১ আর্থিক বৎসরে রাজ্য মন্ত্রীদের ভ্রমণ বাবদ ব্যয়

*৬১০। (অনুমাদিত প্রশ্ন নং *৭১২) শ্রী তপন হোড় : অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কিঃ–

১৯৯০-৯১ আথিক বছরে রাজ্য মন্ত্রীসভার সদস্যদের দেশে-বিদেশে ভ্রমণ বাবদ কত টাকা ব্যয় হয়েছে?

**Minister-in-Charge of the Finance Department :**

১১,৩৮,৩৪৮. ০০ টাকা

### গরাণবোষ নদী ক্লোজার

*৬১১। (অনুমাদিত প্রশ্ন নং *১১৭৯) শ্রী সুভাষ নস্কর : সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কিঃ–

(ক) গরাণবোষ নদী ক্লোজারের কোন প্রস্তাব সরকারীভাবে অনুমোদিত হয়েছিল কিনা; এবং

(খ) হয়ে থাকলে, কোন বছরে তাহা অনুমোদিত হয়েছিল?

**Minister-in-Charge of the Irrigation and Waterways Department :**

(ক) গরানবোষ নদী কেলাজারের কোন প্রস্তাব সরকারীভাবে অনুমোদিত হয় নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

### কয়লা শিল্পে সেস

*৬১৩। (অনুমাদিত প্রশ্ন নং *১৪৮৪) শ্রী দিলীপ কুমার মজুমদার : অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কিঃ–

(ক) ১৯৯০-৯১ আর্থিক বছরে রাজ্য সরকার কয়লা উত্তোলন বাবদ কোন সেস আদায় করে থাকলে তার পরিমাণ কত;

(খ) সেস আদায়ের পরিমাণ বা হার কিভাবে নির্ধারিত হয়; এবং

(গ) বর্তমানে নির্ধারিত সেসের হার কত?

**Minister-in-Charge of the Finance Department :**

(ক) ১৯৮.৬৬ কোটি টাকা

(খ) ও (গ)

১৯৭৩ সালের পশ্চিমবঙ্গ প্রাথমিক শিক্ষা আইন এবং ১৯৭৬ সালের পশ্চিমবঙ্গ গ্রামীণ কর্মসংস্থান ও উৎপাদন আইন অনুসারে উত্তোলিত কয়লা খনি হইতে প্রেরণ করা হইলে কয়লার মূল্যের যথাক্রমে ৫ শতাংশ ও ৩৫ শতাংশ হরে সেস ধার্য্য করা হয়। এ ছাড়া ১৮৮০ সালের সেস আইন অনুসারে প্রেরিত কয়লার উপরে টনপ্রতি ১টাকা হারে সেস ধার্য্য করা হয়।

**রাজ্য লটারীর লভ্যাংশ**

*৬১৫। (অনুমাদিত প্রশ্ন নং *২৩৮) **শ্রী শিবপ্রসাদ মালিক :** অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কিঃ–

১৯৯০-৯১ আর্থিক বৎসরে রাজ্য সরকার পরিচালিত লটারী থেকে কত টাকা লাভ হয়েছে?

**Minister-in-Charge of the Finance Department :**

১৯৯০-৯১ আর্থিক বৎসরে পশ্চিমবঙ্গ রাজ্য লটারী থেকে রাজ্য সরকারের লাভ হয়নি।

**মেদিনীপুর জেলায় হিজলী ট্যাইডেল ক্যানেল খনন**

*৬১৬। (অনুমাদিত প্রশ্ন নং *১২৭৩) **শ্রী শক্তি বল :** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ–

(ক) মেদিনীপুর জেলার হিজলী ট্যাইডেল ক্যানেল খননের জন্য সরকারের কোন পরিকল্পনা আছে কি; এবং

(খ) থাকলে, উক্ত কাজ কবে নাগাদ শুরু হবে বলে আসা করা যায়?

**Minister-in-Charge of the Irrigation and Waterways Department :**

(ক) বর্তমানে এইরূপ কোন পরিকল্পনা সেচ দপ্তরের নাই। তবে জেলা পরিষদ কর্তৃক হিগুলী টাইজল খালের গোলাবাড়ী হইতে রসূলপুর নদীআউটফল অবধি নুন খননের কাজ করিবার পরিকল্পনা আছে বলিয়া জানা গিয়াছে।

(খ) আগামী কাজের মরশুমে উক্ত কাজ আরম্ভ হইবে বলিয়া অবগত হওয়া গিয়াছে।

**তফসিলী উপজাতির জন্য সংরক্ষিত পদ**

*৬১৭। (অনুমাদিত প্রশ্ন নং *১১৯৩) **শ্রী সুভাষ নস্কর :** তফশিলী জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কিঃ–

ইহা কি সত্য যে, চাকরীর ক্ষেত্রে তফশিলী উপজাতির জন্য সংরক্ষিত পদটি উযুক্ত প্রার্থীর অভাবে তফশিলী জাতির জন্য সংরক্ষিত হয়ে থাকে?

**Minister-in-Charge of the Scheduled Castes and Tribes Welfare Department :**

সংশ্লিষ্ট আইনে এবং নিয়মাবলীতে সরাসরি নিয়োগের ক্ষেত্রে ঐ রকম কোন ব্যবস্থা নাই, তবে পদোন্নতির ক্ষেত্রে উপযুক্ত প্রার্থীর অভাব হইলে তফশিলী জাতির জন্য সংরক্ষিত পদে আদিবাসী প্রার্থী অথবা আদিবাসীদের জন্য সংরক্ষিত পদে তফশিলী জাতির প্রার্থীকে নিযুক্ত করার নিয়ম আছে।

**Allocation of fund among the Social Service and Economic Service Departments**

*618. ( Admitted Question No. *402) **Shri Partha De :** Will the Minister-In-Charge of the Finance Department be pleased to state :–

(a) Whether the proportionate allocation of fund among all the Social Service and Economic Service departments in the annual plan of 1989-90 could be strictly mainatained; and

(b) if the answer is in the negative, the reasons of such event therefor?

**Minister-in-Charge of the Finance Department :**

(a) Yes, The annual plan allocations as per budget and revised estimentes for the year 1989-90 for the respective departments could not only be by and large maintained but also increased for some of the major departments like the Education Department, Health & Family Welfare Department, Development & planning Department, Department of Municipal Affairs, etc.

(b) the question does not arise.

### জুনিয়র হাই স্কুলগুলিকে মাধ্যমিক পর্যায়ে উন্নীতকরণ

*৬১৯। (অনুমোদিত প্রশ্ন নং *১১৮৫) **শ্রী সুভাষ নস্কর** : শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কিঃ–

(ক) ইহা কি সত্য যে, রাজ্যের সমস্ত জুনিয়র হাই স্কুলগুলিকে মাধ্যমিক পর্য্যায়ে উন্নতি করার সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে; এবং

(খ) সত্য হলে, কবে নাগাদ উহা কার্যকর হবে বলে আশা করা যায়?

**Minister-in-Charge of the Education(Primary and Secondary) Department :**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

## Unstarred Questions
## (to which written answers were laid on the table)

### Cases against Government officials pending with Vigilance Commission.

133. (Admitted Question No. 36) : **Shri Sudhip Bandopadhyay and Shri Saugata Roy** : Will the Minister-in-Charge of the Home (P&AR) Department be pleased to state :-- the number of cases against Government officials pending with the Vigilance Commission at the beginning of 1981, 1986 and 1991 ?

**Minister-in-Charge of Home (P & AR) Department :**

(1) No. of cases against Govt. officials pending with the Vigilance Commission at the beginning of 1981 —1648

(2) No. of cases against Govt. officials pending with the Vigilance Commission at the beginning of 1986 —1826

(3) No. of cases against Govt. officials pending with the Vigilance Commission at the beginning of 1991 —919

**প্রদেশ কংগ্রেস সভাপতি ও বামফ্রন্টের চেয়ারম্যানের নিরাপত্তা বাবদ ব্যয়**

১৩৪। (অনুমদিত প্রশ্ন নং ৮৫) **শ্রী অমিয় পাত্র :** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :-

এপ্রিল '৯১ থেকে জুন '৯১ পর্যন্ত পশ্চিমবঙ্গ প্রদেশ কংগ্রেস সভাপতি এবং বামফ্রন্টের চেয়ারম্যান-এর জন্য নিরাপত্তা বাবদ খরচের পরিমাণ কত (পৃথকভাবে)?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় :**

(১) পশ্চিমবঙ্গ প্রদেশ কংগ্রেস সভাপতির নিরাপত্তা বাবদ ঐ সময়ের খরচের পরিমাণ ৩,১১,৫৩৩.০০ টাকা।

(২) বামফ্রন্টের চেয়ারম্যানের জন্য নিরাপত্তা বাবদ ঐ সময়ের খরচের পরিমাণ ৭০,৯৬১.২৫ টাকা।

**গ্রামাঞ্চলে পঞ্চায়েত সমিতির মাধ্যমে বৈদ্যুতিক মিটার পঠন**

১৩৫। (অনুমদিত প্রশ্ন নং ৯৫) **শ্রী অমিয় পাত্র :** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :-

(ক) পঞ্চায়েত সমিতিগুলির মাধ্যমে গ্রামাঞ্চলে বৈদ্যুতিক মিটার পাঠ নেওয়ার জন্য গৃহীত সরকারী সিদ্ধান্ত কার্যকর করা হয়েছে কি ; এবং

(খ) হয়ে থাকলে কোন কোন অঞ্চলে উহা কার্যকর করা হয়েছে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় :**

(ক) হ্যাঁ ;

(খ) হুগলী, দক্ষিণ ২৪-পরগণা, উত্তর ২৪-পরগণা নদীয়া, মুর্শিদাবাদ, বাঁকুড়া, বীরভূম, বর্ধমান, মালদা ও মেদিনীপুর জেলার কিছু কিছু পঞ্চায়েতে কার্যকির করা হয়েছে।

**বরদা ইড়পালা রাস্তা**

১৩৬। (অনুমোদিত প্রশ্ন নং ১২৪) **শ্রী রতন চন্দ্র পাখিরা :** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :-

(ক) ইহা কি সত্য যে, মেদিনীপুর জেলার বরদা-ইড়পালা পীচ রাস্তাটি যানবাহন চলাচলের অযোগ্য হয়ে পড়েছে ; এবং

(খ) সত্য হলে, উক্ত রাস্তার জন্য কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ঃ**

(ক) ও (খ)না ; বর্ষাকালে রাস্তাটি বিশেষভাবে ক্ষতিগ্রস্ত হয়েছিল ; তবে যথাযথ সংস্কার সাধনের ফলে বর্তমানে যান চলাচলে কোনও বাধা নাই।

**চাল ও গমের উৎপাদন ও চাহিদা**

১৩৭। (অনুমোদিত প্রশ্ন নং ১৩৪) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ-

(ক) ১৯৯০-৯১ সালের আর্থিক বছরে এই রাজ্যে চাল ও গমের মোট উৎপাদনের পরিমাণ কত ;

(খ) লোকসংখ্যা অনুযায়ী উক্ত আর্থিক বছরে এই রাজ্যে খাদ্যশস্যের মোট চাহিদা (দৈনিক মাথাপিছু গড় চাহিদা ও লোকসংখ্যা উল্লেখ করে) কত ; এবং

(গ) কেন্দ্রীয় বরাদ্দ ব্যতীত শুধুমাত্র রাজ্যের উৎপাদনের ভিত্তিতে খাদ্যশস্যের প্রকৃত ঘাটতির পরিমাণ কত ?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ঃ**

(ক) বোরো ধান এবং গমের উৎপাদন লক্ষ্যমাত্রা অনুসারে অর্ন্তভূক্ত করে ১৯৯০-৯১ সালে এই রাজ্যে চাল ও গমের মোট উৎপাদনের পরিমাণ যথাক্রমে ৯৮.৪৬ লক্ষ টন এবং ৭.৫৫ লক্ষ টন।

(খ) এই রাজ্যে ১৯৯১ সালের মার্চ মাস পর্যন্ত লোকসংখ্যা ৬৭৯.৮৩ লক্ষ । দৈনিক মাথাপিছু ৫০০ গ্রাম গড় চাহিদা অনুযায়ী ৬৮০ লক্ষ লোকের জন্য এই রাজ্যে ১২৪.১০ লক্ষ টন খাদ্যশস্যের (চাল ও গমের ) প্রয়োজন ।

(গ) উৎপাদনের শতকরা দশভাগ বীজ, পশুখাদ্য, অপচয় ইত্যাদির জন্য বাদ দিয়ে এবং অপর দশভাগ বাংলাদেশ এবং বিহারে চালানের ফলে বেরিয়ে যায়, এটা ধরে নিয়ে আমাদের হাতে থাকে ৮৪.৮১ লক্ষ টন । দারিদ্র্য অপসারণ কর্মসূচীর জন্য আমরা কেন্দ্রীয় সরকার থেকে আনুমানিক ১ লক্ষ টন গম পাই। ফলে আমাদের ঘাটতি ৩৮.২৯ লক্ষ টন।

**পূর্ত বিভাগের অধীনস্থ রাস্তা**

১৩৮। (অনুমোদিত প্রশ্ন নং ১৭৪) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ-

(ক) রাজ্যে পূর্ত বিভাগের অধীনে কত কিলোমিটার রাস্তা আছে ;

(খ) তন্মধ্যে কত কিলোমিটার রাস্তা বর্তমানে যান চলাচলের উপযুক্ত ;

(গ) যে সকল রাস্তা যান চলাচলের উপযুক্ত নয় সেগুলি কবে নাগাদ মেরামত হবে বলে আশা করা যায়?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ঃ**

(ক) রাজ্যে পূর্ত বিভাগের অধীনস্থ রাস্তার পরিমাণ ৫,৯০২ কিঃ মিঃ এবং পূর্ত (সড়ক) বিভাগের অধীনস্থ রাস্তার পরিমাণ ১২,৩৪০ কিঃ মিঃ।

(খ) সাময়িকভাবে কিছু রাস্তা **ক্ষতিগ্রস্থ হলেও** কোন রাস্তাকেই পুরোপুরি যান চলাচলের অনুপযুক্ত বলে বিবেচনা করা যায় না।

(গ) সমস্ত ক্ষতিগ্রস্ত রাস্তাকেই আর্থিক সংগতি অনুযায়ী কিছু না কিছু মেরামত করা হয়ে থাকে। মেরামতির কাজ সাধারণতঃ বর্ষার পর ত্বরান্বিত হয়।

**কামারপুকুরে পর্যটক আবাস**

১৩৯। (অনুমোদিত প্রশ্ন নং ১৮৪) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ-

(ক) হুগলী জেলার কামারপুকুরে পর্যটকআবাস নির্মাণের কোন পরিকল্পনা সরকারের আছেকিনা ; এবং

(খ) থাকিলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনাটি বাস্তবায়িত হইবে বলিয়া আশা করা যায় ?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**জ্বালানী দ্রব্য সরবরাহ**

১৪০। (অনুমোদিত প্রশ্ন নং ১৮৮) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ-

পশ্চিমবাংলায় জনসংখ্যা অনুপাতে চাহিদা অনুযায়ী কেরোসিন, কয়লা, রান্নার গ্যাস, পেট্রোল, ডিজেল-এর সরবরাহ কেন্দ্রীয় সরকারের নিকট থেকে পাওয়া যাচ্ছে কিনা?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ঃ**

পশ্চিমবাংলায় জনসংখ্যা অনুপাতে চাহিদা অনুযায়ী কেরোসীন, কয়লা এবং রান্নার গ্যাসের সরবরাহ কেন্দ্র সরকারের কাছ থেকে পাওয়া যাচ্ছে না।

পেট্রোল এবং ডিজেলের সরবরাহ সংক্রান্ত কোন তথ্য এই দপ্তরের কাছে নেই।

**খাদ্যদ্রব্য ও ভোজ্যতেল সরবরাহ**

১৪১। (অনুমোদিত প্রশ্ন নং ১৮৯) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ-

পশ্চিমবাংলায় চাহিদা অনুযায়ী (জনসংখ্যার অনুপাতে) কেন্দীয় সরকার চাল, গম, চিনি, ডাল ও ভোজ্য তেল নিয়মিত সরবরাহ করছে কিনা?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ঃ**

না।

**কামারপুকুরে বৈদ্যুতিক সাব-ষ্টেশন নির্মাণ**

১৪২। (অনুমোদিত প্রশ্ন নং-১৯৬) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ-

(ক) ইহা কি সত্য যে, হুগলী জেলার কামারপুকুরের ট্যাড়ুই এ একটি ৩৩ কেঃভিঃ সাব-স্টেশন নির্মাণ করার পরিকল্পনা সরকারের আছে, এবং

(খ) সত্য হইলে কবে নাগাদ ঐ প্রকল্পের নির্মাণ কাজ শুরু হইবে বলিয়া আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ২x৩ এম ভি এ শক্তিসম্পন্ন ৩৩ কেঃভিঃ সাব-স্টেশন নির্মাণের জন্য হুগলী জেলার গোঘাট থানার অন্তর্গত ট্যাড়ুই মৌজায় ১৮-৩-৯১ তারিখে জমি অধিগ্রহণ করা হয়েছে এবং সাব-স্টেশনের কাজ ইতিমধ্যে শুরু হয়ে গিয়েছে।

**সমবায় হিমঘর**

১৪৩। (অনুমোদিত প্রশ্ন নং ২০৩) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ–

(ক) রাজ্যে কতগুলি সমবায় হিমঘর আছে ; এবং

(খ) বর্তমান আর্থিক বৎসরে নতুন হিমঘর স্থাপনের কোন পরিকল্পনা সরকারের আছে কিনা?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ঃ**

(ক) ৪৬টি।

(খ) হ্যাঁ।

**গোঘাট 'দলকার জলা' সংস্কার**

১৪৪। (অনুমোদিত প্রশ্ন নং ২২৫) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ–

(ক) গোঘাটের অভিশাপ 'দলকার জলাকে' সংস্কার করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হইলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনাটি বাস্তবায়িত হইবে বলিয়া আশা করা যায় ?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ঃ**

(ক) বর্তমানে 'দলকার জলাকে' সংস্কার করার পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে।

(খ) প্রশ্ন ওঠে না।

**Alleged forcible abandoning of homes of the Inhabitants Tehata and Tegharia Villages**

145. (Admitted question No. 376) **Dr. Tarun Adhikary and Shri Saugata Roy :** Will the Minister-in-Charge of Home (Police) Department be pleased to state :—

(a) Whether it is a fact that some inhabitants of Village Sasan, Tehata, Tegharia etc. under Barasat P.S. in the

district of North 24-Parganas have been forced to abandon their homes after the recent Elections held on 20th May, 1991 ; and

(b) If so, the steps taken in the matter?

**Minister-in-Charge of Home (Police) Department.**

(a) Yes.

(b) To maintain peace in the area seven Police Camps were set up, 50 families of Village Tehata and 16/17 families of Tegharia, who have abandoned their houses have returned to the villages excepting persons who are wanted in specific cases.

**শস্যবীমা প্রকল্প**

১৪৬। (অনুমোদিত প্রশ্ন নং ৪১২) **শ্রী লক্ষ্মণ চন্দ্র শেঠ :** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :-

পশ্চিমবাংলার কতগুলি ব্লকে শস্যবীমা প্রকল্প চালু করা সম্ভব হয়েছে?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় :**

পশ্চিমবাংলার খরিফ মরসুমে আমন ধানের ক্ষেত্রে ৩৩৬টি ব্লকে শস্যবীমা প্রকল্প চালু করা সম্ভব হয়েছে।

রবি মরসুমে বোরোধানের ক্ষেত্রে ১৫২টি ব্লকে, গমের ক্ষেত্রে ১৫৬টি ব্লকে, তৈলবীজের ক্ষেত্রে ১৬৫টি ব্লকে এবং ডাল শস্যের ক্ষেত্রে ৭৪টি ব্লকে শস্যবীমা প্রকল্প চালু আছে।

**ব্রডকাস্টিং কর্পোরেশন গঠন**

১৪৭। (অনুমোদিত প্রশ্ন নং ৪১৩) **শ্রী লক্ষ্মণ চন্দ্র শেঠ :** তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :-

(১) এটা কি সত্য যে, রাজ্য সরকার একটি ব্রডকাস্টিং কর্পোরেশন গঠন করে দূরদর্শন সম্প্রচারে অংশগ্রহণের প্রস্তাব কেন্দ্রীয় সরকারের কাছে পেশ করেছেন ; এবং

(২) সত্য হলে, এ ব্যাপারে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে কোন অনুমোদন পাওয়া গিয়েছে কি?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় :**

(১) না।

(২) প্রশ্ন ওঠে না।

**কান্দি-সালার রাস্তা সংস্কার**

১৪৮। (অনুমোদিত প্রশ্ন নং ৪২৮) **শ্রী ঈদ মহম্মদ :** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :-

(ক) ইহা কি সত্য যে বন্যার সময় কান্দি-সালার রোডের বহু জায়গা ডুবিয়া যায় ; এবং

(খ) সত্য হইলে, এই রাস্তার উপর যে নীচু ব্রীজ আছে সেগুলিকে উঁচু করিবার জন্য ব্যবস্থা সরকার গ্রহণ করিবেন কিনা?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ঃ**

(ক) হ্যাঁ, তিনটি জল নিকাশী কজওয়ের আশেপাশের নীচু অংশগুলি ডুবিয়া যায়।

(খ) প্রস্তাব বিবেচনাধীন আছে; আর্থিক সংস্থানের উপর সব নির্ভর করছে।

### দার্জিলিং জেলায় উগ্রপন্থী কার্যকলাপ

১৪৯। (অনুমোদিত প্রশ্ন নং ৪৬২) **শ্রী সুব্রত মুখার্জী ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ-

(ক) পশ্চিমবঙ্গের দার্জিলিং জেলায় উগ্রপন্থী কার্যকলাপ বন্ধের জন্য রাজ্য সরকার ইতিমধ্যে কি কোন ব্যবস্থা গ্রহণ করেছেন ; এবং

(খ) করে থাকলে, ইহা কি কি?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ঃ**

(ক) বর্তমানে দার্জিলিং জেলায় কোন উগ্রপন্থী কার্যকলাপ নেই।

(খ) প্রশ্ন উঠে না।

### কয়লার মূল্যবৃদ্ধি

১৫০। (অনুমোদিত প্রশ্ন নং ৪৭৮) **শ্রী সুব্রত মুখার্জী ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ-

কয়লার দরবৃদ্ধি বন্ধ করার জন্য রাজ্য সরকার কেন্দ্র সরকারের কাছে কোন প্রস্তাব পেশ করেছেন কিনা?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ঃ**

হ্যাঁ।

### গঙ্গার জল দূষণমুক্ত রাখার কর্মসূচী

১৫১। (অনুমোদিত প্রশ্ন নং ৪৯৭) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ-

(ক) গঙ্গার জল দূষণমুক্ত রাখার নির্দিষ্ট কর্মসূচী প্রস্তুত করা হয়েছে কিনা; এবং

(খ) প্রস্তুত হলে কোন নির্দিষ্ট স্থানে ঐ কর্মসূচী রূপায়িত করার প্রস্তাব গ্রহণ করা হয়েছে?

**পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ঃ**

(ক) হ্যাঁ।

(খ) নিম্নলিখিত স্থানের জন্য Ganga Action Plan-এ ১১০ (একশো দশটি) প্রকল্প গ্রহণ করা হয়েছে :—

(১) নবদ্বীপ, (২) বহরমপুর, (৩) চন্দননগর, (৪) শ্রীরামপুর, (৫) হাওড়া, (৬) বালী, (৭) কল্যাণী, (৮) ভাটপাড়া, (৯) পানীহাটী, (১০) কামারহাটী-বরানগর, (১১) কলকাতা কর্পোরেশন এলাকা, (১২) হুগলী-চুঁচুড়া, (১৩) টিটাগড়, (১৪) নৈহাটী, (১৫) রিষড়া, (১৬) ভদ্রেশ্বর, (১৭) চাঁপদানী, (১৮) বৈদ্যবাটী, (১৯) কোন্নগর, (২০) উত্তরপাড়া-কোতরং, (২১) কাঁচরাপাড়া, (২২) হালিশহর, (২৩) গাড়ুলিয়া, (২৪) উত্তর ব্যারাকপুর, (২৫) খড়দহ, (২৬) বজবজ, (২৭) উলুবেড়িয়া, (২৮) বাঁশবেড়িয়া, (২৯) ব্যারাকপুর।

### পশু চিকিৎসালয়

১৫২। (অনুমোদিত প্রশ্ন নং ৫১১) **শ্রী শিবপ্রসাদ মালিক :** প্রাণী সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :–

১৯৯১-৯২ আর্থিক বছরে পশ্চিমবঙ্গে কত পশু চিকিৎসালয় কোথায় কোথায় স্থাপন করার প্রস্তাব সরকারের আছে?

**প্রাণী ও সম্পদবিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় :**

১৯৯১-৯২ আর্থিক বছরে ৪টি প্রাণী স্বাস্থ্যকেন্দ্র স্থাপনের প্রস্তাব সরকারের আছে। এগুলি মালদহ জেলার কালিয়াগঞ্জ, মেদিনীপুর জেলার দাঁতন ও হলদিয়া এবং উত্তর ২৪-পরগণার বাগদাতে স্থাপন করা হবে।

### বক্রেশ্বর তাপবিদ্যুৎ কেন্দ্রের জন্য অর্থ সংগ্রহ

১৫৩। (অনুমোদিত প্রশ্ন নং ৫১৩) **শ্রী সুব্রত মুখার্জী :** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :–

(ক) বক্রেশ্বর তাপবিদ্যুৎ কেন্দ্রের জন্য জুন, ১৯৯১ পর্য্যন্ত রক্তের বিনিময়ে এবং শ্রমদান মারফৎ সংগৃহীত অর্থের পরিমাণ কত ;

(খ) তন্মধ্যে কত টাকা জেলা পরিষদ মারফৎ খরচ হয়েছে ; এবং

(গ) জেলা পরিষদ যে অর্থ ব্যয় করেছেন তার অডিট হয়েছে কিনা?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় :**

(ক) ৫ (পাঁচ) কোটি টাকা।

(খ) সংগৃহীত অর্থ সবটাই ব্যাঙ্কে জমা থাকছে।

(গ) প্রশ্ন ওঠে না।

### কো-অপারেটিভ সার্ভিস কমিশন

১৫৪। (অনুমোদিত প্রশ্ন নং ৫১৮) **শ্রী সুব্রত মুখার্জী :** সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :–

(ক) পশ্চিমবঙ্গ সমবায় সমিতিসমূহের আইন, ১৯৮৩ এর বিধিনতে কো-অপারেটিভ সার্ভিস কমিশন গঠন করা হয়েছে কিনা ;

(খ) যদি না হয়ে থাকে, গঠন না হওয়ার কারণ কি ;

(গ) কবে নাগাদ সরকার উক্ত কমিশন গঠন করবেন বলে আশা করা যায়?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ঃ**

(ক) না।

(খ) গঠন না হওয়ার মুখ্য কারণ হচ্ছে যে কমিশন-এর সভাপতির পদটি ছাড়া অন্যান্য কর্মী বা আনুষঙ্গিক কর্মী পদের জন্য এখনও অর্থদপ্তরের মঞ্জুরী পাওয়া যায়নি। সমবায় বিভাগ বা সমবায় নিবন্ধকের অফিসের কর্মী লইয়া কমিশনের কাজ চালান যায় কিনা তাহা বিবেচনা করা হইতেছে।

(গ) বর্তমানে সঠিকভাবে তারিখ বলা যাচ্ছে না।

**সুপ্রিম পেপার মিলকে রাজ্য সরকারের দেয় ঋণ**

১৫৫। (অনুমোদিত প্রশ্ন নং ৫২৯) **শ্রী সুব্রত মুখার্জী ঃ** শিল্প পুর্নগঠন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ-

(ক) ইহা কি সত্য যে, বেসরকারী শিল্পসংস্থা সুপ্রিম পেপার মিলকে রাজ্য সরকার ঋণ দিয়েছেন;

(খ) সত্য হইলে, জুন, '৯১' পর্যন্ত উক্ত ঋণের পরিমাণ কত;

(গ) ঋণ সংক্রান্ত চুক্তির শর্ত অনুযায়ী কত সংখ্যক কিস্তিতে এই ঋণ পরিশোধ করার কথা আছে; এবং

(ঘ) আসল ও সুদসহ কত টাকা এবং কত কিস্তি অদ্যাবধি এ সংস্থা রাজ্য সরকারকে দিয়াছেন?

**শিল্প পুনর্গঠন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ঃ**

(ক) হ্যাঁ।

(খ) কুড়ি লক্ষ টাকা ও এপ্রিল, ১৯৮৯ হইতে মার্চ, '৯১ পর্য্যন্ত আদায়যোগ্য সুদ।

(গ) পাঁচটা বার্ষিক কিস্তিতে পরিশোধযোগ্য।

(ঘ) ইতিমধ্যে সুদ বাবদ এক লক্ষ টাকা পাওয়া গিয়াছে। মূল ঋণ বাবদ কোনও কিস্তি আদায় হয় নাই।

**পাতাল রেলের কাজ দ্রুত সম্পাদনে রাজ্য সরকারের প্রস্তাব**

১৫৬। (অনুমোদিত প্রশ্ন নং ৫৪১) **শ্রী সুব্রত মুখার্জী ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ-

পাতাল রেলের কাজ দ্রুত সম্পন্ন করার জন্য রাজ্য সরকাস কেন্দ্রীয় সরকারের কাছে কোন প্রস্তাব পেশ করেছেন কিনা?

**পরিবহণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ঃ**

রাজ্যসরকার বিভিন্ন সময়ে পাতাল রেলের কাজ দ্রুত সম্পন্ন করার জন্য রেল মন্ত্রককে অনুরোধ করেছে। মুখ্যমন্ত্রী ২৫/৬/১৯৯০ তৎকালীন কেন্দ্রীয় রেলমন্ত্রীকে পুনরায় এ ব্যাপারে লেখেন এবং

রাজ্য সরকারের অনুরোধ অনুসারে কেন্দ্রীয় রেলমন্ত্রী একটি Monitoring Committee গঠন করতে রাজী হন। রাজ্যের মুখ্যসচিব এইকমিটির চেয়ারম্যান, পাতাল রেলের G. M.ও অন্যান্য অফিসার এবং রাজ্য সরকারের অন্যান্য অফিসারগণ কমিটির সদস্য।

**Steps taken to arrest Price rise in essential Commodities**

157. (Admitted Question No.622) Shri Saugata Roy : Will the Minister-in-Charge of Food and Supplies Deptt. be pleased to state :-

(a) What steps were taken by the State Govt. during 1988-89, 1989-90 and 1990-91 (upto June, 1991) to arrest the rising trend of prices of essential items of daily necessities;and

(b) the results theref ?

**Minister-in-Charge of Food and Supplies Department :**

(a & b) : West Bengal is deficit in the production of cereals and other essential commodities, like pulses, spices, musterd oil, edible oil etc. and has to depend largely on other producing State. The price rise in the recent years has been occasioned by many factors, like

(a) increases in the administered prices of rice and wheat in the public distribution system by the Govt. of India, (b) increased in the prices of petroleum products and (c) reduction and subsequent cessation of supply of edible oil in the public distribution system, over which the State Govt. has no control. The complete decontrol of cement from March 1,1989, which has contributed to a phenomenal increase in the price of cement, also lies in the domain of the Union Govt.

Subject to these constraints, the State Govt. has, throughout this period, tried to contain the price-line by distribution of rice, wheat and sugar in the public distribution system as also some other essential commodities like iodised salt, match boxes, powdered spices, biscuits etc.in the Statutory Rationing areas. Besides, the enforcememt machinery has been activised to check dehoarding and speculative trade in essential commodities. Movement of prices of essential commodities is being closely monitored at all levels. During the period from 19-1-91 till mid-August 1991 568 persons have been arrested and 546 cases have instituted and goods seized worth

Rs. 3.69 lakh through raids conducted by the Enforcement Branch. The State is not willing to put up with the creation of artificial shortages in essential commodities.

The Govt. cannot, however, take the responsibility of inflationary spirals injected into the economy due to the fiscal policy of the Union Government who somehow take the opportunity of raising administered prices of essential commodities at a regular intervals, thus directly increasing the public distribution system prices as also, in a sympathetic price movement, open market prices.

**Junior High School**

158. (Admitted Question No. 637) Shri Deoki Nandan Poddar : Will the Minister-in-Charge of the Education (Primary & Secondary) Department be pleased to state :-the number of Jr. High Schools established in West Bengal during the periods mentioned below :-

(i) 1972-73 to 1976-77

(ii) 1977-78 to 1981-82

(iii) 1982-83 to 1986-87 and

(iv) 1987-88 to 1990-91?

**Minister-in-Charge of Education (Primary & Secondary) Department :**

Yearwise register in respect of Secondary schools recognised by the West Bengal Board of Secondary Education not maintained The number of recognised Jr. High Schools as on 31-5-77 and till date is stated below:

Number of recognised Jr. High Schools upto 31-5-77..2,173

Number of recognised Jr. High School at present.....3,206.

**Requirement of foodgrains**

159. (Admitted Question NO. 648) **Shri Sudip Bandopadhyay :** Will the Minister-in-Charge of the Food & Supplies Department be pleased to state :-

(a) the total amount of foodgrains required for the entire population of West Bengal per year at present ·

(b) the amount of foodgrains produced in 1989-90 and 1990-91;

(c) the amount of deficit in said two years; and

(d) the amount spent to meet this deficit during 1989-90 and 1990-91?

**Minister-in-Charge of Food & Supplies Department:**

(a) The population of West Bengal according to 1991 Census was 679.8 lakhs (Prov.) as on 1.3.91, on the basis of an average consumption rate of 500 gms. per head per day the present total annual requirement of cereals in the state works cut to be 124.06 lakh tonnes.

(b) The total amount of foodgrains including coarse cereals produced in 1989-90 was 116.44 lakh M.T. In 1990-91, on the basis of actual production of Aus and Aman rice and production targets of Boro rice, wheat and other coarse cereals, the total quantity is 107,65 lakh M.T.

(c) The total deficit in rice and wheat in 1989-90 had been 31.12 lakh M.T. and such deficit in 1990-91 is estimated to be 38.25 lakh M.T., other coarse cereals being left out of calculation.

(d) does not arise.

**N.T.C. পরিচালিত সুতোকল**

১৬০। (অনুমোদিত প্রশ্ন নং ৬৯৯) **শ্রী রাজদেও গোয়ালা :** শিল্প পুনর্গঠন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :–

(ক) রাজ্যে বর্তমানে এন টি সি পরিচালিত সুতোকলের এবং ইহাতে কর্মরত শ্রমিকের সংখ্যা কত (পৃথক পৃথক ভাবে) ;

(খ) উক্ত সুতোকলগুলি আধুনিকীকরণের বিষয়ে "তরুণ দত্ত কমিটি" রাজ্য সরকারের কাছে কোন সুপারিশ পেশ করেছেন কি ; এবং

(গ) 'খ' প্রশ্নের উত্তর হ্যাঁ হলে, উক্ত সুপারিশগুলি কার্যকর করার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা?

**শিল্প পুনর্গঠন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় :**

(ক) বর্তমানে ন্যাশানাল টেক্সটাইল কর্পোরেশন (পশ্চিমবঙ্গ, আসাম, বিহার, উড়িষ্যা)-র অধীনে পশ্চিমবঙ্গে ১৪টি কারখানা আছে। এই কারখানাগুলিতে ৩০/৬/৯১ তারিখ পর্যন্ত শ্রমিকদের সংখ্যা নিম্নরূপঃ

(১) বঙ্গলক্ষ্মী কটন মিল- ১৪২২

(২) সেন্ট্রাল কটন মিল- ১৬৭৪

| | | |
|---|---|---|
| (৩) | রামপুরিয়া কটন মিল- | ১৪৭২ |
| (৪) | শ্রীমহালক্ষ্মী কটন মিল- | ১২৪৭ |
| (৫) | বঙ্গশ্রী কটন মিল- | ৭১৮ |
| (৬) | মনীন্দ্র মিল- | ৩৮২ |
| (৭) | জ্যোতি উইভিং ফ্যাক্টরী- | ৪৬৯ |
| (৮) | বেঙ্গল ফাইন স্পিনিং এণ্ড উইভিং মিল নং১- | ৮৯৩ |
| (৯) | লক্ষ্মীনারায়ণ কটন মিল- | ৯৬৭ |
| (১০) | আরতি কটন মিল- | ৬৫৯ |
| (১১) | কানোড়িয়া ইণ্ডাষ্ট্রীজ- | ৩৫০ |
| (১২) | বেঙ্গল টেক্সটাইল মিল- | ৪৯০ |
| (১৩) | বেঙ্গল ফাইন স্পিনিং এণ্ড উইভিং মিল নং ২- | ৩৫৯ |
| (১৪) | সোদপুর কটন মিল- | ৩৩৮ |
| | মোটঃ | ১১,৪৪০ |

(খ) ১৯৯০ সালের জানুয়ারী মাসে ভারত সরকারের বস্ত্র মন্ত্রক ( Ministry of Textiles) পশ্চিমবঙ্গের তদানীন্তন মুখ্যসচিব শ্রীতরুণ দত্ত ও এন টি সি-র তদানীন্তন ম্যানেজিং ডাইরেক্টর শ্রী অজিত সিংকে নিয়ে দুই সদস্যের একটি কমিটিকে নিয়োগ করেন। পশ্চিমবঙ্গস্থিত ১৪টি কারখানায় আধুনিকীকরণ এবং তৎসহ অন্যান্য উপায় মারফৎ কিভাবে এগুলিকে লাভজনক করা যায় সেই সম্পর্কে কমিটির একটি প্রতিবেদন রাজ্য সরকারের হাতে এসেছে।

(গ) উক্ত কমিটির সুপারিশগুলি কতখানি গ্রহণ করা যাবে এবং গৃহীত সুপারিশগুলি কিভাবে কাজে পরিণত করা যাবে সে বিষয়ে রাজ্য সরকার যথোচিত গুরুত্ব সহকারে চিন্তা করছেন।

**পুরুলিয়া জেলার সোনার সন্ধান**

১৬১। (অনুমোদিত প্রশ্ন নং ৭০২) **শ্রী রাজদেও গোয়ালা ঃ** বাণিজ্য ও শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ-

(ক) পুরুলিয়া জেলায় সোনা পাওয়ার সম্ভাবনার বিষয়ে রাজ্য সরকারের কাছে কোন তথ্য আছে কিনা; এবং

(খ) থাকিলে, উক্ত সম্ভাবনা খতিয়ে দেখার জন্য সরকার ইতিমধ্যে কোন ব্যবস্থা গ্রহণ করেছেন?

**বাণিজ্য ও শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ঃ**

(ক) কিছু প্রাথমিক তথ্য আছে।

(খ) আকারে সোনার অংশ নিশ্চিতভাবে নির্ধারণের জন্য আরও পরীক্ষার ব্যবস্থা করা হয়েছে।

**যাদবপুর উড়ালপুল নির্মাণের কাজ**

১৬২। (অনুমোদিত প্রশ্ন নং ৭৫৮) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** প্রাণী সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ–

(ক) যাদবপুর উড়ালপুল নির্মাণের কাজ কোন সময় শুরু হয়; এবং

(খ) এই উড়ালপুল নির্মাণের কাজ শেষ হতে আর কত সময় লাগবে?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ঃ**

(ক) ১৯৮৬-৮৭ সালে কাজ শুরু হয়।

(খ) অন্য কোনরূপ বাধা বিপত্তি উপস্থিত না হলে বর্তমান আর্থিক বছরে কাজ শেষ হবে বলে আশা করা যায়।

**পুরুলিয়া জেলায় তামার সন্ধান**

১৬৩। (অনুমোদিত প্রশ্ন নং ৭৮০) **শ্রী ভন্দু মাঝি ও শ্রীসুরেন্দ্র নাথ মাঝি ঃ** বাণিজ্য ও শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ–

ইহা কি সত্য যে, পুরুলিয়া জেলার মানবাজার এলাকাস্থিত খড়িদুয়ারা পাহাড়ে প্রচুর পরিমাণে তামার সন্ধান পাওয়া গেছে?

**বাণিজ্য ও শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ঃ**

না। রাজ্য সরকারের খনি ও খনিজ সম্পদ ডাইরেক্টরেট এবং ভারত সরকারের জিওলজিক্যাল সার্ভে অফ ইণ্ডিয়া উভয় সংস্থাই অনুসন্ধান করেছেন। কিন্তু তামার আকারের সঞ্চয়ের পরিমাণ এত কম যে ভারত সরকারের এই বিষয়ে একমাত্র দক্ষ সংস্থা হিন্দুস্থান কপার লিমিটেড এতে আকৃষ্ট হয়নি।

**বাঁকুড়া জেলায় নিবন্ধভুক্ত ক্ষুদ্র শিল্পের সংখ্যা**

১৬৪। (অনুমোদিত প্রশ্ন নং ৮০৪) **শ্রী নন্দদুলাল মাঝি ঃ** কুটীর ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ–

(ক) ১৯৮৭-৮৮, ১৯৮৮-৮৯, ১৯৮৯-৯০ এবং ১৯৯০-৯১ আর্থিক বৎসরগুলিতে বাঁকুড়া জেলায় নিবন্ধভুক্ত ক্ষুদ্রশিল্পের সংখ্যা কত;

(খ) উক্ত শিল্পে

(১) লগ্নীকৃত অর্থের পরিমাণ কত; (বৎসর ওয়ারী) এবং

(২) কতজন মানুষ ইহাতে উপকৃত হয়েছেন (বৎসর ওয়ারী)?

**কুটীর ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ঃ**

| | |
|---|---|
| (ক) ১৯৮৭-৮৮তে | ৮৫ টি |
| ১৯৮৮-৮৯এ | ৯৮ টি |
| ১৯৮৯-৯০এ | ৭০ টি |
| ১৯৯০-৯১এ | ৭৯ টি |

(খ) (১)

| সন | লগ্নীকৃত অর্থ |
|---|---|
| ১৯৮৭-৮৮ | ৫৩,৯৭,০০০ টাকা |
| ১৯৮৮-৮৯ | ৫৯,১৮,০০০ টাকা |
| ১৯৮৯-৯০ | ২৭,৩৬,০০০ টাকা |
| ১৯৯০-৯১ | ৪৮,০৯,০০০ টাকা |

(২)

| সন | উপকৃত লোকসংখ্যা |
|---|---|
| ১৯৮৭-৮৮ | ৪৯৬ জন |
| ১৯৮৮-৮৯ | ৪৮৯ জন |
| ১৯৮৯-৯০ | ৩১১ জন |
| ১৯৯০-৯১ | ৪০৫ জন |

**দার্জিলিং পার্বত্য পরিষদকে দেয় টাকার পরিমাণ**

১৬৫। (অনুমোদিত প্রশ্ন নং ৮৪০) **শ্রী অমিয় পাত্র ঃ** উন্নয়ন ও পরিকল্পনা (পার্বত্য বিষয়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ-

(ক) দার্জিলিং পার্বত্য পরিষদ গঠনের পর থেকে ১৯৯১ সালের মার্চ পর্যন্ত উক্ত পরিষদকে কত টাকা দেওয়া হয়েছে ; এবং

(খ) ঐ অর্থের ব্যয় সম্পর্কে কোন হিসাব পার্বত্য পরিষদ রাজ্য সরকারের কাছে পেশ করেছেন কি?

**উন্নয়ন ও পরিকল্পনা (পার্বত্য বিষয়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ঃ**

(ক) দার্জিলিং পার্বত্য পরিষদ গঠনের পর থেকে ১৯৯১ সালের মার্চ পর্যন্ত উক্ত পরিষদকে মোট ৯৩০৭.৮৩ লক্ষ (তিরানব্বই কোটি সাত লক্ষ তিরাশি হাজার) টাকা দেওয়া হয়েছে;

(খ) ঐ অর্থের ব্যয় সম্পর্কে আংশিক হিসাব পার্বত্য পরিষদ রাজ্য সরকারের কাছে পেশ করেছেন। ৪৭৩৮.৬০ লক্ষ টাকা (সাতচল্লিশ কোটি আটত্রিশ লক্ষ ষাট হাজার টাকা)।

**শিশুদের ব্যক্তিগত রেশন কার্ড**

১৬৬। (অনুমোদিত প্রশ্ন নং ৮৫৬) **শ্রী মোজাম্মেল হক ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ-

(ক) রাজ্যে ১৯৮০-৮১ সালের পর যে শিশু জন্মগ্রহণ করেছে তার নামে ব্যক্তিগত রেশন কার্ড দেওয়া হচ্ছে কি ; এবং

(খ) দেওয়া হলে কোন পদ্ধতিতে দেওয়া হয়ে থাকে?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ঃ**

(ক) হ্যাঁ।

(খ) নির্দিষ্ট ফরমে শিশুর জন্মসংক্রান্ত বৈধ কাগজপত্রাদি কিংবা তৎসংক্রান্ত শংসাপত্র দাখিল করলে শিশুদের রেশন কার্ড দেওয়া হয়।

**পুরুলিয়া জেলায় গ্রানাইটের সন্ধান**

১৬৭। (অনুমোদিত প্রশ্ন নং ৮৬৫) **শ্রী লক্ষ্মীরাম কিস্কু ঃ** বাণিজ্য ও শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ–

(ক) ইহা কি সত্য যে পুরুলিয়া জেলায় কোন কোন এলাকায় গ্রানাইট পাথরের সন্ধান পাওয়া গিয়াছে ;

(খ) সত্য হলে, ঐ পাথর উত্তোলনের কাজ কবে নাগাদ শুরু হবে ; এবং

(গ) ঐ কাজে কতজন লোকের কর্মসংস্থানের সুযোগ হবে বলে আশা করা যায়?

**বাণিজ্য ও শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ঃ**

(ক) হ্যাঁ। পুরুলিয়া জেলায় ধুনিয়া, বেরো-১, বেরো-২, গন্ধী বেরো, সেনেরা, নোয়াহাট, কালিমাটি, ডুমুরডিহি-বারানি, মাগুরিয়া এবং ইন্দ্রবিল অঞ্চলে উত্তোলনযোগ্য গ্রানাইট পাথরের সন্ধান পাওয়া গিয়াছে।

(খ) পশ্চিমবঙ্গ খনিজ উন্নয়ন ও বাণিজ্যিক নিগম ১৯৯১-৯২ আর্থিক বৎসরে সেপ্টেম্বর মাস নাগাদ পুরুলিয়া জেলার ইন্দ্রবিল (থানা—কাশীপুর), মাগুরিয়া (থানা—হুড়া) এবং ডুমুরডিহিতে (থানা—পুরুলিয়া) পরীক্ষামূলকভাবে গ্রানাইট উত্তোলনের কাজ শুরু করিতেছে। উক্ত নিগম ১৯৯২-৯৩ আর্থিক বৎসরে পুরুলিয়া জেলার বেরোতে (থানা--রঘুনাথপুর) প্রাক বাণিজ্যিক ভিত্তিতে গ্রানাইট উত্তোলনের কাজ করিবার পরিকল্পনা লইয়াছে।

(গ) পরীক্ষামূলক কাজের জন্য প্রায় ৫০ জন স্থানীয় শ্রমিকের কর্মসংস্থানের সুযোগ হবে।

**চিরুডি আশ্রম হোস্টেলের ছাত্রদের পড়াশুনা**

১৬৮। (অনুমোদিত প্রশ্ন নং ৮৭৭) **শ্রী লক্ষ্মীরাম কিস্কু ঃ** তফশিলী জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ–

(ক) বান্দোয়ান বিধানসভা কেন্দ্রের অধীনে চিরুডি আশ্রম হোস্টেলের ছাত্ররা কোন্ স্কুলে পড়াশুনার সুযোগ পেয়ে থাকেন ;

(খ) উক্ত হোস্টেলের কতজন ছাত্র বর্তমানে অধ্যয়নরত ; এবং

(গ) ১৯৯০-৯১ সালে ঐ আশ্রম হোস্টেলের কতজন ছাত্র চতুর্থ শ্রেণী থেকে পঞ্চম শ্রেণীতে উত্তীর্ণ হয়েছে?

**তফশিলী জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ঃ**

(ক) সাধারণতঃ চিরুডি জুনিয়র বেসিক স্কুলে পড়াশুনা করে থাকে।

(খ) ৩০ জন।

(গ) ৭ জন।

**বহরমপুর মহকুমায় উচ্চ মাধ্যমিক বিদ্যালয়ে ছাত্র ভর্তির সমস্যা**

১৬৯। (অনুমোদিত প্রশ্ন নং ৮৯৩) **শ্রী নুরুল ইসলাম চৌধুরী ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ–

(ক) ইহা কি সত্য যে, বহরমপুর (সদর) মহকুমায় উচ্চমাধ্যমিক শিক্ষায়তনগুলিতে প্রতিবৎসর ছাত্র ভর্ত্তি সংক্রান্ত সঙ্কট দেখা দেয় ; এবং

(খ) সত্য হলে, উক্ত মহকুমায় বর্ত্তমানে স্বীকৃত মাধ্যমিক, উচ্চ-মাধ্যমিক ও নিম্ন মাধ্যমিক শিক্ষায়তনের সংখ্যা কত?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ঃ**

(ক) বহরমপুর পৌর এলাকায়, মাধ্যমিক পরীক্ষায় যারা 'পি' ডিভিশন পায়, তাদের ক্ষেত্রে একাদশ শ্রেণীতে ভর্তির সমস্যা দেখা দেয়।

(খ) উক্ত শিক্ষায়তনগুলির সংখ্যা নিম্নরূপ :

(১) উচ্চ-মাধ্যমিক বিদ্যালয় – ১৮টি

(২) মাধ্যমিক বিদ্যালয় – ৭৯টি

(৩) নিম্ন মাধ্যমিক বিদ্যালয় – ৬১টি

**মুর্শিদাবাদে সাক্ষরতা কর্মসূচী**

১৭০। (অনুমোদিত প্রশ্ন নং ৯০৪) **শ্রী নুরুল ইসলাম চৌধুরী ঃ** শিক্ষা (প্রথা বহির্ভূত) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ–

(ক) সাক্ষরতা কর্মসূচীর আওতায় মুর্শিদাবাদ জেলাকে নেওয়া হবে কিনা ;

(খ) নেওয়া হলে কতদিনে উহা রূপায়িত হবে বলে আশা করা যায় ; এবং

(গ) ছাত্র ভর্তির ব্যাপারে সুনির্দিষ্ট কোন নীতি গ্রহণের ইচ্ছা সরকারের আছে কিনা?

**শিক্ষা (প্রথা বহির্ভূত) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ঃ**

(ক) মুর্শিদাবাদ জেলার কর্তৃপক্ষের কাছ থেকে এখনও সার্বিক সাক্ষরতা প্রকল্পের প্রস্তাব আসেনি। প্রস্তাব পেলে সরকার অবশ্যই বিবেচনা করবেন।

(খ) এখনই এ প্রশ্ন ওঠে না।

(গ) ৯ থেকে ৫০ বছর বয়স পর্যন্ত বয়স্ক নিরক্ষর মানুষকে সার্বিক স্বাক্ষরতা প্রকল্পের আওতায় আনা হয়ে থাকে। এই প্রকল্পের অপর অন্যতম অঙ্গ হল যে ৬ থেকে ৯ বছর বয়স পর্যন্ত বালক-বালিকা যারা প্রাথমিক বিদ্যালয়ে ভর্তি হতে পারেনি তাদের প্রাথমিক বিদ্যালয়ে পঠন-পাঠনের জন্য প্রচার অভিযান চালানো এবং তাদের প্রাথমিক বিদ্যালয়ে, পাঠানোর ব্যবস্থা করা।

**সমবায় সমিতি**

১৭১। (অনুমোদিত প্রশ্ন নং ৯১৫) **শ্রী ঈদ মহম্মদ ঃ** সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ–

(ক) পশ্চিমবঙ্গে কতপ্রকার সমবায় সমিতি আছে ; এবং

(খ) এই সব সমবায় সমিতিগুলিতে মোট কতজনকর্মচারী আছেন?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ঃ**

(ক) পশ্চিমবঙ্গে বর্তমানে শীর্ষ সমবায় সমেত ২৬ (ছাব্বিশ) প্রকারের সমবায় আছে।

(খ) এই সকল সমবায় সমিতিতে ৩৭২৪৮ (সাঁইত্রিশ হাজার দুইশত আটচল্লিশ) জন কর্মচারী আছেন।

**চাঙ্গোল রেগুলেটেড মার্কেট**

১৭২। (অনুমোদিত প্রশ্ন নং ৯২৪) **শ্রী নর্মদা রায় ঃ** কৃষি (কৃষি বিপনন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ–

(ক) এটা কি সত্য যে, পশ্চিম দিনাজপুর জেলার কালিয়াগঞ্জ থানায় চাঙ্গোল রেগুলেটেড মার্কেটটি অন্যত্র স্থানান্তরিত করার পরিকল্পনা আছে ; এবং

(খ) সত্যি হলে কারণ কি?

**কৃষি (কৃষি বিপনন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ঃ**

(ক) কালিয়াগঞ্জ রেগুলেটেড মার্কেট কমিটির প্রধান বাজার চত্বর চাঙ্গোল অন্যত্র স্থানান্তরিত করার কোনো পরিকল্পনা সরকারের নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**বংশীহারী কান্দহ মাগুরাকুড়ী রাস্তা**

১৭৩। (অনুমোদিত প্রশ্ন নং ৯২৫) **শ্রী নর্মদা রায় ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ–

(ক) ইহা কি সত্য যে, পশ্চিম দিনাজপুর জেলার বংশীহারী হইতে কান্দহ মাগুরাকুড়ী ভায়া মহিপাল পর্যন্ত পাকা রাস্তার কাজ প্রায় ৬ (ছয়) কিঃ মিঃ অসমাপ্ত হয়ে আছে ;

(খ) সত্য হলে, উক্ত কাজ বন্ধ হওয়ার কারণ কি ; এবং

(গ) সরকার এ বিষয়ে কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ঃ**

(ক) না, পুরোপুরি সত্য নয়।

(খ) বন বিভাগের অধীনস্থ ১.৫ কিঃ মিঃ অংশ বাদে বাকী অংশে বিভিন্ন স্তরের কাজ চলছে। বন বিভাগ তাঁদের উপরোক্ত পরিমিত জমি পূর্ত (সড়ক) বিভাগকে হস্তান্তরের প্রস্তাব অনুমোদন করেননি।

(গ) প্রস্তাবিত পথরেখার পরিবর্তন করে ঐ বনাঞ্চল এড়িয়ে যাওয়ার প্রয়াস চলছে।

**মীরগোদা পদুবাড় মাতৃভাণ্ডার সমবায় কৃষি উন্নয়ন সমিতির নির্বাচন**

১৭৪। (অনুমোদিত প্রশ্ন নং ৯৩১) **শ্রী মৃণালকান্তি রায় ঃ** সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ–

(ক) মীরগোদা পদুবাড় মাতৃভাণ্ডার সমবায় কৃষি উন্নয়ন সমিতির নির্বাচিত কমিটির কার্যকাল শেষ হয়েছে কিনা ;

(খ) হয়ে থাকলে,

(১) কবে নাগাদ শেষ হয়েছে ;

(২) নতুন কমিটি গঠনের কোন উদ্যোগ নেওয়া হয়েছে কিনা ; এবং

(৩) না হলে, কারণ কি?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ১৮/৬/৯১ তারিখে

হ্যাঁ। ২-৮-৯১ তারিখে মহামান্য কলিকাতা হাইকোর্ট একটি অন্তর্বর্তীকালীন আদেশ দিয়ে বলেছিলেন যে পরিচালন কমিটির সভা অনুষ্ঠিত হতে পারে তবে সভার সিদ্ধান্ত কার্যকর হবে না। কিন্তু উপযুক্ত সময়ে নির্বাচন অনুষ্ঠানের আইনগত বাধ্যবাধকতা পালনের উদ্দেশ্যে মাননীয় আদালতের অন্তর্বর্তী আদেশ পরীক্ষা করে সমবায় বিধি অনুসারে নতুন পরিচালন কমিটি গঠন করার সুযোগ আছে কিনা তা বিচার ও বিচারাধীন মোকদ্দমাটির শীঘ্র নিষ্পত্তির জন্য ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে।

**গার্হস্থ্য, বাণিজ্যিক ও অন্যান্য ক্ষেত্রে বিদ্যুৎ সংযোগ**

১৭৫। (অনুমোদিত প্রশ্ন নং ৯৫২) **শ্রী দিলীপ মজুমদার ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ–

(ক) ১৯৭৭ সালের পর থেকে ১৯৯১ সালের মার্চ পর্যন্ত প্রতি আর্থিক বছরে রাজ্যে কত সংখ্যক গার্হস্থ্য (ডোমেষ্টিক)এবং বাণিজ্যিক (কমার্শিয়াল) বিদ্যুৎ সংযোগের ব্যবস্থা করা হয়েছে (বছরওয়ারী হিসাব) ;

(খ) উক্ত বছরগুলিতে শিল্পক্ষেত্রে বিদ্যুৎ সংযোগের সংখ্যা কত ;

(গ) উক্ত সময়ে কতগুলি গ্রামে বিদ্যুৎ সংযোগ করা হয়েছে ;

(ঘ) অগভীর নলকূপ সেচের জন্য ঐ সময়ে বিদ্যুৎচালিত পাম্পসেটের সংখ্যা কত; এবং

(ঙ) বর্তমানে রাজ্যে বিদ্যুতের চাহিদার সঙ্গে উৎপাদনের ফারাকের পরিমাণ কত?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ঃ**

(ক)

| সাল | গার্হস্থ্য | বাণিজ্যিক |
|---|---|---|
| ১৯৭৮-৭৯ | ৩০,২৪০ | ১২,৯৬০ |
| ১৯৭৯-৮০ | ৩০,৭৩০ | ১৩,১৭০ |
| ১৯৮০-৮১ | ২৭,৭৯০ | ১১,৯১০ |
| ১৯৮১-৮২ | ২৮,৮৪০ | ১২,৩৬০ |

| (ক) সাল | গার্হস্থ্য | বাণিজ্যিক |
|---|---|---|
| ১৯৮২-৮৩ | ২৩,৫২০ | ১০,০৮০ |
| ১৯৮৩-৮৪ | ৪৭,৩২০ | ২০,২৮০ |
| ১৯৮৪-৮৫ | ৪৯,৩৪৯ | ২১,১৪৯ |
| ১৯৮৫-৮৬ | ৫৪,৩৩৫ | ২৩,২৮৭ |
| ১৯৮৬-৮৭ | ৪৬,৭৬৬ | ২০,০৪৩ |
| ১৯৮৭-৮৮ | ৭০,২২৫ | ৩০,০৯৭ |
| ১৯৮৮-৮৯ | ১,০৪,৬৪২ | ৪৪,৮৪৭ |
| ১৯৮৯-৯০ | ৯০,৪৯১ | ৩৮,৭৮২ |
| ১৯৯০-৯১ | ৭৮,৭৪৪ | ৩৩,৭৪৮ |

(খ)

| সাল | শিল্পক্ষেত্র |
|---|---|
| ১৯৭৮-৭৯ | ২,৩০০ |
| ১৯৭৯-৮০ | ২,৮০০ |
| ১৯৮০-৮১ | ২,১০০ |
| ১৯৮১-৮২ | ২,০০০ |
| ১৯৮২-৮৩ | ৫০০ |
| ১৯৮৩-৮৪ | ৩,১০০ |
| ১৯৮৪-৮৫ | ৩,১০৭ |
| ১৯৮৫-৮৬ | ২,৭৬০ |
| ১৯৮৬-৮৭ | ১,০৬৬ |
| ১৯৮৭-৮৮ | ১,০৫২ |
| ১৯৮৮-৮৯ | ৩,৩৮৪ |
| ১৯৮৯-৯০ | ৩,১৭৯ |
| ১৯৯০-৯১ | ২,২৫৯ |

(গ) ও (ঘ)

| সাল | বৈদ্যুতিকরণ মৌজার সংখ্যা | বৈদ্যুতিকরণ পাম্পের সংখ্যা | | |
|---|---|---|---|---|
| | | স্যালো টিউবওয়েল | গভীর নলকূপ | আর. এল. আই |
| ১৯৭৭-৭৮ | ৬৮৮ | ৩১৪৩ | ৪০ | ৩১ |
| ১৯৭৮-৭৯ | ৪৯৪ | ১৯৭২ | ৭০ | ৩৮ |
| ১৯৭৯-৮০ | ৭০০ | ১৪৯৫ | ১০৪ | ৪৩ |
| ১৯৮০-৮১ | ১৪০০ | ৭২৫ | ৮৩ | ১০ |

| সাল | বৈদ্যুতিকরণ মৌজার সংখ্যা | স্যালো টিউবওয়েল | গভীর নলকূপ | আর. এল. আই |
|---|---|---|---|---|
| ১৯৮১-৮২ | ২০২১ | ৭০৬ | ৫৫ | ৩ |
| ১৯৮২-৮৩ | ১৩১০ | ১৭০৪ | ১১৪ | ২২ |
| ১৯৮৩-৮৪ | ১৭২৬ | ৪২১৯ | ৫ | ১০ |
| ১৯৮৪-৮৫ | ৮৮১ | ৭৭৫৮ | ২ | ৮ |
| ১৯৮৫-৮৬ | ১৩৩০ | ৮০৫৪ | ২ | ৮ |
| ১৯৮৬-৮৭ | ১৩৫০ | ৪৭৩৫ | ১০৫ | ২ |
| ১৯৮৭-৮৮ | ১৬০৪ | ৭৮৮০ | ১১৬ | ৯ |
| ১৯৮৮-৮৯ | ১৬৬৫ | ৮৯৫৬ | ৩৫ | ৭ |
| ১৯৮৯-৯০ | ১৫৩৪ | ১০২৭০ | ১২৪ | ১০৬ |
| ১৯৯০-৯১ | ১১৯২ | ৮৯৮১ | ১২০ | ১৭৪ |

(ঙ) ৫০ মেগাওয়াট-এর মত (সর্বোচ্চ চাহিদার সময়)।

**জেলাভিত্তিক সমবায় সমিতি**

১৭৬। (অনুমোদিত প্রশ্ন নং ৯৫৩) **শ্রী দিলিপ মজুমদার ঃ** সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ–

(ক) রাজ্যে কোন কোন জেলায় কয়টি সমবায় সমিতি বর্তমানে আছে;

(খ) কৃষি ও চাষ আবাদ বাবদ কত পরিমাণ ঋণ ঐসব সমিতিকে ১৯৯০-৯১ আর্থিক বছরে দেওয়া হয়েছে; এবং

(গ) সরকার সমবায় মারফৎ কৃষি ঋণ বিতরণের ব্যাপারে কি কি পদক্ষেপ নিয়েছেন?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ঃ**

(ক) ৩০-৬-৯০ পর্যন্ত জেলাওয়ারী সমবায় সমিতির সংখ্যা হল :

| | জেলা | সংখ্যা |
|---|---|---|
| (১) | কলিকাতা | ১৯০৮ |
| (২) | ২৪-পরগণা (উত্তর) | ১৭৪৩ |
| (৩) | ২৪-পরগণা (দক্ষিণ) | ১৩০১ |
| (৪) | হাওড়া | ৯৪১ |
| (৫) | হুগলী | ১৩৩৮ |
| (৬) | নদীয়া | ১৪০০ |
| (৭) | মুর্শিদাবাদ | ১২৩৯ |
| (৮) | বর্ধমান | ২২৩৪ |
| (৯) | মেদিনীপুর | ৪৫৫৩ |

| জেলা | সংখ্যা |
|---|---|
| (১০) বাঁকুড়া | ১২৬৯ |
| (১১) বীরভূম | ১১১৪ |
| (১২) পুরুলিয়া | ৭৬৯ |
| (১৩) মালদহ | ৯১৪ |
| (১৪) পশ্চিম দিনাজপুর | ১১০৩ |
| (১৫) জলপাইগুড়ি | ৫০১ |
| (১৬) কুচবিহার | ৭৯১ |
| (১৭) দার্জিলিং | ৫৯৫ |
| | মোট — ২৩৭১৩ |

(খ) ৫৭ কোটি ২০ লক্ষ টাকা

(গ) সরকার কর্তৃক গৃহীত ব্যবস্থাসমূহ :

(১) স্বল্প, মধ্য ও দীর্ঘমেয়াদী ঋণদানের ব্যবস্থা দীর্ঘদিন ধরে চালু আছে।

(২) সরকারী অনুদান প্রদান করে প্রাথমিক কৃষি ঋণদান সমবায় সমিতিগুলির পুনর্গঠনের উদ্যোগ নেওয়া হয়েছে। এর ফলে কৃষি ঋণ আরও সহজলভ্য হয়েছে।

(৩) রাজ্য সরকার প্রতি বছর শেয়ার ক্যাপিটাল খাতে অর্থ মকুব করে সমিতিগুলির ঋণ বিতরণের ক্ষমতা বৃদ্ধির জন্য প্রয়াস অব্যাহত রেখেছে।

(৪) দুর্বলতর শ্রেণীর চাষীরা সরকারী অনুদানের ভিত্তিতে সার্বজনীন সদস্যভুক্তি প্রকল্প অনুযায়ী সমবায় সমিতির সদস্যপদ লাভ করে ঋণ গ্রহণের সুযোগ পাচ্ছেন।

(৫) কৃষি ঋণ মকুব প্রকল্প ১৯৯০ অনুসারে খেলাপী কৃষকদের সদস্যপদ পুনর্নবীকরণের জন্য দশহাজার টাকা পর্যন্ত খেলাপী ঋণ মকুব করে পুনরায় তাদের কৃষি ঋণ গ্রহণের সুযোগ করে দেওয়া হচ্ছে।

(৬) সুসংহত গ্রাম্য উৎপাদন (আই আর ডি পি) প্রকল্পের আওতাভুক্ত প্রাথমিক সমবায় কৃষি ঋণদান সমিতি মধ্যমেয়াদী ঋণ দিয়ে থাকে।

(৭) জাতীয় তৈলবীজ প্রকল্প অনুসারে তৈলবীজ উৎপাদনে স্বল্প মেয়াদী কৃষি ঋণদানের ব্যবস্থা করা হয়েছে। কোন কৃষি ঋণ গ্রহীতা অন্য ঋণের ক্ষেত্রে খেলাপী হলেও তৈলবীজ উৎপাদন ক্ষেত্রে তার ঋণ পাওয়ার কোন বাধা থাকবে না।

**শাঁকরাইল ও গোপীবল্লভপুর ২নং ব্লকে বিদ্যুতের তার চুরি**

১৭৭। (অনুমোদিত প্রশ্ন নং ৯৮৮) শ্রী অতুল চন্দ্র দাস ঃ পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ–

(ক) ইহা কি সত্য যে, মেদিনীপুর জেলার অন্তর্গত ঝাড়গ্রাম মহকুমার শাঁকরাইল ও গোপীবল্লভপুর ২ নং ব্লকে বাঁকুড়া থেকে কেশিয়াপাতা ও আসাবনী থেকে পদিমা পর্যন্ত বিদ্যুতের তার চুরি যাওয়ার ফলে দীর্ঘদিন যাবৎ উক্ত এলাকায় বিদ্যুতায়ন সম্ভব হয়নি, এবং

(খ) সত্য হলে, উক্ত এলাকায় বৈদ্যুতিকরণের জন্য সরকার কি ব্যবস্থা করছেন?

বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ঃ

(ক) হ্যাঁ।

(খ) বার বার বৈদ্যুতিক তার ও অন্যান্য সরঞ্জাম চুরি হওয়ার ফলে প্রচুর ক্ষতি হওয়ায় ঐ এলাকায় পুনঃ বিদ্যুতায়ণ এতদিন সম্ভব হয়নি। ১৯৯১-৯২ সালের বাজেটে ঐ এলাকায় বিদ্যুতায়নের জন্য অর্থ বরাদ্দ করা হয়েছে।

### বিদ্যুতায়িত আর. এল. আই. সেন্টার এবং গভীর ও অগভীর নলকূপের সংখ্যা

১৭৮। (অনুমোদিত প্রশ্ন নং ১০০১) শ্রী মোজাম্মেল হক ঃ বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ-

(ক) ৩১শে মার্চ, ১৯৯১ পর্যন্ত রাজ্যে কতগুলি আর. এল. আই. সেন্টার এবং গভীর ও অগভীর নলকূপ বৈদ্যুতিকরণ করা হয়েছে;

(খ) সরকারী হিসাব অনুযায়ী আর কতগুলি জল তোলা পাম্পে বিদ্যুৎসংযোগ করা বাকী আছে?

বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ঃ

(ক) ৩১-৩-৯১ পর্য্যন্ত

| | | |
|---|---|---|
| আর. এল. আই. | — | ১১৯৯ |
| গভীর নলকূপ | — | ৩৮১৬ |
| অগভীর নলকূপ | — | ৮৪১৬১ |

বৈদ্যুতিকরণ করা হয়েছে।

(খ) এর উত্তর ক্ষুদ্র সেচ বিভাগে পাওয়া যাবে।

### গ্রামাঞ্চলে ব্যক্তিগত রেশন কার্ড বন্টন

১৭৯। (অনুমোদিত প্রশ্ন নং ১০২৫) শ্রী শিশির কুমার সরকার ঃ খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ-

(ক) বর্তমানে গ্রামাঞ্চলে বর্ধিত লোকসংখ্যার ভিত্তিতে ব্যক্তিগত রেশনকার্ড বন্টনের কোন সরকারী পরিকল্পনা আছে কি; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হলে কোন্ নীতির ভিত্তিতে দেওয়া হবে?

খাদ্য ও সরবরাহ বিভাগের বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ঃ

(ক) হ্যাঁ।

(খ) রাজ্য সরকারের নির্দেশনামা অনুসারে যে কোনও প্রকৃত ভারতীয় নাগরিক এবং সংশ্লিষ্ট এলাকার বাসিন্দা। যাঁর রেশন কার্ড নেই তাঁকেই রেশন কার্ড দেওয়া হয়।

**গোবরডাঙ্গা পুলিশ ফাড়িতে সাব-ইনসপেক্টর নিয়োগ**

১৮০। (অনুমোদিত প্রশ্ন নং ১০৭১) **শ্রী প্রবীর ব্যানার্জীঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :-

(ক) ইহা কি সত্য যে, গত ২৪-২-৯১ তারিখে বারাসাত মহকুমা শাসক ও এস. ডি. ও-র নিকট গোবরডাঙ্গা পুলিশ ফাঁড়িতে একজন সাব-ইনস্পেক্টর নিয়োগ ও উক্ত ফাঁড়িতে জনসাধারণের অভিযোগ লিপিবদ্ধ করার ব্যবস্থা করার জন্য দাবী করা হয়েছিল; এবং

(খ) সত্য হলে এ বিষয়ে সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**স্বরাষ্ট্র বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় :**

(ক) হ্যাঁ।

(খ) উক্ত পুলিশ ফাঁড়ির জন্য একজন সাব-ইনস্পেক্টর নিয়োগ করা হয়েছে এবং তাঁর শীঘ্রই যোগদানের সম্ভাবনা। ঐ ফাঁড়িটিকে একটি পূর্ণাঙ্গ পুলিশি তদন্ত কেন্দ্রে পরিবর্তিত করার একটি প্রস্তাব এখন জেলা প্রশাসনের বিবেচনাধীন রয়েছে।

**Appointment of dealers for distribution of Salt**

181. (Admitted Question NO. 1108) **Dr. Tarun Adhikary and Shri Saugata Roy :** Will the Minister-in-Charge of the Food and Supplies Department be pleased to state :-

(a) Whether the State Govt. has framed guidelines for allotment of dealers for distribution of salt ;

(b) If so :- the brief outlines of the guidelines ; and

(c) How and on what basis the salt dealers were previously selected by the State Govt. ?

**Minister-in-Charge of Food & Supplies Department:**

(a) The State Govt. does not make allotment to any dealer for distribution of salt. The Salt Commissioner, Govt. of India makes the allotment. The State Govt. makes nominations of dealers to the Salt Commissioner, Govt. of India. The State Govt. has framed guidelines for nomination of dealers.

(b) Application in prescribed form will be invited from persons willing to be empanelled. One month's time will be given for submission of application. The Director of Consumer Affairs will examine the applications and if necessary will interview the applicants and arrange to hold local enquiries and prepare district/ areawise panels of importer. In case the number of empanelled

applicants in any particular district area exceeds the number of available rakes per quarter, the quarterly priority list will be prepared on the basis of lottery.

(c) On the basis of the recommendation of the District Magistrates, nominations were made by the State Govt. to the Salt Commissioner. The previous experience of the dealers in import of iodised salt from areas outside West Bengal and their past performance were taken into consideration by the District Magistrates before recommending their cases to Govt.

### Progress of Rural Electrification Works

182. (Admitted Question NO. 1125) **Shri Quazi Abdul Gaffar and Shri Saugata Roy** : Will the Minister-in-Charge of the Power Department be pleased to state :— the progress of Rural Electrification Works during the period from 1982-83 to 1990-91 ?

**Minister-in-Charge of Power Department:**

Progress Report of Rural Electrification during the period from 1982-83 to 1990-91.

Total No. of villages (1971 census) = 38074

| Mouza Electrified | 1982-83 | 1983-84 | 1984-85 | 1985-86 | 1986-87 | 1987-88 | 1988-89 | 1989-90 | 1990-91 |
|---|---|---|---|---|---|---|---|---|---|
| Mouza Electrified | 17594 | 18475 | 19201 | 20531 | 21881 | 23485 | 24858 | 26392 | 27584 |
| % of electrified | 46.21 | 48.52 | 50.43 | 53.92 | 57.47 | 62.00 | 65.37 | 69.41 | 72.54 |
| Pump set energised | 27455 | 31682 | 39492 | 47556 | 52398 | 60401 | 69401 | 79901 | 89176 |

### Progress of Rural Electrification Works

183. (Admitted Question NO. 1147) **Shri Sobhandeb Chattopadhyay:** Will the Minister-in-Charge of Labour Department be pleased to state:

the steps if any, taken by the State Government against employers who have imposed Lockouts arbitrarity?

**Minister-in-Charge of Labour Department:**

Utmost efforts are made by the Conciliation Machinery including that at the high level to get the lock-out lifted in all cases. In appropriate cases the Government issues orders prohibiting continuance of the lock-outs u/s 10(3) of the Industrial Disputes Act, 1947, after such conciliation efforts fail.

**Expension of forest area**

184. (Admitted Question NO. 1153) **Shri Ambica Banerjee :** Will the Minister-in-Charge of the Forest Department be pleased to state :—

(a) Whether there is any proposal for expansion of the forest area in West Bengal;

(b) if so, the brief outlines of the proposal;and

(c) the assistance received/likely to be received from the Centre/Financial institutions for the preposal of expansion of the forests area in West Bengal?

**Minister-in-Charge of Forest Department:**

(a) Yes.

(b) There is actute land hunger and adverse land-man ratio and in this situation it is very difficult to increase the area under notified forests. However, augmentation of tree cover in the State is being attempted through Social Forestry Project/Scheme and other allied afforestation works. During last decade an area of 3,73,351 ha. of lands outside forest area could be brought under tree cover which is about 4% of the total geographical area of the State. In the next five years our target would be to increase tree cover over another 90,000 ha. outside forest area.

(c) Assitance received/likely to be received from the following;—

(1) International Donor Agency—World Bank

(2) Government of India

(3) Nationalised Banks followed by refinancing from NABARD.

**নফরগঞ্জ বৈদ্যনাথ বিদ্যাপীঠকে উচ্চতর পর্যায়ে উন্নীতকরণ**

১৮৫। (অনুমোদিত প্রশ্ন নং ১১৯০) **শ্রী সুভাষ নস্কর ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ-

(ক) দক্ষিণ ২৪-পরগণা জেলার নফরগঞ্জ বৈদ্যনাথ বিদ্যাপীঠকে মাধ্যমিক পর্যায় থেকে উচ্চতর পর্যায়ে উন্নীত করার কোন সিদ্ধান্ত আছে কিনা; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'না' হইলে উক্ত বিদ্যালয়কে উন্নীতকরণের বিবেচনার জন্য কি কি ঘাটতি আছে?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ঃ**

(ক) না।

(খ) এ প্রশ্ন ওঠে না।

**ক্ষেতমজুরদের সস্তা-দরে চাল সরবরাহ**

১৮৬। (অনুমোদিত প্রশ্ন নং ১১৯৪) **শ্রী সুভাষ নস্কর ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ-

দুই টাকা কেজি দরে রেশনে সারা বছর ক্ষেতমজুরদের চাল সরবরাহের কোন সিদ্ধান্ত রাজ্য সরকার গ্রহণ করেছেন কিনা?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ঃ**

না।

**বাসন্তী-হেড়োভাঙ্গা রাস্তা**

১৮৭। (অনুমোদিত প্রশ্ন নং ১১৯৭) **শ্রী সুভাষ নস্করঃ** পূর্ত ও (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ-

(ক) দক্ষিণ ২৪-পরগণা জেলার বাসন্তী-হেড়োভাঙ্গা রাস্তাটি সম্প্রসারণের জন্য কোন প্রস্তাব সরকারের কাছে এসেছে কিনা; এবং

(খ) এসে থাকলে, কত কিঃমিঃ রাস্তা সম্প্রসারণের জন্য সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ঃ**

(ক) না, পূর্ত (সড়ক) দপ্তরের কাছে এ ধরনের কোন প্রস্তাব আসেনি।

(খ) প্রশ্ন ওঠে না।

**মৎস্যজীবীদের আর্থিক সহায়তা**

১৮৮। (অনুমোদিত প্রশ্ন নং ১২০৪) **শ্রী দিলীপ মজুমদার ঃ** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ-

(ক) ১৯৮৯-৯০ ও ১৯৯০-৯১ আর্থিক বৎসরে রাজ্যের কতজন মৎস্যজীবীকে বিভিন্নভবে আর্থিক সহায়তা সরকার দিয়েছেন (জেলাভিত্তিক) ; এবং

(খ) উক্ত মৎস্যজীবীদের অর্থ সাহায্যের পরিমাণ কত?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ঃ**

(ক) ১৯৮৯-৯০ ও ১৯৯০-৯১ আর্থিক বৎসরে মৎস্য দপ্তর থেকে যথাক্রমে মোট ৫৪,৬৪৩ জন এবং ৪৬,৭১০ জন রাজ্যের মৎস্যজীবী বিভিন্ন আর্থিক সহায়তা পেয়েছেন।

মৎস্যজীবীদের জেলাভিত্তিক তালিকা ক্রোড়পত্রে দেওয়া হল।

(খ) ৯ কোটি ৭৩ লক্ষ ৮ শত ২১ টাকা।

বিবরণটি প্রশ্ন নং ১৮৮ (অনুমোদিত প্রশ্ন নং ১২০৪) এর "ক" অংশের উত্তরের অংশ হিসাবে পরিগণিত হবে।

১৯৮৯-৯০ ও ১৯৯০-৯১ সালে আর্থিক সহায়তাপ্রাপ্ত মৎস্যজীবীদের জেলাভিত্তিক

তালিকা

| জেলা | ১৯৮৯-৯০ উপকৃত মৎস্য-জীবীর সংখ্যা | ১৯৯০-৯১ উপকৃত মৎস্য-জীবীর সংখ্যা |
|---|---|---|
| পশ্চিম দিনাজপুর | ১,২৯৬ | ৪,৫৩৩ |
| কোচবিহার | ৬,৪৬৭ | ২,৭৭৩ |
| জলপাইগুড়ি | ১,১৮০ | ১,০১৪ |
| দার্জিলিং | ১,৩৩৫ | ৯১৪ |
| মালদহ | ৭৯৬ | ৫৯৭ |
| বীরভূম | ১,৫০৯ | ১,৬৩৫ |
| মুর্শিদাবাদ | ৩,৩৫৫ | ২,৯১২ |
| নদীয়া | ১২,১৭৮ | ৬,০১২ |
| দক্ষিণ ২৪-পরগণা | ১,৯৯৩ | ১,৫২০ |
| উত্তর ২৪-পরগণা | ১,৭৬৫ | ২,৪৮৭ |
| হাওড়া | ২,০৯৬ | ১,৫৯৪ |
| হুগলী | ২,২৫১ | ৪,৯০৮ |
| বর্ধমান | ৩,৩৬৫ | ৩,১৯১ |
| মেদিনীপুর | ১০,৪৭১ | ৮,৬০৯ |
| পুরুলিয়া | ৩,৩৯৬ | ২,৬১৬ |
| বাঁকুড়া | ১,১৯০ | ১,৩১৫ |
| | ৫৪,৬৪৩ | ৪৬,৭১০ |

**বে-আইনী মজুত বিরোধী অভিযান**

১৮৯। (অনুমোদিত প্রশ্ন নং ১২২৯) **শ্রী দিলীপ মজুমদার :** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :-

(ক) ইহা কি সত্য যে, রাজ্যে বে-আইনী মজুত বিরোধী অভিযান ১৯৯০-৯১ আর্থিক বৎসরে হয়েছিল;

(খ) সত্য হলে মার্চ ১৯৯০ থেকে জুলাই '৯১ পর্যন্ত কত পরিমাণ কি কি অত্যাবশ্যকীয় পণ্যসামগ্রী উদ্ধার করা সম্ভব হয়েছে; এবং

(গ) উক্ত বে-আইনী মজুতদারদের বিরুদ্ধে রাজ্য সরকারের পক্ষ থেকে কি ব্যবস্থা নেওয়া হয়েছে?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় :**

(ক) হ্যাঁ, এই রাজ্যে উক্ত সময়ে মজুত বিরোধী অভিযান হয়েছিল।

(খ) উক্ত সময়ে মজুতদারদের কাছ থেকে নিম্নলিখিত অত্যাবশ্যকীয় পণ্য উদ্ধার করা সম্ভব হয়েছে :—

(১) চাল—২৪,৩৪১ কুইন্ট্যাল।

সরষের তেল—৪৩৬ কুইন্ট্যাল।

(২) ধান—৯,২৪৬ কুইন্ট্যাল।

(৩) গম এবং গম জাতীয় দ্রব্য—১৩,৩৮৯ কুইন্ট্যাল।

(৪) ভোজ্য তেল—১,০৩৬ কুইন্ট্যাল।

(৫) চিনি—৪,৮৯৮ কুইন্ট্যাল।

ডাল—৫,৩১৭ কুইন্ট্যাল।

(৬) কেরোসিন তেল—৩,৭১৮৫৮ লিটার।

(৭) পেট্রোল এবং পেট্রোলিয়ামজাত দ্রব্য—৯,৮৯,৩৪৩ লিটার।

(৮) বেবী ফুড—৬,০৬০ ফাইল।

(৯) কয়লা—৭,৬২১কুইন্ট্যাল।

(১০)সার—৩,২৪৪ কুইন্ট্যাল।

চা—৩৩ কুইন্ট্যাল।

(১১)বনস্পতি—৩২ কুইন্ট্যাল।

(গ) এই মজুত বিরোধী অভিযান চালিয়ে ১৯৯০ সালের মার্চ মাস থেকে ১৯৯১ সালের জুলাই মাস পর্যন্ত ২,৬৫০ জন মজুতদারের বিরুদ্ধে ২,০৬৪টি মামলা রুজু করা হয়েছে।

**সরষের তেলের মূল্যবৃদ্ধি ও বিকল্প ব্যবস্থা**

১৯০। (অনুমোদিত প্রশ্ন নং ১২৩৬) **ডাঃ দীপক চন্দ্র :** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :-

(ক) সরকার কি অবগত আছেন যে, সরষের তেলের মূল্যবৃদ্ধি ঘটেছে; এবং

(খ) অবগত থাকলে, সরকার সরষের তেলের পরিবর্তে অন্য কোন ধরনের ভোজ্য তেল সরবরাহ করার ব্যবস্থা গ্রহণ করবেন কিনা?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ঃ**

(ক) হাঁা।

(খ) গণবন্টন ব্যবস্থায় ভোজ্য তেল সরবরাহের বিষয়টি কেন্দ্রীয় সরকার কর্তৃক বিদেশ থেকে আমদানীকৃত তেল বরাদ্দের উপর নির্ভর করে। এ ব্যাপারে কেন্দ্রীয় সরকারের সঙ্গে রাজ্য সরকার যোগাযোগ করে ভোজ্য তেল বরাদ্দ পাবার চেষ্টা চালিয়ে যাচ্ছেন।

**জাল রেশন কার্ড বাতিল**

১৯১। (অনুমোদিত প্রশ্ন নং ১২৪০) **ডাঃ দীপক চন্দ্র ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ–

(ক) ১৯৯০-৯১-এর আর্থিক বৎসরে মোট কত সংখ্যক জাল, ভুয়ো এবং বে-আইনী রেশনকার্ড বাতিল করা হয়েছে ; এবং

(খ) উক্ত সময়ে নতুন রেশনকার্ড বিতরণের সংখ্যা কত ছিল ;

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ঃ**

(ক) এই রাজ্যে ১৯৯০-৯১-এর আর্থিক বৎসরে ৩,৪৩,৬৫০টি জাল, ভুয়ো রেশনকার্ড বাতিল করা হয়েছে।

(খ) উক্ত সময়ে নতুন রেশনকার্ড বিতরণের সংখ্যা হোল — ৬,২১,৮৬৪টি।

**লিলি বিস্কুট কারখানা**

১৯২। (অনুমোদিত প্রশ্ন নং ১২৪৯) **শ্রী শক্তি বল ঃ** শিল্প পুনর্গঠন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ–

(ক) লিলি বিস্কুটের মত লাভজনক কারখানাটি পুনরায় চালু করার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা ; এবং

(খ) থাকিলে, কারখানাটির পরিচালনভার সরকার অধিগ্রহণ করবেন কিনা?

**শিল্প পুনর্গঠন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ঃ**

(ক) লিলি বিস্কুট কারখানা বন্ধ নয়।

(খ) কারখানাটির পরিচালনভার বর্তমানে পশ্চিমবঙ্গ সরকারের উপরেই ন্যস্ত আছে।

**রেরেপাড়া বৈদ্যুতিক সাব-ষ্টেশন নির্মাণ**

১৯৩। (অনুমোদিত প্রশ্ন নং ১২৫৮) **শ্রী শক্তি বল ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ–

(ক) ইহা কি সত্য যে, নন্দীগ্রাম বিধানসভা কেন্দ্রের রেয়াপাড়া সাব-ষ্টেশন নির্মাণ প্রকল্পটি দীর্ঘদিন পূর্বে সরকারী অনুমোদন পেয়েছিল ;

(খ) সত্য হইলে —

(১) কবে উক্ত প্রকল্প অনুমোদন করা হয়েছিল ;

(২) উক্ত প্রকল্পের কাজ এখনও কার্যকরী না হওয়ার কারণ কি?

(গ) কবে নাগাদ উক্ত প্রকল্পের কাজ শুরু ও শেষ হবে বলে আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় :**

(ক) হ্যাঁ।

(খ) (১) মেদিনীপুর জেলার রেয়েপোড়ায় একটি ২x১.৬ এম. ভি. এ. ক্ষমতা সম্পন্ন সাব-ষ্টেশন নির্মাণের প্রকল্পটি ১৯৮৪ সালে গ্রামীণ বৈদ্যুতিকরণ নিগমের অনুমোদন পেয়েছিল। পরবর্তীকালে ১৯৮৪ সালেই রাজ্য বিদ্যুৎ পর্ষদ ঐ সাব-ষ্টেশনটির ক্ষমতা বৃদ্ধি করে ২x৩ এম. ভি. এ. করার প্রস্তাব অনুমোদন করেন।

(২) সাব-ষ্টেশন স্থাপনের কাজ চলছে। তবে এগরা-ভগবানপুর এবং এগরা-রেয়েপাড়া ৩৩ কেঃ ভিঃ লাইন দুইটির কাজ সম্পূর্ণ হওয়ার সাথে এই সাব-ষ্টেশনটি নির্ভর করছে।

(গ) প্রথম ১x৩ এম. ভি. এ. ট্রান্সফর্মারটি ১৯৯২-৯৩ আর্থিক বছরে চালু হবে বলে আশা করা যায়।

**বিদ্যুৎ উৎপাদনে বিদেশী সরঞ্জাম আমদানী**

১৯৪। (অনুমোদিত প্রশ্ন নং ১২৫৯) **শ্রী শক্তি বল :** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :-

(ক) ইহা কি সত্য যে, রাজ্য সরকারের নিয়ন্ত্রণাধীন বিদ্যুৎ উৎপাদন কেন্দ্রগুলির জন্য প্রয়োজনীয় সাজ-সরঞ্জাম কেন্দ্রীয় সরকারের নিয়ন্ত্রণাধীন সংস্থা 'ভেল' থেকে না কিনে বিদেশ থেকে আমদানী করা হচ্ছে ; এবং

(খ) সত্য হলে কারণগুলি কি?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় :**

(ক) রাজ্য সরকারের নিয়ন্ত্রণাধীন বিদ্যুৎ উৎপাদনকারী সংস্থাগুলি হল পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ, পশ্চিমবঙ্গ বিদ্যুৎ উন্নয়ন নিগম এবং দুর্গাপুর প্রোজেক্টস লিমিটেড, ইহাদের মধ্যে কেবলমাত্র পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ উন্নয়ন নিগম-এর অধীন বক্রেশ্বর প্রকল্প রূপায়ণের জন্য সোভিয়েত ঋণ পাওয়ার ব্যাপারে যে কথাবার্তা চলছে তা বাস্তবায়িত হলে ঐ প্রকল্পে সোভিয়েত দেশ থেকে কিছু সাজ-সরঞ্জাম পাওয়ার সম্ভাবনা আছে। এ ছাড়া রাজ্য সরকারের অধীন অন্য কোন বিদ্যুৎ উৎপাদনকারী সংস্থা কেন্দ্রীয় সরকারের নিয়ন্ত্রণাধীন সংস্থা 'ভেল' নিকট থেকে পাওয়া যায় এরকম সাজ-সরঞ্জাম বিদেশ থেকে আমদানী করছে না।

(খ) পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ উন্নয়ন নিগমের অধীন বক্রেশ্বর প্রকল্পের জন্য ১৯৮৭ সালের ভারত সোভিয়েত চুক্তি অনুযায়ী প্ল্যান পাওয়া যাচ্ছে বলে ঐ চুক্তির শর্তানুযায়ী কিছু সাজ-সরঞ্জাম সোভিয়েত ইউনিয়ন থেকে নিতে হচ্ছে।

**দুঃস্থ চলচ্চিত্র শিল্পী ও কলাকুশলীকে আর্থিক সাহায্য**

১৯৫। (অনুমোদিত প্রশ্ন নং ১৩৪৫) **শ্রী ব্রহ্মময় নন্দ :** তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :-

১৯৯১-৯২ আর্থিক বছরে কতজন দুঃস্থ চলচ্চিত্র শিল্পী ও কলাকুশলীকে সরকার থেকে আর্থিক সাহায্য দেওয়ার প্রস্তাব আছে?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় :**

ফিল্ম ওয়ার্কার্স ওয়েলফেয়ার ফাণ্ডের মাধ্যমে দুঃস্থ চলচ্চিত্র শিল্পী ও কলাকুশলীকে আর্থিক সাহায্য দেওয়ার জন্য ১৯৯১-৯২ আর্থিক বছরে বাজেটে মোট এক লক্ষ বাষট্টি হাজার টাকার সংস্থান করা হয়েছে। ঠিক কতজনকে সাহায্য দেওয়া হবে তা ফিল্ম ওয়ার্কার্স ওয়েলফেয়ার ফাণ্ড প্রাপ্ত দরখাস্তের সংখ্যা ও কতজন সাহায্য পাওয়ার উপযুক্ত তা বিবেচনা করে ঠিক করবেন।

**চোরাই কাঠ ব্যবসায়ীর বিরুদ্ধে ব্যবস্থা**

১৯৬। (অনুমোদিত প্রশ্ন নং ১৩৮৭) **শ্রী বিন্দেশ্বর মাহাতো :** বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :-

(ক) পুরুলিয়া জেলায় জয়পুর ব্লক ফরেষ্ট চেকপোষ্টে ৩১/৩/৯১ পর্যন্ত গত তিন বৎসরে কতগুলি চোরাই কাঠের লরি ধরা পড়েছে;

(খ) উক্ত চেকপোষ্টে উক্ত সময়ে কতজন বে-আইনী কাঠ ব্যবসায়ীর বিরুদ্ধে মামলা দায়ের করা হয়েছে?

**বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় :**

(ক) চোরাই কাঠের কোন লরি ধরা পড়েনি।

(খ) মামলা দায়ের করার মত কোন কেস ধরা পড়েনি।

**নবগ্রাম, কলিচাতুরী, বেলাড়ীগ্রাম পঞ্চায়েত এলাকায় বিদ্যুৎ সরবরাহ**

১৯৭। (অনুমোদিত প্রশ্ন নং ১৪১১) **শ্রী রবীন্দ্র ঘোষ :** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :-

(ক) ইহা কি সত্য যে, হাওড়া জেলার শ্যামপুর থানার নবগ্রাম, কলিতাতুরী, বেলাড়ীগ্রাম পঞ্চায়েত এলাকায় বিদ্যুতের লাইন দেওয়া হয়েছে অথচ বিদ্যুৎ সরবরাহ করা হচ্ছেনা; এবং

(খ) সত্য হলে বিদ্যুৎ সংযোগ দেবার জন্য কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে এবং কবে নাগাদ তা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় :**

(ক) হ্যাঁ।

(খ) সেখানে কর্মী নিয়োগের ব্যবস্থা হচ্ছে এবং আশা করা যায় তিন মাসের মধ্যে বিদ্যুৎ সংযোগ দেওয়া যাবে।

**আই, টি, ডি, পি এলাকাতে খাদ্যদ্রব্যসরবরাহ**

১৯৮। (অনুমোদিত প্রশ্ন নং ১৪২৪) **শ্রী খারা সোয়েন ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ-

(ক) ইহা কি সত্য যে আই টি ডি পি এলাকাতে তপশিলী জাতি উপজাতিদের জন্য রেশনে বর্তমানে যে চাল ও গম দেওয়া হয় তাহা খুবই নিম্নমানের; এবং

(খ) সত্য হলে, সরকার উচ্চমানের চাল ও গম দেওয়ার ব্যবস্থা গ্রহণ করবেন কিনা?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ঃ**

(ক) আই. টি. ডি. পি. এলাকায় নিম্নমানের চাল ও গম দেওয়া হয় না। ভারত সরকার নির্ধারিত মানের চাল ও গম দেওয়া হয়।

(খ) এ প্রশ্ন ওঠে না।

**দীঘা ও শঙ্করপুরে পর্যটকের সংখ্যা**

১৯৯। (অনুমোদিত প্রশ্ন নং ১৪৫৯) **শ্রী মৃণালকান্তি রায় ঃ** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ-

(ক) দীঘা ও শঙ্করপুরে গত ১৯৯০-৯১ আর্থিক বছরে কতজন পর্যটক বেড়াতে এসেছিলেন, এ বিষয়ে সরকারের কোনো তথ্য আছে কি;

(খ) থাকলে, এই পর্যটকদের মধ্যে কতজন (১) এই রাজ্যের (২) অন্য রাজ্যের ও (৩) বিদেশী; এবং

(গ) পর্যটকদের কাছ থেকে মোট কত টাকা ঐ বছরে আয় হয়েছে?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ঃ**

(ক) শঙ্করপুর সম্বন্ধে কোনও তথ্য পর্যটন দপ্তরে নেই। ১৯৯০-৯১ আর্থিক বছরে দীঘায় মোট ৪৩৩৯১৫ জন পর্যটক বেড়াতে এসেছিলেন।

(খ) (১) ও (২) পৃথক রাজ্যের তথ্য নেই। দেশীয় পর্যটকদের সংখ্যা ৪৩২১৯০ জন এবং বিদেশী পর্যটকের সংখ্যা ১৭২৫ জন।

(গ) জানা নেই।

**সেসরু প্রকল্পে অর্থ মঞ্জুর প্রাপ্ত যুবকের সংখ্যা**

২০০। (অনুমোদিত প্রশ্ন নং ১৪৭৩) **শ্রী অঞ্জন চ্যাটার্জী ঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ-

(ক) ১৯৯০-৯১ আর্থিক বছরে সেসরু প্রকল্পে রাজ্যে কত সংখ্যক বেকার যুবককে অর্থ মঞ্জুর করা হয়েছে ; এবং

(খ) মঞ্জুরীকৃত অর্থের পরিমাণ কত?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ঃ**

(ক) ২৪০৫১ জন।

(খ) ৪৮.১০ কোটি টাকা।

**হুগলী জেলায় আলু চাষীদের কৃষি সমবায় ব্যাঙ্ক থেকে প্রদত্ত ঋণের পরিমাণ**

২০১। (অনুমোদিত প্রশ্ন নং ১৫০৩) **শ্রী বিষ্ণু বেরা ঃ** সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ–

(ক) ১৯৯০-৯১ সালে হুগলী জেলার আলুচাষীদের কৃষি সমবায় ব্যাঙ্ক হইতে প্রদত্ত ঋণের পরিমাণ কত ; এবং

(খ) উক্ত ঋণ আদায়ের পরিমাণ কত?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ঃ**

(ক) ১৯৯০-৯১ সালে কৃষি সমবায় ব্যাঙ্ক হইতে হুগলী জেলার আলুচাষীদের প্রদত্ত ঋণের পরিমাণ ৪ কোটি ১০ লক্ষ ৯০ হাজার টাকা।

(খ) ১৯৯০-৯১ সালে মোট কৃষি ঋণ আদায়ের পরিমাণ ৪ কোটি ৩৮ লক্ষ ৮৪ হাজার টাকা। তার মধ্যে আলুচাষে প্রদত্ত ঋণের টাকাও আছে।

**মালদহ জেলায় পঞ্চায়েত সমিতির মাধ্যমে বিদ্যুতের মিটার পঠন**

২০২। (অনুমোদিত প্রশ্ন নং ১৫১১) **শ্রী বীরেন্দ্র কুমার মৈত্র ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ–

(ক) ইহা কি সত্য যে সরকারের সিদ্ধান্ত অনুযায়ী মালদহ জেলার হরিশ্চন্দ্রপুর ১নং পঞ্চায়েত সমিতির তুলসীহাটা গ্রাম পঞ্চায়েতের হাতে উক্ত গ্রাম পঞ্চায়েতের অধীন গ্রামগুলির বৈদ্যুতিক মিটার রিডিং এর দায়িত্ব অর্পণ করার প্রস্তাব গৃহীত হয়েছিল ; এবং

(খ) সত্য হলে —

(১) উক্ত প্রস্তাব কবে গৃহীত হয়েছিল ;

(২) বৈদ্যুতিক মিটার রিডিং এর কাজ শুরু হয়েছে কিনা ; এবং

(৩) উক্ত কাজে কোন নতুন লোক নিয়োগ করলে কতজনকে নিয়োগ করা হয়েছে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ৫ই এপ্রিল, ১৯৯১ সাল।

পঞ্চায়েতের মাধ্যমে মিটার রিডিং নেওয়ার বিষয়টি এখন বিবেচনাধীন।

**চা-শিল্প শ্রমিকদের গণবন্টন ব্যবস্থায় অন্তর্ভুক্তি**

২০৩। (অনুমোদিত প্রশ্ন নং ১৫২৫) **শ্রী মনোহর তিরকী ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ–

রাজ্যের চা-বাগীচায় নিযুক্ত শ্রমিক-কর্মচারী ও তাদের পোষ্যদের সরকারী গণবন্টন ব্যবস্থার অন্তর্ভুক্ত করার কোন সরকারী পরিকল্পনা আছে কিনা?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ঃ**

যদিও চা-বাগিচায় নিযুক্ত শ্রমিক-কর্মচারী ও তাহাদের পোষ্যদের বর্তমানে আক্ষরিক অর্থে গণবণ্টন ব্যবস্থায় অন্তর্ভুক্ত করা হয় নাই তবে ঐ সমস্ত শ্রমিক-কর্মচারী ও তাহাদের পোষ্যদের গণবণ্টনে ব্যবস্থা চালাইবার জন্য কেন্দ্রীয় সরকার কর্তৃক বরাদ্দকৃত খাদ্যশষ্যের (চাল। গম) ভাণ্ডার হইতে চাল ও গম বরাদ্দ করা হয় এবং এই বরাদ্দকৃত চাল। গম পাঁচটি চা-সমিতি মারফৎ ঐ সমস্ত কর্মচারী ও তাহাদের পোষ্যদের বণ্টন করা হয়। এছাড়া চা-বাগানের শ্রমিক-কর্মচারী ও তাহাদের পোষ্যদের ১৯৮৮ সাল হইতে লেভী চিনি ও ভোজ্য তেল বণ্টন ব্যবস্থার আওতায় আনা হয়। প্রত্যেক কর্মচারী ও তাহাদের পোষ্যদের প্রতি সপ্তাহে ৫০ গ্রাম ভোজ্য তেল বণ্টন করা হইতেছিল। কিন্তু বর্তমানে কেন্দ্রীয় সরকার কর্তৃক সরবরাহ অনিয়মিত হওয়ার ফলে ভোজ্য তেল বরাদ্দ ঐ সমস্ত কর্মচারীর জন্য বন্ধ রহিয়াছে। কিন্তু চিনি বরাদ্দ এখনও উপরোক্ত হারেই করা হইতেছে।

**সরবেড়িয়া পাইপ ওয়াটার সাপ্লাই প্রকল্প**

২০৪। (অনুমোদিত প্রশ্ন নং ১৫৩০) **শ্রী সুভাষ গোস্বামীঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ-

(ক) ইহা কি সত্য যে, সাম্প্রতিক কালে বাঁকুড়া জেলার সরবেড়িয়া পাইপ ওয়াটার সাপ্লাই প্রকল্পে লো-ভোল্টেজের জন্য প্রায়ই জল সরবরাহ বিঘ্নিত হচ্ছে ; এবং

(খ) সত্য হইলে সেখানে বিদ্যুতের ভোল্টেজ বাড়াবার জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ভোল্টেজ বাড়াবার জন্য সালতোরায় একটি ৩০ কেঃভিঃ সাব-স্টেশন নির্মাণের কাজ চলছে।

**পর্ষদ এলাকায় বিদ্যুৎ গ্রাহকদের জন্য পাশবুক**

২০৫। (অনুমোদিত প্রশ্ন নং ১৫৩২) **শ্রী সুভাষ গোস্বামী ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ-

(ক) রাজ্য বিদ্যুৎ পর্ষদ এলাকার গ্রাহকদের জন্য মিটার রিডিং তথ্য বিল পেমেন্টের রেকর্ড সম্বলিত 'পাশবুক' চালু করার কোন পরিকল্পনা আছে কি ; এবং

(খ) থাকলে, তা বর্তমানে কোন পর্য্যায়ে আছে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ঃ**

(ক) না।

(খ) এ প্রশ্ন ওঠে না।

**চাঁদেরঘাট গ্রামে জংলী নদী ভাঙ্গন রোধের ব্যবস্থা**

২০৬। (অনুমোদিত প্রশ্ন নং ১৫৩৬) **শ্রী কমলেন্দু সান্যালঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ-

(ক) নদীয়া জেলার তেহট্ট থানার চাঁদেরঘাট গ্রামে জলঙ্গী নদীর ডানদিকের তীরের ভাঙন রোধের জন্য সরকার কোন ব্যবস্থা গ্রহণ করেছেন কিনা ; এবং

(খ) করে থাকলে কবে নাগাদ উক্ত কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ঃ**

(ক) হ্যাঁ, নদীয়া জেলার তেহট্ট থানার জলঙ্গী নদীর ডানতীরে চাঁদেরঘাট অঞ্চলে ১২২০ মিটার লম্বা ভাঙন রোধের প্রকল্পটি (আনুমানিক ব্যয় ৩৭.৬৪৭ লক্ষ টাকা) রাজ্য সরকারী উপদেষ্টা পর্ষদের ৭৬-তম অধিবেশনে অনুমোদিত হইয়া প্রশাসনিক অনুমোদনের জন্য ২৪-৭-৯১ তারিখের স্মারকলিপি নং ৯৫৫১ মারফৎ মুখ্য বাস্তুকার (২) কর্তৃক সেচ সচিবের নিকট প্রেরিত হইয়াছে।

(খ) প্রশাসনিক অনুমোদন পাইলেই কাজ আরম্ভ করা হইবে।

প্রকল্পটি ১৯৯১-৯২ সালের বাজেটে ৫.০০ লক্ষ টাকা ধরা আছে এবং ঐ বছর নদীয়া জেলা পরিকল্পনাতেও ধরা আছে।

### ফল্গু ও পাগলা নদীর উপর স্লুইস গেট নির্মাণ

২০৭। (অনুমোদিত প্রশ্ন নং ১৫৩৭) **শ্রী শীশ মহম্মদ ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ-

(ক) মুর্শিদাবাদ জেলার সুতি ও রঘুনাথগঞ্জ থানাদ্বয়ের অধীন ফল্গু ও পাগলা নদীদ্বয়ের উপর নির্মীয় স্লুইস গেট দুটি বর্তমানে কি পর্য্যায়ে আছে;

(খ) উক্ত স্লুইস গেট দুটির কাজ কবে নাগাদ শেষ হবে বলে আশা করা যায়?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ঃ**

(ক) ফল্গু ও পাগলা নদী ফারাক্কা ব্যারেজ কর্তৃপক্ষের অধীন। উক্ত কর্তৃপক্ষ পাগলা ও বাসলই নদীর উপর দুটি রেগুলেটর নির্মাণ করেছেন।

(খ) পাগলা ও বাসলই নদীর ওপর রেগুলেটর দুটির মূল কাজ শেষ হয়ে গেছে। গেট বসানোর কাজ চলছে। শীঘ্রই শেষ হবে বলে আশা করা যায়।

### জামালপুরে ৩৩ কেভি সাব-স্টেশন

২০৮। (অনুমোদিত প্রশ্ন নং ১৫৪৫) **শ্রী সমর হাজরা ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ-

(ক) ইহা কি সত্য যে, বর্ধমান জেলার জামালপুরে একটি ৩৩ কেভি এ (বিদ্যুৎ) সাব-স্টেশন ১৯৯০ এর মার্চ মাসে চালু হবার কথা ছিল ; এবং

(খ) সত্য হলে, এখনও তা চালু না হওয়ার কারণ কি ও কবে নাগাদ চালু হবে বলে আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ঃ**

(ক) বর্ধমান জেলার জামালপুরে একটি ৩৩ কেভি এ (বিদ্যুৎ) সাব-স্টেশন ১৯৯১ সালের মার্চ মাসে চালু হবারই কথা ছিল।

(খ) জনসাধারণের আপত্তির ফলে ৩৩ কেভি এ লাইনের কাজে বিলম্ব ঘটায় এখনও তা চালু হয়নি। আশা করা যাচ্ছে আগামী সেপ্টেম্বর মাসের মধ্যে তা চালু করা হবে।

**কাঁথি মহকুমায় পলিটেকনিক ভবন**

২০৯। (অনুমোদিত প্রশ্ন নং ১৫৫৩) **শ্রী মৃণাল কান্তি রায় :** কারিগরী শিক্ষা ও প্রশিক্ষণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :-

(ক) কাঁথি মহকুমায় টেক্‌নিক্যাল কলেজ গৃহ নির্মাণের কাজ কবে আরম্ভ করা হয়েছিল ; এবং

(খ) উক্ত গৃহ নির্মাণের কাজ কবে শেষ হয়েছে?

**কারিগরী শিক্ষা ও প্রশিক্ষণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় :**

(ক) মেদিনীপুর জেলার কাঁথি মহকুমায় ১৯৬৪ সালে একটি পলিটেকনিক স্থাপন করার প্রশাসনিক অনুমোদন দেওয়া হয়েছিল।

(খ) পলিটেকনিক ভবনের নির্মাণ কাজ (জল সরবরাহ ব্যবস্থা সহ) ১৯৮৯ সালে শেষ হয়েছে।

**জগদ্দল ও নৈহাটি রাজ্যবীমা ঔষধালয় বন্ধ**

২১০। (অনুমোদিত প্রশ্ন নং ১৫৭৪) **শ্রী প্রবীর ব্যানার্জী :** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :-

(ক) ইহা কি সত্য যে উত্তর ২৪-পরগণা জেলায় ই. এস. আই. প্রকল্পের আওতাভুক্ত জগদ্দল ও নৈহাটি বীমা ঔষধালয় দীর্ঘকাল বন্ধ আছে ; এবং

(খ) যদি 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হয়, তবে শ্রমিক কর্মচারীদের ঔষধ সরবরাহের জন্য সরকার কি ব্যবস্থা নিয়েছেন?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় :**

(ক) হ্যাঁ।

(খ) জগদ্দল ও নৈহাটি রাজ্যবীমা ঔষধালয় থেকে যে সকল আই পি ঔষধ নিতেন, তাঁদের পার্শ্ববর্তী হালিশহর, কল্যাণী, শ্যামনগর রাজ্যবীমা ঔষধালয় থেকে ঔষধ নেবার ব্যবস্থা হয়েছে।

**ই. এস. আই. প্রকল্পে ঔষধ সরবরাহ**

২১১। (অনুমোদিত প্রশ্ন নং ১৫৭৫) **শ্রী প্রবীর ব্যানার্জী :** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :-

(ক) ইহা কি সত্য যে, ই. এস. আই. প্রকল্পে শ্রমিকদের দেয় টাকায় যে সমস্ত ঔষধ সরবরাহ করা হয় তাহা নিম্নমানের ; এবং

(খ) সত্য হলে, এই ঔষধ ক্রয় করার কারণ কি?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় :**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**উচ্চ মাধ্যমিক পরীক্ষার্থীর সংখ্যা**

২১২। (অনুমোদিত প্রশ্ন নং ১৫৯৫) **শ্রী দেবেশ দাস :** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :-

(ক) ১৯৮৬ সাল হইতে ১৯৯০ সাল পর্যন্ত উচ্চ মাধ্যমিক কাউন্সিলের অধীনে উচ্চ মাধ্যমিক পরীক্ষায় মোট কতজন পরীক্ষার্থী ছিলেন (বৎসরওয়ারী) ; এবং

(খ) উল্লিখিত এই সমস্ত পরীক্ষার্থীদের মধ্যে কতজন বিজ্ঞান বিভাগে ছিলেন?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ঃ**

(ক) ১৯৮৬ সাল থেকে ১৯৯০ সাল পর্যন্ত বৎসরওয়ারী পরীক্ষার্থীর সংখ্যা নিম্নরূপ:—

| বৎসর | সংখ্যা |
|---|---|
| ১৯৮৬ | ২,৫৮,৮৮৩ |
| ১৯৮৭ | ২,৭৮,০২৪ |
| ১৯৮৮ | ২,৫৯,২৯৩ |
| ১৯৮৯ | ২,৬২,৮৭৪ |
| ১৯৯০ | ২,৮১,০৮১ |

(খ) উচ্চ মাধ্যমিক শিক্ষাস্তরে বিজ্ঞান বিভাগ বলে পৃথক কোন বিভাগ নেই। কাজেই বিজ্ঞান বিষয়ে পাঠরত ছাত্র-ছাত্রীর সংখ্যা আলাদাভাবে নিরূপণ করা সম্ভব নয়।

### চাঁদপাড়া পাল্লা রাস্তা সংস্কার

২১৩। (অনুমোদিত প্রশ্ন নং ১৬০০) **শ্রী প্রবীর ব্যানার্জী ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ–

(ক) গাইঘাটা বিধানসভা কেন্দ্রের চাঁদপাড়া হইতে বনগাঁ বিধানসভার পাল্লা পর্যন্ত রাস্তার কাজটি বর্তমালে কি অবস্থায় আছে ; এবং

(খ) উক্ত রাস্তার কাজ দ্রুত শেষ করতে কোন ব্যবস্থা নেওয়া হয়েছে কিনা?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ঃ**

(ক) ও (খ) দুটি পর্যায়ে রাস্তাটির প্রায় ৩ কিঃ মিঃ অংশ পাকা করা হয়েছে। বাকী অংশ পাকা করার প্রস্তাব খতিয়ে দেখা হচ্ছে।

### বীরভূম, মেদিনীপুর ও বর্ধমান জেলায় গভীর নলকূপ ও আর এল. আই. প্রকল্প

২১৪। (অনুমোদিত প্রশ্ন নং ১৬০৭) **শ্রী সাত্ত্বিক কুমার রায় ঃ** কৃষি (ক্ষুদ্র সেচ) প্রকল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ–

(ক) ১৯৯১-৯২ আর্থিক বছরে বীরভূম জেলার রাজনগর, খয়রাশোল এবং দুবরাজপুর ব্লকে কয়টি (১) গভীর নলকূপ স্থাপিত ও (২) আর. এল. আই. প্রকল্প রূপায়িত হবে বলে আশা করা যায় ; এবং

(খ) ১৯৯০-৯১ আর্থিক বছরে মেদিনীপুর ও বর্ধমান জেলায় কয়টি গভীর নলকূপ স্থাপন করা সম্ভব হয়েছে?

**কৃষি (ক্ষুদ্র সেচ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ঃ**

(ক) (১) ১৯৯১-৯২ আর্থিক বছরে দুবরাজপুর ব্লকে ৫টি মাঝারি ক্ষমতার গভীর নলকূপ

ও ৬টি নিম্নক্ষমতার গভীর নলকূপ প্রোথনের কাজ সম্পূর্ণ হবে বলে আশা করা যায়।

(২) খয়রাশোল ব্লকে একটি চালু আর. এল. আই. প্রকল্পের, আধুনিকীকরণের কাজ সম্পূর্ণ হবে বলে আশা করা যায়।

রাজনগর ব্লকে পশ্চিমবঙ্গ ক্ষুদ্র সেচ নিগমের অধীনে একটি আর. এল. আই. প্রকল্প স্থাপনের কাজ সম্পূর্ণ হবে বলে আশা করা যায়।

(খ) ১৯৯০-৯১ আর্থিক বছরে বিশ্বব্যাঙ্ক প্রকল্পের অধীনে মেদিনীপুর জেলায় ২১টি উচ্চ ক্ষমতার ৫টি মাঝারি ক্ষমতার এবং ৪৭টি নিম্নক্ষমতার গভীর নলকূপ প্রোথিত করার কাজ করা সম্ভব হয়েছে।

ঐ সময়ে বর্ধমান জেলায় ৫৭টি উচ্চক্ষমতার, ৯টি মাঝারি ক্ষমতার এবং ২৪টি নিম্নক্ষমতার গভীর নলকূপ প্রোথিত করা সম্ভব হয়েছে।

ঐ সময়ে পশ্চিবঙ্গ ক্ষুদ্রসেচ নিগমের অধীনে বর্ধমানে জেলায় ২০টি গভীর নলকূপ প্রোথনের কাজ শেষ হয়েছে।

**ঝাড়গ্রাম উন্নয়ন পরিষদের জন্য অর্থ বরাদ্দ**

২১৫। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৩৮) **শ্রী অনন্ত সরেন ঃ** উন্নয়ন ও পরিকল্পনা (ঝাড়গ্রাম বিষয়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ-

(ক) ১৯৯০-৯১ আর্থিক বৎসরে ঝাড়গ্রাম উন্নয়ন পরিষদের জন্য কত টাকা বরাদ্দ ছিল;

(খ) তন্মধ্যে কত টাকা খরচ হয়েছে; এবং

(গ) উক্ত এলাকায় প্রতিটি পঞ্চায়েত সমিতিকে কোন কোন প্রকল্পে কত টাকা বরাদ্দ করা হয়েছিল?

**উন্নয়ন ও পরিকল্পনা (ঝাড়গ্রাম বিষয়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ঃ**

(ক) ১৯৯০-৯১ আর্থিক বছরে ঝাড়গ্রাম উন্নয়ন পর্ষদের জন্য ১,২৫,৯০,০০০ টাকা বরাদ্দ ছিল।

(খ) তন্মধ্যে ১,২৫,৭০,০০০ টাকা খরচ হয়েছে; এবং

(গ) তন্মধ্যে উক্ত এলাকার পঞ্চায়েত সমিতিগুলির মাধ্যমে যে যে প্রকল্প রূপায়ণের জন্য যত টাকা বরাদ্দ করা হয়েছিল তা নিম্নে দেখানো হলো :

| পঞ্চায়েত সমিতির নাম | প্রকল্প সেচ (টাকা) | রাস্তাঘাট (টাকা) | শিক্ষা (টাকা) | বিবিধ (টাকা) | সর্বমোট (টাকা) |
|---|---|---|---|---|---|
| ১। বিনপুর-১ | ৬৮,২৯২ | ৬,৯৯,৩৩৮ | ১,৯৫,৮৮৪ | — | ৯,৬৩,৫১৪ |
| ২। বিনপুর-২ | ৩,০৫,১৮০ | ৩,০০,০০০ | ১,০৫,২৪৭ | — | ৭,১০,৪২৭ |
| ৩। গোপী বল্লভপুর-১ | ৩,৯০,৯৩৭ | ৩,২৪,২১৫ | ১,১২,১৪৪ | — | ৮,২৭,২৯৬ |
| ৪। গোপী বল্লভপুর-২ | ৬,৫৯,৮১১ | ৩,৭৯,২২২ | ১,১২,০০০ | — | ১১,৫১,০০৩ |

| | | | | | |
|---|---|---|---|---|---|
| ৫। নয়াগ্রাম | ৫,৫৪,৪৪০ | ৬,০৩,২৪৮ | ৯১,৩৯৬ | — | ১২,৪৯,০৮৪ |
| ৬। জামবনী | ৫,৪৮,৪৪৪ | ৪,২২,৮৩৩ | ১,১০,০৬৪ | ১,০০,০০০ | ১১,৮১,৩৪১ |
| ৭। সাঁকরাইল | ৪,৫০,২১৬ | ২,৯৮,৩২৩ | ১,১২,০০০ | — | ৮,৬০,৫৩৯ |
| ৮। ঝাড়গ্রাম | ৫,৮৬,৫০৪ | ৫,৬৬,১৮৯ | ১,২০,০২০ | ২৪,৭৩৯ | ১২,৯৭,৪৫২ |
| মোট : . | ৩৫,৬৩,৮২৪ | ৩৫,৯৩,৩৬৮ | ৯,৫৮,৭৫৫ | ১,২৪,৭৩৯ | ৮২,৪০,৬৮৬ |

**ঝাড়গ্রাম মহকুমার রেজিষ্ট্রিকৃত বেকারের সংখ্যা**

২১৬। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৩৫) **শ্রী অনন্ত সরেন :** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :–

(ক) মেদিনীপুর জেলার ঝাড়গ্রাম মহকুমায় কর্মবিনিয়োগ কেন্দ্রে ১৯৯০-৯১ সালের রেজিষ্ট্রিকৃত বেকার যুবক-যুবতীর সংখ্যা কত ;

(খ) তার মধ্যে (১) তপশীলি জাতি, (২) তপশীলি উপজাতির সংখ্যা কত ;

(গ) উক্ত কর্মবিনিয়োগ কেন্দ্রের মাধ্যমে কতজন (১) তপশীলি জাতি ও (২) উপজাতি বেকারদের চাকুরী হয়েছে?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় :**

(ক) ৪,২৮৩। (১-১-৯০ হইতে ৩১-১২-৯০ পর্যন্ত)।

(খ) (১) তপশীলি জাতি — ২১২।

(২) তপশীতি উপজাতি — ৩০২।

(গ) ১-১-৯০ হইতে ৩১-১২-৯০ পর্যন্ত চাকুরী প্রাপকের সংখ্যা নিম্নরূপ :

(১) তপশীলি জাতি — ১১।

(২) তপশীলি উপজাতি — ১১।

**মেমারী মালডাঙ্গা রাস্তার সেতু সংস্কার**

২১৭। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৫০) **শ্রী আবু আয়েস মণ্ডল :** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :–

(ক) বর্ধমান জেলার মেমারী-মালডাঙ্গা রাস্তায় বাঁকা নদীর উপর ভেঙ্গে পড়া সেতুটি পুনর্গঠনের কোন পরিকল্পনা নেওয়া হয়েছে কিনা ; এবং

(খ) হয়ে থাকলে কবে নাগাদ উক্ত কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় :**

(ক) হাঁা, এইরূপ একটি পরিকল্পনা নেওয়া হয়েছে।

(খ) ডাইভার্সান সেতুটির নির্মাণকার্য শীঘ্রই শুরু করা হবে বলে আশা করা যায় এবং তৎপরে একটি স্থায়ী সেতু নির্মাণের উদ্যোগ নেওয়া হবে।

**মাদ্রাসা বোর্ড পরিচালন ব্যয়**

২১৮। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৭৪) **শ্রী শীশ মহম্মদ :** শিক্ষা (মাদ্রাসা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :–

মাদ্রাসা বোর্ড পরিচালন ব্যয়

(১) কিভাবে ; এবং

(২) কোন সংস্থা বহন করে থাকে?

**শিক্ষা (মাদ্রাসা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ঃ**

(১) সংশ্লিষ্ট খাতে যে ব্যয় বরাদ্দ থাকে রাজ্য সরকার তা থেকে এই ব্যয় বহন করেন।

(২) পশ্চিমবঙ্গ সরকার।

**তফশীলি জাতি ও উপজাতি সম্প্রদায়ভুক্ত ব্যক্তিদের 'জাতি' পরিচয়পত্র**

২১৯। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৯৪) **ডঃ নির্মল সিংহ ঃ** তফশীলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ-

(ক) তফশীলি জাতি ও উপজাতি সম্প্রদায়ভুক্ত ব্যক্তির জন্য 'জাতি' পরিচয়পত্র সহজলভ্য করার জন্য কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে ;

(খ) উক্ত ব্যবস্থা যথাযথভাবে কার্যকরী হচ্ছে কিনা তা দেখার জন্য কোন ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কিনা ;

(গ) ১৯৯০-৯১ আর্থিক বর্ষে (১) তফশীলি জাতি ও (২) উফজাতি ছাত্র-ছাত্রী 'জাতি' পরিচয়পত্র পাওয়ার জন্য আবেদন করেছেন ; এবং

(ঘ) সেই আবেদনকারীদের মধ্যে কতজন উক্ত সময়ের মধ্যে পরিচয়পত্র পেয়েছেন?

**তফশীলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ঃ**

(ক) তফশীলি জাতি ও উপজাতি সম্প্রদায়ভুক্ত ব্যক্তির জন্য 'জাতি' পরিচয়পত্র সহজলভ্য করার জন্য নিম্নলিখিত ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে ;

(১) আবেদন করার জন্য নমুনা আবেদনপত্র স্থির করা হয়েছে।

(২) আবেদনপত্রের ফরম যাহাতে আবেদনকারী সহজে পাইতে পারেন তাহার জন্য পর্য্যাপ্ত পরিমাণে স্থানীয় পঞ্চায়েত অফিসে বা পৌরসভায় সরবরাহ করা হইয়া থাকে।

(৩) প্রাপ্ত আবেদনপত্র যথাসম্ভব দ্রুত নিষ্পত্তি করিবার জন্য বিভিন্ন স্তরের জন্য বিশেষ নির্দেশ দেওয়া হইয়াছে।

(৪) এই ব্যাপারে ভারত সরকারের নির্দেশাবলীর অনুলিপিও সংশ্লিষ্ট আধিকারিকদের নিকট প্রেরণ করা হইয়াছে।

(খ) উক্ত ব্যবস্থা যথাযথ কার্যকরী হইতেছে কিনা তাহা দেখার জন্য প্রতি ছয়মাসে প্রাপ্ত দরখাস্তর সংখ্যা এবং তৎপূর্বের বকেয়া দরখাস্তর সংখ্যা প্রত্যেক মহকুমা শাসকের নিকট হইতে সংগ্রহ করা হইয়া থাকে এবং অত্যধিক বকেয়া পরিলক্ষিত হইলে কারণ বিশ্লেষণ করিয়া যথাযথ ব্যবস্থা গ্রহণ করা হইয়া থাকে।

(গ) আবেদনকারীদের মধ্যে ছাত্র-ছাত্রীদের হিসাব আলাদাভাবে রাখা হয় না।

(ঘ) প্রশ্ন ওঠে না।

**মুর্শিদাবাদ জেলায় অবসরপ্রাপ্ত মাধ্যমিক বিদ্যালয়ের শিক্ষকের সংখ্যা**

২২০। (অনুমোদিত প্রশ্ন নং ৮২১) **শ্রী শীশ মহম্মদ :** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :-

(ক) ১৯৮৮ সাল হইতে ১৯৯১ সালের মার্চ মাস পর্যন্ত মুর্শিদাবাদ জেলার বিভিন্ন মাধ্যমিক বিদ্যালয়ের কতজন শিক্ষক অবসর গ্রহণ করেছেন ; এবং

(খ) উক্ত সময়ের মধ্যে অবসরপ্রাপ্ত শিক্ষকেরা সবাই পেনসন পাচ্ছেন কিনা?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় :**

(ক) ১৯৮৮ সাল হতে ১৯৯১ সালের মার্চ পর্যন্ত মুর্শিদাবাদ জেলার বিভিন্ন বিদ্যালয়ের ৯৮ জন শিক্ষক অবসর গ্রহণ করেছেন।

(খ) যাঁরা প্রভিশনাল পেনসান-এর আবেদন করেছেন, তাঁরা তা পেয়েছেন, আর পেনসান (ফাইনাল) এর জন্য আবেদনকারীদের কাগজপত্র যথাযথ থাকলে তা সংশ্লিষ্ট কর্তৃপক্ষের কাছে পাঠান হয়েছে বা হচ্ছে।

**গ্রামাঞ্চলে মাধ্যমিক ও উচ্চমাধ্যমিক বিদ্যালয়ে ছাত্র ভর্তির সমস্যা**

২২১। (অনুমোদিত প্রশ্ন নং ৮২৩) **শ্রী শীশ মহম্মদ :** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :-

(ক) ইহা কি সত্য যে, পশ্চিমবঙ্গের গ্রামাঞ্চলের মাধ্যমিক ও উচ্চ মাধ্যমিক বিদ্যালয়গুলিতে ছাত্রসংখ্যা বৃদ্ধি পেয়েছে ; এবং

(খ) সত্য হলে উক্ত বিদ্যালয়গুলিতে ছাত্র ভর্তির চাপ কমাবার জন্য কোন পরিকল্পনা সরকারের আছে কিনা?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় :**

(ক) হ্যাঁ।

(খ) বিদ্যালয়গুলিতে ছাত্র ভর্তির চাপ কমাবার জন্য নতুন নতুন বিদ্যালয় স্থাপন নিম্ন মাধ্যমিক বিদ্যালয়গুলিকে উন্নীতকরণ এবং কিছু মাধ্যমিক বিদ্যালয়ে একাদশ ও দ্বাদশ শ্রেণী খোলার পরিকল্পনা সরকারের রয়েছে।

## Adjournment Motion

**Mr. Speaker :** Today I have received two notices of Adjournment Motion. The first is from Shri Anil Mudi on the subject of alleged attack on a 'Barge Chashi' of Capashbera area under Tamluk P.S. The second is from Shri Saugata Roy on the subject of reported terrible load-sheding in Calcutta on 3.9.91.

The subject matters of the Motions do not call for Adjournment of business of the House. The Members may avail of other opportunities to raise the matters in the House namely Calling Attention, Mention etc.

I, therefore, withhold my consent to the Motions. One Member may, however, read out the text of his Motion as amended.

**শ্রী অনিল মুদি :** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরী এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতবী রাখছেন। বিষয়টি হল :

তমলুক থানার ১৩ নং অঞ্চলের কাপাসবেড়্যা মৌজার বর্গাচাষী বিজয় দোলইভূয়া ভাগচাষী যামিনী দোলই জোরপুর্বক ধান কাটে, গত ১০/৮/৯১ তাং রাত্রিতে তার বাড়ী চড়াও হয়, লাঠি ও লোহার রড সহ আক্রমণ করে। বিজয়ের হাত ভাঙ্গে, তার মায়ের মাথা ফাটায়, বধুকে নির্যাতন করে। থানায় এফ. আই. আর করা এবং হাসপাতালে ডাক্তার রিপোর্ট থাকা সত্ত্বেও পুলিশ কোনও ব্যবস্থা না করায় তারা আজ গত ২৪ দিন বাড়ী ছাড়া।

## Calling Attention

**Mr. Speaker :** I have received two notices of Calling Attention, namely :

1. Reported economic restriction imposed by the Finance Department on other Departments of the State Government. : Shri Nirmal Das
2. Erosion of river Ganga at Manikchawk and Kaliachawk of Maldah district. : Shri Birendra Kumar Moitra

I have received two notice of Shri Birendra Kumar Moitra on the subject of erosion of river Ganga at Manikchawk P.S. of Malda District.

I do not think that the Minister will be able to reply today but he may send a reply to the hon'ble Member Shri Birendra Kumar Moitra.

Another thing I have noticed that often members give Calling Attention notice but they are not present when it comes up. That is not proper. The members should make it a point to be present when the Calling Attention notice taken up. Generally I find on many occasions that the members are absent.

Now, the Minister-in-Charge of Health and Family Welfare Department to make a statement on the alleged assault on Doctors in Calcutta Medical Collage and Hospital on the 1st September, 1991.

(Attention called by Dr. Manas Bhunia on the 2nd September, 1991.)

**Shri Prasanta Kumar Sur :** Mr. Speaker, Sir,

**The incident which occured on 1.9.91 was as follows :**

At about 7-50 P.M. one patient named Tarak Saha, Hindu, Male aged 26 years was admitted in emergency ward under Dr. A.K.Garai, Physician with provisional Diagnosis on 'Copper Sulphate poisoning. His address was-5/1, Ramnath Biswas Road, Cal-9, P.S. - Amherst Street, Cal-9. His Admission Registration number was 8552/16 and Bed No. M-32. The patient was immediately attended by house Physicians. The condition, an admission, was serious. All necessary measures were taken including requisition of Blood and information to Resident Physician. Resident Physician, attended him did his best and also informed the patient's party about the coditionof the patients. But surprisingly the patient's party started abusing and threatening the doctors with dire consequences. They left for collecting blood with sample and requisition slip. Dy. Supdt. was informed by Resident Physician and House Physicians who rushed to the Spot immediately and gave intimation to Bowbazar Police Station over telephone. The patient's party came back with four bottles of blood handed over to the House Physicians. Again they started abusing and threatening Police porsonnel reached the spot and dispersed the mob and arrested two outsiders. Blood was transfused and patient recovered to some extent. Dr.A.K.Gorai, visiting Physician, attended the patient at 9 P.M. and advised. The Supdt. arrived at 10 p.m. and junior doctors submitted a memorandum to the Superintendent that they would resort to cease-work with immediate effect in protest against assuault on them and Dy. Superintendent by outsiders. Dy. Superintendent reiterated that no physical assault had actually occured during the incident.

With improved condition of the patient, he has transferred to S.S.K.M.Hospital in "Respiratory care Unit" for better care and prevention of any future respiratory complications.

**Mr. Speaker :** Now the Minister-in-charge of Education (Primary and Secondary) Department to make a Statement on the reported ransacking of Council of Higher Secondary office.

(Atention Called by Shri Shish Mohammad and Shri Id Mohammad on the 3rd September, 1991).

**শ্রী অচিন্ত্য কৃষ্ণ রায় :**

( শ্রী শীশ মহম্মদ, এম. এল. এ. এবং শ্রী ঈদ মহাম্মদ, এম.এল.এ. কর্তৃক ৩.৯.৯১ তারিখে আনীত দৃষ্টি আকর্ষণী নোটিশের উত্তর। )

গত সোমবার ২রা সেপ্টেম্বর ৯১ পশ্চিমবঙ্গ উচ্চ মাধ্যমিক শিক্ষা সংসদের কৈলাস বসু ষ্ট্রীট অফিসে কিছু কর্মচারীর সংগে কিছু ছাত্রের বচসা হয়। বচসা থেকে ধাক্কাধাক্কি ও একটি টব ভেঙে যাওয়ার ফলে কয়েকজন আহত হন।

চন্দননগর সরকারী কলেজের উচ্চ মাধ্যমিকের ৭৩ জন পরীক্ষার্থীর ফল অসম্পূর্ণ ছিল। এ বিষয়ে মাননীয় বিধায়ক শ্রীমতী সন্ধ্যা চ্যাটার্জীও আমার দৃষ্টি আকর্ষণ করেছিলেন। সংসদ কর্তৃপক্ষ অভিযোগ পাওয়ার পর সেগুলি সম্পূর্ণ করার ব্যবস্থা নেন। কিছু ছাত্র উদ্বেগ বশতঃ প্রায়ই সংসদ অফিসে যাতায়াত করতে থাকেন। অধৈর্য হয়ে কয়েকজন অফিসে প্রায়ই কটু মন্তব্য ও গালিগালাজ করতে থাকেন। সংসদের সচিব তাঁদের কথা দেন শনিবার ৩১শে আগষ্ট বিধাননগর অফিসে মার্কশীট পাওয়া যাবে। শনিবার মার্কশীট নেওয়ার জন্য কয়েকজন ছাত্র আসেন কিন্তু দায়িত্বপ্রাপ্ত কোনো পত্র না থাকায় মার্কশীটগুলি জাল হয়ে যাওয়া, লোপাট হয়ে যাওয়া প্রভৃতি কারণে সংসদ কর্তৃপক্ষ তাঁদের হাতে তা দিতে অস্বীকার করেন। তখন তারা ফের কটূক্তি করে।

সোমবার প্রায় ২৭/২৮ জন ছাত্র একটি সাদা কাগজে চন্দননগর কলেজের অধ্যক্ষের নামের একটি পত্র দেখান। তাতে অনেক ভুল বাক্যবিন্যাস ছিল। কলেজের ছাপা প্যাড বা কলেজের ষ্ট্যাম্প কিছুই ছিল না। তারা কৈলাস বসু স্ট্রীট অফিসে হাজির হন। খবরটি বিধাননগর অফিসে গেলে মার্কশীটসহ একজন অফিসারকে কৈলাস বসু ষ্ট্রীটে পাঠানো হয়। কিন্তু ছাত্রদের একাংশের মার্কশীট পাওয়ার উদ্বেগ এবং সংসদ কর্মচারীদের একাংশের পত্রটি জাল কিনা সন্দেহ থেকে বচসা, তার থেকে ধাক্কাধাক্কি সুরু হয়ে যায় এবং এই দুঃখজনক ঘটনা ঘটে।

সংসদ কর্তৃপক্ষ তখন চন্দননগরের ভিন্ন একটি কলেজের অধ্যাপক, যিনি সংসদের অন্যতম প্রধান পরীক্ষক, তাঁর হাতে মার্কশীট চন্দননগরে পাঠিয়ে দেওয়ার ব্যবস্থা করেন। ছাত্রদের সঙ্গে এ বিষয়ে বসে কথা বলেই এই ব্যবস্থা করা হয়। তারাও ফিরে যান। জানা গেল যে চন্দননগর কলেজ এই মার্কশীট পেয়ে গেছেন।

## Laying of Reports

### The Annual Budget of Damodar Valley Corporation

**Shri Debabrata Bandopadhaya :** Sir, I beg to lay the Annual Budget of the Damodar Valley Corporation for the year, 1991–92.

### The Annual Report of the Damodar Valley Corporation

**Shri Debabrata Bandopadhaya :** Sir, I beg to lay the Annual Report and Audit Report of the Damodar Valley Corporation for the year 1989-90.

**Report of the Comptroller and Auditor General of India for the year 1988-89**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to lay the Report of the Comptroller and Auditor General of India for the year 1988-89 (Revenue Receipts) and Report of the Comptroller and Auditor General of India for the year 1988-89 (No.2) (Commercial) Durgapur Chemicals Limited.

**The Fifteenth Annual Report of the West Bengal Essential Commodities Supply Corporation Ltd. for the year 1988-89**

**Shri Narendra Nath Dey :** Sir, I beg to lay the Fifteenth Annual Report of the West Bengal Essential Commodities Supply Corporation Limited for the year 1988-89.

**MENTION CASES**

[1.10 to 1.20 p.m.]

**শ্রী ননী কর :** মিঃ স্পীকার স্যার, গতকাল আমাদের সল্টলেক থানার নাওভাঙা স্কুলমাঠে ভেরি মজদুর ইউনিয়নের ডাকা একটি জনসভা ছিল। ঐ জনসভার ব্যবস্থা করেছিলেন আমাদের সুন্দরবন উন্নয়ণ দপ্তরের মন্ত্রী শ্রী আবদুল রেজ্জাক মোল্লা। উনি বক্তব্য রেখে যখন ফিরছিলেন, তাঁর সঙ্গে আমাদের মাননীয় সদস্য ভদ্রেশ্বর মণ্ডল এবং কলকাতা কর্পোরেশনের কাউন্সিলার অমল মজুমদারও ফিরছিলেন। ফেরার পথে ভেরির মালিকের লোকেরা তাঁদের গাড়ী আটক করে এবং আক্রমণ চালায়। তারা মুখে বন্দেমাতরম, ইনকিলাব জিন্দাবাদ ইত্যাদি বলে মালিকদের পক্ষ থেকে ঐ আক্রমণ করে। পরশু দিন সিদ্ধার্থবাবু যে কুৎসিত কথা বলেছিলেন তা নিয়ে গতকাল অনেক বিতর্ক হয়ে গেছে এখানে। কিন্তু মুখে ঐ ধরণের আক্রমণ করবার পর তাদের গুণ্ডারা উৎসাহিত হয়েছে এবং মন্ত্রীর গাড়ী পর্যন্ত আক্রমণ করবার সাহস পাচ্ছে। বিষয়টার প্রতি আমি স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করবো যে, এটা অতীতের ঘটনা ছিল, কিন্তু সিদ্ধার্থবাবু আসার পর তারা রাজ্যে আইন-শৃঙ্খলা লঙ্ঘন করবার চেষ্টা করছে।

ওঁরা সব লাল পতাকা তুলবেন রাইটার্স বিল্ডিং-এ এই সব করে নিচের তলার কর্মীদের উৎসায়িত করছেন, সমাজবিরোধীদের উৎসাহিত করছেন। অবিলম্বে ওঁরা যদি এটা বন্ধ না করেন, স্বরাষ্ট্র বিভাগ যদি যথাযথ গুরুত্ব না দেন তাহলে অসুবিধা হবে। সাধারণ মানুষ আমাদের পক্ষে ভেড়ীর মালিকরা আমাদের পক্ষে নয়। ভেড়ীর মালিক দুজন আর সাধারণ কর্মচারী ভেড়ীর অনেক। আজকে বিধানসভার অধিবেশনের শেষ দিন তাই আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে এই বিষয়টা আনলাম।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র মন্ত্রী এবং ভারপ্রাপ্ত মুখ্যমন্ত্রী মাননীয় বিনয়কৃষ্ণ চৌধুরী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আজকে নিরস্ত্র জনতার উপর পুলিশ নির্বিচারে লাঠি চালানো এবং গুলি চালনার ঘটনা এই রাজ্যে দিনের পর দিন যে ভাবে বৃদ্ধি পাচ্ছে সেটা অত্যন্ত উদ্বেগজনক এবং মাননীয় বিনয় চৌধুরী মহাশয় উদ্বিগ্ন। এই অভিযোগ শুধু আমরা করছি না আজকে এই সরকারের নিয়োজিত যে তদন্ত কমিশন, ভট্টাচার্য কমিশন অফ এনকুয়্যারী তাঁরা তাঁদের রিপোর্টের প্রতিবেদনে তাঁরা বলেছেন এস.এস.কে.এম হাসপাতালে জুনিয়ার ডাক্তারদের উপর লাঠি চার্জ প্রসঙ্গে পুলিশ বাড়াবাড়ি করেছে, হাই হ্যাণ্ডেডনেস করেছে। এই কথা সত্য যে লাঠি চালানো প্রয়োজন

ছিল না, অপ্রয়োজনে লাঠি চার্জ করেছে। তাঁরা বলেছেন, Memorandum of action on the report of the Bhattacharyya Enquiry commission—Action proposed to be taken by the Government. এবং তার পাশাপাশি তাঁরা বলেছেন, The Government proposed to accept the recommendtions of the commission. আমার বক্তব্য যে আপনারা যদি এই রিপোর্ট এ্যাকসেপ্ট করে থাকেন তাহলে সরকার এটা প্রকাশ্যে ঘোষণা করুন যে সেই দিন পুলিশ যে রিপোর্ট দিয়েছিল আইন শৃংখলা রক্ষার প্রসঙ্গে জুনিয়ার ডাক্তারদের সম্পর্কে সেই অভিযোগ সাজান এবং এইভাবে সাজানো অভিযোগ করে এই সব করা হয়েছে। স্যার, রেকমেনডেশানের ব্যাপারে অত্যন্ত পার্টিনেন্ট। ভট্টচার্য্য কমিশান রিপোর্টে বলেছেন, Wanton fining and lathi charge are frequent Criticisms of police action now a days. Such actions may not always be justified people had little confidence in a departmental enquiry. Judicial enquiry is popular but it is a time consuming and expensive. আমার বক্তব্য হচ্ছে এই ব্যাপারে ওনারা ক্যালকাটা পুলিশের রেগুলেশান, বেংগল পুলিশের রেগুলেশান এই গুলি পরিবর্তনের কথা বলেছেন।

(এই সময় মাইক বন্ধ হয়ে যায়)

**শ্রী বীরেন্দ্র কুমার মৈত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমার নির্বাচনী এলাকা হরিশ্চন্দ্রপুরে গত এক মাস ধরে বিভিন্ন গ্রামে দেখা যাচ্ছে আন্ত্রিক রোগের প্রাদুর্ভাব। কোথাও কোন চিকিৎসা করার চিকিৎসক পাওয়া যাচ্ছে না, হেলথ ডিপার্টমেন্টের কোন লোক সেখানে যাচ্ছেন না। হরিশ্চন্দ্রপুর হাসপাতালে কোন ঔষধ নেই, ৪ জন ডাক্তার, তার মধ্যে ১ জন আছে, কর্মচারীদের মধ্যে ৭৫ ভাগ কর্মচারী নেই, নার্স নেই, কোন চিকিৎসা ব্যবস্থা নেই। এখানকার সি.এম.ও.এইচ-কে বলে হয়রান হয়ে গেছি, সি.এম.ও.এইচ কোন কথা গ্রাহ্যই করে না। ১৩ বছর পরে সেখানে ডাক্তার গেল তাকে উইথড্র করা হয়েছে। আমার বিনীত অনুরোধ হরিশচন্দ্রপুর এলাকা আন্ত্রিক রোগের প্রাদুর্ভাবের ব্যাপারে একটা তদন্ত করা দরকার। কেন এখানে ডাক্তার পাঠানো হচ্ছে না সেটা জানানো দরকার। ৮ মাইল দূরে হাসপাতালে সেখানে ৮ জন ডাক্তার আছে তার মধ্যে থেকে ২ জনকে কেন পাঠানো যাচ্ছে না?

[1.20 to 1.30 p.m.]

**ডাঃ হৈমী বসু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মারফৎ পূর্তমন্ত্রী এবং মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এখানে অনেক প্রবীণ ট্রেড ইউনিয়নের নেতারা আছেন, তাঁরা জানেন যে স্বর্গীয় মৃণাল কান্তি বসুর অবদান কি-রিকনসিলিয়েশনে তাঁকে বলা হয় ফাদার। সেই ব্যক্তি, সর্বজনশ্রদ্ধেয় ব্যক্তির একটা ষ্ট্যাচু গভর্ণমেন্ট অব ওয়েষ্ট বেঙ্গল অর্ডার দিয়েছিলেন। সেই ষ্ট্যাচুটি আজ ৭/৮ বছর ধরে ২০৪ নং বাঙ্গুর এভিনিউতে পচছে, আজও সেই ষ্ট্যাচুটি প্রতিষ্ঠিত হলো না। আমি আপনার মাধ্যমে অনুরোধ করছি, শ্রদ্ধেয় মৃণাল কান্তি বসুর মূর্ত্তিটি স্থাপন করা হোক এবং হাইড রোডের নাম তাঁর নামে নামাঙ্কিত করা হোক।

**শ্রী শীশ মহম্মদ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা খুব সিরিয়াস ব্যাপারে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। ঘটনাটি হচ্ছে বর্তমানে কলকাতাতে চক্ষু রোগ দেখা দিয়েছে এবং এই রোগ ব্যাপক আকারে দেখা দিয়েছে। বিগত কয়েক বছর আগে এই রোগ দেখা দিয়েছিল এবং গ্রাম থেকে গ্রামান্তরে ছড়িয়ে পড়েছিল। কাজেই আমরা আশঙ্কা প্রকাশ করছি যে, কলকাতার শহরতলী থেকে বহু মানুষ এখানে যাতায়াত করছে, ফলে গ্রামাঞ্চলে এই রোগের বীজ তারা বয়ে নিয়ে যেতে পারে। সুতরাং এর প্রতিষেধক হিসাবে কি কি ব্যবস্থা করা যেতে পারে এবং ভবিষ্যতে যাতে এই রোগ আর

না হয় এবং অবিলম্বে এই রোগের চিকিৎসা করানোর জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী জটু লাহিড়ী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৮৪ সালে হাওড়া কর্পোরেশন যখন গঠিত হয় তখন এ্যাডেড এরিয়া, ৪৫-৫০ পর্যন্ত ৬টি ওয়ার্ডতে অন্তর্ভুক্ত করা হয়। কিন্তু আমরা দুঃখের সঙ্গে লক্ষ্য করছি, হাওড়ার পূর্বতন ৪৪টি ওয়ার্ডে যেখানে পদ্মপুকুর ওয়াটার ট্রিটমেন্ট এর সাহায্যে পানীয় জল সরবরাহ করা হচ্ছে তখন কি এই এ্যাডেড এরিয়াতে ৬টি ওয়ার্ডে পদ্মপুকুর ওয়াটার ট্রিটমেন্ট থেকে পানীয় জল সরবরাহ করা যায় না? পদ্মপুকুর ওয়াটার ট্রিটমেন্ট থেকে জল সরবরাহের ব্যবস্থা এই সমস্ত এলাকায় করা হয়নি আমরা পৌর প্রশাসনকে, হাওড়ার মেয়রকে বারবার করে আবেদন জানানো সত্ত্বেও কোন ব্যবস্থা গৃহীত হয়নি। এরফলে এই সমস্ত এলাকার মানুষ পানীয় জল পাচ্ছে না। তাদের দূরদুরান্তের টিউব-ওয়েল থেকে পানীয় জল সংগ্রহ করতে হচ্ছে। তারা ভীষণ কষ্টের মধ্যে আছে। মাননীয় পৌরমন্ত্রীর কাছে অনুরোধ, তিনি এই ব্যাপারে - যাতে এই এ্যাডেড এরিয়াতে পদ্মপুকুর ওয়াটার ট্রিটমেন্ট থেকে জল পেতে পারে এবং এই সমস্ত এলাকার মানুষের দুর্ভোগের লাঘব হয় - যেন একটু দৃষ্টি দেন।

**শ্রী কমলা কান্ত মাহাতো :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বনমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, কিছুদিন যাবত আমরা লক্ষ্য করে যাচ্ছি যে একদল দুষ্কৃতকারী সংগঠিতভাবে অযোধ্যা পাহাড়ের বনভূমি নষ্ট করছে। স্থানীয় মানুষ এবং বন বিভাগের কর্মীরা যৌথভাবে বাধা সৃষ্টি করলে গাছ কাটা আপাতত বন্ধ আছে। কিন্তু তাঁদের উপরে একটা আক্রমণ শুরু হয়ে গেছে। বন বিভাগের কর্মীরা গত ১৪ তারিখে প্রচণ্ডভাবে প্রহৃত হয়েছেন। শিরকাবাদ বিট অফিসার, মধুসূদন কর্মকারকে ঐ দুষ্কৃতকারীরা প্রচণ্ডভাবে মারধোর করেছে। স্যার, ওখানে ছোট একটা পুলিশ ক্যাম্প আছে। ঐ জায়গাতে স্পেশ্যাল পুলিশ প্রোটেকশন গ্রুপ করা যায় কিনা সে সম্বন্ধে ভেবে দেখার জন্য অনুরোধ জানাচ্ছি। স্থানীয়ভাবে বন রক্ষা করতে গিয়ে যাঁরা আক্রমণের সম্মুখীন হচ্ছেন তাঁরা কোনক্রমে পালিয়ে আসছেন। এঁদের জন্য দেহরক্ষী দেওয়া যায় কিনা সেটাও একটু ভেবে দেখুন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন যে, অধিকাংশ স্বাস্থ্যকেন্দ্রে ওষুধ নেই, ডাক্তার নেই, বিভিন্ন জায়গায় আবার ওষুধ চুরি গেছে। বিশেষ করে কলকাতায় একটা চুরির চক্র সেন্ট্রাল মেডিকেল স্টোর্স চালু করেছে। এরফলে আজকে গ্রামের হাসপাতাল গুলিতে ওষুধ পাওয়া যাচ্ছে না। এবং গ্রামের হাসপাতালে গিয়ে আর লোকে ডাক্তার দেখাতে চাইছে না। গ্রামের প্রাইভেট ডাক্তার দিয়ে চিকিৎসা করাচ্ছে কারণ গ্রামের লোকের মনে একটা ভীতি এসেছে যে গ্রামীণ হাসপাতালে গেলে আর ফিরে আসবে না। কলকাতার হাসপাতালগুলিতে যদিওবা একটু আধটু ভীড় হয়, গ্রামীণ হাসপাতালগুলি এক একটা মরণের খোঁয়ার তৈরী হয়েছে। বিশেষ করে রায়দীঘি গ্রামীণ হাসপাতালটিতে ১০ জন ডাক্তার থাকার কথা, কিন্তু সেখানে একজন ডাক্তার আছে। সুতরাং এই হাসপাতালটিতে ডাক্তার নেই, ওষুধ নেই এবং ৩৬ লক্ষ টাকা খরচ করে। এই হাসপাতালটি তৈরী হয়েছিল কোন কাজে লাগে না। কাগজে দেখলেই তো জানা যাবে যে মেডিকেল কলেজের ডাক্তারদের ধর্মঘট চলছে। প্রশান্তবাবু ডাক্তারদের কি চাবুক দিয়েছেন জানিনা যে ডাক্তারদের সঙ্গে মন্ত্রীর একটা সংঘাত চলছে। যাইহোক আমি এই বিষয়ে মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী রঞ্জিত পাত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় ক্ষুদ্র ও সেচ দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের সারা ভারতবর্ষের ন্যায় পশ্চিমবঙ্গেও দারুণ বেকার সমস্যা চলছে। যখন ভারতবর্ষ বৈদেশিক মুদ্রার সংকটে ভুগছে ঠিক সেই রকম সময়ে পশ্চিমবঙ্গে কয়েকটি জায়গা সহ মেদিনীপুরের বোতা গ্রামে বটপাতা থেকে, অশ্বত্থ গাছের পাতা থেকে এবং বিভিন্ন রকমের গাছের পাতা থেকে বিভিন্ন রকম ঘরের ঢাকনা জিনিষপত্র ইত্যাদি তৈরী করা হয়। তারপরে বাক্স থেকে

বিভিন্ন হাতে গড়া জিনিষ তৈরী করা হয়। এইভাবে নানারকম ঘর সাজানোর জিনিষ তৈরী করে ভারতের বিভিন্ন রাষ্ট্রে চালান করা হয় এবং ভারতের বাইরেও বিক্রি করে প্রচুর বৈদেশিক মুদ্রা অর্জন করা হয়। হাজার হাজার বেকার ছেলে এই কাজে লিপ্ত আছে এবং কলকাতার থেকে আড়তদার গিয়ে ওই বেকার ছেলেদের কাছ থেকে জিনিষগুলো নিয়ে আসে এবং বিক্রি করে। এই আড়তদারদের লাইসেন্স আছে কিন্তু যেসব ছেলেরা ওই জিনিযগুলো তৈরী করে তাদের কোন লাইসেন্স নেই বা সরকার থেকে তারা কোন কিছু অনুদানও পায় না। উপরন্তু ফরেষ্ট ডিপার্টমেন্ট তাদের যেহেতু লাইসেন্স নেই তাদের কাছ থেকে ওইসব জিনিষের জন্য মোটা টাকার ঘুষ নেয়। সুতরাং আমি মাননীয় মন্ত্রীকে আপনার মাধ্যমে অনুরোধ করছি যে অবিলম্বে ওই বেকার ছেলেদের লাইসেন্স দেওয়ার ব্যবস্থা হোক।

**শ্রী সৌগত রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি বিষয়ে মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় পণ্ডিত বিদ্যুৎমন্ত্রী আমাদের বিধানসভায় ক্লাশ নিতে চেয়েছিলেন। আমি সেই বিদ্যুৎমন্ত্রীকেই জানাচ্ছি যে, বিদ্যুৎ পরিস্থিতি খুব সন্তোষজনক বলে তিনি প্রকাশ করেছিলেন কিন্তু গতকালই ২৫০ মেগাওয়াট বিদ্যুৎ ঘাটতি হয়েছে।

**মিঃ স্পীকার :** আপনি ওঁনাকে পণ্ডিত বলবেন আর উনি ক্লাশ নেবেন না এটা কি করে হয়?

**শ্রী সৌগত রায় :** স্যার, আমি বিদ্যুৎমন্ত্রীকে শুনতে বলছি। এর আগে মাননীয় বিদ্যুৎমন্ত্রী বিদ্যুতের পরিস্থিতি খুব সন্তোষজনক বলেছেন। কিন্তু গতকাল ২৫০ মেগাওয়াট বিদ্যুৎ ঘাটতি গেছে। সর্বদাই লোডশেডিং চলছে। এরফলে সমস্ত কাজকর্মের ব্যাঘাত হচ্ছে। শুধু তাই নয়, ৪ দিন আগে ৩০এ আগষ্ট তারিখে ৫০০ মেগাওয়াট বিদ্যুৎ ঘাটতি হয়েছে। পাওয়ার বাজেটের আগে পর্য্যন্ত একেবারেও লোডশেডিং না হয়ে মাননীয় মন্ত্রী প্রমাণ করিয়েছিলেন যে বিদ্যুতের ঘাটতি হয় না। এবং আমি এই বিষয়ে আগেই বলেছিলাম যে এইভাবে ক্রমাগত বিদ্যুৎ মেনটেনেন্স না করে যদি চালান হয় তাহলে কয়েকদিনের মধ্যেই বিদ্যুৎ পরিস্থিতি ভয়াবহ হয়ে পড়বে। এবং সত্যিই তাই ঘটলো, পাওয়ার বাজেটের আগে ক্রমাগত বিদ্যুৎ ব্যবহার করার ফলে এবং একেবারে লোডশেডিং না দেখিয়ে যন্ত্রের মেনটেনেন্স হয় নি। ফলে যন্ত্র খারাপ হয়ে গেছে। যারফলে আজকে কোলাঘাট থেকে আরম্ভ করে ব্যাণ্ডেল প্রভৃতি সব ইউনিটে বিদ্যুৎ ঘাটতি হয়েছে। আমরা তো শুনলাম যে বক্রেশ্বর কর্মসূচী রূপায়ণের ক্ষেত্রে সোভিয়েত ইউনিয়ন ঋণ দেবে না। যারফলে আজকে পাওয়ার ফিনান্স করপোরেশানকে আজকে প্রাইভেট পার্টির কাছে যেতে হচ্ছে। যাইহোক ইমিডিয়েটলি এর মেনটেনেন্সের ব্যবস্থা করুন। আজকে ভয়াবহ লোডশেডিংয়ের ফলে জনজীবন বিপর্যস্ত হয়ে পড়েছে।

**শ্রী নিশিকান্ত মেহেতা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে কেন্দ্রীয় তথ্যমন্ত্রী শ্রী অজিত পাঁজাকে জানাতে চাইছি। পুরুলিয়া জেলায় প্রায় ৩-৪ লক্ষ লোক বাস করে, তাদের টি.ভি. দেখার সৌভাগ্য হয় না। আসানসোল এবং কলকাতার থেকে যে প্রোগ্রাম হয় সেগুলো দেখার সুযোগ পায় না। সেই কারণে এখানে একটা টি.ভি. সেন্টার খোলার ব্যবস্থা করা হোক।

[1.30 to 1.40 p.m.]

স্যার, আমাদের ওখানে টি.ভি. প্রোগ্রাম দেখা যায় না তাই আমি আপনার মাধ্যমে কেন্দ্রীয় তথ্য ও বেতার মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে অযোধ্যা পাহাড়ে একটা টি.ভি. সেন্টার খোলা হয়, এটা হলে ৩/৪ লক্ষ মানুষ টি.ভি. প্রোগ্রাম যাতে দেখতে পায় তার ব্যবস্থা করুন।

**শ্রী আবদুল মান্নান :** মিঃ স্পীকার স্যার, সম্প্রতি মূর্ত্তি ভাঙার একটা প্রবণতা দেখা দিয়েছে জাতীয় এবং আন্তর্জার্তিক খ্যাতিসম্পন্ন নেতাদের। এটা আগে আমরা ৭০-র দশকে দেখেছি জাতীয় নেতাদের মূর্ত্তি ভাঙা হয়েছে। অবশ্য সেদিন যারা মূর্ত্তি ভাঙার নায়ক এবং প্রবর্ত্তক ছিলেন তিনি আমাদের

দলের ডাঃ হৈমী বসুর বিরুদ্ধে প্রার্থী ছিলেন আপনাদের সমর্থক ছিলেন তিনি এবারে হৈমী বসুর বিরুদ্ধে দাঁড়িয়েছিলেন রাসবিহারী কেন্দ্রে। আজকে সোভিয়েত রাশিয়ায় আমরা দেখতে পাচ্ছি সেখানে সমাজতন্ত্রের পতনের ফলে সেখানে লেনিনের মূর্তি ভাঙার একটা ষড়যন্ত্র সৃষ্টি হয়েছে। মহামতি লেনিন শোষণের বিরুদ্ধে শ্রমিক শ্রেণীর নেতৃত্ব কায়েম করার জন্য যে সংগ্রাম তিনি করেছিলেন সেইজন্য শুধু সোভিয়েত মানুষ সারা বিশ্বের মানুষ শ্রদ্ধায় তাঁকে স্মরণ করে, আজকে সেই মহামতি লেনিনের মূর্তি ভাঙার ষড়যন্ত্র কেন হচ্ছে। জাতীয় নেতাদের মূর্তি ভাঙার প্রবর্তক আপনাদের দলেরই সমর্থনে দাঁড়িয়েছে এক কালে যিনি জাতীয় নেতার মূর্তি ভাঙার প্রবর্তক ছিলেন, যিনি জাতীয় নেতার অসম্মান করতে শিখিয়েছে। আপনারা লেনিনের মূর্তিকে শ্রদ্ধা দেখান, কিন্তু গান্ধিজীর মূর্তিকে আপনারা সেই শ্রদ্ধা দেখাননা।

(এই সময় মাইক বন্ধ হয়ে যায়)

**শ্রী শৈলেন্দ্র নাথ মণ্ডল :** মিঃ স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমার বিধানসভার পাঁচলা কেন্দ্রে জয়নগর দেউলপুর স্বাস্থ্যকেন্দ্রর ওখানে একটা মার্কেটিং লিঙ্ক রোড ছিল যেটি গত ১২/১৪ বছর আগে নির্মিত হয়, বর্তমানে রাস্তাটি অত্যন্ত খারাপ। প্রায় ৭/৮টি মাধ্যমিক এবং উচ্চমাধ্যমিক স্কুলের ছাত্রছাত্রী সেখান দিয়ে যাতায়াত করে, সেখানে একটি স্বাস্থ্যকেন্দ্র আছে, রাস্তা অতি খারাপ, সেখান দিয়ে রোগী নিয়ে যাওয়া এবং আসার খুব অসুবিধা হচ্ছে। অবিলম্বে জয়নগর দেউলপুর মার্কেটিং লিঙ্ক রোড যাতে সংস্কার হয় তার জন্য আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী আবদুস সালাম মুন্সি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে জনস্বাস্থ্য ও পূর্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকায় কালিগঞ্জে যেখানে থানা অবস্থিত এবং আমার বিধানসভা এলাকায় একমাত্র প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র যেখানে প্রতিষ্ঠিত কালিগঞ্জের সঙ্গে ঐতিহাসিক পলাশির যোগাযোগকারী যে রাস্তা সেটা পলাশী এবং ৩৪নং জাতীয় সড়কের সঙ্গে যোগাযোগ করছে। দীর্ঘ প্রায় ১০/১২ কি.মি. রাস্তার আজকে কোন সংস্কার হয়নি, যার ফলে রাস্তার বেহাল অবস্থা। তাই আমি জনস্বাস্থ্য বিভাগকে এই রাস্তা মেরামত করার জন্য পূর্তমন্ত্রী মহাশয়ের মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী বীরেন ঘোষ :** মিঃ স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে ক্ষুদ্র ও কুটির শিল্প মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সরকারি ব্যবস্থাপনায় তন্তুজ ও তন্তুশ্রী এদের পক্ষ থেকে আমাদের বর্দ্ধমান জেলার কালনা ১নং এবং পূর্বস্থলী ১ ও ২ নং ব্লকে যে তন্তুজীবিদের সমবায় সমিতি আছে তাদের কাছ থেকে ওরা কাপড় কেনেন। গত ৯০ সালের আগষ্ট সেপ্টেম্বর মাসের পেমেন্ট না হওয়ার ফলে এই সমিতিগুলি ধুঁকছে, প্রচণ্ড আর্থিক সংকটও হচ্ছে। এখান থেকে যদি পূজোর সিজিনে কাপড় না কেনা হয় তাহলে তাঁত শিল্পী এবং তন্তুজ সমিতিগুলি খুবই সংকটের মধ্যে পড়বে।

**শ্রী শিবদাস মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি অস্থায়ী মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কৃষ্ণনগরের একটা মেয়ে, যার নাম হচ্ছে গোপা ভৌমিক তার বিয়ে হয়েছিল দুর্গাপুরে, কোকোভেন থানার অর্ন্তগত সুভাষ পল্লীর সুবীর মিত্রের সাথে গত ৬.৭.৯১ তারিখে। সেই ভদ্রলোক রেলওয়ে মেইল সার্ভিসে কাজ করেন। এক মাস চোদ্দো দিন পর অর্থাৎ ২০.৮.৯১ তারিখে সেই মেয়েটিকে মেরে ফেলা হয় এবং ২১.৮.৯১ তারিখে দুর্গাপুর থানায় ডায়েরী করা হয়, কেস করা হয়। সেই মেয়েটির একটি ভাই দুর্গাপুরে ওয়ারলেস অপারেটর স্টেশনে কাজ করে, তার নাম অপূর্ব মিত্র। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা আশ্চর্য হয়ে যাই আমরা এখানে নারী নির্যাতন, বধূ হত্যা এসব নিয়ে আলোচনা করি সেখানে এইরকম একটা মেয়েকে বিয়ে হওয়ার এক মাস পরেই হত্যা করা হল, কিন্তু কাউকে গ্রেপ্তার করা হচ্ছে না।

**শ্রী মনোরঞ্জন নাথ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় পূর্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। পূর্বস্থলী থানা এলাকায় ছাতনী-পারুলিয়া, ১৭ কিলোমিটার দীর্ঘ একটি রাস্তা অনুমোদিত হয়। ছাতনী ও পারুলিয়া এই দুটি ব্লকে প্রায় অর্ধ লক্ষাধিক লোক এই রাস্তার উপর নির্ভরশীল। হাসপাতাল, থানা, বাজার ইত্যাদির সঙ্গে যোগাযোগের এটি একমাত্র রাস্তা। তাই এই রাস্তাটি যাতে অবিলম্বে করা হয় তার জন্য আমি পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুদীপ বন্দোপাধ্যায় :** স্যার, কলকাতা বস্তিতে আজকে জল সংকট তীব্র এবং এই ব্যাপারে আগে একদিন আলোচনা হয়েছিল এবং তখন আমি একটা বিষয় উত্থাপিত করেছিলাম। তখন কলকাতার বিধায়ক মহঃ নিজামুদ্দিন আমাকে চ্যালেঞ্জ জানিয়েছিল সেই ব্যাপারে। আমি বলেছিলাম যে নবম অর্থ কমিশানের বস্তি উন্নয়নের আড়াই কোটি টাকায় ক্যালকাটা স্টেট ট্রান্সপোর্ট-এর বাস কেনা হয়েছিল এবং ডিমাণ্ড নং ৮০ তে এটা স্পষ্টভাবে উল্লিখিত আছে। বিতর্কে অংশ নিয়ে তিনি আমাকে সেদিন চ্যালেঞ্জ জানিয়েছিলেন, যে ঐ কথাটা সত্য নয়। আমি বলেছিলাম যদি কথাটা অসত্য হয় তাহলে আমি পদত্যাদ করতে প্রস্তুত আছি এবং তিনি যদি প্রমাণ করতে না পারেন তাহলে তিনি পদত্যাগ করবেন। কিন্তু আজকে দেখছি নিজামুদ্দিন সাহেব পদত্যাগের ভয়ে পালিয়ে গেছেন সভা থেকে।

**শ্রী লক্ষ্মীরাম কিস্কু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বলরামপুর, বীনপুর, আদিবাসী অধ্যুষিত এলাকায় বিশেষ করে কলকাতার সাথে যোগাযোগ না থাকাব ফলে শিক্ষা এবং অর্থনৈতিক ক্ষেত্রে সেখানকার মানুষ পিছিয়ে পড়ছে। আমি আপনার মাধ্যমে তাই পরিবহণ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে পুরুলিয়া থেকে কলকাতা, ভায়া ঝাড়গ্রাম যাতে বাস দেওয়া হয়।

**শ্রীমতী সাবিত্রী মিত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি স্বরাষ্ট্রমন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটা গুরুত্বপূর্ণ বিষয়ের উপর। গত ২২ শে আগষ্ট, রাত্রি ১০টার সময় মালদহ জেলার লেবার সেল অফিসের মধ্যে থেকে সি.পি.এম পার্টির মদতপুষ্ট গুণ্ডারা আমাদের পার্টির গণেশ ভট্টাচার্যকে পার্টি অফিসের মধ্যে থেকে টেনে বার করে খুন করে। সবচেয়ে আশ্চর্যজনক ঘটনা স্যার, সেখানে থেকে পুলিশ থানা খুব একটা দূরে ছিল না এবং পুলিশের সামনেই গণেশ ভট্টাচার্য্যকে খুন করা হল। আর পুলিশকে এ ব্যাপারে বলতে গেলে তারা বলে আমাদের সাফিসিয়েন্ট পুলিশ নেই। তাই আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে দাবি রাখছি এই ব্যাপারে একটা উচ্চ পর্যায়ের তদন্ত করা হোক।

[1.40 to 1.50 p.m ]

**শ্রী অঞ্জন চ্যাটার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা এলাকা কাটোয়ায় একটি ১৫০ বেডের মহকুমা হাসপাতাল আছে। দীর্ঘ ১০ মাস যাবত এই হাসপাতালে কোন এ্যাম্বুলেন্স নেই, জীবনদায়ী ওষুধের অভাব রয়েছে। এক্স-রে মেশিন রয়েছে, কিন্তু ফিল্ম পাওয়া যাচ্ছে না। তার ফলে চিকিৎসা ক্ষেত্রে একটা বিরাট সংকট দেখা দিয়েছে। কাটোয়া মহকুমা বাদে পার্শ্ববর্তী মুর্শিদাবাদ, বীরভূম, নদীয়া থেকে শয়ে শয়ে রোগী প্রতিদিন এই হাসপাতালে চিকিৎসার জন্য আসছে। এই বিষয়ে আমি এর আগেও মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করেছি। আজ আমি আবার তাঁকে আবেদন জানাচ্ছি, অবিলম্বে এই হাসপাতালটির গুরুত্ব অনুধাবন করে সেখানে এ্যাম্বুলেন্স পাঠানোর ব্যবস্থা করা হোক এবং জীবনদায়ী ওষুধ সরবরাহের বাবস্থা করা হোক।

**শ্রী নরেন হাঁসদা :** মাননীয় স্পীকার মহাশয়, স্যার, আপনি জানেন পরাধীন ভারতবর্ষকে স্বাধীন করার স্বপনে যারা জীবন বলিদান করেছিল সিধু, কানু, বিরসা মুণ্ডা তাদের মধ্যে অন্যতম। আমি তাদের

প্রতি শ্রদ্ধা জানাচ্ছি এবং তাদের জীবনী সমক্ষে তুলে ধরার জন্য অতি সত্বর তথ্য দপ্তরের পক্ষ থেকে একটা ডকুমেন্টারি ফিল্ম তৈরী করার আবেদন জানাচ্ছি।

**শ্রী গৌতম রায়চৌধুরী :** মাননীয় স্পীকার মহাসয়, আমি আসানসোল মহকুমা হাসপাতাল সম্পর্কে আপমার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আর্কষণ করছি। ওখানে ২০৫ টি বেড আছে, অথচ ৪০০ উপর রোগীকে সেখানে থাকতে হয়। এক্স-রে মেশিন, ব্লাড ব্যাঙ্ক, ই.সি.জি. ইত্যাদি অপারেসনে নেই-সবই ইনপ্রপারেটিভ হয়ে আছে। সেখানে ম্যানেজিং কমিটি, এ্যাডভাইসারি কমিটি ফাংসান করে না, বিধায়কদের এই ব্যাপারে হস্তক্ষেপ করার সুযোগ নেই। এই সম্পর্কে কোন সারকুলার'ও নেই। শিশু, মহিলা বিভাগ খুবই দুরবস্থার মধ্যে আছে। জীবনদায়ী ওষুধ নেই এই বিষয় সম্পর্কে অবিলম্বে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করার জন্য আমি মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী অনিল মুদি :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে মাননীয় ভূমি ও ভূমি রাজস্ব মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে একটি খুব গুরুত্বপূর্ণ বিষয় এখানে উল্লেখ করতে চাই। আমার বিধানসভা কেন্দ্র তমলুকের ১৩ নং অঞ্চলে কাপাসবেড়্যায় একজন দীর্ঘকালের বেকর্ডেড বর্গা চাষীর ধান জোর করে ২৯/১২/৯০ তারিখে সি.পি.আই. মদতপুষ্ট একজনকে ভুয়া ভাগচাষী সাজিয়ে প্রায় ২ বিঘা জমির ধান লুঠ করে। থানা, বি.এল.আর.ও.কে বলার পরে তারা সেই ধান আটক করে তাদের জিম্মায় রাখে সব চেয়ে আশ্চর্যের বিষয় হল এই, সেই ভুয়া বর্গা চাষী ধান, খড় নিজেরাই ঝাড়াই মাড়াই করে বাড়ী নিয়ে গেছে। বি.এল.আর.ও. থানা তার কোন ব্যবস্থা নেয়নি, গত বছরের ধান আজও সেই ভাগচাষী পায়নি। এই রেকর্ডেড বর্গাচাষীর পাশে এসে থানা, বি.এল.আর.ও. জে.এল.আর. ও দাঁড়ায়নি।কাজেই এই রেকর্ডড বর্গাচাষী যাতে ধান পায়, জমিতে চাষ করতে পারে জনদরদী বাম ফ্রন্টের কাছে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ ব্যবস্থা করার জন্য আবেদন জানাচ্ছি।

**শ্রী বিমলকান্তি বসু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী তথা মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। ওয়েষ্টবেঙ্গল ন্যাশানাল ভলেনটিয়ার ফোর্স রেজড হয়েছিল ১৯৪৯ সালে। সেই আইন অনুসারে ১৯৭৮ সাল পর্য্যন্ত তাদের রিকুট্রমেন্ট এবং ট্রেনিং চলে। তখন তাদের সংখ্যা মোটামুটি দাঁড়ায় ৭৫ হাজারের মতন। পরে এই সংখ্যাটা আসতে আসতে কমতে থাকে-বয়স হয়ে যাওয়ার জন্য, কর্মক্ষমতা হারানোর জন্য এই সংখ্যাটা কমে হয় ১২ হাজার। স্যার, তারা তাদের জীবন এবং জীবিকার প্রশ্ন নিয়ে দীর্ঘদিন ধরেই আন্দোলন করছেন। এই যে এন.ভি.এফ-রা রয়েছেন এদের সম্পর্কে গভর্নমেন্ট অর্ডার, অর্ডিন্যান্স, এনএ্যাক্টমেন্ট, এ্যামেণ্ডমেন্ট সব কিছু হয়েছে কিন্তু তাদের জীবন ও জীবিকার প্রশ্নে কোন সুরাহা হয়নি। লাষ্ট অর্ডার যেটা-৮৯-এ এনএ্যাক্টমেন্ট হয় এবং তাতে বলা হয় যে যাদের বয়স ৫০ বছর তাদের নাম এনরোলমেন্ট হবে এবং তাদের ডিউটি এ্যালটমেন্ট হবে ৫৫ বছর পর্য্যন্ত। এটা এনএ্যাক্টমেন্ট হল, আইন হল কিন্তু কিছু অফিসার এবং আমলার জন্য তা কার্যকরী হল না। এর ফলে যেটা এনএ্যাক্টমেন্ট করা হল সেটা কার্যকরী হল সেটা কার্যকরী হল না। এই যে ১২ হাজার স্বেচ্ছাসেবী, যাদের প্রতি অবিচার করা হচ্ছে তাদের বিষয়টি দেখার জন্য আমি মাননীয় মন্ত্রিমহাশয়ের কাছে অনুরোধ রাখছি।

**শ্রী সঞ্জীব কুমার দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে পঞ্চায়েত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার কাছে একটি রেজলিউসালের কপি আছে, আপনার অনুমতি নিয়ে হাওড়া জেলা পরিষদের সেই রেজলিউসানের কপির দুটি লাইন আমি পড়ছি। ১৯৯০ সালের মার্চ মাসে উলুবেড়িয়া পৌরসভা এবং ১১ টি পঞ্চায়েত সমিতিকে নিম্নতম প্রাথমিক বিদ্যালয় গৃহ সংস্কারের জন্য অনুদান দেওয়া হয়। কিন্তু দুঃখের বিষয় একাধিকবার তাগাদা দেওয়া সত্বেও

বেশীরভাগ অর্থের এখনও সদব্যবহারের রিপোর্ট পাওয়া যায়নি। স্যার, ৬ লক্ষ টাকা দেওয়া হয়েছে প্রাথমিক বিদ্যালয়ের জন্য কিন্তু তারমধ্যে মাত্র ৮১ হাজার টাকার আজ পর্যন্ত ইউটিলাইজেসান সার্টিফিকেট পাওয়া গিয়েছে। এ ব্যাপারে আমি পঞ্চায়েতমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুশীল বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার বিধানসভা কেন্দ্রের মধ্যে নদীয়াজেলার কৃষ্ণগঞ্জ এক নং ব্লকের অধীন হাসাননগর হাইস্কুলে দীর্ঘদিন ধরে ১০ ক্লাস চলছে। আশেপাশে ৮/১০ টি হাইস্কুল আছে ফলে সেখানে ছাত্রছাত্রীর সংখ্যা প্রচুর। মাননীয় উচ্চ শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি, অবিলম্বে এই হাসাননগরে হাইস্কুলটিকে ১২ ক্লাস করা হোক। তা ছাড়া হাসাননগরে যে এস.এইচ.সি-টি আছে সেই হাসপাতালের অবস্থাও খুব সংকটজনক। আশেপাশের গ্রামগ্রামান্তর থেকে সেখানে রোগীরা আসেন। সেখানে কোন এ্যাম্বুল্যান্স নেই। সেখানে যাতে ডাক্তার নিয়মিত থাকে এবং এ্যাম্বুলেন্সের ব্যবস্থা করা হয় তারজন্য স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**ডাঃ তরুন অধিকারী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার বিধানসভা কেন্দ্রে নদীয়া জুট মিলটি দীর্ঘ তিন বছর ধরে বন্ধ হয়ে আছে। মিলটি খোলার দাবী নিয়ে বহু আবেদন-নিবেদন করা হয়েছে, ডেপুটেশান দেওয়া হয়েছে। মাননীয় শ্রমমন্ত্রী থেকে শুরু করে মাননীয় মুখ্যমন্ত্রী পর্যন্ত সকলের কাছে দরবারও করা হয়েছে কিন্তু সমস্ত কিছু সত্ত্বেও সেই মিলটি না খোলায় আজ সেখানে ৫ হাজার শ্রমিক অর্ধাহারে, অনাহারে দিন কাটাচ্ছেন। স্যার, বামফ্রন্টের শ্রমনীতিকে ধিক্কার জানিয়ে অনাহারের জ্বালা জুড়াতে ১৫ জন শ্রমিক সেখানে আত্মহত্যা করেছে। মাননীয় শ্রমমন্ত্রীর কাছে আমার দাবী, তিনি চুপ করে বসে না থেকে অবিলম্বে মিলটি খোলার জন্য এগিয়ে আসুন।

[1.50 to 2.00 p.m.]

**শ্রী তপন হোড় :** মাননীয় স্পীকার মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষা বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমরা দেখছি আমাদের জেলার গ্রামাঞ্চলের প্রাথমিক স্কুলগুলিতে আনুপাতিক হারে শিক্ষক নিয়োগ করা হয় নি। ছাত্রের তুলনায় শিক্ষকের সংখ্যা খুবই কম। কোন কোন জায়গায় দেড়-শো জন ছাত্রকে একজন মাত্র শিক্ষক পড়াচ্ছেন এবং তিনি কোন কারণে অনুপস্থিত হলে বিদ্যালয় বন্ধ হয়ে থাকছে। অথচ স্কুল বোর্ডের অধীনে ৭০০/৮০০ প্রাথমিক শিক্ষকের পদ খালি পড়ে আছে। ভেকেন্সিগুলি ফিলাপ করা যাচ্ছে না কোর্ট কেসের জন্য। এই অবস্থায় আমি মাননীয় শিক্ষা মন্ত্রীকে অনুরোধ করছি অবিলম্বে ওখানে এ্যাড-হক ভিত্তিতে যে সমস্ত ট্রেণ্ড প্রার্থী আছেন তাদের নিয়োগ করা হোক।

**শ্রী প্রবীর ব্যানার্জী :** মাননীয় স্পীকার মহাশয়, আমি এই সভার কাছে প্রস্তাব করছি যে, পশ্চিমবঙ্গ সরকারের প্রাথমিক স্তরের পঞ্চম শ্রেণীর ইতিহাস বইটি বাতিল করা হোক। এই বইটিতে ভারতের ইতিহাসের প্রতি গুরুত্ব কম দিয়ে এমনভাবে কয়েকটি অধ্যায় রচনা করা হয়েছে যাতে একে ইতিহাস না বলে মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির রাজনৈতিক দলিল বলা যায়। ইতিহাস পড়ানোর নাম করে পঞ্চম শ্রেণীর ছাত্র-ছাত্রীদের মগজ ধোলাই চলছে। পৃথিবীর বুক থেকে যখন মার্কসবাদ, লেনিনবাদ শেষ হয়ে যাচ্ছে তখন পশ্চিম বাংলার বুকে তার অপব্যাখ্যা হচ্ছে। এই বইটির মধ্যে প্রশ্ন আছে—বিপ্লবী বলশেভিক দল কার নেতৃত্বে রাশিয়াকে শোষণমুক্ত করেছিল? লেনিনের মূল কথা কী ছিল? ভিয়েতনাম কোন কোন সাম্রাজ্যবাদী শক্তি দখল করেছিল? চীন ও কিউবার মজুর চাষীদের অবস্থা কেমন? ইনকিলাব-জিন্দাবাদ কার ঘোষণা? যুদ্ধ নয়, শান্তি চাই—কথাগুলির গুরুত্ব বুঝে থাকলে দেশে দেশে আর মানুষে মানুষে কেমন সম্পর্ক হওয়া উচিত বলে তোমার মনে হয়? তুমি পঞ্চম শ্রেণীতে পড়ছ। তোমার কাছে

সুখী পৃথিবীর-স্বপ্নের রূপটি কেমন, সে সম্পর্কে কল্পনা করে লেখো। লেখার সময় তোমার বাড়ি, বন্ধুবান্ধব, এ দেশের সম্পদ আর মানুষ এবং যুদ্ধবাদ ও মানুষের কথা বলতে পার। এই ভাবে বইটি করা হয়েছে। এই বই পশ্চিম বাংলার ছাত্র-ছাত্রীদের পড়ান চলতে পারে না। তাই আমি দাবী করছি অবিলম্বে এই বইটি বাতিল করা হোক।

(বক্তব্য শেষ করার পরে মাননীয় সদস্য শ্রী প্রবীর ব্যানার্জী একটি বই ওয়েলের মধ্যে ছুঁড়ে ফেলেন।)

**শ্রী নাজমুল হক :** মাননীয় স্পীকার মহাশয়, মালদা জেলার আমার খরবা কেন্দ্রের একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি পূর্ত(সড়ক) বিভাগের মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, ওখানে পাহাড়পুর থেকে স্বরূপগঞ্জ পর্যন্ত ১৭ কিলোমিটার দীর্ঘ রাস্তাটি দীর্ঘদিন মেরামত না করার জন্য খুবই খারাপ অবস্থায় রয়েছে, প্রায় অচল হয়ে গেছে। এ রাস্তা দিয়ে বহু মানুষকে ব্যাঙ্ক, হাসপাতাল, স্কুল, কলেজে যেতে হয়। ফলে ওখানকার মানুষদের খুবই দুর্ভোগ ভোগ করতে হচ্ছে। সুতরাং অবিলম্বে রাস্তাটি মেরামত করা দরকার। এ ছাড়াও মালতীপুর থেকে চন্দ্রপাড়া পর্যন্ত ৬ কিলোমিটার দীর্ঘ রাস্তাটি নির্মাণ কাজ বন্ধ করে রাখা হয়েছে। সে কাজ দ্রুত সমাপ্ত করা উচিত। কারণ রাস্তাটি সম্পূর্ণ হলে বেশ কিছু মানুষের ব্যাঙ্কের সঙ্গে যোগাযোগ স্থাপিত হবে। জেলা পরিষদ থেকে টাকা বরাদ্দ করা হয়েছে গ্রাম পঞ্চায়েতগুলি অর্থের সংস্থাপন করেছে, মাটির কাজ করে দিয়েছে, তথাপি কাজ সম্পূর্ণ হচ্ছে না। আরো দুটি গুরুত্বপূর্ণ রাস্তার ক্ষেত্রেও পঞ্চায়েত তাদের কাজ করেছে। এই অবস্থায় আমি এই রাস্তা গুলির প্রতি মাননীয় পূর্তমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি এবং দ্রুত ব্যবস্থা গ্রহণের জন্য অনুরোধ করছি।

**শ্রী অরুন গোস্বামী :** মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি খাদ্য ও সরবরাহ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, পশ্চিম বাংলায় কি ভাবে কেরোসিন তেল বণ্টন করা হচ্ছে তার একটা উদাহরণ দিয়ে আমি বিষয়টি উল্লেখ করছি। হাওড়া, ২৪-পরগণা এবং কলকাতার বিভিন্ন জায়গায় মাথাপিছু মাসে দু'লিটার করে মানুষকে কেরোসিন তেল দেওয়া হচ্ছে। অথচ দুঃখের এবং লজ্জার কথা খাদ্য ও সরবরাহ মন্ত্রী হুগলী জেলার মানুষ হওয়া সত্ত্বেও হুগলী জেলায় মাথাপিছু মাত্র ১ লিটার করে কেরোসিন তেল দেওয়া হচ্ছে জনসাধারণকে। বর্তমানে গোটা রাজ্যে তীব্র লোড শেডিং চলছে, অসহ্য যন্ত্রনার মধ্যে মানুষ বাস করছে। বার বার কেরোসিন তেলের আবেদন জানানো সত্বেও কোন ব্যবস্থা করা হচ্ছে না। সমস্ত তেল ডিষট্রিক্ট কনট্রোলার ব্ল্যাকে বিক্রি করছে। ফলে হুগলী জেলার মানুষদের দুর্ভোগ ভোগ করতে হচ্ছে। আমি দাবী করছি, এই অবস্থার অবসান ঘটিয়ে অবিলম্বে হুগলী জেলায় মাথাপিছু ২ লিটার করে প্রতি মাসে কেরোসিন তেল সরবরাহের ব্যবস্থা করা হোক।

**শ্রী সুভাষ গোস্বামী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি ইদানিংকালে বাঁকুড়া জেলায় ভয়ঙ্কর মশার উপদ্রব বেড়ে গেছে। ওখানকার মানুষকে বিনিদ্র রজনী যাপন করতে হচ্ছে। একে মশার উপদ্রব তার উপর পাল্লা দিয়ে চলেছে বিদ্যুতের অভাব। এরফলে জন-জীবন জেরবার। আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি, মশা মারার ব্যাপারে প্রয়োজনীয় ব্যবস্থা নেবেন আর বিদ্যুৎমন্ত্রী মহাশয়কে বলছি, ওখানে বিদ্যুৎ সরবরাহ যাতে অব্যাহত থাকে তার ব্যবস্থা করবেন। গত শুক্রবার, শনিবার, রবিবার এই ৩ দিন সেখানে বিদ্যুৎ একেবারে বন্ধ হয়ে গিয়েছিল। কেন হয়েছে তা আমি বুঝতে পারছি না। এরফলে জনগনকে দুর্ভোগ ভোগ করতে হয়েছে। আমি বিষয়টি গুরুত্বপূর্ণ সহকারে বিবেচনা করার জন্য মাননীয় স্বাস্থ্যমন্ত্রী এবং মাননীয় বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী শৈলজা কুমার দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে প্রাথমিক এবং মাধ্যমিক

শিক্ষামন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি এবং প্রতিকারের দাবী জানাচ্ছি। আমাদের মেদিনীপুর জেলায় গত স্কুল ফাইনাল পরীক্ষায় পাশ করেছে ২৯ হাজার ছেলে, কিন্তু ইলেভেন ক্লাসে ভর্তির সুযোগ আছে ২৩ হাজার ছেলের। এরফলে বহু ছেলেকে ভর্তির জন্য রাস্তায় রাস্তায় ঘুরে বেড়াতে হচ্ছে। এর কারণ হচ্ছে, আমাদের জেলায় বহু বিদ্যালয় আছে যে বিদ্যালয়গুলিতে ছেলেরা অত্যন্ত ব্রিলিয়ান্ট রেজাল্ট করে। এই সমস্ত বিদ্যালয়গুলিতে সেকেণ্ডারী, উচ্চমাধ্যমিক করার জন্য বহু আবেদন-নিবেদন করা সত্ত্বেও তাদের অনুমোদন দেওয়া হচ্ছে না। আমি এমনও জানি, আমার বিধানসভা এলাকায় শুধু নয়, আমাদের মেদিনীপুর জেলার কাঁথি মহকুমায় ১ নম্বর শীর্ষস্থানীয় স্কুল আছে। বছরের পর বছর ধরে এই স্কুলে স্কুল ফাইনাল পরীক্ষায় ছেলেরা ব্রিলিয়ান্ট রেজান্ট করে। ১ নম্বর স্কুল হওয়া সত্ত্বেও এবং সেই স্কুলটিকে উচ্চমাধ্যমিক উন্নীত করার জন্য আবেদন-নিবেদন করা সত্ত্বেও রেকগনিশন দেওয়া হচ্ছে না।

**শ্রী ধীরেন্দ্রনাথ সেন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হচ্ছে, বীরভূম জেলার সাঁইথিয়ায় একটি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রকে গ্রামীন স্বাস্থ্যকেন্দ্রে উন্নীত করা হয়েছে কিন্তু পরিকাঠামোগত এবং গুণগত কোন পরিবর্তন হয়নি। শয্যা সংখ্যা বাড়েনি, ডাক্তারের সংখ্যা বাড়েনি, বিশেষত ডাক্তারের সংখ্যা বাড়েনি। দুঃখের কথা, এই হাসপাতালের প্রাচীর জন্মলগ্ন থেকেই দেওয়া নেই। এরফলে হাসপাতালের চত্বর জনসাধারণ এবং জীবজন্তুর বিচরণ ক্ষেত্র হয়ে দাঁড়ায়। কিছুদিন আগে সদ্য প্রসুত একটি বাচ্চা ছেলেকে কুকুরে নিয়ে চলে যায় এই হাসপাতাল থেকে। এরফলে জনবিক্ষোভ এবং বিশৃঙ্খলার সৃষ্টি হয়েছে। জেলা কর্তৃপক্ষ বলেছিলেন পাচিল করে দেওয়া হবে। কিন্তু এখন পর্যন্ত হাসপাতালটিকে পাচিল দিয়ে ঘেরা হল না। আমি অবিলম্বে পাচিল দেওয়ার জন্য মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী সুকুমার দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিপ্লবী জেলা মেদিনীপুরের অতীত ইতিহাসের কিছু কথা আপনি জানেন। সেই পরিপ্রেক্ষিতে আমার বক্তব্য মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে। মেদিনীপুর জেলা স্বাধীনতা সংগ্রামীদের পীঠস্থান। সেই জেলার ২০ হাজার স্বাধীনতা সংগ্রামীর আবেদন-পত্র জমা পড়েছিল ডিষ্ট্রিকট এ্যডভাইসারী কমিটিতে। সেই কমিটির স্ক্রুটিনির মাধ্যমে ১০ হাজারের মতন আবেদন সরকার গ্রহন করেছিলেন। কিন্তু সামান্য কয়েকজন স্বাধীনতা সংগ্রামী পেনশন পেয়েছেন, বাকি বেশীরভাগ স্বাধীনতা সংগ্রামী পেনশন না পেয়ে অনশনে ভুগছেন। আমার জেলায় ১০ হাজার স্বাধীনতা সংগ্রামীর মধ্যে মাত্র কয়েক হাজার স্বাধীনতা সংগ্রামীর আবেদন স্বীকৃতি লাভ করেছে। বাকিগুলির জন্য কেন্দ্রীয় সরকারের কাছে এই সরকার প্রচণ্ড প্রেসার দিন। আমরা যারা স্বাধীনতা সংগ্রামে অংশ নিতে পারিনি তাঁদের উত্তরাধিকার হিসাব যারা আজকে এখানে এসে উপস্থিত হয়েছি সেই স্বাধীনতা সংগ্রামীদের প্রতি শ্রদ্ধা জানাবার জন্য এবং যাঁরা মৃত্যু যাত্রাপথে এগিয়ে যাচ্ছে তাঁদের প্রতি সম্মান জানাবার জন্য তাঁরা যাতে তাঁদের পেনশন পান তারজন্য এই সরকার কেন্দ্রীয় সরকারের উপর চাপ দিন-এই আবেদন জানাচ্ছি।

[2.00 to 2.10 p.m.]

**শ্রী নির্মল দাস :** স্যার, উত্তর-পূর্ব ভারতের সবচেয়ে অন্যতম পোর্ট হচ্ছে ক্যালক্যাটা পোর্ট। অতীতে আমাদের এই উত্তরপূর্ব ভারতে বিশেষ করে পশ্চিমবঙ্গ বিরোধী একটা লবি আছে দিল্লীতে। তারা পশ্চিবঙ্গে যাতে রেলের সম্প্রসারণ না হয় তার জন্য সক্রিয়ভাবে বিরোধিতা করেছে। এখন পোর্টে কনটেনারের ক্রাইসিস সৃষ্টি করছে। একটা উত্তর-পূর্ব ভারতের উড়িষ্যা, বিহার, আসাম এই সব জায়গায় মাল সরবরাহ বিশেষ করে আমদানী, রপ্তানী বাণিজ্যের অর্থনীতির বাজার নষ্ট করার জন্য সুপরিকল্পিতভাবে চেষ্টা করছে। তাই আমি আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করছি, এই লবির ষড়যন্ত্র ব্যর্থ করার জন্য যেন যোগাযোগের ব্যবস্থা করেন।

**শ্রী অজয় দে :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আগামীকাল শিক্ষক দিবস। অন্যান্য বছরের মত কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে সারা ভারতবর্ষে বিভিন্ন রাজ্যে ২৯৬ জন প্রাথমিক এবং মাধ্যমিক শিক্ষককে ন্যাশান্যাল এ্যাওয়ার্ড দেওয়া হবে। কিন্তু অত্যন্ত দুঃখের বিষয় বিভিন্ন রাজ্যের যে কোটা আছে সেই কোটা অনুযায়ী তাঁদের নাম পাঠান হয়েছে। পশ্চিমবঙ্গে আমাদের প্রাথমিক এবং মাধ্যমিক শিক্ষকদের যে কোটা নির্ধারণ করে দেওয়া হয়েছিল ২১ জনের, তার মধ্যে ১২ জনের নাম পাঠান হয়েছে। এখানে মাননীয় উচ্চশিক্ষা মন্ত্রী এবং প্রাথমিক বিভাগের শিক্ষামন্ত্রী রয়েছেন, কাদের গাফিলতির জন্য এই ৯ জন এ সুযোগ থেকে বঞ্চিত হলেন-আমি আশা করি- সেদিকে দৃষ্টি দেবেন এবং ভবিষ্যাতে যাতে না হয় সেদিকেও দৃষ্টি দেবেন।

**শ্রী মোসতাফা বিণ কাশিম :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, উত্তর ২৪-পরগণার স্বরূপনগর বাদুরিয়া এবং বসিরহাট (১) গ্রাম পঞ্চায়েতগুলিতে বিদ্যুত সরবরাহ নিশ্চিত করার জন্য ওখানে ৩৩/১১ কে.ভি. পাওয়ার সাব-স্টেশন করা হয়। অনেক দিন ধরে সেটা চালু না হয়ে ওঠায় বিদ্যুৎ সরবরাহ ব্যাহত হচ্ছে। তার চেয়ে বড় কথা দামী যন্ত্রপাতি রক্ষণাবেক্ষণের অভাবে নষ্ট হয়ে যাচ্ছে। সেজন্য আমি মাননীয় বিদ্যুত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এ সাব-স্টেশনটি চালু করার জন্য।

**শ্রী অতীশ চন্দ্র সিনহা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টিটি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি। স্যার, আমরা মাঝে মাঝে কাগজে ইমপোষটার, ডিসিভারদের নাম শুনে থাকি। এই রকম একজন লোকের নাম আমরা জানি, চার্লস শোভরাজ, সে বিভিন্ন মানুষের কাছ থেকে বিভিন্নভাবে লক্ষ লক্ষ কোটি কোটি টাকা নিয়েছিল, এই রকম সংবাদ আছে। এই রকম আর একজনের নাম শোনা যাচ্ছে, তার নাম লাল ভাটিয়া, তার অফিস হচ্ছে ৬৩ নং রফি আহমেদ কিদোয়াই রোড। যারা কাগজ, লোহা, ইস্পাত ইত্যাদি কেনা বেচা করে তাদের কাছ থেকে সে জিনিষ কিনে পোষ্ট ডেট চেক দেয় এবং এ জিনিষ যখন সাপ্লাই হয় সঙ্গে সঙ্গে সেগুলি বিক্রি করে টাকা পকেটে রাখে। কিন্তু পোষ্ট ডেট চেকগুলি যথারীতি বাউনস হয়ে যায়। আমি সেজন্য মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে দাবী করছি যে এই ধরণের মানুষরা যেন ব্যবসা করে লোকের কাছ থেকে লক্ষ লক্ষ টাকা ঠকাতে না পারে তারজন্য ইমিডিয়েটলি যেন ব্যবস্থা গ্রহণ করা হয়।

**শ্রীমতী সন্ধ্যা চ্যাটার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। একটু আগে একটি দৃষ্টি আকর্ষণী নোটিশের উত্তরে আমাদের মাননীয় শিক্ষমন্ত্রী গত সোমবার উচ্চ মাধ্যমিক শিক্ষা সংসদে ছাত্র ও কর্মচারীদের মধ্যে যে দুঃখজনক ঘটনা ঘটেছে তার উল্লেখ করেছেন। এই প্রসঙ্গে চন্দননগর গভর্নমেন্ট কলেজের ৩২ জন ছাত্র -এর মার্কশীট অসম্পূর্ণ ছিল। প্রিন্সিপ্যালের দায়িত্ব হচ্ছে এই মার্কশীট আনা। কিন্তু প্রিন্সিপ্যালের এই দায়িত্ব পালন না করায় ছাত্র সংসদের কিছু ছাত্র প্রিন্সিপ্যালের চিঠি নিয়ে আমার কথা হচ্ছে প্রিন্সিপ্যাল নিজে কোন উদ্যোগ গ্রহণ না করে চিঠি দেন এবং সেই চিঠিতে তাঁর কোন ষ্ট্যাম্প বা সিগনেচার এ্যাটেসট ছিল না। এই দায়িত্বজ্ঞানহীনতার জন্য সেদিন ছাত্রদের এই গণ্ডগোলের মধ্যে পড়তে হয়েছিল। যেখানে অন্যান্য কলেজের কিছু ছাত্র ছিল। ছাত্র সংসদের কিছু ছাত্র গুরুতররূপে আহত হয়েছে, রক্তপাত হয়েছে। আমি মাননীয় উচ্চশিক্ষা মন্ত্রীকে ব্যাপারটি অনুসন্ধান করার জন্য অনুরোধ জানাচ্ছি। সেখানে যে রক্তপাত হয়েছে তার দায়িত্ব খানিকটা প্রিন্সিপালের। আমি মাননীয় উচ্চশিক্ষা মন্ত্রীকে অনুরোধ করবো, সমস্ত বিষয়টা অনুসন্ধান করে তিনি যেন প্রিন্সিপ্যাল সম্পর্কে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করেন।

**শ্রী রাজকুমার মণ্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রী এবং অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টা হচ্ছে, যে সমস্ত শ্রমিক কর্মচারীরা ই. এস. আই. স্কিমের আওতাভুক্ত আছেন, সেই সমস্ত শ্রমিকরা কারখানায় কোন এ্যাকসিডেন্ট হলে ই. এস. আই. এর সমস্ত

সুযোগ সুবিধা ভোগ করেন এবং পরে তারা চাকরীতে জয়েন করেন। তারপর তারা ফিজিক্যাল হ্যাণ্ডিক্যাপ্ট সার্টিফিকেট জোগাড় করে সুযোগ সুবিধা আদায়, টাকা পয়সা আদায় এবং পি. ট্যাক্স থেকে রেহাই নেয়। বিশেষ করে উত্তর ২৪ পরগণার সি. এম. ও. এইচ. অফিস থেকে এটা ইস্যু করা হচ্ছে। সেজন্য স্বাস্থ্য এবং অর্থমন্ত্রীকে অনুরোধ করছি, যারা ফিজিক্যালি হ্যাণ্ডিক্যাপ্ট সার্টিফিকেট জোগাড় করে পি. ট্যাক্স থেকে রেহাই নিচ্ছে, যানবাহনে যাতায়াতের সুযোগ নিচ্ছে অন্যায়ভাবে, এটা বন্ধ হওয়া দরকার।

**শ্রী দীপক মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন আমাদের রাজ্যে ৫ লক্ষের বেশী দরজি শ্রমিক আছেন যারা এখনও পর্যন্ত সামন্ততান্ত্রিক শোসনের কায়দার শিকার। এখন পর্যন্ত ৪.৫ কোটি টাকার বর্হিবাণিজ্য রপ্তানির অর্ডার থাকা সত্ত্বেও পশ্চিমবঙ্গের ভাগ্যে কোন অর্ডার আসেনি। আজকে এই পোষাক শিল্পে বহুজাতিক সংস্থাগুলি পর্যন্ত এগিয়ে এসেছে। যে বাটা কোম্পানী জুতো তৈরী করতো, আজকে তারা পোষাক তৈরী করছে। আমি মাননীয় কুটিরশিল্প মন্ত্রী এবং বামফ্রন্ট সরকারের কাছে অনুরোধ করবো, আজকে টেলারস্ ইউনিয়নের দাবী মেনে নিয়ে আপনার মাধ্যমে একটি কমিটি গঠন করা হোক যে কমিটি বিষয়টি তদন্ত করে দেখবেন এবং সভার কাছে সেটা পেশ করবেন। এ ব্যাপারে যথোপযুক্ত ব্যবস্থা নেবার জন্য আমি মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী দেবেশ দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি বন এবং পরিবেশ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সেন্ট্রাল ফরেষ্ট রিসার্চ ইনষ্টিটিউট, দেরাদুনের দুটি শাখা পশ্চিমবঙ্গের মেদিনীপুর এবং শিলিগুড়িতে অবস্থিত। কিন্তু কেন্দ্রীয় সরকার এখন শাখা দুটিকে রাঁচীতে নিয়ে যেতে চাইছেন। ইতিমধ্যে তারজন্য চিঠিও দিয়েছেন তাঁরা। প্রসঙ্গত উল্লেখযোগ্য, পশ্চিমবঙ্গের কিছু বৈজ্ঞানিক এবং গবেষক ঐ শাখা দুটির সঙ্গে যুক্ত। আজকে সেখানে বন বিভাগের নানা গবেষণা হচ্ছে এবং মেদিনীপুরের শাখা থেকে ইতিমধ্যে তাঁরা ১২ টি পেপার দেশের বিভিন্ন জার্নালে প্রকাশ করেছেন। তাছাড়া ঐ শাখাদুটিকে ঠিকমত টাকা না দিয়ে বঞ্চনা করে চলেছেন। আমি বন ও পরিবেশ মন্ত্রীকে অনুরোধ করবো, এই ব্যাপারে প্রতিবাদ জানিয়ে সেন্ট্রাল গভর্ণমেণ্টকে চিঠি লিখতে এবং অবিলম্বে পদক্ষেপ নিতে।

**শ্রী আবু আয়েস মণ্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মন্তেশ্বর বিধানসভা কেন্দ্রের শুশুনিয়া গ্রাম পঞ্চায়েতে ১৮টি গ্রাম আছে যার জনসংখ্যা ১৮ হাজার। কিন্তু বিভিন্ন গ্রামের সঙ্গে যোগাযোগের কোন ভাল রাস্তা নেই। ঐ এলাকার মানুষদের প্রতিদিন খড়ি নদী পারাপার করতে হয়, কিন্তু নদীটির উপর কোন সেতু নেই। ঐ এলাকার মানুষদের স্বার্থে রাস্তা এবং নদীর উপর সেতু নির্মাণ করা আশু প্রয়োজন। এই ব্যাপারে আমি মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

[2.10 to 2.20 p.m.]

**ডাঃ মানস ভুঁঞা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সভার দৃষ্টি আকর্ষণ করছি এবং শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর জেলায় নিরক্ষরতার সংখ্যা ছিল প্রায় ২৫ লক্ষ যা কেরালার এরনাকুলামের জনসংখ্যার সমান। গত ১ বছর ধরে নিরক্ষতা দুরীকরণের যে কর্মসূচী গ্রহন করা হয়েছে তার অনেকটা এগিয়েছে। আমরা দেখতে পাচ্ছি এবং শুনছি আগামী ৮ তারিখে এই জেলাকে স্বাক্ষর হিসাবে ডিক্লেয়ার করা হবে এই পদক্ষেপ নেওয়া হয়েছে। ভুল একটা ফিগারের উপর দাঁড়িয়ে ইনফ্লেট করে আসল সত্যকে ঢেকে রেখে অসত্য তথ্য দিয়ে একটা জেলাকে জোর করে স্বাক্ষর করা হচ্ছে। আমি তাই আপনার মাধ্যমে অনুরোধ জানাতে চাই যে এটা সত্যি কিনা সেটা যাচাই করা হোক। ৫৬ পারসেন্টের বেশী লিটারেসী সেখানে রিচ করে নি। মাননীয়া মন্ত্রী মহাশয়া শুনেছি প্যারিসে পুরস্কার নিতে যাচ্ছেন, ভাল কথা, পুরস্কার-টুরস্কার পশ্চিমবাংলায় আসুক। কিন্তু আসল তথ্যকে চাপা

রেখে এই সব করা হচ্ছে। মেদিনীপুর জেলায় আরো বেশী কর্মসূচী গ্রহন করা উচিত এবং স্বাক্ষরতার দিকে সঠিকভাবে এগিয়ে নিয়ে যাওয়া উচিত। সত্যকে চেপে রাখা ঠিক নয় এই আবেদন আপনাদের কাছে করবো।

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি জনস্বার্থে গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার মাধ্যমে এখানে স্বাস্থ্যমন্ত্রী আছেন, তাঁর দৃষ্টি আকর্ষণ করছি। আপনারা জানেন যে ১৯৮৮ সালের জুলাই মাসে বেহালা এবং টালিগঞ্জে ভেজাল রেপসিড খেয়ে অনেক লোক আক্রান্ত হয়েছে। আজকে পশ্চিমবাংলায় ভেজাল প্রতিরোধ করবার জন্য যে সমস্ত কেন্দ্র আছে সেটা খুব কম, মাত্র ৩টি। একটা আছে কলিকাতায়, একটা আছে মুর্শিদাবাদে এবং একটা ক্যালকাটা করপোরেশান আওতায়। আর সেখানে মহারাষ্ট্র ৬টি থেকে ১৩টি করেছে। আমাদের এখানে জলপাইগুড়ি এবং বীরভূমে কমপিটেন্ট এ্যানালিষ্ট না থাকার জন্য সেইগুলিতে কাজ হচ্ছে না। এখন ২০০০ সালের মধ্যে সকলের জন্য স্বাস্থ্য যে কথা বলা হচ্ছে তার জন্য ভেজাল প্রতিরোধ একটা বড় ব্যাপার। সেই জন্য আমার দাবি হচ্ছে প্রতিটি জেলায় একটা করে ভেজাল প্রতিরোধ কেন্দ্র খোলা হোক।

**শ্রী বিমল মিস্ত্রী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ২৬.৮.৯১ তারিখে আমার কেন্দ্রের মধ্যে ধোঁসা চন্দ্রনেশ্বর অঞ্চলে গোবিন্দপুর গ্রামে এস.ইউ.সি.আই-এর একটা বিরাট দল হামলা করে। হামলা করার পরে অনেকগুলি ঘর-বাড়ি তারা লুট করে। মমিন মণ্ডল, আবুজাফর সর্দ্দার, নূর আলি শেখ, মজিদ মণ্ডল এবং কাছেম নস্করের বাড়ি লুট করে। মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকার কয়েকদিন ধরে ব্যাপারটা উল্লেখ করার চেষ্টা করেছেন। আমি নিজে গিয়ে সেই গ্রাম পরিদর্শন করে এসেছি। গ্রামবাসীদের অভিযোগ বিভিন্ন জায়গা থেকে, কুলতলী থানার মেরীগঞ্জ এবং জীবন মণ্ডলের হাট প্রভৃতি গ্রাম থেকে সমাজবিরোধীদের জড়ো করে এই আক্রমণ সংগঠিত করেছে।

**শ্রী হারান হাজরা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। হাওড়া জেলার সাঁকরাইল অর্ন্তগত মানিকপুর ডেল্টা জুট মিল থেকে হাওড়া পর্যন্ত প্রাইভেট বাস চালু ছিল। বর্তমানে ২ বছর হলো এই বাস চলাচল বন্ধ হয়ে গিয়েছে। ফলে ডেল্টা জুট মিল এবং ন্যাশনাল জুট মিলের হাজার হাজার কর্মচারী তাদের চাকুরীস্থলে যেতে অসুবিধা হচ্ছে। দক্ষিণ সাঁকরাইল এলাকার মানিকপুর সারেঙ্গা অঞ্চলে প্রচুর ওস্তাগার আছে তারা রেডিমেড জামা এবং আন্যান্য জিনিস তৈরী করে হাওড়া হাটে বিক্রি করতে আসে প্রচুর খরচা করে। আমি তাই আপনার মাধ্যমে এই প্রাইভেট বাস চালু করার জন্য মাননীয় পরিবহণ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সাত্ত্বিক কুমার রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় ক্ষুদ্রসেচ দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, এখন দেখছি এই ক্ষুদ্রসেচ দপ্তর সুপ্রিম কোর্টের অর্ডার ভায়োলেট করে এস.এ.ই.তে পোষ্টিং এবং এ্যাপয়েন্টমেন্ট বিভিন্ন জায়গায় দিচ্ছে। এটা দুঃখজনক ঘটনা। গত ২৪/৬/৯১ তারিখে মেমো নং ৮১২৪/৮এ-৮৭/৮৮ ডেটেড ২৪/৬/৯১ এতে, একটা অর্ডারে যারা জুনিয়র তাদের পোষ্টিং করলো সাব-ডিভিসন অথবা ব্লকে। সুপ্রিম কোর্টের অর্ডার মানা হলো না। আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যাতে এই রকম ঘটনা আর না হয় তা যেন তিনি দেখেন।

**ডঃ নির্মল সিনহা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার নির্বাচনীক্ষেত্র মগরাহাট থানা অঞ্চল বৃহত্তর কলকাতার সংলগ্ন। সেখান থেকে প্রতিদিন কলকাতা অথবা বিভিন্ন জায়গায় বৈনন্দিন কাজে মানুষ যান - যেমন, পড়াশুনা, ব্যবসা বাণিজ্য করার জন্য অথবা কর্মস্থলে যাবার জন্য যান। কিন্তু বাইরে যাবার

জন্য যোগাযোগ ব্যবস্থা - বামফ্রন্ট ক্ষমতায় আসার পর যোগাযোগের জন্য সরকারী বাসের ব্যবস্থা করেছেন-বিশেষ ভাল নয়। বেসরকারী বাসের ব্যবস্থা না থাকার জন্য সেখানকার মানুষ খুবই অসুবিধার মধ্যে পড়ছেন। আমি এই বিষয়ে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যাতে অবিলম্বে সেখানে বেসরকারী বাস চলাচলের ব্যবস্থা হয় তারজন্য তিনি ব্যবস্থা গ্রহণ করেন।

**শ্রী নিতাইচরণ আদক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে ক্ষুদ্রসেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হচ্ছে, ই.ই.ডি.এফ. দশ হাজার একর জমি চাষ করার পরিকল্পনা নিয়েছে এবং সেই ভিত্তিতে দামোদর এবং রূপনারায়ণের বাঁধে ৪টি পাম্পসেট, দুটি ডিপ টিউবওয়েল করেছে। কিন্তু সেগুলো সবই অকেজো হয়ে পড়ে রয়েছে। পশ্চিমবঙ্গ সরকার ৪৭ লক্ষ টাকা ব্যয় করে, এই সমস্ত মেসিন কেনার জন্য দিয়েছেন। অথচ সেখানে চাষ হচ্ছে না। সমস্তগুলোই বন্ধ হয়ে গেছে। প্রতিবারই গভর্ণমেন্ট বলছেন ব্যবস্থা নেব। এই সিজিনে যাতে চাষ হয়.তারজন্য এই সমস্ত ডিপ টিউবওয়েল এবং পাম্পগুলোকে ঠিক করার জন্য মন্ত্রী মহোদয়কে অনুরোধ জানাচ্ছি।

**শ্রীমতী মমতাজ বেগম :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি বিরাট অসুবিধা দূর করবার জন্য মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে, মালদহ জেলার রতুয়া ব্লকের অন্তর্গত দেবীপুর গ্রাম পঞ্চায়েত অধীনে ঠুটিয়াঘাট নামে একটা জায়গা আছে। সেখানে সরস্বতী নদীর দীর্ঘ গভীর একটি খাল বয়ে গেছে। এই খালের পশ্চিম পাড়ে মহানন্দটোলা, বিলাইমারী, দেবীপুর আছে। এবং পূর্বপাড়ে ভাদো, সার্মসি, চাঁদমনি-১, চাঁদমনি-২, গ্রাম পঞ্চায়েতে প্রায় ৮৫ হাজার মানুষের দীর্ঘদিন ধরে যাতায়াতের ক্ষেত্রে অসুবিধা হচ্ছে। মানুষের যাতায়াতের ক্ষেত্রে অসুবিধা দূর করার জন্য উক্ত সরস্বতী নদীর উপরে অবিলম্বে সেতু নির্মাণ এবং দেবীপুর গ্রাম পঞ্চায়েতে রাস্তা নির্মাণ প্রয়োজন। কারণ দেবীপুর গ্রাম পঞ্চায়েতে বাহিরাকাপ, পুলবান্দা ও বালুপুর গ্রামের প্রায় ৮-১০ হাজার মানুষের ঠুটিয়াঘাটের ও দেবীপুরের মূল রাস্তায় যাবার বা পৌছুবার মতো কোন ব্যবস্থা নেই। অবিলম্বে উক্ত সেতু, রাস্তা ও আনুষঙ্গিক কাজগুলো করার জন্য আমি অনুরোধ জানাচ্ছি।

**শ্রী কালীপ্রসাদ বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে একটি বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। হরিপাল বিধানসভা কেন্দ্রে হরিপাল প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রটি আজ থেকে ৩০ বছর আগে সরকার কর্তৃক প্রতিষ্ঠিত হয়েছিল। ইতিমধ্যে হরিপালের জনসংখ্যা ৫০ হাজার থেকে বেড়ে আড়াই লক্ষে পৌচেছে। এই জনসংখ্যা বৃদ্ধির চাপ এবং জনগণের স্বাস্থ্য সচেতনতার ফলে হাসপাতালে রোগীর সংখ্যা আনুপাতিক ভাবে প্রচণ্ড বেড়ে গেছে। কিন্তু হাসপাতালে শয্যা সংখ্যা বাড়েনি, বিল্ডিং বাড়েনি। রোগীরা হাসপাতালে গিয়ে ঠাঁই পায় না, মেঝেতে ঠাঁই পায় না।

তাদের মাটিতে শুয়ে থাকতে হয় এবং প্রসূতি মায়েরা আসে এবং এই অস্বাস্থ্যকর পরিবেশের মধ্যে পড়ে থাকতে হয়। আন্ত্রিক রোগীও আসে এবং সংক্রামক রোগীও আসে। এরফলে হাসপাতালের আইনশৃঙ্খলা বিঘ্নিত হয়ে পড়ে। আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে হসপিট্যালটিতে রুর‍্যাল হসপিট্যালে উন্নীত করা হয়।

[2.20 to 2.30 p.m.]

**শ্রী কৃপাসিন্ধু সাহা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কিছুক্ষণ আগে হাউসে মাননীয় সদস্য প্রবীর বন্দোপাধ্যায় একটি বক্তব্য রেখেছেন উল্লেখ পর্বে এবং তিনি একটি বই দেখে বলেছেন, দলীয় এটা মুখপাত্র, এতে দলীয় সমস্ত কর্মসূচী গ্রহণ করা হয়েছে। তিনি এই বইটা হাউসের মধ্যে ছুঁড়ে ফেলে দিয়েছেন। মাননীয় সদস্যের এতোবড় স্পর্দ্ধা হয় কি করে? যে বইতে নেতাজীর ছবি, গান্ধীজির ছবি, রবীন্দ্রনাথের ছবি এবং এমন কি ভগৎ সিং, বিদ্যাসাগরের ছবি রয়েছে এবং সমস্ত মানুষের জীবনী

রয়েছে, সেই বইটি কি করে ছুঁড়ে ফেলে দিলেন, এতোবড় স্পর্দ্ধা হয়েছে কেন এবং ওঁর বিরুদ্ধে কোন প্রিভিলেজ মোশান আনা যায় কিনা বা শাস্তিমূলক ব্যবস্থা করা যায় কিনা সেইজন্য আপনার মাধ্যমে অনুরোধ করছি। এই বইটি ইতিহাসের দিক থেকে একটি ভারতীয় ঐতিহ্যের বই। সমস্ত মনীষীদের ছবি এই বইতে রয়েছে। কাজেই এই ব্যাপারে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করবেন এবং ক্ষমা চাইতে হবে কারণ এতে বহু মানুষের ছবি এতে রয়েছে। গোলমাল....

মিঃ স্পীকার ঃ আমাকে বইটা দিন।

(Noise) Please take your seat. Please, please..

Dr. Abedin, I want your assistance on one point. According to the member, this book contains certain political dictates which are being taught to the children of the schools to which he has objection. He may be justified, he may be parly justified, he may not be justified in his objection. But he as a political leader has certain political views about certain incidents. He has placed his views on it.

Now, this book contains, I find, photographs of very respectable national and international leaders. Now this book was thrown on the floor of this House in protest by the Hon'ble Member, Shri Prabir Banerjee. According to the general rules of the House, no article can be thrown on the floor of the House in any form whatsoever. But members do, at times, tear up things, walk out and protest against things which is a violation of rules. That is violation of Rules. It is a violation of rules. There have been occasions when members have been hauled up for such violations both in the Lok Sabha and State Assemblies also. But we have taken very lenient views of these violations.

My question is, if the book contains photograps of national and international leaders whom all sections of the House do respect, by throwing this book on the floor of the House, does it not creats disrespect to these national and international leaders?

And if he does, the proper form will be for the member to stand up and apologise for this gross act of insult or negligence or over-zealousness, whatever you call it, because nobody has any right to denigrate and disgrace national leaders as such, and more so since the leaders belong to your party - Mahatma Gandhe is your leader. Definitely you will agree with me that you don't want him to be denigrated, you won't want to denigrate them. Throwing a photogrph of Mahatma Gandhi to the floor of the House will not add respect to

Mahatma Gandhi. You would even protest for that. It is denigration, an insult - an act of denigration to the national leaders whom we all do respect. I think, the best possible way would be, the member should stand up and say that - 'I am sorry,' and that he did not mean to insult the leaders and only intended to protest about certain other matter, and there ends all that matter. Dr. Zainal Abedin, I want your views on this.

.....(noise and interruption)......

**Dr. Zainal Abedin :** Mr. Speaker, Sir, if the howling continues, how can I continue?

The question is, I do not know the total contents of the book. I do not know also what are the points raised by the Hon'ble Member objecting to the contents of the book. I do not know also, Sir,

............(noise and interruptions).........

....(Several Hon'ble Members rose to speak simultaneously)...

Sir, I do not know what are the contents of the book. Mr. Speaker, Sir, I thank you for inviting my opinion in this context. But it is .....(noise and interruptions)...... Sir, it is a practice, it is our national practice to hold in high esteem all the national leaders to whatever party he belongs. It is the practice for which we are proud of in the universe, not only in India but in the universe, because we respect, we produce - India produces - Buddha and Gandhi, and the rest of the world produces Hitler and Nero.

[2.30 to 2.40 p.m.]

Sir, we hold our National Leaders in high esteem. I do not differ on that. They should be held in high esteem. But Sir, I do not know whether that is the only content. We have to judge what are the other points, the member has objected. Possibly there are certain points which are intended to indoctrinate the young star for which this book is made. This may not be accepted by all sections of the people. I am not an educationist. But the honourable member happens to be a Lecturer of a College and possibly he is at a higher level than myself from the point of academic knowledge. I do not know on what points he has raised objections and it is not his intention possibly to disregard the international Leaders, even the Communist leaders.

The other day, Sir, we held a meeting about which Shri Abdul Mannan has mentioned. There has been a tendency to disecerate and smear the statues of the great men and noble men. This is not our tradition and customs as Indians. We held them in high esteem. But I do not know the other contents which are politically indoctrinated and which has political indoctrination. This may not be objected to and there should not be any protest ever this, because it is a matter of opinion. With regard to the International Leaders we have no objection. I do not differ with your opinion also. Possibly nobody will differ. It is our common intention. But for the other points with regard to indoctrination and politicalisation of small young stars this should be objected to, it can be objected to.

**Mr. Speaker :** Dr. Abedin, my pertinent question was that the book contains certain parts which according to the honourable member, are objectionable. Certain book contains certain part which, according to the honourable members, is objectionable. The book also contains portraits of International Leaders. Does it entitle him to throw the book on the floor of the House, violating the rules of the House? The rules do not allow it. Besides, it is also an act of disgrace, an act of denigration, an act of disrespect to the national and Internation Leaders. Now in such a situation what is the duty of the particular member and what should we do?

**Dr. Zainal Abedin :** In my opinion, if you do not accept the contents which are intended to indoctrinate the students - young students-he should have torn these pages only nothing else.

(Noise)

**Mr. Speaker :** Mr. Satya Ranjan Bapuli, what is your submission?

**Shri Satya Ranjan Bapuli :** আপনি খুবই উপযুক্ত স্পীকার। মাননীয় সদস্য এখানে বলতে চেয়েছিলেন, লেনিনের মূল কথা কি ছিল এই প্রশ্নটাই পড়েছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি ঠিকই বলেছেন আমি সবটা বললে বোধ হয় আপনার আর বলতে লাগত না। আপনি যেটা বলেছেন বইতে অনেক মনীষির ছবি আছে। ঠিকই যে, মনীষির ছবিটা এই রকম ভাবে ছুঁড়ে ফেলে দিলে হাউসের মধ্যে, মনীষিদের একটা অসম্মান করা হয়। আপনি যেটা বলেছেন নিশ্চয় ঠিকই অসম্মান করা হয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওর উচিত ছিল ওই বই থেকে পাতা কটা ছিঁড়ে ফেলে দিয়ে যদি ছুঁড়ে দিত তাহলে আলাদা কথা - বইটা ছুঁড়ে ফেলে দেওয়ায় মূর্তি যাদের

রয়েছে - মাননীয় অধ্যক্ষ মহাশয়, বইটা যে ছুঁড়ে ফেলে দিয়েছে তার জন্য এ্যাজ ডেপুটি লিডার অব দি সি.এল.পি. হিসাবে আমি বলছি এই রকম ভাবে বইটা ফেলা ঠিক হয়নি। (গোলমাল)

**Mr. Speaker :** Mr. Bapuli, you have not understood my point. According to him there are certain objectionable part in the book. So he throw the book in the well of the House. The book contains the photographs of many national and international leaders. Does he entitle to throw the book. He may be justified his ground that it is a political issue. I am not on that. I only want to know from you does he entitle to throw the book which contains the photographs of the national and international leaders in the well of the House?

**শ্রী সত্যরঞ্জন বাপুলী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ধৈর্য্যসহকারে শুনুন, হ্যাভ পেসেন্স - এই বইটার ভিতর আমরা দেখেছি অনেক মনীষির ছবি আছে। ডাঃ আবেদিন'ও বললেন, আমিও বলছি আমরা মনীষিদের শ্রদ্ধা করি এবং শ্রদ্ধা করাই আমাদেব কাজ। আপনি দেখেছেন, কয়েকদিন আগে আমরা লেনিনের মূর্তিতে শ্রদ্ধা করার কথা বলেছি - এটাই আমাদের কাজ। কোন মূর্তি, মহাপুরুষ কোন ব্যক্তিকে অপমান করা আমাদের কালচার নয় এবং আমরা করিও না, আমরা বিশ্বাস করি না। আজাকে এই বইটা এখানে ফেলে দেওয়ায় মনীষিদের উপর আসম্মান করা হয়েছে, এটা ঠিক। তার জন্য আমরা দুঃখিত এবং আমরা দুঃখ প্রকাশ করছি। এটা ঠিক হয়নি। আমার মনে হয় মাননীয় সদস্যরা বুঝতে পারবেন, যেটা ওরা বলা উচিত ছিল - কমুনিষ্ট ডকট্রিন যেটা, এটা ছিড়ে ফেলে দিলে মানেটা হত - মনীষীদের এটা ফেলে দেওয়া ঠিক হয়নি। এর জন্য আমরা দুঃখিত। এর জন্য আলোচনার দরকার নেই। আলোচনা করলে গতকালের সিদ্ধার্থ রায়ের মত এই আলোচনা হবে - একই জিনিস নিয়ে আলোচনা হবে, তাতে হাউসের সম্মান বাড়বে না। কাজেই কিছুই আর দরকার নেই। আমার মনে হয় এটার সমাধান করে দেওয়াই ভাল।

**মিঃ স্পীকার :** Now, Shri Dipak Sengupta.

**শ্রী দীপক সেনগুপ্ত :** মাননীয় অধ্যক্ষ মিঃ স্পীকার, স্যার, যে ঘটনা ঘটেছে তাতে আমরা সকলেই অত্যন্ত দুঃখিত। কিন্তু আমি একটা জিনিষ বুঝতে পারলাম না যে, কংগ্রেস দলের পক্ষ থেকে আমাদের বলার মধ্যে ডাঃ জয়নাল আবেদিন যে বললেন, He is neither the leader of the congress legislature party, non he is the Deputy Leader and he is also not the whip of the party.আমাদের কথা হচ্ছে আপনি তাঁকে বলেছেন - তিনি বলেছেন। কিন্তু কনসার্নড মেম্বারের মিঃ স্পীকার, স্যার, এত রেগে যাবার কিছু নেই। এর জন্য লিডার আছে, ডেপুটি লিডার আছে, কংগ্রেস দলের চীফ হুইপ আছে। আমি সেই অর্থেই বলেছি আপনার কোন লোকাসস্টাণ্ডি নেই, You have got no lecus standi.হাওয়েভার, কনসার্নড মেম্বার যিনি এই কাজ করেছেন সেই কনসার্নড মেম্বার এখানে উপস্থিত আছেন। যিনি এই কাজ করেছেন তার পক্ষে - অন্য কারো ক্ষমা চাওয়ার দরকার পরে না। মিঃ স্পীকার, স্যার, আপনি অত্যন্ত পরিষ্কার ভাষায় বলেছেন যে, যিনি এই কাজ করেছেন তারই দুঃখ প্রকাশ করা এবং ক্ষমা চাওয়া উচিত। কনসার্নড মেম্বার হাউসে উপস্থিত আছেন। আনকোয়ালিফায়েড ওয়েতে এটার জন্য তিনি ক্ষমা প্রার্থনা করুন। আমরা ধরে নিচ্ছি একজন নতুন সদস্য উত্তেজনার বশে হয়ত এই কাজ করে ফেলেছেন। কিন্তু তাদের লিডারসরা তাকে কুশিক্ষা দিচ্ছেন। এখন পাতা ছিড়ে ফেলে দিলে ঠিক হত কিনা - কতকগুলি মোক্তার, বিধি আমদানি

করার চেষ্টা করছেন। প্রশ্নটা হচ্ছে এই - পরিষ্কার এখানে ওয়েলের মধ্যে ন্যাশন্যাল লিডারস, পলিটিক্যাল লিডারসদের ছবি সহ বই এই ওয়েলে ফেলা হয়েছে।

এটা ডাষ্টবিনে ফেলার মতন করে ফেলা হয়েছে। এখানে কনসানর্ড মেম্বার রয়েছেন, তিনি ক্ষমা প্রার্থনা করুন। অন্য কারুর ক্ষমা প্রার্থনা করার প্রয়োজন নেই। কারণ তারা যেভাবেই বলুন না কেন রেখে ঢেকে বলছেন। আনকোয়ালিফায়েড ওয়েতে তিনি ক্ষমা প্রার্থনা করুন এই হচ্ছে আমাদের বক্তব্য।

[2.40 to 2.50 p.m.]

**শ্রী দিলীপ মজুমদার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে ঘটনা ঘটেছে বিধানসভার ইতিহাসে এই ধরণের ঘটনা এই প্রথম। আমাদের দেশের সংসদীয় প্রথার ইতিহাসে এই ধরণের ঘটনা ঘটে নি যেখানে নেতাজী, রবীন্দ্রনাথ, গান্ধীজি, বিবেকানন্দের ফটোসম্বলিত বই এইরকম ঘৃণাভরে ছুঁড়ে ফেলে দেওয়া হয়েছে ওয়ালের মধ্যে। আপনি স্যার, সঠিকভাবেই আপনার মতামত দিয়েছেন। আমরাও এর বিরুদ্ধে আমাদের মতামত প্রকাশ করছি, ক্ষোভ প্রকাশ করেছি, উষ্মা প্রকাশ করেছি এবং ঘৃণা প্রকাশ করেছি। কয়েকজন কংগ্রেসী বাদে গোটা হাউস এ ক্ষেত্রে সঠিকভাবে বলেছেন যে ওকে ক্ষমা চাইতে হবে। স্যার, উনি যদি ক্ষমা চান তাহলে তাতে ওর ইজ্জত বাড়বে। উনি যে ভুল করেছেন সেই ভুলের প্রায়শ্চিত্তও করার জন্য সকলের সামনে জোড় হাত করে ক্ষমা চেয়ে নিন। আর যদি তা না করেন তাহলে বুঝবো ওর বিধানসভায় বসার যোগ্যতা নেই। আস্তাকুড়ে ওর স্থান হবে, ডাষ্টবিনে ওর স্থান হবে। আমি বলি স্যার, কংগ্রেস এই কালচারের পরিচয় দিচ্ছে। এর আগে আমরা দেখেছি, আমাদের মাননীয় সদস্যা মহারাণী কোঙার সম্বন্ধে কি বলা হয়েছিল। আমাদের নেতা জ্যোতি বসুর সম্বন্ধে বিরোধীদলের নেতা শ্রী সিদ্ধার্থশঙ্কর রায় কি বলেছেন। আজকে কংগ্রেসের কালচার এই জায়গায় দাঁড়িয়েছে। স্যার, বারবার আমরা খবরের কাগজে পড়েছি যে ওদের অফিসে বিক্ষোভ হচ্ছে। গান্ধীজির ছবি, ইন্দিরাজীর,সুভাষচন্দ্রের ছবি ছিঁড়ে ফেলা হচ্ছে। রাজীব গান্ধীর ছবি ছিঁড়ে ফেলা হচ্ছে। পদদলিত করা হচ্ছে। দিনের পর দিন সংবাদপত্রে এইসব ঘটনার কথা আমরা পড়েছি। আমি স্যার, আবার প্রস্তাব করছি যে ঐ সদস্য নিঃশর্তভাবে ক্ষমা চান। এরকম ঘৃণ্য কাজের অনেক বড় শাস্তি হওয়া উচিত। উনি যদি ক্ষমা না চান তাহলে আমি প্রস্তাব করছি, ভোট নিয়ে এই হাউস থেকে ওকে এক্সপেল করে দিন। বিধানসভায় এরকম লোকের স্থান হতে পারে না। উনি ক্ষমা চান নতুবা ওকে এক্সপেল করে দিন।

**শ্রী আবদুল মান্নান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটু আগে উল্লেখ পর্বে আমি বলছিলাম যে জাতীয় এবং আন্তজার্তিক নেতাদের অসম্মান জানানোর একটা প্রবণতা.. (গোলমাল)

শুনুন। মূর্খের দল, শুনবেন তো। স্যার, জাতীয় এবং আন্তজার্তিক নেতাদের প্রতি অসম্মান জানানোর একটা প্রবণতা বাড়ছে। এ ব্যাপারে বিশেষ কোন রাজনৈতিক দলের উপর দোষারোপ করে লাভ নেই। স্যার, আমি উদাহরণ দিয়েছি যে এইসব দোষে কারা দুষ্ট। যাইহোক, আমি যে কথাটা বলতে চাই সেটা হচ্ছে, এই হাউসে এর আগেও অনেক জঘন্যতম ঘটনা ঘটেছে। মহিলা মন্ত্রীকে ডিম ছুঁড়ে মারা হয়েছে। সেই মেম্বার এখনও এই হাউসে আছেন এবং মন্ত্রীও ছিলেন। তা ছাড়া স্যার, আপনি যে কাগজপত্র দেন, বাজেটের যেসব বইপত্র দেন তাতেও দেখবেন অশোকস্তম্ভের ছাপ থাকে। সেখানে সরকারপক্ষের কিংবা বিরোধীপক্ষের বলুন দেখবেন অনেক সদস্য সেগুলি পা দিয়ে মাড়িয়ে যান। সেটাও একটা জাতীয় স্মৃতির প্রতি অবমাননা। স্যার, আজকে যে ঘটনা ঘটেছে সে ব্যাপারে আমাদের দলের সহকারী নেতা বলেছেন। সেখানে উনি দুটি বই তুলে উদাহরণ দিচ্ছিলেন। একটা বই আগের এবং আর একটা বই পরের। আগেরটার থেকে পরেরটার কি ভাবে পরিবর্তন হয়েছে এবং সেখানে শিশু ছাত্রদের কিভাবে ব্রেন ওয়াশ করার ব্যবস্থা করা হয়েছে সে ব্যাপারে উনি সরকারের সমালোচনা করছিলেন। এখন সমালোচনা করতে গিয়ে বইটা ছুঁড়ে ফেলে দিয়েছেন। বইটা ছুঁড়ে ফেলে দেওয়াটা

আমরা সমর্থন করিনি। আমাদের ডেপুটি লিডার সে কথা বলেছেন। সেখানে পাতাগুলি ছুঁড়ে ফেলে দেওয়া উচিত ছিল। উনি নতুন মেম্বার, এটা করে ফেলেছেন। কিন্তু স্যার, আমরা দেখেছি, অনেক সিনিয়ার মেম্বার এই হাউসে অনেক ঘটনা ঘটিয়েছেন। মহিলা সদস্যা - পূরবী মুখার্জীকে ডিম ছুঁড়ে মারা হয়েছে। মহিলা সদস্যের সিটে আলতা লাগিয়ে দেওয়া হয়েছে। এরকম অনেক ঘটনা অতীতে এখানে ঘটেছে এবং সেগুলোকে ইগ্নোর করা হয়েছে। সুতরাং আজকের এই ঘটনা এখানে নতুন কিছু নয়। এই ঘটনা নিয়ে হাউসের অমূল্য সময় নষ্ট করার কোন প্রয়োজন নেই। আপনি মহানুভব ব্যক্তি। আপনার কাছে আমার বক্তব্য শুধু এখানেই নয় সর্বস্তরে আমাদের জাতীয় স্বার্থ, জাতীয় সম্মান রক্ষা করা উচিত। স্যার, আমরা দেখেছি এখানে অশোকস্তম্ভ লাগান স্পীকারের লেটার হেড পা দিয়ে মাড়ানো হচ্ছে। এটাও অন্যায়।

**শ্রীমতি মহারাণী কোঙার :** স্যার, আমি বলতে চাইছি, আমাদের শ্রদ্ধেয় রবীন্দ্রনাথ, বিদ্যাসাগর প্রভৃতি মুনি ঋষিদের যে বইতে ছবি আছে সে বই এখানে ছুঁড়ে ফেলে দেওয়া হয়। এটা গুরুতর অপরাধ। এর জন্য ক্ষমা চাওয়া উচিত। এ নিয়ে আমরা কেন তর্ক বিতর্ক করছি, যদি ক্ষমা না চায়, তাহলে তো আর ক্ষমা করা যায় না। উনি যে অন্যায় করেছেন তাতে উনি যদি ক্ষমা না চান এবং আপনি যদি ওঁকে ক্ষমা করেন তাহলে আপনি অন্যায় করবেন।

**ডাঃ মানস ভুঁঞ্যা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে বিতর্কের আপনি অবতারণা করেছেন সেটা অত্যন্ত যুক্তি-যুক্ত। স্যার, আমি তো খুবই হতবাক হয়ে যাচ্ছি যারা নেতাজী সুভাষ চন্দ্র বসুকে তোজোর কুকুর বলেছিল তারাই আজকে নেতাজীর প্রতি শ্রদ্ধায় চেচামেচি করছে। (গোলমাল) আজকে ওঁরা জাতীয় নেতাদের দরদে কান্নায় ভেঙে পড়ছেন। হ্যাঁ, স্যার, আমি আপনার সংগে একমত যে এই ধরণের বই ছুঁড়ে ফেলা উচিত নয়। আমি খুশি হতাম যদি মাননীয় সদস্য প্রবীর ব্যানার্জী লেনিন, স্ট্যালিন ডক্ট্রিনকে ছিড়ে টুকরো টুকরো করে এই ওয়েলে ফেলে দিতেন। এবিষয়ে আমাদের সহকারী নেতা আমাদের বক্তব্য রেখেছেন, বইটা এভাবে ছুঁড়ে ফেলা ঠিক হয়নি। তবে এ বইতে এমন সব কথা রয়েছে যা পরিকল্পনামাফিক সি পি এম-এর সরকার শিশুদের মনে প্রবেশ করাতে চাইছে এবং মনের মধ্যে বিষাক্ত বীজ ঢুকিয়ে দিতে চেষ্টা করছে। বইটা ছুঁড়ে ফেলার জন্য আমি আন্তরিকভাবে দুঃখিত। আমি খুশি হতাম যদি মাননীয় সদস্য স্ট্যালিনিষ্ট কমিউনিষ্টদের ডক্ট্রিন কে ছুঁড়ে এই ওয়েলের মধ্যে ফেলে দিতেন।

**শ্রীমতী শান্তি চ্যাটার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যাঁরা খুব সম্মানীয় ব্যক্তি, শ্রদ্ধেয় ব্যক্তি, যাঁদের আমরা চিরদিন স্মরণ করতে চাই — মুনি, ঋষি, লেখক, কবি, সাহিত্যিক প্রভৃতি—তাঁদের প্রতি এই হাউসে অসম্মান প্রদর্শন করা হয়েছে। যে বইতে তাঁদের ছবি আছে সে বই এই হাউসের ভূয়ে ছুঁড়ে ফেলে দেওয়া হয়েছে। এটা আজকে লজ্জাজনক এবং দুঃখজনক ঘটনা। সুতরাং আমি মনে করি এই বিধানসভায় বিরোধী সদস্যদের মধ্যে যিনি এই অপরাধী তাঁর ক্ষমা চাওয়া উচিত।

[2.50 to 3.00 p.m.]

**শ্রী শক্তিপ্রসাদ বল :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনি এই হাউসের কাষ্টোডিয়ান, আপনিই ঠিক করবেন, কিন্তু আমি শুধু একটি কথা বিরোধীদের উদ্দেশ্যে বলতে চাই, গত ৪৩ বছর তাঁদের পাপের ফলে আমাদের দেশের পরিষদীয় গণতন্ত্র যেটুকু ছিল তার তলানী অবস্থায় নিয়ে এসেছে। যেটুকু আছে আমাদের এই পশ্চিমবাংলায় আমরা সেটাকে রক্ষাকবচের মতন ধরে রাখার চেষ্টা করছি। তাকেও ওঁরা কিভাবে নষ্ট করছেন আজকে এই নক্কারজনক ঘটনা প্রমাণ করে দিল। আমি মাননীয় সদস্য ডাঃ জয়নাল আবেদিন এবং মাননীয় সদস্য সত্যরঞ্জন বাপুলী মহাশয়কে বলবো, ওনারা পুরানো পরিষদীয় নেতা, তাই বিনয়ের সঙ্গে আবেদন করবো, আমি মার্কসকে সম্মান করি, আমি লেনিনকে সম্মান করি, আমি

নেতাজীকে সম্মান করি, আমি মহাত্মা গান্ধীজিকেও সম্মান করি, আপনারাও মহাত্মা গান্ধীকে সম্মান করেন। এখন এই মহাত্মা গান্ধীর ফটোসহ কোন বই যদি ছুঁড়ে ফেলে দেওয়া হয় তাহলে আপনারা আঘাত পাবেন কিনা? আজকে স্পীকার মহাশয় জাস্টিফায়েডভাবে একটি কথা তোলার চেষ্টা করছেন- পরিষদীয় গণতন্ত্রের যে রীতি সেই রীতি, তার সমস্ত কিছু, গণতন্ত্রের সার্বভৌমত্ব ধ্বংস করে নিয়ে এসে হাজির করেছেন। মহাপুরুষের বাণীসহ যে ছবি আছে সেই ছবির প্রতি অসম্মান শুধু নয়, মহাপুরুষের আদর্শ, যে আদর্শের উপর ভিত্তি করে আমরা ভারতবর্ষে দাঁড়িয়ে আছি তার প্রতি অসম্মান দেখানো হয়েছে। আজকে নেতাজী সম্পর্কে মার্কসবাদীরা কবে কি বলেছিলেন সেই পুরানো বস্তাপচা কথা বলে শাক দিয়ে মাছ ঢাকবার চেষ্টা করা হয়েছে। মাননীয় সদস্য শ্রী সত্যরঞ্জন বাপুলী মহাশয় যে যুক্তি হাজির করলেন - মাননীয় সদস্য বই ছুঁড়ে ফেলে যতটা অসম্মান করেছেন তার চেয়েও বেশী সত্য বাপুলী মহাশয় অসম্মান করেছেন। তিনি বলেছেন, আপত্তিকর বিষয়গুলোর পাতা ছিঁড়ে টুকরো টুকরো করে ফেলে দেওয়া উচিত। এটা কি রীতি নাকি? বিশ্বকবি রবীন্দ্রনাথ জাতীয় নেতা। সেই জাতীয় নেতার একটি কবিতার কোটেশন দিয়ে আমার বক্তব্য শেষ করবো। তিনি বলেছেন,

"দ্বার বন্ধ করে দিয়ে
ভ্রমটাকে রুখি
সত্য বলে আমি তবে
কোন পথে ঢুকি।"

**শ্রী সুব্রত মুখার্জী :** স্যার, আমার প্রধান বক্তব্য হল, আপনার আমি রুলিং এর কথা বলি। আমরা দীর্ঘদিন ধরে আপনার রুলিং শুনেছি। আপনি বলেছেন, পয়েন্ট অফ অর্ডারে কোন ডিবেট হয় না। বারে-বারে এই কথা বলেছেন। এতক্ষণ ধরে আলোচনা চলছে, কোন মোশন নেই, এটা ডিসকাসনে আসে? ইফ দেয়ার ইজ ও পজিটিভ মোশন, আই ডু এগ্রি। তখন ডিসকাশন করতে পারেন। পয়েন্ট অফ অর্ডারের ক্ষেত্রে রিপিটেডলি আপনি বলেছেন, পয়েন্ট অফ অর্ডারে কোন ডিবেট হবে না।

**Mr. Speaker :** If you say, the members have a right to reply, I would say - say don't do it. I told the House that I asked Dr. Zainal Abedin for his opinion that if a member does this, if he does this, does it make out an offence of denegration? If he does, he should stand up and say - I am sorry. Nothing more nothing less.

(গোলমাল)

**শ্রী সুব্রত মুখার্জী :** আপনি যে শাস্তি দেবেন তা আমরা মাথা পেতে নেব, কিন্তু ওদের কথায় এ্যাপোলজি চাইব না। (গোলমাল)

**Mr. Speaker :** It is apparent that you are out to denigrate our national and international leaders. From your behaviour it is apparent.

**শ্রী সুব্রত মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, হিজ ইনটেনসন ওয়াজ ভেরি ক্লিয়ার। পজেটিভ মোশন ছাড়া এখানে কোন কিছু আলোচনা হতে পারে না।

**Mr. Speaker :** I am not concerned with any positive motion. I have told the only point that concerns is whether this constitutes an

act of denegration to the national and international leaders. Say - yes or no. If he does, the duty of the member is to express an apology, an unqulified apology - nothing more, nothing less. It is a very short answer. You can give excuses, you want to cover it up, you want to by-pass it. I have nothing to do. But, if you want, the debate will continue. It was a very short answer : you could stand up and say - I am sorry. The matter would have ended there.

**শ্রী সুব্রত মুখার্জী :** আমি যেটা বলতে চাইছিলাম, আমার প্রথম প্রশ্ন হল সংখ্যাধিক্যের বলে ক্ষমতার অপব্যবহার করবে তা হয় না। আর দ্বিতীয় প্রশ্ন হচ্ছে পদ্ধতিগতভাবে আমাদের দেখতে হবে হোয়াট ওয়াজ হিজ ইনটেনসন এ্যাকর্ডিং টু মেজ পার্লামেন্টারি প্র্যাকটিস। কোন বই ছোড়া উচিত নয়, ছবি থাক বা না থাক, একটা এটিকেটের ব্যাপার আছে। বই ছোড়া ঠিক নয়, কিন্তু একটা ৫ বছরের শিশুকে প্রশ্ন করা হয়েছে ইনকিলাব জিন্দাবাদ কার উক্তি?

(গোলমাল)

ক্লাশ ফাইভের ছাত্রকে প্রশ্ন করা হচ্ছে মজুর, চাষীর অবস্থা কেমন চীনে। ভিয়েতনামে কত বছর ধরে স্বাধীনতা সংগ্রাম চলেছিল।

(গোলমাল)

স্বাধীনতার পরে ভিয়েতনাম কোন কোন সাম্রাজ্যবাদী শক্তি দখল করেছে, এতে মানুষ কিভাবে উপকৃত হয়েছে? ক্লাশ ফাইভের ছাত্রকে এইসব জিজ্ঞাসা করা চলে কিনা সেটা জানাবার জন্যই দৃষ্টি আকর্ষণ করতে চেয়েছিলাম। মাঝে মাঝে দৃষ্টি আকর্ষণ করতে গেলে বাহুল্য হয়ে যায়, আমারও হয়েছিল, আমিও মেয়ো হাসপাতালের ব্যাপারে আপনার কাছে উঠে গিয়েছিলাম একটি দাবি আদায়ের ব্যাপারে। ব্যাপারটিকে আমি হাইলাইট করতে চেয়েছিলাম, কিন্তু তা পারিনি। আজকে অন্য একটি বিষয় নিয়ে আমাদের দলের একজন মাননীয় সদস্য বলতে চেয়েছিলেন। তিনি এমন কি করেছেন যে, তার জন্য ক্ষমা চাইতে হবে? আমাদের দেখতে হবে হোয়াট হিজ ইনটেনসন, হোয়াট ওয়াজ হিজ মোটিভ। তার বেসিক ইনটেনসনটা ছিল টু এক্সপোজ দোজ পিপল। (গোলমাল)

শাক দিয়ে মাছ ঢাকা যায় না। আপনি সূক্ষ্ম বিচার করুন।

**শ্রী নির্মল দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, খুবই দুর্ভাগের বিষয় যে, আর অল্প কয়েক ঘণ্টা পরেই আমরা এই অধিবেশন শেষ করে চলে যাব। আমরা লক্ষ্য করছিলাম যে, অতীতে ইতিহাসের নাম করে ভারতবর্ষে বিশেষ করে আগামী প্রজন্মকে যা শেখান হোতো সে সম্বন্ধে সবাই ওয়াকিবহাল। কিন্তু কোন কোন বিরোধীপক্ষের মাননীয় সদস্য নিজেদের খুব দিগ্গজ, ইতিহাসবেত্তা বলে মনে করেন।

আমাদের মাননীয় সদস্য প্রবীর ব্যানার্জী যে কথা বলেছেনযে, তিনি ফ্রিডম ফাইটারদের যে ফটো সেটা ছোড়েননি, সেক্ষেত্রে তিনি ছুঁড়েছেন আমাদের জাতীয় এবং আন্তর্জাতিক যে সমস্ত নেতা এবং রাজপুরুষ, ঐতিহাসিক ব্যক্তি, স্বাধীনতা সংগ্রামী - তাঁদের ছবি যে বইয়েতে আছে সেই বইটা ছুড়েছেন। সঙ্গত কারণে আমরা লক্ষ্য করেছি, মানুষের যখন বলার কোন যুক্তি থাকে না তখন মানুষ নানা পথে অপকর্ম করতে প্রয়াসী হন। কিন্তু এখানে এই ধরণের পথ নেওয়া উচিত নয়। এইভাবে বই ছোড়াটা অসংবিধানিক এবং একজন পার্লামেন্টারিয়ানের পক্ষে অশোভন কাজ। ব্যক্তিগতভাবে এই সভাতে ওর পক্ষে ক্ষমা চাওয়া যেতো, কিন্তু আমি বিশ্বাস করি, সামান্যতম শিক্ষা যদি থাকে তাহলে উনি নিজে এই ব্যাপারে ক্ষমা প্রার্থনা করবেন। এই বলে আমার বক্তব্য শেষ করছি।

(নয়েজ এ্যাণ্ড ইন্টারাপশন)

[3.00 to 3.10 p.m.]

**শ্রী লক্ষ্মীকান্ত দে :** মিঃ স্পীকার স্যার, এর আগে কিছু ঘটনা ঘটেছে এবং সেই ঘটনার পরিসমাপ্তি ঘটেছে। আজকে যে জিনিস ঘটলো জাতীয় এবং আন্তর্জার্তিক নেতাদের ছবিকে অপমান করবার সেই ঘটনা পশ্চিমবঙ্গের সাংস্কৃতিক মানের অবমাননা। সমস্ত কংগ্রেস সদস্যদের কাছে অনরোধ-অবশ্য সকলেই একইরকম মনে করেন বলে মনে করি না, কারণ বাইরে আমরা দেখেছি, যখন বাইরে লেনিনের মূর্তি নিয়ে জঘণ্যরকম কাজকর্ম চালাবার চেষ্টা করছেন তখন এক অংশের পক্ষ থেকে দাঁড়িয়ে প্রতিবাদ করা হচ্ছে তবু কংগ্রেসের কাছে অনুরোধ করবো, বাংলা তথা পশ্চিমবঙ্গের যে সংস্কৃতি তার মানকে রক্ষা করবার জন্য হাউসের সকলের প্রচেষ্টা করা উচিত। যাঁরা এখানে বলছিলেন তাঁদের কাছে অনুরোধ, দয়া করে আন্তর্জার্তিক নেতাদের সম্পর্কে যদি কিছু জানতে চান তাহলে আপনাদের নেতা- অবশ্য এখন মানেন কিনা জানি না-- নেহেরুর কয়েকটি বই পড়বেন।....(নয়েজ এ্যাণ্ড ইন্টারাপশন)....আপনারা পড়েন নি, কেউ নেহেরুর বই পড়েন নি, রবীন্দ্রনাথের রাশিয়ার চিঠি পড়েন নি। সমাজতান্ত্রিক দেশ ঘুরে এসে রবীন্দ্রনাথ কি বলেছিলেন সেটাও পড়েন নি। তাঁরা কেবলমাত্র কয়েকটি নির্দিষ্ট জিনিসের মধ্যে সীমাবদ্ধ রাখেন নিজেদের। আমি হাউসের কাছে বলবো, কংগ্রেসের যে সদস্য ঘটনাটা ঘটিয়েছেন সেটা অন্যায়, করা উচিত নয়। মাননীয় সদস্য, যিনি এই ঘটনার সঙ্গে জড়িয়ে গেছেন, তাঁর কাছে অনুরোধ, তিনি এটা অন্যায় বলে স্বীকার করে নিয়ে হাউসের, পশ্চিমবঙ্গের তথা বাংলার মর্যাদা রক্ষা করবার চেষ্টা করুন। এখানে যেভাবে যুক্তি- তর্ক করে, বিভিন্ন কথার মাধ্যমে তর্ক করে যা বলা হচ্ছে সেটা সমস্ত মানুষের, পশ্চিমবঙ্গের অপমান। এর আগেও হাউসে বিভিন্ন ঘটনা ঘটেছে। সদস্যরা উঠে দাঁড়িয়ে নিজের দোষ স্বীকার করে নিয়েছেন, ক্ষমা চেয়েছেন যাতে করে পশ্চিমবাংলার সুস্থ সংস্কৃতি পশ্চিমবাংলায় সংসদীয় গনতন্ত্রের রীতি-নীতি রক্ষিত হয়েছে। আমি তাই আবেদন করবো সকলের কাছে এবং কংগ্রেসের কাছে পশ্চিমবাংলার হাউসের সংস্কৃতি এবং ঐতিহ্য রক্ষা করুন।

(গোলমাল)

(শ্রী নাসিরুদ্দিন খান এ্যাণ্ড সেভারেল কংগ্রেস (আই) অনারেবেল মেম্বার রোজ টু স্পীক)

(তুমুল গোলমাল)

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই হাউসে যে বিষয়টা নিয়ে আলোচনা চলছিল এবং এখনও চলছে সেটা অত্যন্ত স্পর্শকাতর। পুস্তকের বিষয় সম্পর্কে মতপার্থক্য থাকতে পারে, সেই সম্পর্কে বিভিন্ন সদস্য তাঁর মতামত অনুসারে প্রতিক্রিয়া জানাতে পারেন। এই পুস্তকের মধ্যে যে সমস্ত মণীষীর প্রতিকৃতি ছাপা আছে তা জাতীয় এবং আন্তর্জাতিক মণীষির প্রতিকৃতি। কোন শুভবুদ্ধিসম্পন্ন মানুষ, মাননীয় সদস্য তো বটেই তাঁদের অসম্মান প্রদর্শন করবেন এটা চিন্তা করা যায় না। সংশ্লিষ্ট সদস্য নবীন সদস্য, তিনি আবেগের বশে তাঁর প্রতিক্রিয়া জানাতে গিয়ে এই কাজ করে ফেলেছেন। ওনাদের ডেপুটি লিডার কংগ্রেস (আই)-এর ডেপুটি লিডার এখানে যে কথা বলেছেন এবং সংশ্লিষ্ট মাননীয় সদস্য তিনি এই ব্যাপারে দুঃখিত মনে করেন তাহলে ভাল হয়। এই রকম একটা স্পর্শকাতর বিষয় নিয়ে মনীষিকে কেন্দ্র করে বিতর্কে না গিয়ে সংশ্লিষ্ট সদস্য এই ব্যাপারে দুঃখ প্রকাশ করলে আমি মনে করি হাউসে এই বিষয়ে বিতর্কের অবসান ঘটতে পারে। ওনাদের ডেপুটি লিডার দুঃখ প্রকাশ করেছেন, তারপর ওনার দুঃখ প্রকাশ করতে আপত্তি নেই। যাতে এই বিতর্কের অবসান হয় সেটাই আমি বলবো।

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই হাউসের কাছে আমি আবেদন করবো এই ঘটনাটি নিয়ে আর দীর্ঘক্ষণ আলোচনা করার কোন অর্থ হয় না। বর্ত্তমানে এটা প্রমাণ হয়ে গেছে মাননীয়

সদস্য যা বলেছেন রবীনবাবুকে বলতে গিয়ে সেটা এই হাউসকে অপমান করেছেন। আপনারা যাঁরা জানেন, এখানে অনেক এক্সপিরিয়েন্সড পার্লামেন্টারিয়ান আছেন জয়নাল আবেদিন সাহেবের মতো তাঁরা যথাযথ পয়েন্ট অফ অর্ডার তুলেছেন, কৃপাসিন্ধু সাহা মহাশয় তুলেছেন, তার ভিত্তিতে আলোচনা হয়েছে। তারপর মাননীয় স্পীকার মহাশয় এবং আমাদের চীফ হুইপ লক্ষ্মীকান্ত দে মহাশয় মাননীয় সদস্যকে আবেদন করেছেন। এর আগে মাননীয় স্পীকার তিনি তাঁর রুলিং এবং তাঁর মন্তব্য যথাযথভাবে দিয়েছেন এবং আপনাদের সাহায্য চেয়েছেন। আমাদের স্পীকারের গণতান্ত্রিকভাবে পরিচালনা করবার যে মনোভাব এবং বিরোধীদের প্রতি যথাযথ সম্মান এবং গুরুত্ব দেওয়ার যে পদ্ধতি তার প্রতি সম্মান দেখান। সেই জন্য আমি মাননীয় সদস্যর কাছে আবেদন করবো মাননীয় স্পীকার যেটা বলেছেন সেটা করে আজকে সমস্ত জাতীয় এবং আন্তর্জাতিক নেতাদের প্রতি সম্মান জানান শুধু নয় আমাদের পবিত্র সভার প্রতি সম্মান জানান। আমাদের পবিত্র এই সভার প্রতি ওঁরা অসম্মান ও অবমাননা করছেন। স্পীকারের যে রুলিং তাকে মেনে নেওয়া উচিত। ক্ষমা চান। সংশ্লিষ্ট সদস্যের তাঁর পক্ষ থেকে আনকোয়ালিফায়েড এ্যাপোলজি চাওয়া উচিত এবং তাহলে পরে আমাদের বিধানসভার সম্মান রক্ষা হয়। আপনার কাছে আমি অনুরোধ করবো, মাননীয় স্পীকার মহোদয়, আপনি যে রুলিং দিয়েছেন এখন যদি বিরোধীপক্ষের মাননীয় সদস্য তার প্রতি সম্মান না জানান, আমি গোটা বিরোধীপক্ষকে বলবো, আপনারা এই সভার প্রতি এবং স্পীকারের প্রতি অবমাননা করছেন। সেজন্য যে মত আপনি দিয়েছেন, যে রুলিং দিয়েছেন, ওঁরা ক্ষমা চান। আমি বলবো, আপনার যে রুলিং আপনি দিয়েছেন তাকে আপনি ইমপ্লিমেন্ট করুন। কারণ এইভাবে আলোচনা চলতে পারে না। ওঁরা যদি আপনার মতকে মেনে নেন তাহলে ভালো হয়, নাহলে আপনার ক্ষমতা আপনি প্রয়োগ করুন।

[3.10 to 3.20 p.m.]

**শ্রী ননী কর :** মিঃ স্পীকার স্যার, যে বিষয়টি নিয়ে বিতর্ক, আপনি ইতিমধ্যেই বলেছেন যে এইজন্য ওঁর ক্ষমা চাওয়া উচিত। আমি স্যার, আপনাকে মনে করিয়ে দিই, আপনার কাছে যে বইটি পৌঁছে গেছে সেটা আমার পড়বার সুযোগ হয়েছে, যেখানে ঐ বইটির মধ্যে আপনি দেখবেন মার্কসের ছবি নেই, এ্যাঙ্গেলসের ছবি নেই, লেনিনের ছবি নেই, ষ্ট্যালিনের ছবি নেই। ছবি আছে আমাদের ভারতবর্ষের নেতাদের, কবি, সাহিত্যিক আর বিদেশের নেলসন ম্যাণ্ডেলার ছবি। স্যার, ওঁরা কিন্তু না দেখে না পড়ে অহেতুক আমাদের জাতীয় নেতাদের প্রতি অসম্মান করছেন। ওঁরা বই দেখে বলার চেষ্টা করেছেন। ওঁরা আপনার কাছে প্রথমে জিজ্ঞাসা করছিলেন, আপনার মত সম্পর্কে, কি হওয়া উচিত। জয়নাল সাহেব তাঁর বক্তব্য রাখলেন ঐ পক্ষে। আমি আপনাকে বলবো যে, আপনি পয়েন্ট অব অর্ডার সম্পর্কে সিদ্ধান্ত নেবার আগে মত নিতে পারেন, সেটাকে ওঁরা চ্যালেঞ্জ করছেন। সেজন্য আমি আপনাকে বলবো, এখানে দেখছি প্রবীরবাবু নেই, প্রবীরবাবু নতুন সদস্য হয়েছেন এবং নিশ্চয়ই এই সমস্ত পুরাণো লোকেরা ওঁকে এই সমস্ত শিখিয়েছেন এবং এটা শিখিয়ে ওঁর সর্বনাশ করছেন, সেইসঙ্গে দেশের সর্বনাশ করছেন। প্রবীরবাবুকে তাঁর বক্তব্য বলতে দেওয়া উচিত। এখানে যদি তাঁর ক্ষমা চাওয়ার মানসিকতা না আসে তাহলে তাঁকে হাউস থেকে বার করে দেওয়া ছাড়া অন্য রাস্তা নেই। কারণ বিষয়টিতে বিধানসভার, গোটা দেশের সম্মান জড়িত। ওঁরা এখানে যে আচার আচরণগুলো করে, তাঁদের আপনি যে কথাটা বলেছেন, আমি আশা করবো সেই নির্দেশই আপনি দেবেন। আমরা দেখছি যে, আপনার রুলিং অন্য ষ্টেটে অনুকরণ করা হয়। আমরা আশা করবো – আপনাকে অনেক সময়ে ওঁরা মহানুভব এইসব বলেন – আজকে অন্তত মনীষীদের সম্পর্কে ওঁদের যদি নির্লজ্জ বা শ্লাঘা চিন্তা না থাকে, তাহলে একেবারে বিনা শর্তে ক্ষমা প্রার্থনা করবেন। এটাই হচ্ছে আমার বক্তব্য।

**শ্রী নাসিরুদ্দিন খান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৪ বৎসর এইরাজ্যে মুখ্যমন্ত্রী জ্যোতি বসু জাতীয় পতাকা তোলেন নি। তিনি এই পতাকা না তুলে পশ্চিমবঙ্গের নয়, সারা ভারতবর্ষের ইতিহাসকে অপমান

করেছিলেন। আপনি এই হাউসে প্রসিডিংস দেখুন, তাহলে দেখা সম্ভবপর হবে। এই প্রসিডিংসে লেখা আছে শুয়োরের খোঁয়ার এই হাউসে বলা হয়েছিল। এই হাউসে কি না হয়েছিল – ডিম ছুঁড়ে মন্ত্রীকে মারা হয়েছিল, কোন জিনিষ না হয়েছে। সুতরাং এটা এমন কোন ব্যাপার নয়। আমাদের ডেপুটি লীডার ওঁর হয়ে ক্ষমা চেয়েছে। সেখানে যদি সদস্য নিজের থেকে ক্ষমা চাইতে রাজী না হয় এমন কোন ব্যাপার নয়। যেখানে জ্যোতিবাবু ১৫ই আগষ্ট ১৪ বছর ধরে জাতীয় পতাকা তোলেন নি, তিনি তো দেশদ্রোহী এবং আগে তার বিচার হোক, তারপরে ওর বিচার হবে। আগে মুখ্যমন্ত্রীর বিচার হোক, তারপরে ওর বিচার হবে। এই বলে আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :** Mr. Mukherjee, take your seat. Do you want to say that the desigration of the national leaders should not be discussed?

**Shri Subrata Mukherjee :** Sir, there is a procedure to discuss the matter.

**Mr. Speaker :** Do you want a motion? If you want that can be arranged.

**Shri Subrata Mukherjee :** You can arrange.

**Mr. Speaker :** Mr. Mukherjee, most probably you have not understood. At the outset I asked Dr. Zainal Abedin what would be the correct procedure for this. I told the hon'ble member concerned to stand up and tender unqualified apology for this act. I have said nothing more. You want a debate. Your Deputy Leader want a debate. You made a submission.

Today, during Mention Hour the Hon'ble Member, Shri Prabir Banerjee raised a point that certain matters were printed in a book taught in Primary Schools. He had objection to certain portions of the book which he thought were political slants and which are harmful to the children of teen ages. In the course of his speech he raised protest. He drew the attention of the concerened Minister and then he threw that book on the well of the House. After the Mention Hour the Hon'ble Member, Shri Kripa Sindhu Saha raised on a point of order and drew the attention of the House about the matter. He pointed out that the book which was thrown on the floor of the House contains the Photographs and Biographies of many important National and Inter-national Leaders besides those of Rabindra Nath Tagore, Iswar Chandra Vidyasagar, etc. I have earlier said that the throwing of any article inside the House or on the floor of the House is a violation of the rules. It cannot be done. I had called upon

Dr. Zainal Abedin, the veteran Parliamentarian and important member of the Congress Legislature Party for his opinion as to in such a situation what should be the best course of action to be followed. The member had thrown a book which contains photographs and biographies of many leaders who are respected by all sections of the society. Denegration on disgrace of important personalities or religious leaders cannot be done. The Members are not entitled to denegrate and disgrace any national or international Leaders. Dr. Abedin made his submissions, variors other Members have made their submissions. In all fairness, the Deputy Leader of the Congress Legislature Party, Shri Satya Ranjan Bapuli, expressed apology on behalf of the Member concerned and admitted that the act was not proper and should not have been done. But I have heard that there was a tendency to justify the reasons for doing these things by a few members of the Congress (I) Party. There was an attempt to explain that the matter was done in good intention. Mr, Subrata Mukherjee also tried to make his submission in that direction. But I cannot agree with this philosophy. In good intention can the dengration and disgrace of the national and international leader be done? Then in good intention, if any person, urinate on the statue of a national leader - what would happen? So I cannot agree with this philosophy. Whatever may be the good intention there, you cannot denegrate, you cannot dfisgrace, you cannot disrespect the national leaders, important personalities. it cannot be done inside the House or more so it cannot be done outside the House. It should not be done. Here we are all representing the people of an important state. The book contains photographs of those people who fought for the freedom of our country. They gave us preachings.

[3.20 to 4.00 p.m.]
**(including adjournment)**

...(at this Stage Shri Subrata Mukherjee rose to speak).................. ....(noise)....

Mr. Mukherjee, please take your seat. If you don't have patience to hear my ruling, you may leave the House.

.....(Shri Subrata Mukherjee did not take his seat)........

......(noise).....

Mr. Mukherjee, please take your seat. Don't do this. A member of your party have denegrated the national leaders and now you are trying to justify that. Please take your seat.

........(Shri Subrata Mukherjee did not take his seat)..........

.......(noise).......

Mr. Mukherjee, for the last time, I warn you. Please take your seat.

......(Shri Subrata Mukherjee did not take his seat)......

Under rule 347 of the Rules of Procedure, I name Shri Subrata Mukherjee. ........(Several Congress (I) Members rose in their seats).

......(noise)....

Mr. Mukherjee, I have named you. Please leave the House. Please withdraw from the House. I am asking you to withdraw from the House. ....(Shri Subrata Mukherjee did not leave the Chamber)..

.......(noise).....

Under rule 348 of the Rules of procedare. I suspend Shri Subrata Mukherjee for the remainder of the session. Mr. Mukherjee, please leave the Chamber.

.......(Shri Subrata Mukherjee did not leave the Chamber. He was encircled by several Members of the Congress (I) Party).....

......(noise)......

Mr. Marshal, remove Mr. Mukherjee from the House.

.......(at this stage, Mr. Marshal went to Mr. Subrata Mukherjee. Then Shri Subrata Mukherjee left the Chamber)....

.......(noise)......

.......(at this stage members of the Congress (I) Party walked out of the Chamber).......

As I was continuing with the ruling it appeared that the members of the Congress(I) Legislature Party were trying to explain the reasons that whatever he did with a good intention he did. There can be no reason to justify denigration of any National leader or

showing any disrespect or disregard to National Leader. There can be no reason to justify this. I have told Dr. Abedin, at the very outset what the best possible way to solve the matter was for the concerned member standing up and tender his apology. The matter would have ended there. There would be no need for debate. People do mistake in the exuberance, in the hit of the moment. he could have been stood up and said, "I am sorry for what has happened. My intention was not to denigrate any National Leader." The matter would have been closed there. There was no need of such a long debate on this issue. But it is apparent that the member concerned was not willing to tender an apology and attempts were made to drag it to a long debate to explain the reasons and to cover up the fault and mistake. This has to be condemned. It cannot be supported. I now adjourn the House for recess. After recess next course of action will be decided. We will meet at 4 O'clock.

(at this stage the House was adjourned till 4 P.M.)

[4.00 to 4.10 p.m.]

**( After Adjournment )**

**Mr. Speaker :** The matter arising out of the point of order raised by Shri Kripa Sindhu Saha will be taken up after these three Bills have been discussed. We first take up the legislation. After the legislation that matter will be taken up.

**শ্রী দীপক সেনগুপ্ত :** মিঃ স্পীকার, স্যার, আমি অত্যন্ত ইমপর্ট্যান্ট একটি ব্যাপারে দাঁড়াতে চাচ্ছি। আজকে জিরো আওয়ারে মেনসান করবার জন্য আমি একটি বিষয় দিয়েছিলাম। এটা জিরো আওয়ারের ব্যাপার নয়। ডেলিবারেসন কো-অপারেটিভ করবে বলে জিরো আওয়ারে দিয়েছিলাম। অন্য ঘটনা ঘটবার ফলে এটা তুলতে পারিনি। স্যার, এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয় বলে আমি বলতে চাচ্ছি। কালকে যেখানে ভোট হয়েছে- হুগলী জেলার গোঘাট জয়কৃষ্ণপুর হাইস্কুলের হেডমাষ্টার, যিনি কিনা পঞ্চায়েত সমিতির এর আগে সভাপতি ছিলেন- এখন পঞ্চায়েত সমিতির সদস্য শশাঙ্ক দে এবং গোঘাট থানার ফরোয়ার্ড ব্লকের যিনি চেয়ারম্যান, তিনি এলাকার অত্যন্ত সম্মানীয় ব্যক্তি। গত বেশ কিছুদিন যাবত রাজনৈতিক কারণে তার উপর আক্রমণ হতে পারে, এঁইরকম আশঙ্কা অন্তত তার নিজের কাছে ছিল, প্রশাসনের কাছে ছিল কিনা বলতে পারব না-কালকে সকাল বেলায় ওর ক্লাস ৭ এ পড়া ছেলেকে তুলে দেবার জন্য যখন বাড়ী থেকে বেরিয়েছে, তখন ১৭ জনের নাম দেওয়া হয়েছে, আরো বেশি লোক তাকে আক্রমণ করে ওবং তার সেই ছেলের সামনে-তার ভাইপো লক্ষ্মণ দে, যে কিনা প্রতিদিন তার চলাফেরার পথে তাকে কিছুটা প্রোটেকসন দিয়ে চলত-তাদের সামনে তাকে খুন করা হয়। মিঃ স্পীকার, স্যার, আমরা এটা লক্ষ্য করছি আমাদের পার্টির তরফ থেকে যে, বিভিন্ন জায়গায় আমাদের উপর আক্রমণ হচ্ছে। মুর্শিদাবাদে আমাদের পার্টির লোকের উপর আক্রমণ হচ্ছে। এই রাজনৈতিক

এ্যানিছিলেসনের জন্য কিন্তু পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার নয়-চতুর্থবাবের জন্য দেশের জনসাধারণ আমাদের এখানে বসিয়েছে প্রশাসনকে আরো চাঙ্গা করবার জন্য। এই রকম একটা জঘন্য হত্যাকাণ্ড ঘটে গেল, অথচ পুলিশ দুদিন ধরে এই হত্যাকাণ্ড সম্পর্কে জড়িত একটি মানুষকেও গ্রেপ্তার করতে পারে নি। গ্রেপ্তার করতে পারেনি-এইভাবে গ্রেপ্তার হবে না, আমি আপনার মাধ্যমে এটা জানাতে চাই। মিঃ স্পীকার, স্যার, এই ঘটনায় পশ্চিমবাংলায় নতুন করে একটা আশঙ্কার রাজনৈতিক পরিস্থিতি সৃষ্টি করে দেবে, সেই ব্যাপারে এই মুহূর্তে প্রশাসনকে অত্যন্ত সক্রিয় হবার জন্য বলছি। সেই সঙ্গে গঙ্গে আমি এই কথা বলব যে, এই হত্যাকাণ্ড সম্পর্কে যাদের নাম দেওয়া হয়েছে ইজাহারে, তাদের যদি অবিলম্বে গ্রেপ্তার করা না হয় তাহলে নিয়মমাফিক অত্যন্ত দ্রুত তাদের সম্পত্তিগুলি এ্যাটাচ্ করে যারা দোষী ব্যাক্তি তাদের দ্রুত গ্রেপ্তার করে শাস্তি দেবার ব্যবস্থা করা হোক-এটা আমি আপনার মাধ্যমে জানিয়ে রাখছি।

**শ্রী কৃপা সিন্ধু সাহা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য দীপক সেনগুপ্ত মহাশয় যে কথা বললেন-আমি একটু আগে এস.পি.র সাথে কথা বলেছি। কালকে খুন হয়ে যাবার পরে এফ.আই.আর. করা হয়েছে যাদের নামে, এখন পর্যন্ত তাদেরকে গ্রেপ্তার করতে পারেনি। আর সব চেয়ে আশ্চর্যের বিষয় হল এই - হুগলী জেলা শান্ত জেলা ছিল। ইদানিংকালে হুগলী জেলায় একটির একটি খুন হয়ে যাচ্ছে, পুলিশ তার কোন কিনারা করতে পারছে না। সম্প্রতি একজন অডিটরকে প্রকাশ্য দিবালোকে অফিসের সামনে, বহু মানুষের সামনে খুন করা হল। আজ পর্যন্ত একজন মানুষকেও গ্রেপ্তার করতে পারলেন না। হুগলী জেলার পুলিশের এই অপদার্থতার জন্য আমার মনে হয় হুগলীজেলাতে খুনের সংখ্যা দিনের পর দিন বাড়ছে। মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে আমার অনুরোধ, অবিলম্বে খুনীদের গ্রেপ্তার করার ব্যবস্থা করা হোক।

**শ্রী কমলকান্তি গুহ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বিস্মিত হচ্ছি এটা দেখে যে চারিদিকে অশান্তি এবং নৈরাজ্য সৃষ্টি করে স্বাভাবিক অবস্থা নষ্ট করার চেষ্টা করা হচ্ছে। পশ্চিমবঙ্গের ভেতরে যখন আমরা চেষ্টা করছি চারিদিক থেকে অবস্থাকে স্বাভাবিক করে রাখার তখন এরকম দিনের পর দিন ঘটনা ঘটে যাচ্ছে আর এখানে আমরা তার কোন সদুত্তর পাচ্ছি না। প্রশাসন থেকে কোন ব্যবস্থা নেওয়া হচ্ছে না। পুলিশের তৎপরতা আমরা দেখছি না। অন্য দিকে আমরা দেখছি আমাদের বিরুদ্ধে সামান্য ছুতোয় -নাতায় যদি কোন দল কোন এফ.আই.আর করে তাহলে সাথে সাথে গোটা পুলিশ তৎপর হয়ে গিয়ে আমাদের ফরোয়ার্ড ব্লক কর্মীদের নানান রকমের ছুতোয় গ্রেপ্তার করছে দিনের পর দিন। অথচ অতবড় একটা হত্যাকাণ্ড ঘটে গেল, সেখানে একজন জনপ্রতিনিধি যিনি পঞ্চায়েত সমিতির সদস্য, স্কুলের হেড মাষ্টার, তাকে ঐভাবে দিনের বেলায় প্রকাশ্য রাস্তায় খুন করা হল, প্রশাসন যে নড়েচড়ে বসেছে তার কোনরকম ইঙ্গিত আমরা পাচ্ছি না। না পুলিশ প্রশাসন, না সেখানকার সিভিল প্রশাসন-তারা এ ব্যাপারে কি ব্যবস্থা নিচ্ছেন আমরা বুঝতে পারছি না। এখানে সরকারের তরফে মন্ত্রিসভার সদস্যরা আছেন, তারা এটা শুনে নিয়ে ডি.এমের সঙ্গে কথা বলে, এস.পি'র সঙ্গে কথা বলে হাউস চলাকালীনই এক-দু ঘণ্টার মধ্যে কি ব্যবস্থা নেওয়া হয়েছে সেটা যদি আমাদের জানাতে পারেন তাহলে আমরা আশ্বস্ত হতে পারি, দেশের লোকও আশ্বস্ত হতে পারে এই ভেবে যে, না, প্রশাসন নড়েচড়ে বসেছে, এদের ১৮ মাসে বছর নয়, ১২ মাসেই বছর। এরা এগিয়ে গিয়েছে সমাজবিরোধী কার্যকলাপকে বন্ধ করার জন্য এবং তারজন্য তৈরি হয়েছে-এটা যেন মানুষ বুঝতে পারে। স্যার,আপনি একটু অনুরোধ করবেন দয়া করে যারা মন্ত্রিসভার সদস্য উপস্থিত আছেন তাদের এব্যাপারে যেন আজকেই হাউসে খবর নিয়ে কিছু বলেন।

**মিঃ স্পীকার :** এখন তিনটি বিল আছে। "The Calcutta Homeopathic Medical

College and Hospital Taking Over of Management and Subrequent Acquisition (Amendment) Bil, 1991."

**শ্রী কমলকান্তি গুহ :** স্যার, কি ব্যাপারটা হল-আপনার কাছে অনুরোধ করলাম এখানে মন্ত্রিসভার সদস্যরা বসে আছেন আপনি একটু দয়া করে আমাদের কথাটা তাদের বলুন। তাদের জিজ্ঞাসা করুন এই ধরণের ঘটনা চলবে কিনা বা তারা আমাদের খবর দিতে পারেন কিনা?

**মিঃ স্পীকার :** আমি সাধারণতঃ কোন মন্ত্রীকে কোন কথা জিজ্ঞাসা করি না চেয়ার থেকে।

**শ্রী কমলকান্তি গুহ :** সাধারণতঃ করেন না কিন্তু এটা সাধারণ ব্যাপার নয়।

**মিঃ স্পীকার :** মাঝেমধ্যে যেটা মেম্বারদের সংক্রান্ত কোন ব্যাপার থাকে সেটাতে আমি মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করি এবং মন্ত্রিসভাকে তার ব্যবস্থা করতে বলি সাধারণতঃ, যেটা নিয়ম আছে চেয়ার থেকে বলার। এখন এরকম রাজনৈতিক দলের কোন নেতা খুব হলে বা অন্য কোন আইন শৃঙ্খলার ব্যাপার হলে আপনারা দৃষ্টি আকর্ষণ করেন, আমার দপ্তর থেকে সেটা মন্ত্রিসভার কাছে চলে যায়, তারা এটা দেখেন যা নিয়ম আছে আমাদের সেই অনুযায়ী। এখন এরকম প্রতিটি কেসে যদি মেম্বাররা বলেন যে আপনি বলুন—একবার মেম্বাররা বলবেন, একবার আমি বলব, এটা তো নিয়ম হয়ে যাবে। এই নিয়মটা আমাদের এখনও হয়নি। এটা আমরা করি না। মেম্বারদের সংক্রান্ত ব্যাপার হলে আমরা বলি।

**শ্রী দীপক সেনগুপ্ত :** স্যার, আমরা প্রকৃতই দুশ্চিন্তাগ্রস্ত। আমাদের পার্টির একজন গুরুত্বপূর্ণ পার্টি কমরেড তার এই ধরণের ঘটনা ঘটেছে। আমরা এখানে এতোগুলি বিধানসভার সদস্য বসে আছি, আমরা সরকারের অংশীদার। এটা যদি দেখা যায় এই ধরণের একটা ঘটনা ঘটার পরেও এতোটা সময় অতিবাহিত হয়ে যাবার পরেও দুষ্কৃতকারীদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে না।

[410 to 4.20 p.m.]

এর জন্য আমাদের জনসাধারণের প্রশ্নের সম্মুখীন হতে হয়, তাঁদের কাছে জবাবদিহি করতে হয়। সেই জন্য আমরা জানতে চাইছি মন্ত্রিসভার অন্তত কোন একজন সদস্য এবিষয়ে সম্বন্ধে আমাদের কিছু জানান। আমরা ডি এম-এর সঙ্গে যোগাযোগ করে কোন খবর নিতে পারি নি। ওঁরা অন্তত আমাদের কিছু জানান এবং সেটা মানুষ জানুক।

**মিঃ স্পীকার :** খুবই গুরুত্বপূর্ণ ব্যাপার হলে আপনারা কলিং এ্যাটেনশন নোটিশ দিতে পারতেন, আমি এ্যাডমিট করতাম, মন্ত্রিসভার পক্ষ থেকে স্টেটমেন্ট করা হত।

**শ্রী দীপক সেনগুপ্ত :** স্যার, সে কথা ঠিক। কিন্তু যেহেতু টুডে বিং দি লাষ্ট ডে এবং গতকাল ঘটনাটি ঘটেছে সেহেতু আমি একটা জিরো আওয়ারের মেনসন দিয়েছিলাম এই ঘটনার ওপরে। যেহেতু আজকেই অধিবেশন শেষ হয়ে যাচ্ছে সেহেতু আমি মন্ত্রিসভাকে ইনসিস্ট করছি স্টেটমেন্ট করার জন্য।

**মিঃ স্পীকার :** মাননীয় সদস্যদের প্রোসিডিয়র সম্বন্ধে আমার একটু বলা প্রয়োজন। নিয়ম অনুযায়ী জিরো আওয়ারে রেকর্ড হয় না। লোকসভায় জিরো আওয়ারে রেকর্ড হয় না। কিন্তু আমাদের এখানে হয়। জিরো আওয়ারে রুলস অনুযায়ী নয়, Zero hour is not by rules but accordng to the convention. আমাদের এখানে মেনসন ফর্ম আছে সেটা মেম্বাররা পূরণ করে দেন। কিন্তু লোকসভায় মেম্বাররা হাত তোলেন এবং অফ হ্যাণ্ড বলেন। আমাদের মেনসন ফর্ম গভর্ণমেন্টের কাছে চলে যায় এবং তারপর গভর্ণমেন্ট মেম্বারদের কাছে উত্তর পাঠিয়ে দেন। এখন প্রশ্ন হচ্ছে এখানে চেয়ার থেকে কোন বিষয়ে মন্তব্য করা হবে, কি হবে না? আমাদের কনভেনশন আছে, এস্টাবলিসড কনভেনশন

যদি চেয়ার থেকে ভাঙা হয় তাহলে খুবই প্রবলেম হবে। আপনারা রুলিং পার্টি থেকেই যদি এ রকম দাবী করেন, তাহলে অপোজিশনও তো এটা চাইবেন। কে কোথায় খুন হচ্ছে, না হচ্ছে সবই তখন এই ভাবে তাঁরাও তুলতে চাইবেন। এবং তা যদি হতে থাকে তাহলে তো কোন নিয়মই রাখা যাবে না। আমাদের একই নিয়মে চলতে হবে। আপনারা দিল্লীতে লোকসভার সদস্যদের সঙ্গে যোগাযোগ করে এটা জেনে নেবেন।

**শ্রী দীপক সেনগুপ্ত :** আপনি যা বললেন, তা ঠিক আছে। কিন্তু বিষয়টি অত্যন্ত আর্জেন্ট বলেই আমি তুলেছি।

**শ্রী কৃপাসিন্ধু সাহা :** স্যার, এখানে মন্ত্রিসভার প্রবীন সদস্য প্রশান্ত কুমার শূর মহাশয় রয়েছেন। তিনি যদি এ বিষয়ে কিছু বলেন, তাহলে আমার মনে হয় ভাল হয়।

**মিঃ স্পীকার :** ওর পক্ষে অফ-হ্যাণ্ড বলা সম্ভব হবে কিনা জানি না।

**শ্রী প্রশান্ত কুমার শূর :** ঘটনাটি খুবই দুঃখজনক, এ ধরণের ধটনা ঘটা ঠিক নয়। তবে গতকাল ঘটনা ঘটেছে, এই সময়ের মধ্যে সমস্ত তথ্য আমাদের কাছে নেই। কিন্তু এটা আমি বলতে পারি যে, সরকারের পক্ষ থেকে যথাযথ ব্যবস্থা গ্রহণ করা হবে এবং দোষীরা দোষী সাবস্ত হলে তাদের শাস্তি বিধান করা হবে। আমি এ কথা আপনাদের সামনে বলতে পারি।

**মিঃ স্পীকার :** মাননীয় সদস্য কৃপাসিন্ধু সাহা, একটা কথা মনে রাখবেন, আজকে আপনি যদি এ রকম স্টেটমেন্ট চান, কালকে অপোজিশনও এই দাবী করবে। পার্লামেন্টারী ডেমক্রেসি ইজ টু-সাইডেড গেম। উভয়ের ক্ষেত্রে একই খেলা খেলতে হবে। আজকে যেটা গভর্ণমেন্ট সাইড চাইছেন, কালকে সেটা বিরোধীরাও চাইবেন। এই জন্যই আমাদের কিছু কনভেনসন এবং নর্মস মানতে হয় এবং সেটা সরকার পক্ষকেও মানতে হয়, অপোজিশনকেও মানতে হয়।

**শ্রী কমলকান্তি গুহ :** স্যার, অপোজিশন কি চাইতে পারে, না পারে সেটা বড় কথা নয়। আমরা কেউ চাই না যে এই রকম ঘটনা প্রতিদিন ঘটুক। আমরা নিশ্চয়ই চাই না এ রকম ঘটনা ঘটবে আর বিরোধীরা তা বলবে। এ রকম ঘটনা যাতে না ঘটে সেটাই আমাদের দেখতে হবে। আমাদের বক্তব্য হচ্ছে আমাদের লোক খুন হয়েছে, পুলিশ কিছু করছে না। এর ফলে আজকে আমাদের সাধারণ মানুষের কাছে জবাবদিহি করতে হচ্ছে। এই রকম ঘটনার কথা অপোজিশনও যাতে এখানে না বলতে পারে তার জন্য পশ্চিমবঙ্গে সেই অবস্থা সৃষ্টি করা দরকার। আমরা সেটাই চাইছি। আজকে অপোজিশন কি বলতে চাইবে, না চাইবে সেটা বড় কথা নয়। সমাজবিরোধীরা প্রকাশ্য দিবালোকে মানুষ খুন করছে, পুলিশ কোন ব্যবস্থা গ্রহণ করছে না। এটাই আমাদের বক্তব্য। আমাদের দলের লোক, কি কোন দলের লোক সেটা বড় কথা নয়। এর ফলে আজকে বামফ্রন্টের ভাবমূর্তি নষ্ট হচ্ছে। সেটা যাতে না হয় তার জন্যই আমরা একথা বলছি। আপনি আইনের বেড়া জাল দিয়ে মুখ বন্ধ করে দেবেন না।

**মিঃ স্পীকার :** আমি কারো মুখ বন্ধ করতে চাই না। মেম্বাররা তাঁদের অধিকারে কথা বলবেন। রুলিং পার্টির মেম্বাররা যেমন বলবেন, অপোজিশন পার্টির মেম্বাররাও বলবেন। তবে আমাদের রুলসে যা আছে তা মানতে হবে, আমাদের কনভেনশন যা আছে তা আমাদের মানতে হবে। আমাদের নর্মস যা আছে তা আমাদের মানতে হবে। আপনারা যদি তা ভায়োলেট করেন, অন্যেও তাহলে তা ভায়োলেট করবেন। তাহলে আর আমার এখানে বসে থাকার দরকার কি? এমন একটি লোককে নিয়ে আসবেন যিনি রুলিং মানবেন না, যেমন চাইবেন সেইরকম করবে?

**শ্রী দীপক কুমার সেনগুপ্ত :** লাষ্ট ডে-র জন্য আমরা বলছি।

**শ্রী ভক্তিভূষণ মণ্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রুলস অফ বিসনেসে যাই লেখা থাক আলটিমেট ডিসিশন যে কোন ব্যাপারে স্পীকারের দেবার অধিকার আছে। আপনি বই সমস্ত পড়ে টোটাল জিনিষটা তো জানেন। আপনার সুয়োমোটো পাওয়ার আছে, আপনার হাইপ্রেরোগ্রেটিভ পাওয়ার আছে। এই একসেপশন্যাল কেসে আপনি আপনার পাওয়ার একসারসাইজ করতে পারেন। এখানে ভায়োলেশন অফ ল হচ্ছে না। যদি হতো নিশ্চয়ই আমরা সেই কথা বলতাম না। এটা কি রকম সারকামষ্টানসেস, এই সারকামষ্টানসেস অন্য রকম - ডিফারেন্ট ফ্রম আদার থিংস। অর্থাৎ কালকে বন্ধ হয়ে যাচ্ছে। আমাদের বলার অধিকার এই এ্যাসেম্বলী হাউসে কাল আর হচ্ছে না। আজকে আমি লেটেষ্ট খবর পেয়েছি, আমাদের জেনারেল সেক্রেটারীকে ওখানে পঠিয়েছি, তিনি গেছেন এবং সেখানে এস.পি গেছেন। আমার কথা হচ্ছে, এখন যদি ইচ্ছা করেন তাহলে যেকোন মেম্বার বা মিনিষ্টার অফ দিজ গর্ভনমেণ্ট তিনি জেনে এক -দেড়ঘণ্টার মধ্যে সমস্ত জিনিসটা ইন-ডিটেলস বলতে পারেন। যদি আপনি সেই অর্ডার করেন আমার মনে হয় ভায়োলেশন অফ ল কিছু হবে না। ইট ইজ এ স্পেশ্যাল কেস, আণ্ডার স্পেশ্যাল সারকামষ্টানসেস, এটা আপনি পারেন। সেটা আইনে বিধান আছে, আপনাতে একসেপশন্যালি কিছু করতে হবে না। তিনি পঞ্চায়েতের প্রেসিডেন্ট ছিলেন এবং স্কুলের হেডমাষ্টার ছিলেন। সেইজন্য অনুরোধ করছি, নট এ্যজ এ ম্যাটার অফ রাইট, আপনি সারকামষ্টানসিয়ালি যে অবস্থাটা হয়েছে সেটা আপনার স্পেশ্যাল ডিসক্রিশন ইউজ করে-এখানে বর্তমানে কার্যনিবাহী চীফ মিনিষ্টার রয়েছেন-একঘণ্টা, দেড়ঘণ্টার মধ্যে এই হাউসে তথ্য পরিবেশনে করে দেওয়া হয় তাহলে ভাল হয়। সব জিনিসটা আইনে থাকে না, আপনি জানেন, আপনি ল-ইয়ার ছিলেন। আপনাকে অনেক কাজে ডিসক্রিশন দেওয়া আছে, সেই ডিসক্রিশন আজকে স্পেশ্যাল সারকামষ্টানসেস একসারসাইজ করুন এটা আমাদের সবার তরফ থেকে আপনাকে অনুরোধ করছি।

**মিঃ স্পীকার :** একটা মন্ত্রী ষ্টেটমেণ্ট করেছেন, তারপর আমার ডিসক্রিশন আর কি থাকতে পারে আমি বুঝি না। মন্ত্রী তো রি-এ্যকট করেছেন আপনাদেব কথার উপর। রুলসে আছে স্পীকারের অসীম ক্ষমতা। দুটো জাজমেণ্টের উপর এ্যপিল করা যায় না। ভগবান বা আল্লার কাছে এ্যপিল করা যায় না আর স্পীকারের জাজমেণ্টের উপর এ্যপিল করা যায় না। তার মানে আমি যখন তখন যা জাজমেণ্ট করবো তা দাঁড়ায় না। আমার ডিসক্রিশন খুব কসাসলি ব্যবহার করতে হবে, কখন কিভাবে ওয়ে করে দিতে হবে যাতে হাউস নিয়ন্ত্রনে থাকে, ডিসিপ্লিন থাকে।

[4.20 to 4.30 p.m.]

**শ্রী দীপক সেনগুপ্ত :** মিঃ স্পীকার স্যার, বাই দিস টাইম সিচুয়েশন চেঞ্জ হয়েছে। মাননীয় প্রশান্তবাবু রি-এ্যাক্ট করে একটা ষ্টেটমেণ্ট করেছে। ১০০ পার্সেণ্ট স্যাটিসফায়েড না হলেও উনি যে জিনিষটার প্রতি একটু গুরুত্ব দিয়েছেন সেটা আমরা বুঝতে পেরেছি। বাই দিস টাইম সি. এম. এসে গেছেন, ওনারও এটা জানা দরকার যে কেন আমরা এ্যাজিটেটেড এবং ডিস্টার্বড। যদি সম্ভব হয় তাহলে আজকে হাউসে একটা ষ্টেটমেণ্ট করেন, সেজন্য আমরা রিকোয়েস্ট করছি।

## LEGISLATION

**Mr. Speaker :** উনি তো শুনেছেন, যদি কিছু বলতে চান তো বলুন। আজকে তিনটি বিল আছে, এগুলি একসঙ্গে হবে। The Calcutta Homeopathic Medical College and Hospital (Taking over of Management and subsequent acquisition) (Amendment) Bill, 1991. The D.N.De Homeopathic Medical College and Hospital (Taking over of Management and

subsequent acquisition) (Amendment) Bill, 1991. The Midnapore Homeopathic Medical College and Hospital (Taking over of Management and subsequent acquisition) (Amendment) Bill, 1991.

THE CALCUTTA HOMOEOPATHIC MEDICAL COLLEGE AND HOSPITAL ( TAKING OVER OF MANAGEMENT AND SUBSEQUENT ACQUISITION) (AMENDMENT) BILL,1991.

**Shri Prasanta Kumar Sur** : Sir, I beg to introduce the Calcutta Homoeopathic Medical College and Hospital (Taking over of Management and Subsequent Acquisition) (Amendment) Bill, 1991.

(Secretary then read the title of the Bill)

**Shri Prasanta Kumar Sur** : Sir, I beg to move that the Calcutta Homoeopathic Medical College and Hospital (Taking over of Management and Subsequent Acquisition(Amendment) Bill, 1991, be taken into consideration.

THE D.N.DE HOMOEOPATHIC MEDICAL COLLEGE AND HOSPITAL (TAKING OVER OF MANAGEMENT AND SUBSEQUENT ACQUISITION) (AMENDMENT) BILL, 1991.

**Shri Prasanta Kumar Sur** : Sir, I beg to intorduce the D.N.De Homoeopathic Medical College and Hospital (Taking over of Management and Subsequent Acquisition) (Amendment) Bill, 1991.

(Secretary then read the title of the Bill).

**Shri Prasanta Kumar Sur** : Sir, I beg to move that the D.N.De Homoeopathic Medical College and Hospital(Taking over of Management and Subsequent Acquisition) (Amendment) Bill,1991 be taken into consideration.

THE MIDNAPORE HOMOEOPATHIC MEDICAL COLLEGE AND HOSPITAL (TAKING OVER OF MANAGEMENT AND SUBSEQUENT ACQUISITION) (AMENDMENT) BILL, 1991.

**Shri Prasanta Kumar Sur** : Sir, I beg to introduce the Midnapore Homoeopathic Medical College and Hospital (Taking over of Management and Subsequent Acquisition) (Amendment) Bill, 1991.

(Secretary then read the title of the Bill).

**Shri Prasanta Kumar Sur :** Sir, I beg to move that the Midnapore Homoeopathic Medical College and Hospital (Taking over of Management and Subsequent Acquisition) (Amendment) Bill, 1991, be taken into consideration.

**শ্রী প্রশান্ত কুমার শুর :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার বক্তব্য হল এই যে এই হাসপাতালগুলিকে acqusition করার কথা ছিল, আমরা পারিনি। সেজন্য আমি প্রথম বিলটি এক বছরের জন্য, দ্বিতীয় বিলটি ৩ বছর এবং তৃতীয়টি ৫ বছরের জন্য নির্ধারিত সময়টা বাড়িয়ে দিচ্ছি।

**শ্রী দেবেশ দাস :** মিঃ স্পীকার স্যার, মাননীয় স্বাস্থ্য মন্ত্রী যে ৩ টি বিল উত্থাপন করেছেন আমি সেই বিল ৩টিকে সমর্থন করছি। ভারতবর্ষে আজকে যে অর্থনৈতিক পরিস্থিতি সেখানে ভারতবর্ষের ৬০ শতাংশের উপরে মানুষ দারিদ্রসীমার নীচে বাস করে। সেখানে হোমিওপ্যাথি শিক্ষা ও হোমিওপ্যাথি চিকিৎসা, যে চিকিৎসাকে অত্যন্ত গুরুত্ব দিয়ে দেখা উচিত। হোমিওপ্যাথি একটা সায়েন্স, বহু লোক এটা বলার চেষ্টা করেন যে সেটা সায়েন্স নয়। কিন্তু এটা একটা সায়েন্স এবং শুধু ভারতবর্ষে নয়, সারা পৃথিবীতে হোমিওপ্যাথি চিকিৎসা এবং হোমিওপ্যাথি শিক্ষা অত্যন্ত অবহেলিত জায়গায় আছে। কারণটা হচ্ছে যে, এই হোমিওপ্যাথি যে ওষুধ সেই ওষুধগুলি বিক্রি করে খুব বেশী লাভ হয় না। সেই তুলনায় যদি এ্যালোপ্যাথি ওষুধ - যে এ্যালোপ্যাথি কোম্পানীগুলি আছে তাতে অত্যন্ত বেশী লাভ হয়। সেজন্য পাশ্চাত্য দেশ গুলি হোমিওপ্যাথি চিকিৎসাকে এ্যাভয়েড করে কোন প্রচেষ্টা নেয় না। দুঃখের বিষয় ভারতবর্ষের ক্ষেত্রে এটা সত্য ভারতবর্ষে যে কেন্দ্রীয় সরকার আছে সেই কেন্দ্রীয় সরকার পাশ্চাত্য দেশগুলির যে দৃষ্টিভঙ্গি সেই দৃষ্টিভঙ্গির পথে চলেন এবং তাঁরাও এ চিকিসা উন্নতির করার করার ক্ষেত্রে কোন দিন কোন চেষ্টা করেন নি। পশ্চিমবঙ্গে হোমিওপ্যাথি চিকিৎসা শুরু হয় বিভিন্ন ট্রাষ্টি বোর্ডের মাধ্যমে। সেই ট্রাষ্টি বোর্ড হোমিওপ্যাথি কলেজ এবং হাসপাতালগুলি এক সময়ে ব্যবসা পরিণত ছিল, কিছু সময় ব্যবসা ছোট হওয়ার জন্য এই হোমিওপ্যাথি কলেজ হাসপাতালটিকে একটা বাজে জায়গায় ঠেলে দিতে চাইছে। কংগ্রেস রাজত্বে আপনার জানেন ঐ হোমিওপ্যাথি কলেজগুলোর জন্য কিছু করা হয়নি। চারটি ডিগ্রি কলেজ করেছিলেন তাঁরা, কিন্তু কোন আর্থিক দায়িত্ব নেন নি। ১৯৭৯ সালে এস.এফ.আই. এর নেতৃত্বে ছাত্ররা এসপ্লানেড ইষ্টে ৩৯ দিন অবস্থান করেছিলেন যাতে সরকার এদিকে নজর দেন। কিন্তু বামফ্রন্ট সরকার গরীব মানুষের পক্ষে কাজ করেন, সেজন্য ১৯৮৩ সালে তাঁরা ৪টি হোমিওপ্যাথি কলেজের ম্যানেজমেন্ট টেকওভার করেন। কিন্তু ম্যানেজমেন্ট টেকওভার করবার জন্য তার সম্পূর্ণ আর্থিক দায়িত্ব সরকারের উপর এসে পড়ে। পাশাপাশি সেন্ট্রাল গভর্ণমেন্টের যা আছে তার আর্থিক দায়িত্বও তারা নেন না। তারপর একটা ঘটনা ঘটে। সেন্ট্রাল গভর্ণমেন্ট কাউন্সিল অফ হোমিওপ্যাথি তৈরী করেন এবং এক্ষেত্রে খবরদারী করবার জন্য এগিয়ে আসেন। কোথায় ডিগ্রি কোর্স পড়াঁন হবে, তাদের কি ডিগ্রি কোর্স হবে, সে ব্যাপারে তাঁরা খবরদারী শুরু করেন। তাঁরা খবরদারী করতে আসেন, কিন্তু তারজন্য কোন অর্থ দেন না। হোমিওপ্যাথি ডিগ্রি কোর্সে কি পড়ান হবে, ডিপ্লোমা কোর্সে কি কি পড়ান হবে সেটা তাঁরা ঠিক করেন। ওদিকে সেন্ট্রাল গভর্ণমেন্ট কিন্তু এ্যালোপ্যাথি রিসার্চ করবার জন্য বিভিন্ন ইনষ্টিটিউট এবং বিভিন্ন মেডিক্যাল কলেজকে প্রত্যক্ষ বা পরোক্ষভাবে সহায়তা করে থাকেন। কিন্তু হোমিওপ্যাথির ক্ষেত্রে সেই সাহায্য তাঁরা করেন নি। ন্যাশনাল ইনষ্টিটিউট অফ হোমিওপ্যাথি - এটা সল্টলেকে অবস্থিত। সেটা সল্টলেক থেকে চলে যাবার কথা ছিল, কিন্তু রাজ্য সরকার জমি দেওয়ায় সেখানেই হয়েছে। কিন্তু সেই ন্যাশনাল ইনষ্টিটিউট অফ হোমিওপ্যাথির অবস্থা অত্যন্ত খারাপ। যেহেতু সেন্ট্রাল গভর্ণমেন্ট তার আর্থিক দায়-দায়িত্ব নেন নি, সেজন্য আমাদের করণীয় হচ্ছে, যে কোনভাবে আমাদের হোমিওপ্যাথি ব্যবস্থাকে বাঁচিয়ে রাখতে হবে। বামফ্রন্ট সরকার ১৪ বছর হোমিওপ্যাথি শিক্ষাকে

বাঁচাবার জন্য অনেক কাজকর্ম করেছেন। যেমন, পি.এস.সির মাধ্যমে হোমিওপ্যাথি ডাক্তার নিয়োগ বামফ্রন্ট সরকারের আমলেই শুরু হয়, হোমিওপ্যাথ ইনটার্নশিপ ভারতবর্ষের মধ্যে প্রথম পশ্চিমবঙ্গে চালু হয় এবং হোমিওপ্যাথি ডিসপেনসারী এবং বিভিন্ন স্বাস্থ্যকেন্দ্রে হোমিওপ্যাথ ডাক্তার নিয়োগ - এটাও বামফ্রন্ট সরকারের আমলে শুরু হয়। এর থেকে এটা বোঝা যায় যে, বামফ্রন্ট সরকারের একটা পজেটিভ দৃষ্টিভঙ্গি ছিল হোমিওপ্যাথি শিক্ষা এবং চিকিৎসা-ব্যবস্থা সম্বন্ধে।

[4.30 to 4.40 p.m.]

আমি স্বাস্থ্যমন্ত্রীকে একটা অনুরোধ করবো কেন্দ্রীয় সরকারের বঞ্চনা সত্ত্বেও আমাদের দাঁড়াতে হবে, আমরা যেহেতু গরীবদের স্বার্থ দেখি সেই জন্য গরীবদের জন্য এই চিকিৎসা ব্যবস্থা বাল করে চালু করতে হবে। গরীবদের চিকিৎসার সুবিধার জন্য পঞ্চায়েতগুলি ব্যবস্থার করা হোক, পঞ্চায়েতের মাধ্যমে বিভিন্ন চিকিৎসা কেন্দ্র খোলা হোক, সেখানে হোমিওপ্যাথি ডাক্তার কি ভাবে নিয়োগ করা যাবে সেই ব্যাপারে খতিয়ে দেখা হোক। দীর্ঘদিন ধরে বিভিন্ন সমস্যা হোমিওপ্যাথি কলেজ গুলিতে জমে রয়েছে, শুধু ডিপ্লোমা কলেজে নয় ডিগ্রি কলেজেও রয়েছে। এই সমস্যার সমাধান কি ভাবে করা যায় সেটা দেখতে হবে। আমাদের অঞ্চলে একটা ডিগ্রি কলেজ আছে সেই ডিগ্রি কলেজে বহু সমস্যা রয়েছে, সেই সমস্যাগুলি আমি এখানে রাখছি। প্রথম পয়েন্ট হচ্ছে অনুদানের ধারাবাহিকতা নেই। এখানকার স্টাফেরা টাকা পান বটে কিন্তু কখনও কখনও ২-৩ মাস পরে পান। এখানে অনুদানের একটা ধারাবাহিকতা থাকা উচিত, তাঁরা যাতে রেগুলার টাকা পায় সেটা দেখা উচিত। অধ্যাপক নিয়োগের ক্ষেত্রে অনেক অসুবিধা রয়েছে, বহু ক্ষেত্রে অধ্যাপক নেই। এই স্বাস্থ্য দপ্তর অধ্যাপকদের ব্যাপারে একটা আদেশ জারি করেছে, সেই ব্যাপারে কেস হয়েছে। বিষয়টা এখন আদালতের অধীনে আছে। এই ক্ষেত্রে আদালত থেকে বিষয়টা কি করে মুক্ত করা যায়, কি ভাবে অধ্যাপক নিয়োগ করা যায় সেটা দেখার জন্য অনুরোধ করছি। কলেজগুলিতে যে অনুদান দেওয়া হয় সেখানে কোন নির্দিষ্ট নীতি দেখতে পাচ্ছি না। কখন কখন কোথাও যে টাকা যেত সেটা কমে গেল আবার কখন বেড়ে গেল। কোন কলেজ কি টাকা পাবে সেই ব্যাপারে একটা নির্দ্দিষ্ট নীতি ঠিক করার জন্য ভেবে দেখা উচিত। কলেজে অনুদান দেওয়ার ব্যাপারে একটা নির্দ্দিষ্ট নীতি ঠিক করা যায় কিনা সেটা ভাবা উচিত। তারপর আমার মনে হয়েছে অনেক সময় অর্ডার স্বাস্থ্য দপ্তর থেকে পাশ করা হলো, অর্ডার পাশ করা সত্ত্বেও বিভিন্ন আমলাতান্ত্রিক টানাপোড়েনে বা লাল ফিতের ফাঁসে আটকা পড়ে থাকে, সেটা সময়মত ইমপ্লিমেন্টেড হচ্ছে না। বিষয়টাতে নজর দেওয়া উচিত। এই হোমিওপ্যাথি ছাত্ররা যারা পড়াশোনা করে এই হোমিওপ্যাথি ছাত্রদের জন্য কোন হাউস স্টাফশিপ-এর ব্যবস্থা নেই। এই হাউস স্টাফশিপ-এর যদি ব্যবস্থা করা যায়, অন্তুতপক্ষে কয়েকজন ছাত্রকে যাতে এই হাউস স্টাফশিপ দেওয়া যায় তার জন্য আবেদন জানাচ্ছি। আমি এখানে ছেত্রী কমিশনের কথা উল্লেখ করছি। বামফ্রন্ট সরকারের হোমিওপ্যাথি শিক্ষার ব্যাপারে যে আগ্রহী ছেত্রী কমিশন তা প্রমাণ করে। তাঁরা বলেছেন হাউস স্টাফশিপ এইগুলি চালু করা হোক। ইনটারনি চালু আছে। ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলাতেই প্রথম হোমিওপ্যাথি কলেজের ছাত্রদের জন্য ইনটারনি চালু করা হয়েছে। ছেত্রী কমিশনের রিপোর্টে আছে। আমি যতদূর জানি তারা স্টাইপেণ্ড পায়। আমি বলতে চাই এ্যালোপ্যাথি বা অন্যান্য এডুকেশান ইনটারনি আছে তাদের সঙ্গে একই পাওয়া উচিত। এই বিষয়টা মাননীয় মন্ত্রিমহাশয়কে দেখার জন্য অনুরোধ করছি। যদিও আজকে তিনটি ডিগ্রি কলেজ ম্যানেজমেন্ট অধিগ্রহণ করার জন্য বিল আনা হয়েছে তবু আমি বলতে চাই ডিপ্লোমা কলেজের ভবিষ্যতটা কি হবে? ডিপ্লোমা করার পর তারা যাতে কনডেন্সড হোমিওপ্যাথি কোর্স পড়তে পারে সেটা দেখা উচিত। যেমন ইনজিনিয়ারিং কোর্সে ডিপ্লোমা করার পর তারা আবার কনডেন্সড কোর্সে পড়তে পারে। যেমন যাদবপুরে ব্যবস্থা আছে, ডিপ্লোমা করার পর রাত্রি বেলায় তারা কনডেন্সড বি.ই. কোর্সে পড়তে পারে। এটা হোমিওপ্যাথির বেলায়

করা যায় কিনা সেটা খতিয়ে দেখার জন্য অনুরোধ জানাচ্ছি। আরো যে সমস্ত সমস্যা আছে সেইগুলি আস্তে আস্তে সমাধান করা যায় কিনা সেটা দেখার জন্য অনুরোধ জানাচ্ছি। আজকে শুধু মেয়াদ বৃদ্ধিই নয় এই কলেজগুলিকে একেবারে অধিগ্রহন করে পুরোপুরি সরকারী আওতায় নিয়ে আসা যায় কিনা সেটা ভাবা উচিত। আমি আশা করি আর্থিক সীমাবদ্ধতা থাকা সত্ত্বেও, বাধা-বিপত্তি থাকা সত্ত্বেও এই ব্যাপারে আপনি নজর দেবেন।

আমি পরিশেষে একটি কথা বলবো যে, পশ্চিমবঙ্গের যে পরিস্থিতি, ভারতবর্ষের যে অর্থনৈতিক পরিস্থিতি, যেখানে বেশীরভাগ মানুষের পয়সা নেই, সেখানে এই কলেজগুলোতে যাতে ভালোভাবে চিকিৎসা হয়, হাসপাতালগুলোতে যাতে গরীব মানুষ অল্প পয়সায় চিকিৎসা করাতে পারে, নানা সুযোগ সুবিধা পেতে পারে সেদিকে নজর দিয়ে এই কলেজ এবং হাসপাতালগুলোর কিভাবে উন্নতি করা যায় সেদিকে বিশেষ ভাবে আপনি নজর দেবেন। এই ক্ষেত্রে অন্য নানা সমস্যা রয়েছে। যেমন পরীক্ষার ক্ষেত্রে অনেক সময়ে দেরী হয়ে যায়, আশাকরি, আপনি এই সমস্ত বিষয়গুলোর প্রতি দৃষ্টি দেবেন ডাইরেক্টরেট অব হোমিওপ্যাথি এবং কাউন্সিল অব হোমিওপ্যাথি, এদের ভূমিকা কি সেটা দেখার জন্য আমি মন্ত্রিমহাশয়কে অনুরোধ করছি। আগামী দিনগুলোতে এই কলেজগুলোকে ডেভালাপ করার জন্য সেদিকে নজর দেবার জন্য অনুরোধ করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সাত্ত্বিক কুমার রায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় স্বাস্থ্যমন্ত্রী যে হোমিওপ্যাথিক বিল এনেছেন তাকে আমি সমর্থন করছি এবং দুচারটি কথা বলছি। বামফ্রন্টের দৃষ্টিভঙ্গী সত্যিই ভালো। পশ্চিমবঙ্গের মানুষ তথা ভারতবর্ষের মানুষের অধিকাংশই গরীব মানুষ। এ্যালোপ্যাথি চিকিৎসার যে খরচ তাতে গরীব মানুষের পক্ষে তা চালানো খুবই কষ্টসাধ্য ব্যাপার। মাননীয় মন্ত্রী মহাশয়, হোমিওপ্যাথি চিকিৎসাকে এগিয়ে নিয়ে যাবার জন্য যে চেষ্টা করছেন তারজন্য তাঁকে ধন্যবাদ জানাই। আজকে শুধু কলকাতায় নয়, বিভিন্ন জায়গায় ডাক্তারের অভাব আছে। হোমিওপ্যাথি ডাক্তারবাবুরা বিভিন্ন হাসপাতালে কাজ করছেন এবং ভালো ভাবেই কাজ করছেন এটা আমরা এর আগে দেখেছি। সুতরাং এই কোর্সটা চালু করে তাঁরা যাতে দেশের কাজে লাগতে পারেন তারজন্য যে উদ্যোগ আপনি নিয়েছেন সেজন্য আপনাকে ধন্যবাদ জানাই। হোমিওপ্যাথি চিকিৎসা বিভিন্ন দেশে, পাশ্চাত্য দেশে এই সম্বন্ধে বহু গবেষণা করছেন। আমাদেরও এই বিষয়ে এগিয়ে যেতে হবে। আমরা বিভিন্ন ক্ষেত্রে দেখেছি যে এ্যালোপ্যাথি চিকিৎসায় যে রোগ সারে না, হোমিওপ্যাথিতে তা সেরে গেছে। সুতরাং এই বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কীর্তি গোস্বামী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে রাজ্য সরকারকে অভিনন্দন জানাচ্ছি। হোমিওপ্যাথি কলেজগুলোকে এর আগে তাঁরা ম্যানেজমেন্ট টেকওভার করে রেখে দিয়েছিলেন, সেই কলেজগুলো সম্পর্কে চিন্তা-ভাবনা করছেন এবং পাকাপাকিভাবে নেবার বন্দোবস্ত করছেন। এই ৪টি হোমিওপ্যাথি মহাবিদ্যালয় দীর্ঘদিন ধরে, প্রায় ৮-১০ বছর বলা চলে এগুলোকে এই ভাবে সরকার নেবেন বলে ভেবে রেখেছেন, পুরোপুরি নিতে পারেন নি। এই দীর্ঘ ৮-১০ বছর ধরে ব্যাপারটি ফেলে রাখার ফলে কতকগুলো সমস্যা দেখা দিয়েছে। সরকার নিশ্চয়ই আর্থিক কারণে অধিগ্রহণ করতে পারেন নি। কিন্তু এখানে যাঁরা পড়াশুনা করেন এবং যে সমস্ত অধ্যাপক শিক্ষক ও অ শিক্ষক কর্মচারীরা আছেন, তাঁরা সবাই মিলে একটা ত্রিশংকুর মতো অবস্থায় আছেন। সবাই আশা করে আছেন যে, সরকার পুরোপুরি গ্রহণ করবেন এবং এটা করলে কলেজগুলোর সঙ্গে সংযুক্ত হাসপাতালগুলো, সেগুলোর একটা সুবন্দোবস্ত হবে। কিন্তু নেব, নিচ্ছি করে না নেওয়ার ফলে একদিকে কলেজগুলোতে - আমরা আগে দেখেছি একশো জন করে স্টুডেন্ট ভর্তি করা হচ্ছিল, এখন সেখানে ৫০ করা হচ্ছে।

[4.40 to 4.50 p.m.]

অর্থাৎ এক্ষেত্রেও আপনারা খানিকটা পিছিয়ে গেলেন এবং যে বেডগুলি আছে সেই বেডগুলির সংখ্যাও কম, ফলে একটা ভয়াবহ অবস্থার সৃষ্টি হয়েছে। বেডের পেশেন্ট যা আছে তাদের যথাযথভাবে ব্যবস্থা নেওয়া হচ্ছে না। অর্থের অভাবে এই হসপিট্যালগুলি ধুঁকছে। যারা লেখাপড়া শিখতে যাচ্ছে তারা হোমিওপ্যাথিকটাকেও মেডিকেলের শিক্ষা বলে মনে করে এবং সেখান থেকে পাশ করে বেড়িয়ে আসবে বলেই জয়েন্ট এন্ট্রান্সের কম্পিটিশানে ফেস করে অনেক আশা-আকাঙ্খা নিয়ে ভর্ত্তি হতে হয়। এবং তারা এই হোমিওপ্যাথিকে ডিগ্রি নেবার জন্যই ভর্ত্তি হয় কিন্তু কার্য্যক্ষেত্রে দেখা যায় যে, হসপিট্যাল সম্পর্কে তাদের কোন অভিজ্ঞতাই হয় না। পেশেন্টদের সরাসরি ট্রিটমেন্ট করার কোন সম্পর্ক নেই। ওখানকার যে সব টিচিং স্টাফ আছেন তারা নিয়মিত বেতন না পাওয়ার জন্য ক্লাশ ঠিকমতো নিতে চায় না। এরফলে ছাত্রদের মধ্যে একটা ভয়ঙ্কর অসন্তোষের সৃষ্টি হচ্ছে। এডুকেশান যে পরিমাণে দেওয়ার দরকার সেটা ঠিকমত হচ্ছে না। সেই ক্ষেত্রে আমার মনে হয় এই বিষয়ে ইনিসিয়েটিভ নিয়ে এই আধা অধিগ্রহণ না করে হোমিওপ্যাথিক মেডিকেল কলেজগুলিকে পুরোপুরি গ্রহণ করে নেওয়া উচিত। কারণ এই আধা গ্রহণের ফলে বহু ছাত্রের ভবিষ্যত নষ্ট করে দিচ্ছে। হোমিওপ্যাথিক চিকিৎসা সম্পর্কে কি দৃষ্টিভঙ্গি সেটা এখনো অনেকেই জানেন না এবং অনেকের মনে এখনোও এই হোমিওপ্যাথিক চিকিৎসা সম্পর্কে দ্বিধা কাটেনি, বিশ্বাস আসেনি। সুতরাং আমার কথা হচ্ছে যে, আপনারা যখন এটাকে মেনে নিয়েছেন তখন সায়েনটিফিক এডুকেশান হিসাবে গ্রহণ করে তার প্রতি দায়িত্ব নেবার চেষ্টা করুন এবং সরকার এই মেডিকেল কলেজগুলিকে পুরোপুরিভাবে গ্রহণ করুন। তারপরে সরকারী কর্মচারীরা এখন তৃতীয় পে কমিশনের সুযোগ-সুবিধা গ্রহণ করছে অথচ হোমিওপ্যাথিকের ক্ষেত্রে ওই মেডিকেল কলেজের কর্মচারীরা এখনো পর্য্যন্ত সেই সুযোগ পায় নি। তাদের স্ট্যাণ্ডার্ড কি সেটাই এখনো ঠিকমতো জানা যায় নি। সেই কারণে আমি আবেদন রাখছি যে সরকার যেভাবে এগোচ্ছেন তাতে দ্রুত পদক্ষেপ নিয়ে এগিয়ে এসে এই ৪টি কলেজকে এই মুহূর্তে পুরোপুরিভাবে অধিগ্রহণ করে কর্মচারীদের ঠিকমত বেতনাদি দিয়ে হসপিট্যালগুলিকে ঠিকমত পরিচালনা করুন এবং এই কথা বলে পুনরায় এই বিলটিকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শক্তি প্রসাদ বল :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ক্যালকাটা হোমিওপ্যাথিক, ডি. এন. দে হোমিওপ্যাথিক মেডিকেল কলেজ, মেদিনীপুর হোমিওপ্যাথিক মেডিকেল কলেজ অধিগ্রহণের সময় বাড়ানোর ব্যাপারে যে বিল এসেছে সেই সম্পর্কে দু-একটি কথা বলতে চাই। আমিও ক্ষিতিবাবুর সঙ্গে সহমত পোষণ করে এই কথা বলছি যে, হোমিওপ্যাথিক চিকিৎসা বিশেষ করে গ্রামাঞ্চলে খুবই প্রভাব বিস্তার করেছে। এমন কি দেখা যায় যে সুদূর গ্রামাঞ্চল থেকে কলকাতায় এসে ভালো হোমিওপ্যাথিক চিকিৎসক যাঁরা আছেন তাদের কাছে আসেন। কিন্তু তবুও হোমিওপ্যাথিক চিকিৎসা আজও অবহেলিত হয়ে আছে। এ্যালোপ্যাথিক চিকিৎসার চেয়ে হোমিওপ্যাথিক চিকিৎসাতে প্রতিক্রিয়া অর্থাৎ রিএ্যাকশানটা অনেক কম হয়। তাছাড়া দ্রব্যমূল্য যেভাবে বৃদ্ধি পাচ্ছে এবং ওষুধের দাম যেভাবে বাড়ছে তাতে গরীব মানুষের এই ওষুধ কেনার ক্ষমতা থাকে না। তাছাড়া হোমিওপ্যাথিক ওষুধের রিএ্যাকশান কম, বলতে গেলে একেবারেই হয় না। তো বাচ্ছারাও বটে বিশেষ করে মায়েরাও এই হোমিওপ্যাথিক চিকিৎসার প্রতি আকৃষ্ট হন। কিন্তু আমি মেদিনীপুর হসপিট্যাল কলেজ সম্পর্কে বলছি, এখানে যে ডিগ্রি কোর্স চালু আছে সেটা অর্থের অভাবে ধুঁকছে। ওই কলেজে যে শয্যাসংখ্যা ছিল ৫০, সেটাও এখন কমে গেছে এবং ১০ টায় দাঁড়িয়েছে। সেখানে ৫০ টি ছাত্রের সিট আছে, এবং সাধারণ মেডিকেলের নিয়ম অনুযায়ী একটা বেড পিছু একজন ছাত্রকে শেখাতে থাকলে পঠন-পাঠনের সুবিধা হয়। কিন্তু সেখানে বেড মাত্র ১০ টি, তাতে বেশী করে প্রাকটিক্যাল শিক্ষা দেওয়া সম্ভব নয়। এমন কি এখন এখানে রোগী ভর্ত্তিও বন্ধ হয়ে গেছে। এমন কি এখানকার নার্স এবং স্টাফরা ঠিকমত টাকা-পয়সা পাচ্ছে না।

তারা অনারারিয়াম না পাওয়ার জন্য স্বাভাবিকভাবে তাদের কাজের ক্ষেত্রে একটা অনীহা দেখা দিয়েছে। বিশেষ করে ছাত্র-ছাত্রী যারা ভর্তি হয় শিক্ষকদের আন্দোলন থাকার জন্য- শিক্ষকরা তারা একটা অনারারিয়াম পান - তারা অনেকসময় আসেন আবার আসেনও না। তাঁদেরকে ঠিকমত না পাওয়ার ফলে হোমিওপ্যাথিতে ছাত্ররা ইনটার্নি করার সুযোগ থেকে বঞ্চিত হচ্ছে। অনেককে আমরা জানি তারা মেদিনীপুরের হাসপাতালের থেকে সুপারভিশান করার জন্য অন্যান্য জায়গায় চলে যায়। হোমিওপ্যাথি কলেজে ছাত্রদের পড়াশোনার যে একটা উদ্দেশ্য সেই উদ্দেশ্যটা অনেক সময় ব্যাহত হয়। মাননীয় মন্ত্রীর কাছে অনুরোধ করবো এইটুকু বলে অধিগ্রহণের সময়টা যে বাড়াচ্ছেন তাতে আমাদের আপত্তি নেই, কিন্তু একটা জিনিস অনুরোধ করবো হোমিওপ্যাথি কলেজগুলিকে অধিগ্রহণ করে গভর্ণমেন্টের সুপারভিশানে যাতে আসে এবং ছাত্র-ছাত্রীদের পঠন পাঠনের উন্নতি যাতে হয় সেটা দেখতে হবে। এই শিক্ষালাভের ব্যাপারে বিভিন্ন কলেজে একটা স্কীম চালু করবার কথা আপনারা ভেবেছিলেন। আমি এই ব্যাপারে বলবো আরো বেশী করে যাতে বিভিন্ন হাসপাতালে হোমিওপ্যাথি ডাক্তারদের আউটডোরে বসান যায় সেই ব্যবস্থা করুন। তাতে মনে হয় এর ফলে এ্যালোপ্যাথি ডাক্তারদের উপর চাপ কিছুটা কমবে। আমি দেখেছি হাসপাতালের আউটডোরে হোমিওপ্যাথিতে কম ভিড় নেই, মানুষ সেখানে যথেষ্ট পরিমাণে যায়। বিশেষ করে অনেক মায়েরাই শিশুদেরকে নিয়ে যান, তাদের কাছ থেকে ভাল ফলও পাওয়া যায়। আমি সেইজন্য বলব এই ব্যাপারে একটু মনযোগ দেওয়া দরকার। বিভিন্ন কলেজের ক্ষেত্রে বিশেষ করে মেদিনীপুর কলেজের ব্যাপারে বলবো উইথ প্রপার্টি যাতে এটা এ্যাকুউজিশান করা যায়। সেইখানে কোন রকম পরিচালন কমিটি না রেখে, যদি সরকার থেকে ঠিকমত অধিগ্রহণ করে এটা চালানো যায় তাহলে ভালো হয়। ল্যাবরেটরীর ক্ষেত্রে বলবো সেখানকার ল্যাবরেটরী থেকে ছাত্র-ছাত্রীরা ভাল ভাবে সুযোগ পায়না। একজন ডাক্তার সে হোমিওপ্যাথি হোক এ্যালোপ্যাথিই হোক তাদের পঠন পাঠনে বিশেষ একটা পার্থক্য নেই, হিউম্যান বিয়িং তার শরীরের সব কিছুই রিসার্চ করতে হয়। এ ব্যাপারে আমি সব কলেজের কথা বলতে পারবো না তবে মেদিনীপুর জেলার কলেজের কথা আমি জানি, সেটা একেবারে অবহেলিত হয়ে আছে। যদি এই হোমিওপ্যাথি কলেজের আগামী দিনে বিশেষভাবে উন্নতি করা যায় বামফ্রন্ট সরকারের পরিষ্কার দৃষ্টিভঙ্গি নিয়ে তাহলে স্বাভাবিকভাবেই ছাত্র-ছাত্রীরা আশ্বস্ত হবে। ছাত্র-ছাত্রীরা এতে ভর্তি হবে এবং ছাত্র-ছাত্রীরা যারা ভর্তি হয়ে অন্য জায়গায় চলে যাচ্ছে সেক্ষেত্রে তারা সুযোগ পাবে এবং শিক্ষালাভ করে তাদের উন্নতি হবে। পাশ করার পরেই সকলের এমন অবস্থা হয় না যে বিরাট একটা কিছু হয়ে যায়। নাম না হলে সাধারণতঃ প্রাইভেট প্রাকটিশের ক্ষেত্রে রুগীরা আসতে চায় না। তাই সেক্ষেত্রে আপনি যদি বিভিন্ন হাসপাতালগুলিতে এই রকম ডাক্তার বসানোর কথা ভাবেন তাহলে লোকেরা উপকৃত হবে। এ ছাড়া আবারও বলবো মেদিনীপুর কলেজটি যাতে উইথ প্রপার্টি সরকারী অধীনে এনে অধিগ্রহণ করা যায় সেই ব্যবস্থা করুন। এই বলে এই বিলকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[4.50 to 5.00 p.m.]

**শ্রী প্রশান্ত কুমার শূর :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্যরা যে সব বক্তব্য এখানে পেশ করলেন এবং যেসব প্রস্তাব তারা রাখলেন সাংগঠনিকভাবে আমি মনে করি এই সাজেশানগুলি এই সরকার গ্রহণ করতে পারে। এখানে অনেকে বলেছেন যে ১০০ শয্যার জায়গায় ৪০ টা আসন হয়েছে। আপনারা জানেন যে এই মেডিকেল কলেজ এবং হসপিটাল নিয়ন্ত্রণ করে বিশ্ববিদ্যালয়। বিশ্ববিদ্যালয়ের কতগুলি নর্ম আছে, সেই নর্মগুলো যদি তারা ঠিকমত না পালন করে তাহলে আসন সংখ্যা কমিয়ে আনা হয়। তবে সেটা বড় কথা নয়, আপনারা যেটা বলেছেন সেটা হচ্ছে গঠনমূলক কথা এবং তার

উন্নতিসাধন করার কথা। আমরা সেটাই চেষ্টা করছি এবং এই জন্যই এই বিল আনা হয়েছে এবং একে অধিগ্রহণ করা হবে। আমাদের হাওড়ায়ও আরেকটা ডিগ্রী কলেজ আছে, আমরা এই চারটে ডিগ্রী কলেজকে অধিগ্রহণ করার চেষ্টা করছি। আমরা চেষ্টা করছি যাতে প্রতি বছর একটা করে করতে পারি এবং এটা একটু ব্যয়-বহুল। কারণ তার সমস্ত অ্যাসেটস ও লায়েবিলিটি যা আছে তা আমাদের অধিগ্রহণ করতে হবে। আমাদের যে বাজেট বরাদ্দ আছে তার মধ্যে সম্ভব নয়। তাই আমরা যেটা ভেবেছি যে প্রতি বছর যাতে আমরা একটা করে অধিগ্রহণ করতে পারি এবং এরকমভাবে যদি আমরা করি তাহলে আগামী চার বছরের মধ্যে আমরা সব কটা অধিগ্রহণ করতে পারব। আপনারা জানেন যে হোমিওপ্যাথি চিকিৎসা আজকে শুধু পশ্চিমবঙ্গে নয়, ভারতবর্ষের অনেক জায়গাতেও ব্যাপ্তি লাভ করেছে। গরীব, সাধারণ মানুষ তারা এটাকে ব্যবহার করে থাকে, বিশেষ করে শিশুদের চিকিৎসা ব্যবস্থায় এটা খুবই উপকারী কাজ দেয় দেখা গেছে। যারা হোমিও চিকিৎসক হয়ে বেরোয় তাদেরও আমরা কিছু কিছু কাজ দেওয়ার চেষ্টা করছি, যেমন- আমাদের ব্লক লেভেল যে হেল্‌থ সেন্টারগুলি আছে সেখানে আমরা ১০৫ জন চিকিৎসক দিয়েছি, সাবসিডারী হেল্‌থ সেন্টারে আমরা ১৩৫ জনকে দিয়েছি, আর আমাদের ডিসপেনসারিগুলোতে আমরা ২১৩ জন হোমিওপ্যাথিক ডাক্তার দিয়েছি, তারা সেগুলো চালান। তাছাড়া পঞ্চায়েত ব্যবস্থাপনায় আরও ৪৫২টি হোমিওপ্যাথিক ডিসপেনসারি আছে। মাননীয় দেবেশ দাস যে কথা বলেছেন, সেটা ঠিক যে ৬০টা ডিপ্লোমা কলেজকে আমরা সাহায্য করে থাকি। কিন্তু ওদের সাহায্য পাওয়ার জন্য প্রতি বছর তাদের অডিট রিপোর্ট পেশ করতে হয়, কিন্তু অনেক সময় আমরা দেখি যে এই ডিপ্লোমা কলেজগুলো ঠিক সময়মত তাদের রিপোর্ট পেশ করেননা। ফলে তাদের টাকা পেতে দেরী হয়। আরেকটা কথা ঠিকই, যে আমাদের বাজেট বরাদ্দ যেমন থাকে আমরা তেমনই সাহায্য করে থাকি। সব সময় একই গ্রান্ট দিইনা, আমরা চেষ্টা করি ধীরে ধীরে গ্রান্টটা বাড়াবার জন্য। এখানে আপনারা অনেকে বলেছেন টিচারদের মাসে মাসে মাইনে দেওয়ার ব্যাপারটা। এটা ঠিকই আমাদের অনেক অভাব-অনটন আছে, তার মধ্যে দিয়েও এই ডিগ্রী কলেজগুলোতে যারা টিচার রয়েছে তাদের সেপ্টেম্বর মাস পর্যন্ত আমরা সব শোধ করে দিয়েছি। পড়াশোনা ও শিক্ষকদের ব্যাপারে এখানে অনেক সদস্য যা বলেছেন সেটা অস্বীকার করার কিছু নেই। এটা ঠিক যে যথার্থ গুরুত্ব দিয়ে যে লেখাপড়া করানো উচিত তা হয়ত করানো হয় না। তা সত্ত্বেও আমি বলব এই ডিগ্রী কলেজগুলো আমাদের চিকিৎসা ক্ষেত্রে খুবই প্রয়োজন এবং আমরা সরকারী পক্ষ থেকে চেষ্টা করবো যত তাড়াতাড়ি পারি একটা আইন সংশোধন করে নিয়ে আসতে পারি যাতে সেখানে নিয়মিত ক্লাশ হয় ও ছাত্ররা পড়াশোনা করে আমাদের সেবা করতে পারে ও গরীব জনসাধারণের সেবা করতে পারে সেদিকে আমরা সচেষ্ট হব, এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Prasanta Kumar Sur that the Calcutta Homoeopathic Medical College and Hospital (Taking Over of Management and Subsequent Acquisition) (Amendment) Bill, 1991, be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1 to 4 and Preamble**

The question that clauses 1 to 4 and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Prasanta Kumar Sur :** Sir, I beg t move that the Calcutta Homoeopathic Medical College and hospital (Taking over of

Management and Subsequent Acquisitiuon).(Amendment) Bill, 1991, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

The motion of Shri Prasanta Kumar Sur that the D.N.De Homoeopathic Medical College and Hospital (Taking over of Management and Subsequent Acquisition) (Amendment) Bill, 1991, be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1 to 4 and Preamble**

The question that clauses 1 to 4 and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Prasanta Kumar Sur** : Sir, I beg to move that the D.N.De Homoeopathic Medical College and Hospital (Taking over of Management and Subsequent Acquisition) (Amendment) Bill, 1991, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

The motion of Shri Prasanta Kumar Sur that the Midnapore Homoeopathic Medical College and Hospital (Taking over of Management and Subsequent Acquisition) (Amendment) Bill, 1991, be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1 to 4 and Preamble**

The question that clauses 1 to 4 and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Prasanta Kumar Sur** : Sir, I beg to move that the Midnapore Homoeopathic Medical College and Hospital (Taking over of Management and Subsequent Acquisition) (Amendment) Bill, 1991, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**Mr. Speaker** : The Niramoy Group of Institutions Acquisition (Amendment) Bill, 1991 and The Mayo Hospital Acquisition (Amendment) Bill, 1991 will be taken up together.

**The Niramoy Group of Institutions Acquisition (Amendment) Bill, 1991.**

**Shri Prasanta Kumar Sur :** Sir, I beg to introduce the Niramoy Group of Institutions Acquisition (Amendment) Bill, 1991.

(Secretary then read the title of the Bill)

**Shri Prasanta Kumar Sur :** Sir, I beg to move that the Niramoy Group of Institutions Acquisition ( Amendment) Bill, 1991, be taken into consideration.

**Mr. Speaker :** There is no amendment.

**The Mayo Hospital Acquisition (Amendment) Bill, 1991**

**Shri Prasanta Kumar Sur :** Sir, I beg to introduce the Mayo Hospital Acquisition (Amendment) Bill, 1991.

(Secretary then read the title of the Bill)

**Shri Prasanta Kumar Sur :** Sir, I beg to move that the Mayo Hospital Acquisition (Amendment) Bill, 1991 be taken into consideration.

**Mr. Speaker :** There are amendments of Dr. Tarun Adhikary on the Mayo Hospital Acquisition (Amendment) Bill, 1991. As Dr. Tarun Adhikary is not here so the amendments are not moved.

[5.00 to 5.10 p.m.]

**ডাঃ গৌরীপদ দত্ত :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে সদিচ্ছা নিয়ে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয় এই দুটি প্রতিষ্ঠান পরিচালনার ব্যাপারে বিল এনেছেন তা সমর্থন করে আমি কয়েকটি কথা বলছি। স্যার, এই মেয়ো হাসপাতালটি বোধ হয় আমাদের রাজ্যের সবচেয়ে পুরানো একটি প্রতিষ্ঠান। ১৭৯২ সালে এই হাসপাতালটি তৈরি হয়েছিল। এই হাসপাতালটির বিশাল জায়গা এবং এরমধ্যে বিরাট অট্টালিকা রয়েছে। এক সময় এই হাসপাতালটির কার্যকারিতা অনেক বেশী ছিল কিন্তু পরবর্তী পরিচালনার অভাবের জন্য এই হাসপাতালটির কাজ ব্যহত হয়ে যায়। ১৯৮২ সালে এই হাসপাতালটির পারচালনভার সরকার গ্রহণ করেন। এখানকার হেল্‌থ কমিটির চেয়ারম্যান হিসাবে আমি সেই হাসপাতালে গিয়েছি। সেখানে যে বিশাল বাড়ীটি আছে সেটা আর এখন ব্যবহারের উপযোগী নয়। সেখানে দুশো বেডের ব্যবস্থা আছে। সেই বাড়ীটিকে ঠিকমত ব্যবহার করতে হলে এবং ঠিকভাবে তা চালাতে গেলে সরকারকে অনেক বেশী অর্থ বরাদ্দ করতে হবে। এইসব অধিগৃহিত সংস্থাগুলি বা প্রতিষ্ঠানগুলির ব্যাপারে নানান সমস্যা আছে। সেখানে এমন সব নিয়ম বাঁধা আছে যে সরকার চাইলেও সেগুলি ঠিকমত করা যায়না। আমাদের যা অভিজ্ঞতা তাতে দেখেছি সেখানকার যারা কর্মচারী এক্স্র-ম্যানেজমেন্ট ষ্টাফ যাদের বলে নানানভাবে তাদের স্বার্থ রক্ষা করার ব্যবস্থা হলেও বা চেষ্টা হলেও হাসপাতাল চালাতে গেলে সরকারকে নানান অসুবিধার সম্মুখীন হতে হয়। মেয়ো হাসপাতালের উন্নতি করতে হলে সরকারকে এখনই ৬/৭ কোটি টাকার বেশী সেখানে লাগাতে হবে। এই প্রতিষ্ঠানটির সংলগ্ন বিরাট এলাকা রয়েছে এবং সেখানে আধুনিক হাসপাতাল করা যায়। কিন্তু সেখানে উন্নত আধুনিক হাসপাতাল করার জন্য যে পরিমাণ অর্থ লগ্নী করা দরকার

সে পরিমাণ অর্থ লগ্নী করা রাজ্য সরকারের পক্ষে সম্ভব নয়। আজকে গোটা রাজ্যের শহরাঞ্চলগুলিতে, এমন কি গ্রামাঞ্চলে পর্যন্ত চিকিৎসা নিয়ে ব্যবসা আরম্ভ হয়ে গেছে। কলকাতা শহরে নানা রকম নার্সিং হোম তৈরী হয়েছে। সেগুলোয় মানুষ অনেক বেশী টাকা খরচ করে চিকিৎসার সুযোগ নিচ্ছে। অতএব সরকারের একার পক্ষে যখন এই প্রতিষ্ঠানটিকে একটি আধুনিক চিকিৎসাকেন্দ্র হিসাবে গড়ে তোলা সম্ভব হচ্ছে না তখন জয়েন্ট সেক্টরের কথা নিশ্চয়ই আমাদের ভাবতে হবে। সেভাবে যদি করা যায় তাহলে সেখানে সরকারের যেমন খানিকটা কন্ট্রোল থাকবে তেমন দরিদ্র রোগীদেরও সেখানে কিছুটা চিকিৎসার ব্যবস্থা থাকবে। সাথে সাথে অর্থবান মানুষেরাও নার্সিং হোম বা অন্যান্য ব্যবসায়ী চিকিৎসা প্রতিষ্ঠানের চেয়ে কিছুটা কম খরচে আধুনিক চিকিৎসার সুযোগ পাবে। এই দৃষ্টিভঙ্গী নিয়েই এই হাসপাতালটি অধিগ্রহণের কথা আমাদের গভর্ণমেন্ট বলেছেন এবং সে হিসাবেই আমি এই সংশোধনী বিলকে সমর্থন করছি। মধ্য-কলকাতার হাওড়া ব্রিজের কাছে মেয়ো হাসপাতালটিকে এইভাবে আমরা একটি আধুনিক হাসপাতাল হিসাবে গড়ে তুলতে পারব। আর একটি প্রতিষ্ঠান হচ্ছে নিরাময় চেস্ট ক্লিনিক। এই প্রতিষ্ঠানের অনেকগুলি ক্লিনিক আছে। এক-মাত্র গিরিডাঙার চেস্ট ক্লিনিকটি ভালভাবে চলছে। সেটা বাদ দিয়ে বাকিগুলির অবস্থা মোটেই ভাল নয়। এক সময় কিছু মানুষের সদিচ্ছায় নিরাময় গ্রুপ অব হসপিটাল তৈরী হয়েছিল। এই প্রতিষ্ঠান চালাবার জন্য রাজ্য সরকার এবং কেন্দ্রীয় সরকার অনেক টাকা দিয়েছিলেন। কিন্তু তা সত্বেও যাঁরা এটা করেছিলেন তাঁরা আজকে আর এটা ভাল-ভাবে চালাতে পারছেন না। বেশ কিছুদিন ধরে এই প্রতিষ্ঠানটি বেশ কিছু অব্যবস্থার মধ্যে দিয়ে চলছিল, ফলে সরকার বাধ্য হয়ে ১৯৮২ সালে 'নিরাময় গ্রুপ অব হাসপাতাল' অধিগ্রহণ করেন। এদের দক্ষিণ-কলকাতায় একটি সুন্দর বাড়িতে ৪৫ বেডের পলি ক্লিনিক আছে। মোটামুটি ভাল ইনফ্রাস্ট্রাকচারও আছে। গ্রুপ-ডি, গ্রুপ-সি কর্মচারীদের এবং ডাক্তারদের কোয়ার্টার করার মত জায়গাও আছে। কিন্তু সেটিকে একটি আধুনিক ডায়গোনিস্টিক সেন্টার হিসাবে গড়ে তোলার জন্য, থেরাবোলিক সেন্টার হিসাবে গড়ে তোলার জন্য, সেন্টার অফ এক্সেসেলন্স হিসাবে গড়ে তোলার যে পরিমাণ অর্থের প্রয়োজন সে পরিমাণ অর্থ আমাদের রাজ্য সরকারের পক্ষে লগ্নী করা সম্ভব নয়। তা করতে হলে অনেক টাকা লগ্নী করতে হবে। আমরা সবাই জানি, আমাদের মাননীয় স্বাস্থ্যমন্ত্রী বলেছেন যে, আমাদের মেডিকেল কলেজগুলিকে কিছুটা সেন্টার অফ এক্সেসেলেন্স হিসাবে গড়ে তোলা হচ্ছে। কিছু ডিপার্টমেন্টকে আপগ্রেড করার চেষ্টা চলছে এবং এর জন্য বহু অর্থের প্রয়োজন হচ্ছে। আমরা সকলেই জানি আজকে আধুনিক চিকিৎসা ব্যবস্থায় রোগ নির্ণয় এবং নিরাময় খুবই ব্যয়-বহুল ব্যাপার। কাজেই সরকারী যে প্রতিষ্ঠানগুলি বর্তমানে আছে, বিশেষ করে মেডিকেল কলেজগুলিকে আপ-গ্রেড করতে সরকারকে যে পরিমাণ অর্থ ব্যয় করতে হচ্ছে এবং হবে, তারপরে আবার অন্য জায়গায় সে পরিমাণ অর্থ সরকারের পক্ষে লগ্নী করা সম্ভব হবে না। অথচ আমাদের দেশে বেশ কিছু মানুষ আছেন যাঁরা নার্সিং হোমে গিয়ে বেশ ভাল পরিমাণ অর্থই চিকিৎসার জন্য খরচ করছেন। দরিদ্র, নিম্নবিত্ত মানুষরা প্রধানত সরকারী হাসপাতালের ওপর নির্ভরশীল। সে হিসাবে তারা যাতে স্বল্প ব্যয়ে একটু আধুনিক চিকিৎসার সুযোগ পান তার চেষ্টা করা উচিত। সেদিকে লক্ষ্য রেখেই আজকে জয়েন্ট সেক্টরের কথা বলা হয়েছে। আমরা জানি সরকারের ইচ্ছা, এন.আর.আই-নন রেসিডেন্ট ইণ্ডিয়ান বা রেসিডেন্ট ইণ্ডিয়ান বিত্তবান, শিল্পপতি ইত্যাদিরা উন্নতমানের চিকিৎসা প্রতিষ্ঠান সরকারের সঙ্গে যৌথ-ভাবে গড়ে তুলুন। আমরা জানি সরকারের এ ধরণের একটা প্রকল্প আছে। কাজেই প্রায় অচল এই দুটো প্রতিষ্ঠানকে উন্নত করতে হলে, আধুনিক করতে হলে, সেন্টার অফ এক্সেসেলেন্স হিসাবে গড়ে তুলতে হলে আজকে আমাদের রাজ্যের বহু মানুষকে উন্নত চিকিৎসার জন্য দিল্লী, বোম্বাই, মাদ্রাজ, ভেলোর প্রভৃতি জায়গায় যেতে হচ্ছে- সে ধরণের প্রতিষ্ঠানে পরিণত করতে হলে একা সরকারের পক্ষে অর্থ ব্যয় করে তা করা সম্ভব হবে না। আজকে সরকারের নিজের প্রতিষ্ঠানগুলো সঠিকভাবে চালাতেই সরকারের প্রানান্ত অবস্থা।

[5.10 to 5.20 p.m.]

সেই কারণের জন্য এই বিলে যে বক্তব্য রাখা হয়েছে জয়েন্ট সেক্টর করার অধিকার দেওয়া এবং সেখানে মানুষ যাতে ভালভাবে চিকিৎসিত হয় সাধারণ হাসপাতালের চাইতে একটু বেশী খরচ করে এবং নার্সিং হোম যেগুলি আছে তার চেয়ে কম খরচ করে তারজন্য যে ব্যবস্থা করেছেন তাকে আমি সাধুবাদ জানিয়ে এই বিলকে সমর্থন করছি। এই সঙ্গে আর একটি কথা বলছি, এই প্রতিষ্ঠানগুলিকে সরকার এন.আর.আই, আর.আই এবং জয়েন্ট সেকটরের সঙ্গে হাত মেলাতে চাচ্ছেন। আমি সরকারকে অনুরোধ করবো, পুরোপুরি এই প্রতিষ্ঠানগুলি যাতে ব্যবসায়িক প্রতিষ্ঠানে পরিণত না করেন, সরকারের যেন সেখানে কনট্রোল থাকে, সুপারভিশন থাকে সেইরকম ব্যবস্থা করার জন্য অনুরোধ করছি। নিম্নমধ্যবিত্ত লোক, গরীব মানুষদের জন্য কিছুটা সংরক্ষিত থাকে এবং তাদের জন্য যে পরীক্ষা-নিরীক্ষা করা হবে তার কিছুটা পারসেনটেজ ফ্রি থাকে, ২০,২৫ পারসেন্ট ফ্রি ট্রিটমেন্ট পেতে পারে এবং তাদের জন্য যাতে বেডের ব্যবস্থা থাকে-এই কথা সরকারকে আমি বলব, সরকার যেন এই ব্যাপারে সজাগ থাকেন। আর একটি অনুরোধ করবো, পুরোপুরি একটা ব্যবসায়িক প্রতিষ্ঠানে পরিণত না করতে পারে জয়েন্ট সেক্টর করে। সেখানে সরকারের যেন কিছুটা ক্ষমতা থাকে, সেখানে সরকারের বক্তব্য থাকবে ম্যানেজমেন্ট-এ। ট্রিটমেন্ট কনট্রোলে সরকারের পর্যবেক্ষণ থাকবে। এই কথা বলে এই বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মনোহর তিরকী :** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় যে দুটি অধিগ্রহণ বিল মেয়ো হাসপাতাল এবং নিরাময় গ্রুপ অফ ইনষ্টিটিউশন নিয়ে এসেছেন তাকে আমি সমর্থন করছি। এই ইনষ্টিটিউশনগুলি আরো ভালভাবে চলুক, আরো সুন্দর হোক এই কামনা করছি। কারণ যতগুলি প্রাইভেট হাসপাতাল ছিল তখন সব সেবামূলক প্রতিষ্ঠান হিসাবে গড়ে উঠেছিল। এখন বিশেষ করে টি.বি-র ব্যাপারে বলছি, রোগ বাড়ছে, হাসপাতালে ভীড় হচ্ছে এবং খরচ হচ্ছে বেশী। এরফলে অর্থনৈতিক দিক থেকে এগুলি অচল হয়ে পড়ছে। এগুলি বন্ধ হবার মুখে সরকার নিয়ে এগুলিকে চালাবেন। কিন্তু অনেক সময় সরকার নিয়ে নেবার পরও অর্থনৈতিক ব্যাপারে অসঙ্গতি থাকে, কারণ পার ডায়েট, পারবেড যে খরচ হয় তা কম বেশী থাকে। বেশী থাকলে কমানো হয় আর কম থাকলে বাড়াতে অসুবিধা হয়। এরফলে অশান্তির সৃষ্টি হয়। তারপর কর্মচারীদের মাহিনা ইত্যাদির ক্ষেত্রে আর্থিক অসঙ্গতি থাকে, এরফলে সরকারের সঙ্গে ঝগড়া হয়। আমি অনুরোধ করবো এই ব্যাপারে আপনি লক্ষ্য দেবেন যাতে হাসপাতালগুলি ভালভাবে চলে। এই প্রতিষ্ঠানগুলি ভালভাবে চলুক। এখানে নিরাময় গ্রুপ অফ ইনষ্টিটিউশনের কথা বলা হয়েছে। এই ব্যাপারে আমি ভুক্তভোগী, আমি জানি, আমার ঐসব এলাকায় টি.বি রোগের প্রকোপ বাড়ছে। সুতরাং আরো হাসপাতাল হোক, সুন্দরভাবে চলুক, রোগীরা আরো ভালভাবে চিকিৎসা পাক এই বক্তব্য রেখে হাসপাতালগুলিকে অধিগ্রহণ করার যে প্রচেষ্টা আপনি নিয়েছেন ভাল করার জন্য তারজন্য মন্ত্রী মহাশয়কে আন্তরিকভাবে ধন্যবাদ জানিয়ে এবং বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রশান্ত কুমার শুর :** মাননীয় ডেপুটি স্পীকার স্যার, মাননীয় সদস্য গৌরীপদ দত্ত মহাশয় যেসব কথা বললেন, কথাগুলি খুবই মূল্যবান কথা। এখানে বিরোধীদলের মাননীয় সদস্যরা কেউ কিছু বললেন না, ওঁরা ছিলেন না, আর মাননীয় বিধায়ক শ্রী মনোহর তিরকি মহাশয় গঠনমূলক বক্তব্য রেখেছেন। একথা ঠিকই যে, মেয়ো হাসপাতালটিকে যদি আমরা ২০০ শয্যা বিশিষ্ট করে চালাতে চাই তাহলে নূতন করে যদি ভবন না তৈরী করা যায় তাহলে অসুবিধা হবে। আমরা কিছুই করতে পারিনি। নূতন করে করতে গেলে প্রায় তাতে ৭/৮ কোটি টাকা ব্যয় হয়ে যাবে, আর নিরাময় হাসপাতালটিও আমরা যেভাবে ব্যবহার করতে চেয়েছিলাম খুবই দূর্ভাগ্যের বিষয় যে, সেইভাবে ব্যবহৃত হচ্ছে না।

আমরা এখানে দেখছি যে, আমাদের যে আউটডোর ডিপার্টমেন্ট আছে তাতে দৈনিক ৫০ টি পেশেন্টও হয় না। অথচ অনেক বেশী হওয়ার সম্ভবনা ছিল। সুতরাং এই দুটি হাসপাতালকে আমরা একটু আধুনিক যন্ত্রপাতি দিয়ে চিকিৎসার ব্যবস্থা করতে চাই। কারণ, আপনারা জানেন বিশেষ করে যাঁরা বিরোধী দলের তাঁরা প্রায়ই বলেন আমাদের এখানে আধুনিক চিকিৎসার কোন ব্যবস্থা নেই। সেজন্য আমাদের পক্ষে, রাজ্য সরকারের পক্ষে, ৭টি মেডিকেল কলেজ এবং অন্যান্য হাসপাতাল চালিয়ে যেখানে আপনারা জানেন আর.জি.কর. মেডিকেল কলেজ হাসপাতাল বর্তমানে ৭/৮ কোটি টাকা ব্যয় করেছি। কারণ সমস্ত বাড়ী ঘর সমস্ত বিল্ডিং কনডেমনড, মেয়ো হাসপাতাল বিল্ডিংও কনডেমনড। সুতরাং আমরা যখন করেছি আমরা চেষ্টা করেছি যৌথ উদ্দোগে যদি কিছু করতে পারি তাহলে একটা আধুনিক চিকিৎসা ব্যবস্থার প্রবর্ত্তন করতে চাই। কারণ, কিছু মানুষ যাঁরা উন্নত ধরনের চিকিৎসা চান তাঁদের কিছু সাহায্য করা আমাদের দরকার, সেইভাবে যৌথ উদ্যোগে আমরা করতে চাই। মাননীয় গৌরীপদ দত্ত মহাশয় যেটা বললেন এটা ঠিকই আমাদের যৌথ উদ্যোগে হলেও আমাদের কন্ট্রোল নিশ্চয়ই থাকবে এবং গরীব জনসাধারণের চিকিৎসা যাতে হয় তার কিছুটা ব্যবস্থা রাখতে হবে। আমরা ভাবছি, হয়ত শতকরা ২০,১৫,১০ শতাংশ হবে সেটা আমরা আলাপ আলোচনার মধ্যে দিয়ে হবে। কত শয্যায় অবৈতনিক চিকিৎসা হতে পারে সেই ধরণের ব্যবস্থা রাখবার মূল কথাটা হল এই যে, আসলে আমরা একটু আধুনিক চিকিৎসা এখানে প্রবর্ত্তন করতে চাই। ব্যয়বহুল, সেখানে যদি যৌথ উদ্যোগে করা যায়, আমরা আমাদের কনট্রোল যতদূর সম্ভব রাখতে পারি তা দেখতে হবে, এবং সারা দেশের যারা বিভিন্ন জটিল রোগে আক্রান্ত হয়েছেন চিকিৎসা হয়ত ভাল করে করতে পারি। সেজন্য আমি দুটি বিল আপনাদের সামনে এনেছি, আশা করি সমস্ত মাননীয় সদস্যই সমর্থন করবেন।

The motion of Shri Prasanta Kumar Sur that the Niramoy Group of Institutions Acquisition (Amendment) Bill, 1991 be taken into consideration was then put and agreed to.

**Mr. Deputy Speaker :** There is no amendment to this bill.

**Clauses 1 to 7 and Preamble**

The question that the Clauses 1 to 7 and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Prasanta Kumar Sur :** Sir, I beg to move that the Niramoy Group of Institutions Acquisition (Amendment) Bill, 1991, as settled in the Assembly be passed.

The motion was then put and agreed to.

The Motion of Shri Prasanta Kumar Sur that the Mayo Hospital Acquisition (Amendment) Bill, 1991 be taken into consideration was then put and agreed to.

**Mr. Deputy Speaker :**There are no amendments to this Bill.

**Clauses 1 to 7 and Preamble**

The question that Clauses 1 to 7 and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Prasanta Kumar Sur :** Sir, I beg to move that the Mayo Hospital Acquisition (Amendment) Bill, 1991, as settled in the Assembly be passed.

The Motion was then put and agreed to.

**The West Bengal Advocates Welfare Fund Bill, 1991**

**Shri Abdul Quyiom Molla :** Sir, I beg to move thart the West Bengal Advocates Welfare Fund Bill, 1991.

(Secretary then read the title of the Bill)

**Shri Abdul Quyiom Molla :** Sir, I beg to move that the West Bengal Advocates Welfare Fund Bill, 1991 be taken into consideration.

[5.20 to 5.30 p.m.]

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তী :** মাননীয় ডেপুটি স্পীকার মহোদয়, পশ্চিমবঙ্গ বিধানসভায় আজ যে 'দি ওয়েষ্ট বেঙ্গল এ্যাডভোকেট ওয়েলফেয়ার ফাণ্ড বিল, ১৯৯১' যা আনা হয়েছে, আমরা বহু আগে থেকে পশ্চিমবঙ্গের গণতান্ত্রিক আইনজীবি সংঘের পক্ষ থেকে ওই বিল আনার জন্য, একটা এই ধরণের আইন প্রণয়নের জন্য আন্দোলন করে আসছি। আজকে তাই বামফ্রন্ট সরকারের আইনমন্ত্রী এবং অর্থমন্ত্রীকে পশ্চিমবঙ্গের আইনজীবিদের পক্ষথেকে অভিনন্দন জানাচ্ছি। আজকে একটা গভীর অর্থনৈতিক সঙ্কট থাকা সত্ত্বেও বামফ্রন্ট সরকার যা ঘোষণা করেছিলেন, আজকে সেটা বাস্তবে রূপ দিতে চলেছেন। কেন এই বিলের প্রয়োজন ছিল? কারণ সামগ্রিকভাবে আমরা দেখতে পাচ্ছি, আইনজীবিদের অর্থনৈতিক অবস্থা গভীর সঙ্কটজনক। শতকরা ৫ জন আইনজীবি ভালই রোজগার করেন। আজকে তাদের দেখে সাধারণ মানুষ যেন বিচাব না করেন যে, যেহেতু উকিলবাবুদের কালো কোট এবং তাতে অনেকগুলো পকেট আছে, তাই তারা অনেক টাকা ঘরে নিয়ে যান। আসলে তা নয়। বর্তমান সামাজিক অবস্থায় আইনজীবিরা যা পয়সা পান তাতে ফি-বাবু, লক-আপবাবুদের পয়সা দিয়ে খেয়ে-দেয়ে শেষ পর্যন্ত দেখতে পাই এতটুকু পড়ে রয়েছে। বাকি যাদের অবস্থা খারাপ তাদের জন্য সরকার এই ব্যবস্থা করেছে। ৫ শতাংশ উকিলের অবস্থা ভাল। আজকে আমরা বলেছি, The advocates are self-employed. They are carrying on their business, legal profession by giving much money for acquiring membership in the Bar Council and enrolment.

এইসব করার জন্য বই কেনার জন্য প্রচুর অর্থ ব্যায় করতে হয়। আজকে ভারতবর্ষের অন্যান্য রাজ্য যেমন উত্তরপ্রদেশ সেখানে করেছে। আজকে এই যে সামাজিক প্রবলেম এই সোসাল প্রবলেমের সমাধান করার জন্য বামফ্রন্ট সরকার আইনজীবিদের পাশে এসে দাঁড়িয়েছে। আজকে ভারতবর্ষের মধ্যে উত্তরপ্রদেশ-এ ওয়েলফেয়ার ফ্যাণ্ড এ্যাকট ১৯৭৪ সালে হয়েছে, কেরালায় এ্যাডভোকেট ওয়েলফেয়ার ফ্যাণ্ড এ্যাকট ১৯৮০ সালে হয়েছে, মহারাষ্ট্রে এডভোকেট ওয়েলফেয়ার ফ্যাণ্ড এ্যাকট ১৯৮১ সালে

